হচ্ছে বিহার এবং তার পরেই চতুর্থ স্থানে আছি আমরা। কিন্তু দুধ উৎপাদনের ক্ষেত্রে উত্তরপ্রদেশ প্রথম, রাজস্থান সেকেন্ড, পাঞ্জাব থার্ড এই করে আমারা আছি ১১ নম্বরে।

**শ্রী নির্মল ঘোষ ঃ** দুধ তৈরী করুক কিন্তু গো খাদ্য গুজরাট থেকে আনতে হয়। আমি কেমিক্যাল প্রোডাক্ট নিয়ে কিছু বলিনি, আমি প্রাণী সম্পদের কথা বলছি।

**শ্রী আনিসুর রহমান ঃ** আমি সেই কথাই বলছি। আমাদের রাজ্যে গরুর সংখ্যা তুলনামূলক বেশী হলেও নিম্ন মানের গরু থাকার জন্য দুধের উৎপাদন কম। রাজস্থান, গুজরাট, পাঞ্জাবে ভাল জাতের গরু থাকার জন্য তারা উৎপাদন বেশী করছে। আমাদের রাজ্যে ভাল জাতের গরু নেই। আমরা এবার কৃত্রিম প্রজননের মাধ্যমে জাতের উন্নতি ঘটাচ্ছি। প্রথমে আমরা গত বছর কৃত্রিম প্রজনন করেছি ৬ লক্ষ, এবারে আমরা ৭ লক্ষ করেছি। এই ৭ লক্ষ গরু থেকে যে বাচ্ছা তৈরী হবে তারা ভাল দুধ দেবে। এরা তিন চারগুণ দুধ দেবে। এটা যদি বাড়াতে পারি তাহলে এতে আমরা ভাল জাতের গরু পাব। এরজন্য আমরা একটা নেটওয়ার্ক তৈরী করছি যাতে আমরা প্রত্যেক গ্রাম পঞ্চায়েতে প্রত্যেক চাষীর কাছে পৌঁছুতে পারি। এছাড়া সেন্ট্রাল গভর্ণমেন্ট একটা প্রোগ্রাম নিয়েছেন। আমরা জয়েন্টলি একটা প্রস্তাব দিয়েছিলাম ন্যাশনাল ক্যাটল্ বাফেলো ব্রিডিং প্রোগ্রাম করার জন্য। এটা নিয়ে আটশো গরুর জন্য আটশো কেন্দ্র আমরা তৈরী করবো, যাতে প্রত্যেক চাষী সুযোগ পেতে পারে। তার জন্য প্রাণী যেগুলো আছে, হাঁস, মুরগী এগুলোর জন্য আমরা চেষ্টা করছি।

## Starred Questions

## (to which answers were given laid on the Table.)

### বন্যায় ক্ষতির পরিমাণ

*৭। (অনুমোদিত প্রশ্ন নং *১২০) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সেপ্টেম্বর ২০০০-এর বিধ্বংসী বন্যায় রাজ্যের ক্ষতির পরিমাণ কত; এবং

(খ) উল্লিখিত ক্ষতিপূরণ বাবদ কেন্দ্রীয় সরকার এ পর্যন্ত কী পরিমাণ অর্থ সাহায্য করেছেন?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় ঃ**

(ক) সেপ্টেম্বর ২০০০ বন্যায় ক্ষতির পরিমাণ টাকার অঙ্কে মোট ৫৬৬০·০৭ কোটি টাকা।

(খ) ২০০০-২০০১ আর্থিক বছরের দুর্যোগজনিত ত্রাণ তহবিলের (সি.আর.এফ.) মোট ১০১·১০ কোটি টাকা বরাদ্দের মধ্যে কেন্দ্রীয় সরকার তাদের দেয় অংশ (৭৫ শতাংশ) অর্থাৎ ৭৫·৮৩ কোটি টাকা এ পর্যন্ত (৩১/১/২০০১) রাজ্য সরকারকে মঞ্জুর করেছেন।

### আলু রপ্তানি

*৯। (অনুমোদিত প্রশ্ন *১২৪) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** কৃষি বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—.

(ক) ২০০১ পঞ্জিকা বর্ষে রাজ্য সরকার আলু রপ্তানির কোন পরিকল্পনা নিয়েছেন কি না; এবং

(খ) নিয়ে থাকলে, কোথায় এবং কী পরিমাণে রপ্তানি করা হবে?

**কৃষি বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয়—**

(ক) ২০০১ সালের আলুর ফসল এখন সবে ওঠা শুরু হয়েছে। আলুর ফসলের পরিমাণ, মূল্য ইত্যাদির গতিপ্রকৃতি লক্ষ্য করে অবস্থা অনুযায়ী এ বিষয়ে পদক্ষেপ নেওয়া হবে।

(খ) দেশের মধ্যে চাহিদা পূরণ করে বাড়তি হবে মনে হলে এবং শীততাপ নিয়ন্ত্রিত জাহাজ সংগ্রহ করতে পারলে শ্রীলঙ্কা, আন্দামান দ্বীপপুঞ্জ এবং দুবাই-এ রপ্তানির প্রচেষ্টা করা হবে। রপ্তানির পরিমাণ চাহিদা অনুযায়ী স্থিরীকৃত হবে।

Question Nos 2, 6, 8— Held over

Question Hour is over

[12.00 — 12.10 p.m.]

### ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received three notices of Adjournment Motions. The first one is from Shri Saugata Roy, Shri Tapas Roy, Shri Asoke Kumar Deb, Shri Sudhir Bhattacharjee, Shri Sailaja Kumar Das and Shri Ajoy De and the third one is from Shri Sobhan Deb Chattopadhyay, both on the subject of deterioration of law and order situation in the State. The second one is from Shri Jatu Lahiri on the subject of reported killing of some workers of Trinamul Congress at Hemnagar Village, Garbeta on 4/2/2001.

Though as a general practice during the discussion on Governor's Address, Adjournment Motions are not allowed to be taken up in the House for discussion, but in consideration of the urgency and importance of the subject matter of the first motion, I consider it in order and give my consent to it as a very special case.

Now I call upon Shri Saugata Roy to ask for leave of the House to move the Adjournment Motion.

**Shri Saugata Roy :** Sri, I beg to ask for the leave of the House to move the following adjournment motion :

"This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely,—

The Law and Order situation in the State has been deteriorating in recent time;

Political clashes and armed dacoities have been on the increase;

Several hundred Trinamul Congress supporters were injured due to attacks on them by the supporters of major Ruling Party while they were returning from a rally in Kespore on January 3;

On the night of January 4, the house of Abdul Rahaman Mondal was attacked in Hemnagar under Garbeta P.S. in which several people are alleged to have been killed;

A T.M.C. worker Sujata Das was murdered in Khejuri P.S. on January 9;

Three persons including a Jute worker were killed in Baranagar Jute Mill on January 13;

There were mass decoities in Usthi Magrahat P.S. and Maruibaria of Diamond Harbour P.S.; and

Some provocative utterances of the Chief Minister have increased the tension;

This House, while strongly criticising the failure of the State Government in improving law and order situation, urges upon it to take immediate steps to stop dacoities and political clashes."

**Mr. Speaker :** I think there is no objection to this. The leave is granted.

The adjournment motion will be taken up for discussion at five minutes past twelve and the discussion will continue for two hours. If any member wants to vote the motion that also have to be put before expiry of two hours. Under rule 65 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly no question can be put at the end of the two hours.

Not more than one Adjournment Motion is allowed to be taken up in a day. I, therefore, withhold my consent to the second and third motions.

One member of the party may, however, read the text of the motion as amended.

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** জনসাধারণের পক্ষে অত্যন্ত গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল—এই রাজ্যে সাম্প্রতিককালে অভূতপূর্ব আইনশৃঙ্খলার অবনতি ঘটেছে। খুন, সন্ত্রাস, অগ্নি

সংযোগ, লুটপাট বর্তমানে এই রাজ্যের নিত্যনৈমিত্তিক ঘটনা। সবচেয়ে উল্লেখযোগ্য ঘটনা ঘটেছে মেদিনীপুরের গড়বেতায় ৩রা জানুয়ারী, ২০০১, যেখানে শাসকদলের সমর্থকরা মানুষ খুন করে তাদের মৃতদেহগুলিকেও গোপন স্থানে সরিয়ে ফেলেছে। সাধারণ মানুষের মধ্যে নিরাপত্তা বোধের অভাব ঘটছে। এর সঙ্গে যুক্ত হয়েছে গণ ডাকাতি।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received eight notices of Calling Attention on the following subjects, namely :

| | *Subject* | | *Name* |
|---|---|---|---|
| (i) | Alleged death of two youths from mass beating at Gabbaria under Mandirbazar P.S. on 4.2.0001 | : | Shri Sudhir Bhattacharjee |
| (ii) | Alleged atrocities of B.J.P workers at Massanjore Water Reservoir and consequential situation arisen | : | Shri Tapan Hore |
| (iii) | Alleged killing of three workers at Baranagar Jute Mill | : | Shri Pankaj Banerjee |
| (iv) | Reported murder of one Sujata Das, a T.M.C worker at Baratala under Khejuri P.S. Midnapore | : | Shri Jatu Lahiri & Shri Sailaja Kumar Das |
| (v) | Deterioration of law and order situation in the State | : | Shri Badal Bhattacharyya |
| (vi) | Alleged prolonged suspension of Toll Tax Collection on Kalyani Express Way | : | Shri Ranjit Kundu |
| (vii) | Alleged harassment on newspaper hawkers by the | : | Shri Jyoti Krishna Chattopadhyay & Shri Nani Gopal Chowdhury |

Railway Police and Railway Authority at Howrah Railway Station

(viii) Reported movements of K.L.O and Ulfa-extremists at Alipurduar near Assam-Bhutan border. : Shri Nirmal Das

I have selected the notice of Shri Pankaj Banerjee on the subject of alleged killing of three workers at Baranagar Jute Mill.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 9th February, 2001.

## Presentation of the Committee Report

### Thirty-Eighth, the Thirty-Ninth and the Fortieth Reports of the Committee on Public Accounts (2000–2001)

**Shri Satya Ranjan Bapuli :** Sir, I beg to present the Thirty-Eight Report of the Committee on Public Accounts (2000-2001) on the Report of the Comptroller and Auditor General of India for the year 1995-96 (Civil No. 4) relating to the School Education Department, Government of West Bengal.

**Shri Satya Ranjan Bapuli :** Sir, I beg to present the Thirty-Ninth Report of the Committee on Public Accounts (2000-2001) on the Reports of the Comptroller and Auditor General of India for the years 1994-95 and 1995-96 (Civil) No. 4 relating to the Urban Development Department, Government of West Bengal.

**Shri Satya Ranjan Bapuli :** Sir, I beg to present the Fortieth Report of the Committee on Public Accounts (2000-2001) on the Report of the Comptroller and Auditor General for India for the year 1993-94 (Civil) No. 3 relating to the Backward Classes Welfare Department, Governement of West Bengal.

## LAYING OF ORDINANCE

### The West Bengal Sales Tax (Second Amendment) Ordinance, 2000

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the West Bengal Sales Tax (Second Amendment) Ordinance, 2000 (West Bengal Ordinance No. IV of 2000) under Article 213(2) (a) of the Constitution of India.

## LAYING OF REGULATIONS

### The West Bengal Electricity Regulatory Commissions (Terms and Conditions of Consultants) Regulations, 2000

**Shri Mrinal Banerjee :** Sir, I beg to lay the West Bengal Electricity Regulatory Commissions (Term and Conditions of Consultants) Regulations, 2000 published under Notification No. 2/WBERC, dated the 3rd August, 2000.

### The West Bengal Electricity Regulatory Commission (Conduct of Business) First Amendment Regulations, 2000

**Shri Mrinal Banerjee :** Sir, I beg to lay the West Bengal Electricity Regulatory Commission (Conduct of Business) First Amendment Regulations, 2000, published under Notifications No. 5/WBERC, dated the 19th October, 2000.

### The West Bengal Electricity Regulatory Commission (Miscellaneous Provisions relating to Petitions) Regulations. 2000

**Shri Mrinal Banerjee :** Sir, I beg to lay the West Bengal Electricity Regulatory Commission (Miscellaneous Provisions relating to Petitions.) Regulations, 2000, Published under notification No. 4/WBERC, dated the 29th September, 2000.

### The West Bengal Electricity Regulatory Commission (Salaries, Allowances and other conditions of services of Secretary, Other Officers and employees) Regulations, 2000

**Shri Mrinal Banerjee** : Sir, I beg to lay the West Bengal Electricity Regulatory Commission (Salaries, allowances and other conditions of services of Secretary, Other Officers and Employees) Regulations, 2000, published under Notification No. 3/WBERC, dated 8th September, 2000.

## LAYING OF REPORT

### Audit Certificate, Certified Accounts and Audit Report on the Accounts of the Kolkata Metropolitan Development Authority for the year 1996-97

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the Audit Certificate, Certified Accounts and Audit Report on the Accounts of the Kolkata Metropolitan Development Authority for the year 1996-97.

## MENTION CASES

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র দিয়ে দামোদর নদী বয়ে গিয়েছে। গত বন্যায় প্রবল বৃষ্টিপাত হওয়াতে ডি ভি সি জল ছাড়াতে দামোদর চরের জমি নদীগর্ভে চলে গিয়েছে। দামোদরের তীরবর্তী যে গ্রামগুলি আছে রাজারামপুর, শ্রীকৃষ্ণপুর, উজিরপুর, সেলিমবাদ, হৈবতপুর এই গ্রামগুলি নদী বাঁধের কাছে, মানুষ আশঙ্কা করছে, আগামী বর্ষাকালে গ্রামগুলি আবার ভেসে যাবে। তাই আমি মাননীয় সেচমন্ত্রীর কাছে অনুরোধ করছি, অবিলম্বে সেখানে পাথর এবং বোল্ডার ফেলে কাজ আরম্ভ করা হোক।

[12.10 — 12.20 p.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণ ২৪ পরগণার ফলতা বিধানসভা কেন্দ্রের অন্তর্গত জোড়াবটতলার সাঁতগাছিয়া থেকে কুচাগদী পর্যন্ত রাস্তাটি জেলা পরিষদের অবহেলার জন্য এক সঙ্গীন অবস্থায় দাঁড়িয়েছে। ঐ রাস্তা দিয়ে হাজার হাজার মানুষ যাতায়াত করে, তারা প্রচন্ড অসুবিধার মধ্যে পড়েছে। বর্ষাকালে এক হাঁটু কাদা ভেঙ্গে তাদের যাতায়াত করতে হয়। অচিরেই এই রাস্তটি মেরামত করার জন্য আমি মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে দাবি করছি।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সামনেই মাধ্যমিক পরীক্ষা এবং তার কয়েকদিন বাদেই উচ্চ মাধ্যমিক পরীক্ষা শুরু হবে। কিন্তু নতুন করে আবার লোডশেডিং হচ্ছে সি. ই. এস. সি এলাকায় এবং এস. ই. বি এলাকাতেও বিদ্যুৎ থাকছে না। আর যদিও থাকে তাহলে লো ভোল্টেজ হচ্ছে। এই অবস্থা দূরীকরণের জন্য আমি মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একদিকে মাননীয় মুখ্যমন্ত্রী জনসভায় গিয়ে হুমকি দিচ্ছেন, আর এদিকে মুখ্যমন্ত্রীর কাছে ডেপুটেশান দেওয়ার অপরাধে মানুষগুলোকে রিলিফ দেওয়া হচ্ছে না। বঁনগার বিভিন্ন গ্রামে আজকে মুখ্যমন্ত্রীকে ডেপুটেশান দেওয়ার অপরাধে তাদের ত্রাণের তালিকা থেকে বাদ দিয়ে দেওয়া হচ্ছে। মুখ্যমন্ত্রীর কাছে যে স্মারকলিপি দেওয়া হয়েছিল তার কপি দিয়ে বলা হচ্ছে যার কাছে স্মারকলিপি দিয়েছিলেন তিনিই ত্রাণ দেবেন। এখানকার বি.ডি.ও অফিস থেকে তোমাদের ত্রাণ দেওয়া হবে না। সাধারণ মানুষের পক্ষ থেকে যদি প্রতিবাদ জানানো হয়, তাদের বাদ দেওয়ার জন্য দলের তরফ থেকে কি কোন নির্দেশ দেওয়া হয়েছে।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই। গ্রামাঞ্চলে চাষীরা ধানের দাম পাচ্ছে না। কোন কোন জায়গায় ধানের দাম ৩৬০ টাকা থেকে ৪০০ টাকার মধ্যে বিক্রি হচ্ছে।

এর ফলে চাষীরা ক্ষতিগ্রস্ত হচ্ছে। কেন্দ্রীয় সরকারের অবাধ আমদানি নীতির ফলে আমাদের দেশের চাষীরা ধানের দাম পাচ্ছে না। অভাবের সময় চাষীরা ধান বিক্রি করেছে, কিন্তু সেই ধানের দাম তারা পাচ্ছে না। যদিও রাজ্য সরকার ৫১০ টাকা সহায়ক মূল্যে করেছেন ধানের, কিন্তু ভুয়ো সার্টিফিকেট-এর মাধ্যমে এই ধান বিক্রি করতে তারা বাধ্য হচ্ছে। এমন একটা ব্যবস্থা করুন যাতে চাষীরা ধানের প্রকৃত অর্থ পায়।

**শ্রী জটু লাহিড়ী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মুখ্যমন্ত্রী যখন বলছেন ডাকাত দেখলে, অস্ত্রধারী দেখলে পুলিশ গুলি করবে। আমাদের শিবপুরে বাঁকসাড়া অঞ্চলে একটি ডাকাতি হয়ে গেল এবং ১৫ মিনিটের মধ্যেই থানার সঙ্গে যোগাযোগ করা হয়েছিল। কিন্তু পুলিশের সামনেই তারা ডাকাতি করে চলে গেল। সেখানে দুজন বন্দুকধারী কনস্টেবল এবং একজন এ. এস. আই দাঁড়িয়েছিল, কিন্তু একজনকেও তারা গ্রেপ্তার করতে পারে নি। সেই ডাকাতদল প্রতিরোধ বাহিনীর একজনকেও আহত করেছে। এই ঘটনায় পুলিশ নীরব দর্শক হয়ে দাঁড়িয়েছিল, ডাকাতি প্রতিহত করার কোন চেষ্টাই তারা করেনি, এই ব্যাপারে আমি মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নিশিকান্ত মেহেতা** ঃ মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। পুরুলিয়া খরাপ্রবণ জেলা। তাই ঐ জেলার কাড়াই সেচ প্রকল্প (বাগমুড়ি ব্লক), রাজাবাঁধ সেচ প্রকল্প (আড়টা ব্লক) ও দামবেড়া সেচ প্রকল্প (জয়পুর ব্লক)। এই সেচ প্রকল্পগুলির কাজ অতি সত্ত্বর শুরু করার জন্য আবেদন, অনুরোধ করছি।

## DISCUSSION ON ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Now, Shri Saugata Roy will start the discussion. Mr. Roy, you will keep in mind that time cannot be extended. Your time is 14 minutes. You will have to conclude within that time.

**শ্রী সৌগত রায়** ঃ স্যার, পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলার দ্রুত অবনতির প্রশ্নে আমি এই মুলতুবি প্রস্তাব এনেছি। পশ্চিমবাংলায় বামফ্রন্টের ২৪ বছরের কথা না বলেও, বুদ্ধদেববাবু মুখ্যমন্ত্রী হবার পর শুধু জানুয়ারী মাসের ঘটনা দেখলেই আইন-শৃঙ্খলা কোন্ জায়গায় পৌঁছেছে তা উপলব্ধি করা যাবে। ঐ মাসে রাজনৈতিক সংঘর্ষের ঘটনা বেড়েছে। কেশপুরে ২৩শে জানুয়ারী তৃণমূল কংগ্রেসের সভা থেকে ফেরার পথে তাদের কর্মীদের উপর সি.পি.এম.-এর হামলার কথা সকলেই জানেন। সি.পি.এম.-এর আন্তঃপার্টি সংঘর্ষও বেড়েছে। ক্যানিংয়ে তাদের দুই গোষ্ঠীর সংঘর্ষে দুটো শিশু মারা গেছে, অনেক বাড়ি পুড়ে গেছে। একটা বাচ্ছা ছেলেকে আগুনে ফেলে দিয়েছে। খোয়াদায় সি.পি.এম.-এর গোষ্ঠী সংঘর্ষে তিনজন মারা গেছে। তৃতীয়তঃ ডাকাতি ঐ

এক মাসে অসম্ভব বেড়েছে। ডায়মন্ডহারবার থানায় মরাইবেড়িয়া গ্রামে ৪৫টি বাড়ি লুঠ হয়েছে। মগরাহাট থানার উস্তিতে ৩৪টি বাড়িতে ডাকাতি হয়েছে। নিকাশীপাড়ার ডাকাতির পর পশ্চিমবঙ্গের পুলিশের ডি.জি. গিয়ে বলেছেন—গ্রামবাসীদের ডাকাতদের উপর গুলি চালানো উচিত। তার মানে পুলিশ কিছু করতে পারছে না। স্যার, শিল্পে যেখানে সংঘর্ষ ছিল না, সেখানে বরাহনগর জুটমিলে গত ১৩ই ফেব্রুয়ারী বিভৎস ঘটনা ঘটেছে। জিরো নাম্বার শ্রমিক একজন, ম্যানেজমেন্টের লোকের গুলিতে মারা গেলে দুজন ম্যানেজমেন্টের মানুষকে তারা পুড়িয়ে মেরেছে। মালদা জেলার মোথাবাড়িতে পুলিশ গুলি চালিয়েছে, একজন ছাত্র মারা গেছে সেখানে আমাদের নেতা গনিখান চৌধুরী মহাশয় অবস্থান করতে বাধ্য হয়েছেন। পলিটিক্যাল পার্টির লোকেরা মারা যাচ্ছে। কংগ্রেস কর্মী বিদ্যুৎ পান্ডের ডেড বডি পাওয়া গেছে। রিষড়ায় গত ১লা ফেব্রুয়ারী সি.পি.এম-সি.পি.এম-এর ক্ল্যাশে মারা গেছে। তেমনি সি.পি.এম. কর্মীও পিংলায় খুন হয়েছে।

মাননীয় মুখ্যমন্ত্রী আপনি পাঁচ বছর ধরে এই রাজ্যের পুলিশমন্ত্রী ছিলেন। আপনার দায়িত্ব ছিল এই ঘটনাগুলিকে প্রশমিত করার, ঠান্ডা করার। আমরা অভিযোগ করছি-মুখ্যমন্ত্রীর একের পর এক প্ররোচনামূলক বক্তৃতায় সংঘর্ষ বেড়েই যাচ্ছে। তিনি প্রথম শুরু করেছিলেন কেশপুরে। সেখানে জনসভায় বলেছিলেন, এখানে থাকতে হলে সি.পি.এম. করতে হবে। তখন তিনি ভুলে যান তিনি মুখ্যমন্ত্রী, ওনার দায়িত্ব আছে এই রাজ্য চালাবার। গত ১লা ফেব্রুয়ারী পিংলায় গিয়ে বললেন-সি.পি.এম-এর লোকেরা রুখে নেবে। এর মাঝখানে একটা বক্তৃতায় বলেছিলেন-অস্ত্র হাতে কোন অপরাধীকে দেখলে পুলিশ গুলি করুন, হিউম্যান রাইটস্-ফাইটস্ আমি বুঝে নিচ্ছি। স্যার, কার রাজ্যে আমরা বাস করছি। মুখ্যমন্ত্রী প্ররোচনা দিচ্ছেন কেশপুর, পিংলায় গিয়ে রাজনৈতিক সংঘর্ষ হচ্ছে, সেখানে রাজ্যে শান্তি আসবে কি করে? এটা গুরুতর চিন্তার ব্যাপার।

[12.20 — 12.30 p.m.]

তার পাশাপাশি আমি দেখছি প্রাক্তন মুখ্যমন্ত্রী তার একটা আশ্চর্য ভূমিকা। তিনি গত রবিবারে কলকাতায় একটা মহিলাদের সমাবেশে বক্তৃতা করতে গিয়ে বললেন যে, আমায় এক বছরে কেউ বলেন নি যে মেদিনীপুরে এত গন্ডগোল হচ্ছে। আবার কালকে সি.পি.এমের সম্পাদক শ্রীঅনিল বিশ্বাস বললেন যে, এটা আমাদেরই দোষ। ওকে জানাই নি। একটা সরকারের প্রশাসন, তার প্রাক্তন মুখ্যমন্ত্রী বলছেন ১ বছর ধরে গন্ডগোলের কথা তিনি জানতেন না। উনি মুখ্যমন্ত্রী ছিলেন না মমি ছিলেন সেটা আমি বামফ্রন্টের প্রশাসনের কাছে আমি জিজ্ঞাসা করছি। কোন ঘটনার বিবরণে যাওয়ার সময় আমার নেই। কিন্তু দুটো কথা বলব—স্যার, আপনি জানেন যে, একটা মেয়ে মারা গেছে সুজাতা দাস। গত ৯ই জানুয়ারী রাত্রে তার ডেডবডি পাওয়া গেছে।

২০ বছর বয়স। তার দোষ সে তৃণমূল করত। রিষড়ায় কংগ্রেস কর্মী বিদ্যুৎ পান্ডে, তার মৃতদেহ পাওয়া গেছে ১লা ফেব্রুয়ারী কিন্তু স্যার, এটাই একমাত্র ঘটনা নয়— আজ পর্যন্ত রাজ্যের মানুষ জানতে পারেন নি যে, ৪ঠা জানুয়ারী রাত্রে ছোট আঙারিয়া গ্রামে কি ঘটনা ঘটেছিল। সেখানে প্রথমদিন মুখ্যমন্ত্রী বললেন কেউ মারা যান নি। আমরা ৬ তারিখ গড়বেতায় গিয়েছি। ঘটনাস্থল থেকে বার্নড আউট খোল, মানুষের খুলি, মানুষের দাঁত আমরা তুলে এনেছি। এখনও জঙ্গল খুঁজলে লাশ পাওয়া যাবে। এই ঘটনা মেদিনীপুরে নতুন ঘটনা নয়। মেদিনীপুরকে বামফ্রন্টের শাসন শ্মশান করছে। আপনি দেখবেন প্রথম দিকে ৪টে লাশ আনা হয়েছিল। পুলিশের ডি জি বলে ছিল এটা সি.পি.এমের লোকের লাশ। সেই লাশ দেখে শনাক্ত করলেন তৃণমূল কংগ্রেস-এর একজন কর্মীর বাবা, যে এখানে তাঁর ছেলের লাশ রয়েছে। এরপর পুলিশ চুপ করে বসে আছে। এরপরে কেশপুরে মমতা ব্যানার্জীর সভা হয়েছিল। মুখ্যমন্ত্রী বিভিন্ন সময়ে বিভিন্ন ধরনের কনট্রাডিকটারী বক্তব্য রেখেছেন। বলেছেন মারা যায় নি। তারপর বলেছেন হ্যাঁ, সংঘর্ষ হয়েছে। পুলিশ বলেছেন হ্যাঁ, ৫ জন লোক মারা গেছে। আমরা এখনও জানি না ঘটনার পরে এক মাস হয়ে গেল কতজন মানুষ মারা গেছে সেই ৪ঠা জানুয়ারী রাত্রে। কত মানুষ মারা যাচ্ছে। তাদের মৃতদেহ মাটির তলায় চলে যাচ্ছে। কোন সভ্যতায়, কোন আইন শৃঙ্খলায় আমরা বাস করছি? সি.পি.এমের রাজত্বে এটা যদি চলতে থাকে তাহলে তারা মানুষকে কোন শাস্তি দেবে? কলকাতা শহরের পাশে ডায়মন্ডহারবারের মরুবেড়িয়া গ্রামে মুখ্যমন্ত্রী সাইকেলে চেপে চলে যাচ্ছেন। ওঁর জানা ছিল না যে, ২৪ বছর ধরে ওখানে রাস্তা হয়নি। তাই ডাকাতদের ডাকাতি করার এত সুবিধা হয়েছে। আজকে এখানে সামনেই নির্বাচন আসছে। আরও অনেক মানুষের জীবন এখানকার মানুষ এর যাবে। আমি জিজ্ঞাসা করছি যে ওরা কি নীতিতে চলছে। কেশপুরে মিটিং করতে গিয়েছিল তৃণমূল কংগ্রেস। তাদের সমর্থক আহত হয়েছে। এই রকম ঘটনা কোন দিন ঘটেছে? আমি মনে করি বুদ্ধদেববাবুর কোন নৈতিক অধিকার নেই মুখ্যমন্ত্রীর ঐ চেয়ারে যাওয়ার। হঠাৎ করে মানুষের বাড়ীতে গেলেই তিনি নিরাপত্তা দিতে পারবে না। আমি একটা ফিগার বলছি। মেদিনীপুরে গত বছরে ১৯৩টা রাজনৈতিক সংঘর্ষ হয়েছে। তার মধ্যে ৬৮ জন মারা গেছে। এর মধ্যে ৩০ জন সি.পি.এম এবং ৩৮ জন তৃণমূল কংগ্রেস। ১৯৯৯-২০০০ সালে ৩৪০টা পলিটিক্যাল সংঘর্ষ ঘটেছে তিন জেলায়। ৩২ জন মারা গেছে। ১৩ জন সি.পি.এম এবং ১৯ জন টি এম সি। এর থেকে বোঝা যাচ্ছে যে, বিরোধীরাই বেশী মারা যাচ্ছে এবং এই বুদ্ধদেববাবু পুলিশমন্ত্রী থেকেও রাজনৈতিক সংঘর্ষ বন্ধ করতে পারছে না। তাই অবিলম্বে সরকার যদি ব্যবস্থা না নেয় তাহলে সঠিক নির্বাচন হবে না। আমি অবিলম্বে গড়বেতার ঘটনায় সি বি আই তদন্তের দাবি করে এবং পশ্চিমবঙ্গের এই সরকারের অবসান দাবি করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের মাননীয় সদস্য সৌগত রায় যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন এটা হচ্ছে ওদের নিজেদের মধ্যে অস্থিরতা, অনিশ্চয়তা, নীতিহীনতা, আদর্শহীনতা, কর্মসূচীহীন এমন একটা অবস্থা এটা হচ্ছে তারই বহিঃপ্রকাশ। কারণ ওদের নিজেদের উপর কোন আস্থা নেই। নিজেরাই হিংসার আশ্রয় নিচ্ছে, তাই এখানে মুলতুবী প্রস্তাব এনেছে। রাজ্য সরকারের বিরুদ্ধে মিথ্যাচার করার জন্য, অসত্য বক্তব্য রাখার জন্য এই প্রস্তাবকে হাজির করেছে। আমি এই প্রস্তাবের সম্পূর্ণ বিরোধিতা করছি। একটু আগে সৌগতবাবু বললেন যে জানুয়ারী মাসে নতুন বছর, নতুন সহস্রাব্দ শুরু হয়েছে কিন্তু একটা কথা জেনে রাখা দরকার যে ওই নভেম্বর মাসে ৮ হাজার ৫৪০ দিন মুখ্যমন্ত্রীত্ব করেছেন মাননীয় জ্যোতি বসু আর মাননীয় বুদ্ধদেব ভট্টাচার্য্য তিনি মুখ্যমন্ত্রীর আসনে বসেছেন ৯৩ দিন। এর মধ্যে এই যে ৮ হাজার ৫৪০ দিন-এটা একটা রেকর্ড সারা পৃথিবীতে। মানুষকে রক্ষা করার, শান্তিশৃঙ্খলা রক্ষা করার, খাদ্য, বস্ত্র, বাসস্থান, চিকিৎসা, স্বাস্থ্য, সংস্কৃতি, গণতন্ত্র সব কিছু এর সাথে সংশ্লিষ্ট। এইগুলো আমরা নিশ্চিত করেছি, বামফ্রন্ট নিশ্চিত করেছে। আর ওরা অনিশ্চিত করেছে, সমস্যা বাড়াচ্ছে যারা তৃণমূল, বিজেপি, ওই ২৪ দল, দু ডজনের দল সরকার। কাল আবার তার থেকে একটা দল ছিটকে গেছে। জনতা ভেঙেছে, সমতা ভাঙছে, ভারতীয় জনতা ভাঙবে। এখানে সৌগতবাবু কোন দলে আছেন উনি নিজেও জানেন না। মাননীয় সদস্য সত্য বাপুলী কয়েকদিন আগেও কংগ্রেস করলেন, মালদহে গিয়ে তৃণমূলে চলে গেলেন। এইরকমই অরাজকতা ওদের মধ্যে। এখানে থেকে কেশপুরে গিয়ে মিটিং করার কি দরকার ছিল। কেন মদের বোতল ভরতি করে নিয়ে যাওয়া হচ্ছিল। ওরাই আবার বলেন আইনশৃঙ্খলার কথা। ২০শে ডিসেম্বর পুড়শুরাতে গেলেন, মাননীয় বিধায়ক, তিনি নাকি আবার নীতি নির্ধারক কমিটির চেয়ারম্যান। তার নেতৃত্বে তিনি পুড়শুরাতে কয়েকজন দুর্বৃত্তকে সঙ্গে নিয়ে থানায় গেলেন, থানায় হামলা চালালেন। এস.ডি.পি.ও আছেন, ডি.এস.পি আছেন, অ্যাডিশনাল এস.পি আছেন, তাদের উপস্থিতিতে সেখানে গিয়ে তারা হামলা চালালেন। টেবিল উল্টে দিলেন। একজন মাননীয় বিধায়ক তাঁর প্রতিনিধিত্বে সেখানে তারা আইন হাতে তুলে নিলেন। তারাই আবার আইনশৃঙ্খলার দোহাই দিচ্ছে। এটা ভাবতেও অবাক লাগে। যারা নাকি দুর্বৃত্তদের, সমাজবিরোধীদের বাড়িয়ে দিচ্ছে। গত ২২ তারিখে রাজ্যপালের ভাষণের পর কি দেখা গেল, কি ছবি বেরিয়েছে? লজ্জায় মাথা হেঁট হয়ে যায়, একজন বিধায়ক রাজ্যপালের গাড়ির উপর দাঁড়িয়ে নাচছেন। আইনশৃঙ্খলা বিপন্ন করেছেন। আবার আইনশৃঙ্খলার কথা বলছেন? ওদেরই একজন প্রাক্তন কাউন্সিলার মারা গেছেন, তাঁকে শ্মশানে নিয়ে যাওয়া হল সেখানে তাঁকে দেখতে গিয়ে আরেকজন খুন হয়ে গেল, এই তো ওদের আইনশৃঙ্খলা। মাননীয় মুখ্যমন্ত্রীর কেন্দ্র যাদবপুর সেখানে কৌস্তুভ ঘোষ সে খুন হয়ে গেল। এ আমাদের দুঃখ, আমাদের ব্যথা। কে তাকে খুন করল, কারা তাকে খুন করল?

কামতাপুরীদের সাথে হাত মিলিয়ে কারা খুন করেছে সুভাষ সরকারকে, বামপন্থী আন্দোলনের ৪ জন নেতাকে কারা খুন করেছে। নদীয়ায় সুখরঞ্জন ঘোষকে কারা খুন করেছে?

[12.30 — 12.40 p.m.]

নদীয়ার সুখময় ঘোষকে খুন করেছে, মুথরাপুরের কালিপদ হালদারকে খুন করেছে। এই যে খুনী এখানে বসে আছে। মাননীয় মুখ্যমন্ত্রী দুবর্ত্তদের বিরুদ্ধে পুলিশকে সক্রিয় হতে বলেছেন। পুলিশের রিভলবার অস্ত্র কেন, কিসের জন্য? দুর্বৃত্তদের প্রশয় দেওয়ার জন্য। ওই যা করেছেন দাউদ ইব্রাহিমকে কল্পনা রাই প্রশ্রয় দিয়েছিলেন, ব্রীজমোহন শরণ সিং আশ্রয় দিয়েছিলেন। এটা দেওয়ার জন্য মুখ্যমন্ত্রী পরিষ্কার বলে দিলেন পুলিশের হাতে অস্ত্র দেওয়া হয়েছে দুর্বৃত্তদের দমন করবার জন্য, আইন-শৃঙ্খলা রক্ষা করাই যদি আপনাদের উদ্দেশ্য হয় তাহলে দুর্বৃত্তদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নেওয়ার জন্য পুলিশকে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী যদি নির্দেশ দিয়ে থাকেন তাহলে আপনারা যাঁর নেতৃত্বে যাবার জন্য আকুঁ-পাকু করছেন তাঁর কেন গাত্রদাহ হচ্ছে, কিসের জন্য? পুলিশ গুলি চালাবে না পঙ্কজবাবু আপনারা কি এটাই চাইছেন। মূল্যবৃদ্ধির বিরুদ্ধে প্রতিবাদ করেছেন, চন্দ্রবাবু নাইডু গুলি চালিয়েছেন, কংগ্রেস কর্মীরা খুন হয়েছে। তেরঙ্গা ঝান্ডাওয়ালা খুনী। আজকে মতিলাল নেহেরুর মৃত্যু দিবস। আজ থেকে ৭০ বছর আগে এই দিনে তাঁর জীবনাবসান হয় আপনাদের মনে আছেতো? মতিলাল নেহেরু যে দলের প্রতিনিধিত্ব করতেন সেই দলে আপনার প্রতিনিধিত্ব করার অধিকার আছে? যে মোহনদাস করমচাঁদ গান্ধীর খুনীর পক্ষেও আছেন এবং মোহনদাস করমচাঁদ গান্ধীর পক্ষেও আছেন। আর এখানে নাটক করছেন। আমাদের মাননীয় মুখ্য সচেতক যে এলাকার প্রতিনিধিত্ব করেন তার বারাসাত-২ ব্লকে ঘড়িবাড়ী এলাকা যেখানে তৃণমূল পরিচালনা করছেন ৩৬ টি বুথে সেখানে পিটুনী কর চালু করে সেখানে মানুষকে ঢুকতে দিচ্ছে না। ভেড়ী দখল করা হচ্ছে কোটি কোটি টাকা নষ্ট করছে, মিটিং করতে দিচ্ছে না। আপনাদের এই হচ্ছে হাল। কলকাতা কর্পোরেশনে আপনারা ৬ মাস এসেছেন এখন মানুষ বুঝতে পারছে যে কাদের বসিয়েছেন, এখন মানুষ টের পেয়েছেন যে কাদের এনে বসিয়েছেন। তিনি আজকে আসেননি, যিনি এখানে আই.এন.সি. কিন্তু ৫ নং এস.এন.ব্যানার্জী রোডে টি.এম.সি। কাদের নিয়ে? যাদের বিরুদ্ধে একটার পর একটা অপরাধের মামলা রয়েছে। সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট-এর বাস যাচ্ছে আমাদের ছাত্রদের নিয়ে মেদিনীপুরে, আর তিনি গিয়ে মুখ্যসচিবের সামনে গিয়ে অভিযোগ করে এলেন যে আমাদের মাননীয় রাষ্ট্রমন্ত্রী নাকি অস্ত্র নিয়ে যাচ্ছেন। আপনি মেরিন ইঞ্জিনীয়ার ছিলেন—হ্যাঁ, অস্ত্র গেছে, কিন্তু কোন অস্ত্র? শিক্ষার অস্ত্র শিক্ষার্থী। যারা সাদা-কালো কোনটা, চটকদারী কোনটা, মিথ্যা কোনটা অসত্য কোনটা, তাঁরা ব্যবহার করেছেন ছাত্রদের, বলেছেন অস্ত্র। আপনাদের আমলে

শিক্ষাকে ধ্বংস করে দিয়েছিলেন। আপনি ছাত্রদের অস্ত্র বলছেন। বাসে করে নিয়ে যাচ্ছে ছাত্রদের, আর আপনি ন্যাবা, আপনি দেখছেন অস্ত্র। আপনি গিয়ে অভিযোগ করেছেন, আর এখানে আইনশৃঙ্খলার জন্য চিৎকার করছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এ কথা বলতে চাই যে এই কংগ্রেস, তৃণমূল, বি.জে.পি এঁরা মহাজোটের স্বপ্ন দেখছে। তাদের এই আশা কখনই পূরণ হবে না। আমি এই প্রস্তাবের সম্পূর্ণ বিরোধিতা করছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে এ্যাডজর্নমেন্ট মোশান এসেছে তাকে সমর্থন করছি। রবীনবাবু ওই তরফ থেকে বক্তব্য রাখলেন। তিনি এখনও কনফার্ম নন, তাঁর গণনা চলছে। তাঁর সদস্যপদ খোয়া যাবে সেই আতঙ্কে তিনি চিৎকার করে গেলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ক্যাজুয়াল মুখ্যমন্ত্রী তিনি দায়িত্বভার নেওয়ার পরে পশ্চিমবঙ্গে যে হাল-হকিকত তৈরী করেছেন তাতে পশ্চিমবঙ্গের মানুষ সামগ্রিকভাবে আজকে জঙ্গলের রাজত্বের ভিতর দিয়ে হামাগুড়ি দিয়ে চলছে।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই ক্যাজুয়াল মুখ্যমন্ত্রী গত ৫ বছর ধরে এই পশ্চিমবাংলার স্বরাষ্ট্রমন্ত্রীও বটে। তাঁর স্বরাষ্টমন্ত্রীকালে গোটা পশ্চিমবাংলায় আজকে পুলিশকে ব্যারাকে ঢুকিয়ে দেওয়া হয়েছে এবং ক্যাডারদের হাতে গোটা সমাজকে শোষণ করবার, শাসন করবার, গ্রহণ করবার ও অত্যাচার করবার লেটার অফ অথরিটি তুলে দেওয়া হয়েছে। আমরা এতদিন জানতাম যদি দলীয় কোন কর্মী শৃঙ্খলা ভঙ্গ করে তবে দলের নেতারা তাকে সামলে নেন এবং কোন দল যদি অগণতান্ত্রিক কাজকর্ম করে তবে সরকার তার মোকাবিলা করবে। কিন্তু আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী নিজেই পিংলায় গিয়ে দাঁড়িয়ে চিৎকার করে পরিষ্কার বলে এলেন, আজকে তৃণমূল কংগ্রেস এবং বি.জে.পি.-দের শায়েস্তা করতে হবে। তাতে করে তোমাদের যে ব্যবস্থা নেওয়ার প্রয়োজন নাও। যদি পুলিশ তোমাদের পথের বাধা হয়ে দাঁড়ায় আই উইল ট্যাকল দি পুলিশ অ্যাডমিনিস্ট্রেশন, আমি পুলিশকে দেখে নেব। অর্থাৎ তোমরা সরাসরি খুনে নেমে পড়। তোমরা জমি দখল কর, তোমরা এলাকা দখল কর, তোমরা গ্রাম দখল কর, তোমরা গণতান্ত্রিক ব্যবস্থাকে ধ্বংস করে দাও, তোমরা একদলীয় শাসন ব্যবস্থা কায়েম কর। সেই মুখ্যমন্ত্রীর রাজ্যে মাননীয় উপাধ্যক্ষ মহাশয় পশ্চিমবাংলায় আর যাই থাক না কেন পশ্চিমবাংলায় গণতান্ত্রিক বিধিব্যবস্থা, রীতি-নীতি, পদ্ধতি আজকে সব কেড়ে নেওয়া হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, শুধু আমাদের কথা নয়, প্রাক্তন মুখ্যমন্ত্রী হঠাৎ জেগে বসেছেন গদি খোয়াবার পরে। আজকে তার নতুন নতুন জ্ঞানের উন্মেষ হচ্ছে। সেদিন তিনি কলকাতায় একটা মিটিং করে বললেন, মেদিনীপুরে এত অস্ত্র ঢুকেছে, মেদিনীপুরে এত বাড়ী জ্বলে গেলো, মেদিনীপুরে এত মানুষ খুন হয়েছে, মেদিনীপুরে এত অত্যাচার হয়েছে তা আমাকে

কেউ বলেনি। উনি হঠাৎ করে হনলুলু থেকে কলকাতা এলেন? কলকাতায় তার দল তাঁকে বলেনি, তার দলের বিরুদ্ধে তিনি কি ব্যবস্থা নিয়েছেন? তাঁকে বলবার দায়িত্ব ছিল স্বরাষ্ট্রমন্ত্রীর। তাঁর মানসপুত্র তদানিন্তন সরকারের স্বরাষ্ট্রমন্ত্রী, তদানিন্তন উপ-মুখ্যমন্ত্রী, বর্তমান ক্যাজুয়াল মুখমন্ত্রী তাঁকে কোন খবর দেননি। কিন্তু তার জন্য তিনি তাঁকে কি বলেছেন যে, বুদ্ধ তুমি স্বরাষ্ট্রমন্ত্রী ছিলে আর পশ্চিমবাংলায় সাধারণ মানুষের হাতে এত অস্ত্র চলে আসলো, গণতান্ত্রিক কর্মী সেখানে খুন হচ্ছে, মানুষের বাড়ী জ্বালিয়ে দেওয়া হচ্ছে, গণদাহ হচ্ছে, গৃহদাহ হচ্ছে, তুমি সেখানে আমাকে খবর দাও নি কেন? মুখ্যমন্ত্রী যেমন তার দায়িত্ব পালনে ব্যর্থ হয়েছেন, প্রাক্তন মুখ্যমন্ত্রী, তার জন্য ক্ষমা ভিক্ষা করেছেন। কিন্তু বর্তমান মুখ্যমন্ত্রী তদানীন্তন স্বরাষ্ট্রমন্ত্রী দায়িত্ব পালনে ব্যর্থ হবার জন্য পদত্যাগ করার কথা ভাবছেন কিনা পশ্চিমবাংলার মানুষকে তিনি জানিয়ে দিন।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এর আগে আমরা শুনেছি যে গণবিদ্রোহ হয়েছে, গণপিটুনী হয়েছে। কিন্তু গণ-ডাকাতি-এই ব্যাপারটা এ পর্যন্ত ডিকশেনারিতে ঢোকেনি। কিন্তু বর্তমান মুখ্যমন্ত্রীর দয়ায়, বর্তমান মুখ্যমন্ত্রীর শাসনে আজকে গণ ডাকাতির সঙ্গে আমাদের পরিচিত হতে হল। এক রাতে ৪২টা বাড়ীতে ক্লাষ্টার ডাকাতি। একরাতে ৩২-টা বাড়ীতে ডাকাতি, এক রাতে ১৫-টা বাড়ীতে ডাকাতি। মাননীয় মুখ্যমন্ত্রী হঠাৎ কি মন্ত্রিসভায় যোগদান করলেন? গত ১৭ বছর তো তিনি মন্ত্রী রয়েছেন। কিন্তু কোথাও কোন খুন হয়ে গেলে তিনি গেছেন? কোথাও ডাকাতি হলে সেখানে গেছেন? তবে কি তিনি আজকে অত্যন্ত সন্তর্পনে নিজেকে নিয়ে হাজির করছেন এই জন্য যে তিনি মুখ্যমন্ত্রী হয়েছেন এবং তাই তিনি দেখাবার চেষ্টা করছেন? দেখাবার রাজনীতি? আমি জানি তিনি একজন নাট্যকার, নাটক লেখেন। কিন্তু তিনি যে নাটক করতে শুরু করেছেন পশ্চিমবাংলার মানুষ তাও দেখলো। তিনি হঠাৎ করে দুটো জায়গায় হাজির হলেন। এক জায়গায় ভ্যান রিকশোয় পা ঝুলিয়ে বসলেন। তার পর ১৫-টা বাড়ীতে বারুইপুরে ডাকাতি হল। কিন্তু আর তো গেলেন না। তারপর কলকাতায় মানুষ খুন হয়ে গেল। আর তো গেলেন না যে মানুষটা খুন হয়ে গেল তার বাড়ীতে। নদীয়াতে ডাকাতি করে বাড়ীর মালিককে খুন করে গেল। মাননীয় মুখ্যমন্ত্রী তো তার দরজায় দাঁড়িয়ে বললেন না আমি এসে গেছি তোমার দুঃখের দিন শেষ হয়ে গেছে। এই সমস্ত নাটক করে, এই সমস্ত নাট্যকারের হাতে কলম তুলে দিয়ে তিনি একের পর এক নাটক লিখে যাচ্ছেন আর পশ্চিমবাংলার ধন, মান, জীবন এবং সম্পত্তি, সর্বোপরি গণতান্ত্রিক রাজনৈতিক অধিকার আজকে কেড়ে নেওয়া হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি তাই এই সরকারের কাছে জবাব চাইছি ছোট আঙ্গারিয়ায় যেদিন বাড়ীটা জ্বালিয়ে দেওয়া হ'ল তার পরের দিন মুখ্যমন্ত্রীকে সাংবাদিকরা জিজ্ঞাসা করলে তিনি বললেন ছোট আঙ্গারিয়ায় একটা বাড়ী জ্বলে গেছে, এর বেশী তো কিছু হয়নি। যখন

সাংবাদিকরা মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করলেন আপনি এর বিরুদ্ধে কোন তদন্ত করছেন? বললেন, না, তদন্ত করার দরকার কি? একটা বাড়ী জ্বলে গেছে, তদন্তের তো কোন দরকার নেই। আমি জানতে চাই তাহলে কেন মাননীয় মুখ্যমন্ত্রী তার সি.আই.ডি-র মাধ্যমে তদন্তের নির্দেশ দিয়েছেন? তাহলে কেন মাননীয় মুখ্যমন্ত্রী সি.বি.আই.-এর তদন্তকে দু-হাত দিয়ে ঠেলে আটকে দিয়েছেন। সি.আই.ডি.-কে দিয়ে তদন্ত করলে যদি আসল ঘটনা বেরিয়ে আসে, সি.বি.আই.-কে দিয়ে তদন্ত করলেও আসল ঘটনা বেরিয়ে আসতে পারত। আসলে তার ভাই পার্থ ভট্টাচার্য সেখানে দায়িত্বে আছেন সি.আই.ডি দপ্তরে। ভাইয়ে ভাইয়ে চড়ুইভাতি হচ্ছে। ছোট ভাইকে বলা হচ্ছে তুই একটু রান্না কর আমি খেয়ে বলব দারুণ রান্না করেছিস, তুই ভালো রাঁধুনী হয়ে গেছিস।

আজকে সি.বি.আই. সরাসরি প্রধানমন্ত্রীর দায়িত্বে আছে। প্রধানমন্ত্রীর অধীন একটা দপ্তরে আছে। ভারত সরকার লালুর বিরুদ্ধে সি.বি.আই তদন্ত করেছিলেন। তার হাতে সকালে চাবি, বিকালে চাবি। তিনি সকালে বন্দী হচ্ছেন, দুপুরে জামিন পাচ্ছেন আবার বিকেলে জনসভায় হাজির হচ্ছেন। উনি সি.আই.ডি.-কে তদন্ত করতে দিয়েছেন। সি.আই.ডি. তদন্ত করলে যদি সত্যি বেরিয়ে আসে তাহলে সি.বি.আই তদন্ত করলেও সত্যি ঘটনা বেরিয়ে আসবে। সি.বি.আই.কে দিয়ে তদন্ত করানোর চেষ্টা করছেন না কেন? সেটা আটকানোর চেষ্টা করছেন। আমাদের সুজাতাকে বাড়ি থেকে ডেকে এনে খুন করা হয়েছে। সি.পি.এমের দুর্বৃত্তরা সুজাতাকে বাড়ি থেকে ডেকে এনে খুন করেছে। এখানে মহিলা খুন হচ্ছে, ছাত্র খুন হচ্ছে, অভিভাবক খুন হচ্ছে, যুবক খুন হচ্ছে, ছাত্রী খুন হচ্ছে। পশ্চিমবঙ্গ যখন জ্বলছে তখন নিরো বসে বেহালা বাজাচ্ছেন। তাই মুখ্যমন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য্যের পদত্যাগ দাবি করে এবং পশ্চিমবঙ্গের মানুষের ঘর, মান রক্ষার জন্য ৩৫৬ ধারা জারি করে এই সরকারকে খারিজ করার আবেদন জানাই।

[12.40 — 12.50 p.m.]

**শ্রী বাদল ভট্টাচার্য :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে অ্যাডজর্ণমেন্ট মোশানের সমর্থনে আমি কয়েকটি কথা হাউসের কাছে রাখতে চাই। আজকে তৃণমূলের লোক খুন হল, কি বি.জে.পি.র লোক খুন হল সেটা বড় কথা নয়। আজকে সেখানে দাঁড়িয়ে দেখতে হবে যে, কোন মায়ের কোল খালি হল কিনা, আজকে কারো সিঁথির সিঁদুর মুছে গেল কিনা। মাননীয় রবীনবাবু ঠিকই বলেছেন, এখানে শ্মশানের শান্তি বিরাজ করছে। কেন শ্মশানের কথা বলেছেন? গত ২৪ বছরে ৩৬ হাজার মানুষ এখানে খুন হয়েছে। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী, প্রাক্তন মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে, 'আমি জানতান না গত এক বছরে মেদিনীপুরে এরকম ঘটনা ঘটছে। তবে তদানীন্তন মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী কি ব্যর্থ? তিনি ইনফর্মেশন দিতে পারেন নি। না কি মাননীয় মুখ্যমন্ত্রী তদানীন্তন মাননীয়

মুখ্যমন্ত্রী তিনি ব্যর্থ আজকে এটা পরিষ্কার ভাবা দরকার। যদি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী ব্যর্থ হয়ে থাকেন তা হলে কি তাঁকে সাময়িক মুখ্যমন্ত্রী করে আনা হয়েছে পুরষ্কারস্বরূপ? আজকে ভাবতে হবে। তিনি অনেক নাটক করেন, নাটক লেখেন। রোম যখন জ্বলছে সেই সময় নিরো বেহালা বাজাচ্ছিলেন। সারা পশ্চিমবঙ্গ জ্বলছে, তখন তিনি কি করছেন? তিনি নাটক করছেন। পাড়ার মাস্তানদের শব্দ ব্যবহার করে বলছেন, 'আমি দেখে নেব, আমি বি.জে.পি, তৃণমূলকে দেখে নেব'। এই কি মুখ্যমন্ত্রীর কথা? আমি একটা একটা করে উদাহরণ দিতে পারি। গত ২৬শে জানুয়ারী বর্ধমান জেলার রায়নার কাছে একটা ট্যুরিস্ট বাস থেকে সমস্ত মহিলা-পুরুষদের নামিয়ে নিয়ে ছিনতাই করা হয়েছে। পুলিশ সেখানে দাঁড়িয়ে রয়েছে। সেখানে ১৫ জন মহিলাকে উলঙ্গ করে টেনে নিয়ে গিয়ে ধর্ষণ করা হয়েছে এবং তারপর একের পর এক মহিলাকে বাসে ফেরত দেওয়া হয়েছে। পুলিশ নীরব দর্শক ছিল। আমাদের সরকার, আমাদের প্রশাসন, আমাদের পুলিশ, কিন্তু সব নীরব দর্শক ছিল। একটার পর একটা ঘটনা বলব। খুন, রাহাজানি, ডাকাতি, ধর্ষণই শেষ নয়। আপনারা সবাই জানেন অনিতা দেওয়ানের মত সুজাতা দাসকে ধর্ষণ করে খুন করা হয়েছে। তার বিরুদ্ধে কোন প্রতিবাদ করল না। আজকে বিরাটি, বানতলার মত সুজাতা দাসের ঘটনা ঘটল। মেদিনীপুরের গ্রামে গ্রামে এরকম ঘটছে। ৪.১.২০০১ তারিখে ছোট আঙারিয়ায় ১১ জন খুন হল। সেখানে আমরা সি.বি.আই. তদন্ত চাই।

সি.বি.আই তদন্ত হল না। সি.আই.ডি তদন্ত করেছে. খুব ভাল কথা। কিন্তু তার রেজাল্ট কী? কেউ তা জানে না। যাদের বিরুদ্ধে অভিযোগ করা হয়েছিল তারা সবাই বুক ফুলিয়ে ঘুরে বেড়াচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি দায়িত্ব নিয়ে বলছি ৩-২-২০০১ তারিখে ছোট আঙারিয়ার পাশের গ্রাম তিলডাঙায় সিপিএম মিটিং করেছে। মন্ত্রী সুশান্ত ঘোষ সেই মিটিং-এ ছিলেন। ঐ অঞ্চলের কংগ্রেস, তৃণমূল এবং বিজেপি কর্মীদের জোর করে সেই মিটিং-এ নিয়ে যাওয়া হয়েছিল। তাদের ভয় দেখানো হয়েছিল—মিটিং-এ না গেলে বাড়ি জ্বালিয়ে দেওয়া হবে। যখন তারা জোর করে মিটিং থেকে চলে আসতে চাইছিল তখন তাদের সি.পি.এম-এর ক্যাডার বাহিনী দিয়ে, ঠ্যাঙাড়ে বাহিনী দিয়ে এবং পুলিশ দিয়ে মারা হয়েছে। সুশান্তবাবু তা উপভোগ করেছেন। তিলডাঙায় কংগ্রেস, বিজেপি এবং তৃণমূল কর্মীদের মারধর করা হয়েছে এবং মন্ত্রী সুশান্ত ঘোষের সামনেই তা হয়েছে। এ কোন্ সমাজে আমরা বাস করছি? এটা কোন্ মনুষ্য সমাজ? এ কোন্ মন্ত্রীর রাজত্বে আমরা রয়েছি! আমার মনে হচ্ছে আমরা জঙ্গলে রয়েছি, এখানে একটা জঙ্গলের রাজত্ব চলছে। এটা আজকে পরিষ্কার যে, পশ্চিমবাংলায় আইনের শাসন বলে কিছু নেই। সাময়িক মুখ্যমন্ত্রী, ২৪৪ দিন পরে আর তিনি মুখ্যমন্ত্রী থাকবেন না, তবুও আমি তাঁকে বলব যে, সন্ত্রাস, রাহাজানি, লুট, ডাকাতি, নারীধর্ষণ বন্ধ করার জন্য দলমত নির্বিশেষে সমবেত প্রচেষ্টার প্রয়োজন।

সে জন্য এই মূলতুবী প্রস্তাবটি আজকে আমাদের সর্বসম্মতভাবে গ্রহণ করা প্রয়োজন। সে অনুরোধ সকলকে জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের পক্ষ থেকে যে অ্যাডজোর্ণমেন্ট মোশান আনা হয়েছে তার আমি বিরোধিতা করছি। স্যার, আমাদের দেশে একটা গ্রাম্য কথা আছে, 'চোরের মায়ের বড় গলা'। ইতিহাসের পাতা খুললেই দেখা যাবে ২৬ বছর ধরে যারা হাজার মানুষকে খুন করেছিল তারাই আজকে এই প্রস্তাব এখানে উত্থাপন করেছে। ওদের এ'সব কাজের প্রমাণ—অতীতের খাদ্য আন্দোলন, কেরাসিন তেলের দাবিতে আন্দোলন, বিভিন্ন গণতান্ত্রিক আন্দোলন ভাঙার জন্য ওরা মানুষের ওপর কি নিমর্ম অত্যাচার, জুলুম করেছে তা আমরা সকলেই জানি। জরুরী অবস্থায় ওরা কি করেছিলো তা সকলের জানা। ২৪ বছর ধরে পশ্চিম বাংলায় বামফ্রন্ট ক্ষমতায় আছে। আমরা লক্ষ্য করছি বিরোধীরা আজকে এখানে আইন-শৃঙ্খলা নিয়ে প্রশ্ন তুলছেন। অথচ কিছু দিন আগেই এ রাজ্যে যে লোকসভার উপনির্বাচন হয়ে গেল সেই নির্বাচনে বিরোধী দলের প্রার্থীর যখন জয় হ'ল তখন বিরোধী নেতারা আমাদের প্রশাসনের কি প্রশংসাই না করলেন। তখন প্রশাসন খুব ভাল হয়ে গিয়েছিল। ওদের মুখ থেকে তখন নাল ঝরতে শুরু করেছিল। সেই নির্বাচনের পর আমরা সেই নির্বাচনী এলাকায় বিধানসভার টিম নিয়ে গিয়েছিলাম। আমাদের সঙ্গে আবু আয়েশদা ছিলেন। সেখানকার মানুষরা আমাদের জানিয়েছিলেন— বাবু, আমরা গরীব মানুষ, আমরা এখানে আগে কংগ্রেস করতাম। জোতদার, জমিদারদের কথায় চলতাম। বড়লোকদের কথায় চলতাম। এখন আমরা বামফ্রন্টে গিয়েছি বলে জমিদার জোতদাররা প্রচুর অস্ত্র শস্ত্র-সহ বাইরের লোক নিয়ে এসে আমাদের বাড়ি ঘর পুড়িয়ে দিচ্ছে, আমাদের খুন করছে। আমাদের ওপর নানা রকম অত্যাচার করছে। পশ্চিমবাংলায় নির্বাচন হলেই আমাদের বিরোধী পক্ষের তরফ থেকে রিগিং-এর কথা বলা হয়। তা ওখানে আমরা একটু খবর নিয়েছিলাম, আমরা শুনলাম—তৃণমূলের একটি যুবক একাই ১ লক্ষ ৭০০ ভোট দিয়েছে বামফ্রন্ট প্রার্থীর বিরুদ্ধে। তাকে আমরা ডেকেছিলাম, কিন্তু সে আসেনি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমরা এ রাজ্যে ২৪ বছর ক্ষমতায় আছি, কিন্তু আমরা বিরোধী পক্ষকে তাদের ভূমিকা পালনে কখনো বাধা দিই নি। আমরা সকলেই বিধানসভার সদস্য, সুতরাং সত্য কথা বলতেই হবে পবিত্র জায়গায়। আজকে ২৪ বছরের রাজত্বের আড়াই বছর আগে আমরা কত মানুষকে খুন করেছি তার হিসাব নিশ্চয়ই আপনাদের কাছে আছে। হ্যাঁ, আমাদের সঙ্গে সংঘর্ষ হয়েছে, সংঘাত হয়েছে, জমির লড়াই হয়েছে ঠিক কথা। কিন্তু পঞ্চায়েত নির্বাচনে জেতার পর কেশপুর, পিংলায় ওরা গরীব মানুষগুলিকে ভেবেছিল তাদের হাতে ঝান্ডা তুলে দিলেই তারা বি.জে.পি, তৃণমূল করে যাবে। কিন্তু সেটা হয় নাকি? আমি এই কথা বানিয়ে বলছি না, আমি সেখানে গিয়েছিলাম। আমি অন্যায়কে

অন্যায় বলি। সকাল ১১টা থেকে বিকাল ৪টে পর্যন্ত আমি সেখানে অনেকগুলি গ্রাম ঘুরেছি। একজন ভদ্রমহিলাকে গ্রাম ছাড়া করা হয়, তিনি অন্তঃস্বত্তা বাধ্য হয়ে তিনি একজনের বাড়ীতে আশ্রয় নেন এবং সেখানে তিনি হোগলা খাটিয়ে বাস করছেন। সেখানে তার বাচ্ছা হয়েছে। এইভাবে আপনারা গ্রামে গ্রামে অত্যাচার চালাচ্ছেন। দল আমরাও করি। কংগ্রেস আমলে ২৬ বছর আপনারা ক্ষমতায় ছিলেন। সুতরাং জোর করে, জুলুম করে, অত্যাচার করে রাজনৈতিক স্বার্থ সিদ্ধি করা যায় না। আজকে হুগলী, মেদিনীপুর প্রভৃতি চারিদিকে আপনারা সন্ত্রাস সৃষ্টি করছেন। হাওড়াতেও আপনারা এই কাজ করছেন। আমার এলাকায় ২০০ বছরের পুরানো জঙ্গল বিলাসের একটা মেলা হয়। সেই মেলাতে হিন্দু-মুসলমান সকলেই পুজো দেয়। কিন্তু দেখলাম, বি.জে.পি, তৃণমূল মেলার পর একজনকে সাধু সাজিয়ে সেই জঙ্গল বিলাসের মেলায় ঠাকুর এনে খোল-কোরতাল সহযোগে হরিনাম শুরু করে দিল। এইভাবে ওরা সাম্প্রদায়িকতা সৃষ্টি করতে চাইলো সঙ্গে কালি ঠাকুর নিয়ে এসে। ঈদের দুদিন আগে ওদের উরুষ হবে। সেদিন ঠাকুরের নাম করে ঢাক-ঢোল বাজাতে আরম্ভ করে দিল। তাই বলছি, আজকে গোটা পশ্চিমবাংলায় বি.জে.পি. এবং তৃণমূল সন্ত্রাস সৃষ্টি করতে চাইছে। আই.বি.র রিপোর্ট আছে ওরা চারিদিকে হিন্দু-মুসলমান দাঙ্গা বাঁধিয়ে হিন্দু ভোট কায়েম করতে চায়। তাই আমি এই অ্যাডজোর্ণমেন্ট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[12.50 — 1.00 p.m.]

**শ্রীমতী সাবিত্রী মিত্র** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আইন-শৃঙ্খলার অবনতির বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব আমার দলের পক্ষ থেকে আনা হয়েছে তাকে আমি সম্পূর্ণভাবে সমর্থন করে কয়েকটি কথা এই হাউসে বলতে চাই। প্রথম কথা হচ্ছে, পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলার যে অবনতি সেটা আমরা কার কাছে বলবো? কারণ আমাদের দেশের মুখ্যমন্ত্রী ক্রিমিনালদের সঙ্গে যুক্ত হয়ে আজকে তাদেরই সহযোগিতা করেন। সুতরাং আমাদের বলবার জায়গা নেই। কারণ আজকে ছোট আঙারিয়ার ঘটনা পশ্চিমবাংলার মানুষকে লজ্জা দিচ্ছে। আজকে সি.পি.এম পার্টির সদস্যরা ঐসব জায়গার মানুষকে খুন করে তাদের ডেড বডিগুলিকে সরিয়ে দিয়েছেন। তারপর তাদের পক্ষ থেকেই এফ.আই.আর করেছেন। অ্যাকচুয়ালি যারা দোষী ব্যক্তি তাদেরকে মন্ত্রীর শেল্টারে রেখে দিল। উনি আমাদের দেশের মুখ্যমন্ত্রী, আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী সেটা আমরা জানি, কিন্তু উনি কেবলমাত্র বামফ্রন্টের মুখ্যমন্ত্রী, বাংলার মুখ্যমন্ত্রী এখনো হতে পারলেন না। আজকে কেশপুর, পিংলা, গড়বেতা, খেজুরিয়া প্রভৃতি এই সমস্ত জায়গার মানুষকে যেভাবে খুন করছে, যেভাবে মানুষ খুন হয়েছে তা অবর্ণনীয়। কোথাও সি.পি.এম পার্টির লোক খুন হয়েছে, কোথাও কংগ্রেসের লোক খুন হয়েছে, কোথাও তৃণমূলের লোক খুন হয়েছে।

আপনি ঘটনাগুলির তদন্ত না করে, কারুকে গ্রেপ্তার না করে মুখ্যমন্ত্রী হয়ে একটা দলের পক্ষ নিয়ে মিটিং-এ ভাষণ দিচ্ছেন—এটা দুঃখজনক ঘটনা। আরও দুঃখজনক ঘটনা, মাননীয় মন্ত্রী সূর্যকান্তবাবু বললেন যে মেদিনীপুরের মাটিতে বাতি দেবার লোক থাকবে না। উনি একজন মন্ত্রী, মন্ত্রী হয়ে উনি সভায় দাঁড়িয়ে বক্তৃতা করে বলছেন যে মেদিনীপুরের মাটিতে বাতি দেওয়ার লোক থাকবে না। একজন মন্ত্রী হয়ে উনি কি করে এইভাবে বক্তব্য রাখলেন? মন্ত্রী হয়ে এইভাবে উনি বক্তব্য রাখতে পারেন না। আমার মনে হয় মন্ত্রী না হয়ে উনি ক্রিমিন্যাল হলেই ভাল হত। স্যার, সবাই জানেন যে সুজাতা দাসকে গণ রেপ করে হত্যা করা হল। কিন্তু তারপর এখনও তার জন্য কেউ গ্রেপ্তার হয়নি। পুলিশের কি ইনফরমেশান জানিনা কিন্তু সুজাতা দাসের ব্যাপারে আপনারা কারুকে গ্রেপ্তার করেন নি। তারপর আপনাদের মন্ত্রীরা বলছেন যে পিংলা, ঘাটাল, গড়বেতা নাকি সন্ত্রাসমুক্ত। সন্ত্রাসমুক্ত বলতে আপনারা কি বলতে চাইছেন কংগ্রেসের লোকদের বাড়ী ছাড়া করা, তারা যাতে প্রাণের ভয়ে পালিয়ে যায় তার ব্যবস্থা করা? এটাই যদি আপনাদের সন্ত্রাসমুক্ত কথার অর্থ হয় তাহলে সেটা পরিষ্কার করে বলুন। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমি সরাসরি প্রশ্ন রাখতে চাই, তিনি বলুন, দিনে বা মাসে ক'টা করে খুন হলে তবে তিনি পশ্চিমবঙ্গে আইনশৃঙ্খলার অবনতি ঘটেছে একথা বলবেন? নর্থ বেঙ্গলে আপনারা কামতাপুরীদের ধরছেন, মারছেন। আমি বলব, রাজবংশীদের সঙ্গে আপনাদের কথা বলা উচিত এবং তারা কি বলতে চায় তা শোনা উচিত ছিল। তা না শোনার জন্য সেখানে বিচ্ছিন্নতাবাদী শক্তি সেই সুযোগটা নিয়ে সেখানে অস্ত্র-শস্ত্র নিয়ে এগিয়ে এসে তাদের মদত দেওয়ার চেষ্টা করছে। তারপর কালিয়াচকে আপনারা নির্বিচারে গুলি চালালেন, তার বিরুদ্ধে গণিখান চৌধুরী মহাশয় তিনদিন সেখানে ক্যাম্প করে ছিলেন কিন্তু সে ব্যাপারে আপনারা কোন ব্যবস্থা করলেন না। রতুয়া থানার ও.সি. টেলিফোন ধরেন না, মানুষের জন্য কাজ করেন না, সে সম্পর্কে বলা সত্ত্বেও কোন ব্যবস্থা করেন নি। আমি দীর্ঘদিন ধরে বলা সত্ত্বেও রতুয়া ২ নং থানা আপনি করেন নি। সন্ধ্যার পর যে কোন থানাতে যান দেখবেন থানায় পুলিশ অফিসাররা ইনটকসিকেটেড অবস্থায় থাকেন। আপনি যদি চান লিখিতভাবে আমি তা আপনাকে জানাতে পারি। আজকে এই যে পশ্চিমবঙ্গে আইনশৃঙ্খলার অবনতি ঘটেছে এটা মুখ্যমন্ত্রীকে স্বীকার করতে হবে। যদি না করেন তাহলে আজকে এইসব ছোটছোট শিশু যারা বিধানসভার অধিবেশন দেখতে এসেছে সেই পরের প্রজন্ম আপনাকে ক্ষমা করবে না। পরিশেষে আইনশৃঙ্খলার প্রশ্নে যে অ্যাডজর্ণমেন্ট মোশান আনা হয়েছে তাকে আমি পুনরায় সম্পূর্ণরূপে সমর্থন করে বলতে চাই, পশ্চিমবঙ্গে যদি আপনারা সন্ত্রাস বন্ধ না করেন, পশ্চিমবঙ্গকে যদি সন্ত্রাসমুক্ত না করেন এবং সন্ত্রাসকে যদি মদত দেন তাহলে আগামী দিনে বাংলার মানুষ এর সমুচিত জবাব আপনাকে এবং আপনাদের দলকে দেবে সে বিষয়ে আপনারা নিশ্চিত থাকতে পারেন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অ্যাডজর্ণমেন্ট মোশানের পক্ষে বিরোধীদের বক্তব্য বিশেষ কিছু নেই, তার প্রমাণ হচ্ছে বিরোধী দলের বক্তা শ্রীমতী সাবিত্রী মিত্র তার জন্য বরাদ্দ সময় শেষ হওয়ার আগেই তার ভাষণ শেষ করে বসে পড়লেন। এতে আরও প্রমাণ হয় ল অ্যান্ড অর্ডারের প্রশ্ন যেটা উত্থাপিত হয়েছে সে ব্যাপারে ওদের হাতে বড় ঘটনার প্রমাণ কিছু নেই। ওরা বক্তব্য রাখতে গিয়ে কিছু পুরানো ঘটনার পুনরাবৃত্তি করলেন। মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় যা বললেন তা সহজেই তিনি রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাবের উপর বলতে গিয়ে বলতে পারতেন। কিন্তু তা না করে উনি অ্যাডজর্ণমেন্ট মোশান আনলেন। এতে অবশ্য তিনি প্রচার মাধ্যমের কিছু সুযোগ পেতে পারেন। সন্ধ্যায় প্রচার মাধ্যমের প্রচারে তার কথা আসতে পারে কিন্তু মানুষ তাদের বক্তব্য গ্রহণ করছেন না। স্যার, রোজই ঐ মেয়ো রোড-এর পাশ দিয়ে আসতে গিয়ে দেখি তৃণমূল একটি স্থায়ী মঞ্চ সেখানে বানিয়ে রেখেছে এবং আইনশৃঙ্খলা নিয়ে সভা সমিতি সেখানে করেন। সেখানে যত নেতা এবং বক্তা উপস্থিত থাকেন জনসাধারণ তার থেকে কম উপস্থিত থাকেন। হ্যাঁ, মেদিনীপুর জেলাতে কিছু ঘটনা ঘটেছে।

আজকে সমস্ত দেশের মানুষের কাছে দিবালোকের মত স্পষ্ট হয়ে গেছে যে সেখানে ঘটনা কি ঘটেছিল। জমির আন্দোলন করে ২০-২৫ বছর ধরে যে জমির উপর তাদের অধিকার প্রতিষ্ঠিত হয়েছিল সেই জমি থেকে তাদের সরিয়ে দেবার জন্য জোতদাররা আক্রমণ করেছিল। ফলে সেখানকার মানুষ পাল্টা আক্রমণ করেছেন। জেলাগুলির দিকে তাকিয়ে দেখুন, কোথাও কি তেমন ঘটনা ঘটেছে? উত্তরবঙ্গে যেসব ঘটনা ঘটছে, কামতাপুরি আন্দোলন, তার চরিত্র আলাদা। ঐ আন্দোলনে তিরিশোর্দ্ধ মানুষ নেই। সেখানে তরুণ ছেলেদের মধ্যে নানাভাবে বিভ্রান্তি সৃষ্টি করে সন্ত্রাস সৃষ্টি করা হচ্ছে এবং তার পেছনে কংগ্রেস এবং তৃণমূল কংগ্রেসের মদত রয়েছে। অজিত পাঁজা সেখানে মদত দিয়ে এসেছেন। পশ্চিমবঙ্গের মধ্যে আলাদা রাজ্য গড়ার ঐ যে প্রচেষ্টা তাকে তৃণমূল কংগ্রেস নেত্রীবৃন্দ মদত দিচ্ছেন। একে মানুষ ক্ষমা করবে না, তাদের উৎখাত করে দেবে পশ্চিমবঙ্গ থেকে। সামনেই নির্বাচন। এই নির্বাচনের পর তৃণমূল কংগ্রেসের বন্ধুদের শরীরে অম্লশূল হয়ে যাবে, ফলে বৈদ্যনাথ সালসা খেতে হবে এবং তৃণমূল কংগ্রেস বলে কিছু থাকবে না। একটা বিষয়ে মানুষের মনে সংশয় ছিল যে, শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর পরবর্তীকালে কি হবে না হবে। কিন্তু অল্প দিনের মধ্যে মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর নিজের কর্মকুশলতার গুণে মানুষের মনে আস্থা অর্জন করেছেন। এ বিষয়ে কোন সন্দেহ নেই যে পশ্চিমবঙ্গের মানুষ আবার বামফ্রন্ট সরকার গঠন করবেন। আমি শুধু একথা বলতে চাই যে, কিছু কিছু এমন ঘটনা ঘটছে যা সংবাদপত্রে আসে না। আমার নির্বাচন কেন্দ্রে বিগত এক বছরে আমাদের ৮জন কর্মী কংগ্রেসীদের হাতে খুন হয়েছেন, কিন্তু সে খবর সংবাদপত্রে আসেনি। মাননীয়

মুখ্যমন্ত্রীর এই বিষয়গুলির উপর নজর দিতে হবে। সামনে ভোট বলে রাজ্যে সন্ত্রাস সৃষ্টির চেষ্টা ওরা করছেন। একথা বারবার বলবো যে, শুধুমাত্র সংবাদপত্র দেখে ব্যবস্থা নিলেই হবে না, কারণ তার বাইরেও বামপন্থী কর্মীরা খুন হয়ে যাচ্ছেন। তার জন্য পুলিশি ব্যবস্থা জোরদার করতে হবে। এই বলে এই প্রস্তাবের বিরোধিতা করছি।

[1.00 — 1.10 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এখানে মূলতুবি প্রস্তাব আনা হয়েছে রাজ্যে আইন-শৃঙ্খলা পরিস্থিতির অবনতির প্রশ্ন তুলে। একথা ঠিক, পশ্চিমবঙ্গে আজকে আইন-শৃঙ্খলা পরিস্থিতি যে চরম অবস্থায় এসে দাঁড়িয়েছে এটা অস্বীকার করবার উপায় নেই। আজকে রাজ্যে আইন-শৃঙ্খলা পরিস্থিতি যে অবস্থায় দাঁড়িয়েছে তাতে মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর পূর্বের মন্তব্য—'পশ্চিমবঙ্গ আজকে শান্তির মরুদ্যান', এই বক্তব্যে ষ্ট্যান্ড করে থাকবেন কিনা জানি না। কিন্তু পরিস্থিতি যতই ভোট এগিয়ে আসছে খারাপ হচ্ছে। ভোটের স্বার্থে জমি দখল-পুনর্দখলের দিকে লক্ষ্য রেখে যেভাবে খুনোখুনির রাজনীতি রাজ্যে উত্তরোত্তর বেড়ে চলেছে তার ফলে শুধু যে দুই বিবদমান দলের কর্মীদের জীবনহানি হচ্ছে তাই নয়, প্রাণ সংশয় হচ্ছে তা নয় বহু সাধারণ মানুষ এই খুন সন্ত্রাসের শিকার হচ্ছে। গড়বেতায় যে ঘটনা ঘটলো, সেখানে খুনে যে ব্যাপকভাবে মারোণাস্ত্র প্রয়োগ হয়েছে তা যথেষ্ট আতঙ্কজনক এবং ভয়ঙ্কর। তৃণমূল, বি.জে.পি, জনযুদ্ধ এবং সি.পি.এম-এর হাতে এতো মারোণাস্ত্র ছিল, সমাজবিরোধীদের হাতে এতো মারোনাস্ত্র ছিল এই কথা পুলিশ অস্বীকার করতে পারবে না। স্বাভাবিকভাবে এই প্রশ্ন থেকে যায় যে এই মারোণাস্ত্র একদিনে মজুত হয়নি। তাহলে এতো দিন পুলিশ কি করছিল? প্রশাসন কি করছিল? এটা সরকারের একটা দায়িত্ব, এটা কি অস্বীকার করা চলে? এ ছাড়া গড়বেতা শুধু একমাত্র ঘটনা নয়, গড়বেতার মতো এতো ব্যাপক আকারের না হলেও পশ্চিমবাংলায় আজ সর্বত্র রাজনৈতিক খুনোখুনি যে ভাবে বাড়ছে সেটা খুবই আতঙ্কজনক। তাতে সাধারণ মানুষের জীবন বিপন্ন হয়ে উঠছে। এছাড়া গোষ্ঠীদ্বন্দ্ব আছে। তাতে খুনোখুনি আছে, নিজেদের দলের মধ্যে খুনোখুনি হচ্ছে, তারপর চুরি ডাকাতি ছিনতাই ব্যাপক হারে বাড়ছে। এটা অত্যন্ত মারাত্মক। উস্তি থেকে শুরু করে মগরাহাট এবং অন্যান্য জায়গায় মুখ্যমন্ত্রী যখন যাচ্ছেন তখন তিনি প্রতিশ্রুতি দিয়ে আসছেন কিন্তু ক্রমাগত অপরাধমূলক কাজ বাড়ছে। নারী ধর্ষণ, নারী পাচার এবং অন্যান্য অপরাধমূলক কার্যকলাপ দিনের পর দিন বাড়ছে। জনমানসের উপর সমাজবিরোধীদের যে দৌরাত্ম্য, তাতে যে প্রবল বিক্ষোভ সৃষ্টি হচ্ছে সেই বিক্ষোভকে খানিকটা প্রশমিত করবার জন্য—আমি বলবো এক ধরনের চিপ পপুলারিটি নেওয়ার জন্য বলছেন—তিনি বলছেন অপরাধীদের দেখলেই পুলিশকে গুলি করে মেরে দিতে হবে। এই ধরনের বক্তব্যে জনপ্রিয়তা অর্জন করা যায় কিন্তু এতে আসল সমস্যার সমাধান হবে না। টিগার হ্যাপি পুলিশকে দিয়ে, দুর্নীতিগ্রস্ত

পুলিশকে দিয়ে এই ভাবে অপরাধীদের বিরুদ্ধে গুলি চালনার অর্ডার দিয়ে অপরাধ দমন করবেন বলছেন তাতে বিরোধীরা শঙ্কিত হচ্ছেন। আসল সমাজবিরোধী, মাফিয়াচক্র এবং রাজনৈতিক যে চক্র সেই চক্রের বিরুদ্ধে আপনি যদি ব্যবস্থা না নিতে পারেন তাহলে কি করে হবে? সর্ব্বশেষে আমি বলতে চাই, এছাড়াও আমাদের দলের কর্মীদের উপর আক্রমণ করা হচ্ছে। গত ২০শে জানুয়ারী আমাদের দু-জন কর্মীকে খুন করে মেরে দিল, তাদের নাম হচ্ছে প্রফুল্ল বৈদ্য, প্রভাষ বৈদ্য বেলে দুর্গানগরের। ২৬শে ডিসেম্বর জয়নগরে তিনজনকে খুন করা হলো তাদের নাম হচ্ছে হাসেন সর্দ্দার, জাকির সর্দ্দার এবং মনিরুল সর্দ্দার। আমাদের শ্রমিক নেতা তন্ময় মুখার্জীকে হত্যা করা হলো উত্তরবঙ্গের চা বাগানে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আইন-শৃঙ্খলার প্রশ্ন তুলে ৩৫৬ ধারা জারি করার যে কথা বলা হচ্ছে আমরা তার বিরুদ্ধে। এটা একটা অগণতান্ত্রিক পদক্ষেপ, এর মাধ্যমে সাম্প্রদায়িক প্রতিক্রিয়াশীল শক্তি মাথা চাড়া দেবে।

[1.10 — 1.20 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায়** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী এলে ভাল হতো, আমরা বক্তব্য রাখবো আর উনি বাইরে বসে থাকবেন? আমি ওনাকে নিয়ে একটা সুন্দর কবিতা লিখেছি সারা রাত জেগে, উনি সেটা শুনবেন না, বাইরে বসে থাকবেন?

আজকে যে অনাস্থা প্রস্তাব এসেছে সরকারের বিরুদ্ধে, আমি তাকে সমর্থন করে বলছি। বুদ্ধদেববাবু নাটক-টাটক লেখেন, আমি লিখি না। কিন্তু অনেক কষ্ট করে একটা ছড়া লিখেছি, আমি বলবো বলে কাল থেকে ভেবে আসছি। 'গৌতম বুদ্ধ ছিলেন জানি শান্তির অবতার— শান্তির অবতার। নয়া অবতারে বুদ্ধ এসেছেন আবার। গুণ্ডা, মাস্তান, পুলিশ, ক্যাডার তিনি চতুর্বাহু। নয়া অবতারে বুদ্ধ হয়েছেন রাহু। আবার বলি, গুন্ডা, মাস্তান, পুলিশ, ক্যাডার-তিনি চতুর্বাহু। নয়া অবতারে বুদ্ধ হয়েছেন রাহু। আমি কথাটা কেন বললাম? স্যার গৌতম বুদ্ধ, আপনার মনে আছে, তপস্যা করতে করতে তাঁর শরীর এমন হয়ে গিয়েছিল, তিনি মৃতপ্রায়। তখন তিনি সুজাতা নামে একজন মহিলার কাছ থেকে পায়েস খেয়েছিলেন। পায়েস খেয়ে তাঁর প্রাণ ফিরে এসেছিল। এখানে দর্শক আসনে অনেক ছাত্র বসে আছে। তারা জানে— গৌতম বুদ্ধের জীবনী তারা পড়েছে। আর আমাদের মুখ্যমন্ত্রী সুজাতা দাসের রক্ত পান করে তাঁর আসনকে শক্তিশালী করছেন। তাঁর হাতের মাসল তৈরী করছেন এবং তিনি বোঝাবার চেষ্টা করছেন মানুষকে। গৌতম বুদ্ধ সুজাতার হাতে পায়েস খেয়েছিলেন। আর আমি (মুখ্যমন্ত্রী) সুজাতাকে ধর্ষণ করিয়েছি, তাকে খুন করিয়েছি— ক'রে আমার আসনকে শক্তিশালী ভিতের ওপরে প্রতিষ্ঠিত করতে পেরেছি। এই হচ্ছে পশ্চিমবাংলার নয়া মুখ্যমন্ত্রী। তিনি কি ভাষায় বলছেন—

বলছেন, দেখে নেব। আরে, এটা তো আমার পাড়ার ছেলেরা রকে বসে কথা বলে—দেখে নেব, খুন করে দেব। এটা কি একজন সংস্কৃতিবান, ক্ষমতাবান মুখ্যমন্ত্রী, যিনি মাঝে মাঝে নাটক-টাটক লেখেন—'দুঃসময়', অবশ্য সেই 'দুঃসময়'টা ওঁর নিজেরই দুঃসময় ছিল, সেই সময়ে লিখেছিলেন, কিন্তু বিভিন্ন জায়গায় লেখাটেখা পড়েন—এই ধরনের বক্তব্য কোন মানুষ বলতে পারে কিনা আমি জানি না। আমরা বললাম, গড়বেতায় যে খুন হলো, তার পরের দিন কোন রিপোর্টে বলে নি, তিনি বলে দিলেন, ওখানে কিছু হয় নি। কে একটি বাড়িতে আগুন জ্বালিয়ে দিয়েছে। তাহলে আপনি সি.আই.ডি-কে দিয়ে তদন্ত করাচ্ছেন কেন? আপনি যদি সি.আই.ডি-কে দিয়ে তদন্ত করাবেন তাহলে আগে কেন বলে দিলেন, কোন ঘটনা ঘটেনি? সি.আই.ডি'র রিপোর্টে, যা বেরিয়েছে সংবাদপত্রের রিপোর্টে, সেখানে মানুষ খুন হয়েছে। এটা প্রমাণিত হয়েছে। আপনার সৎসাহস নেই কেন? আপনি সিবিআই তদন্তকে অ্যাকসেপ্ট করে নিন এই হাউসে। আপনার মনে আছে, ভিখারী পাশোয়ান যখন মারা গিয়েছিল, তৎকালীন মুখ্যমন্ত্রী যিনি হঠাৎ যেন সাধু হয়ে গেছেন, তিনি বলছেন, আমার সময়ে এই সব গণ্ডগোল হত না। তখন তিনি বলেছিলেন যে, আমাদের এই ভিখারী পাশোয়ানের ব্যাপারে কোন রকম সি.বি.আই তদন্তের দরকার নেই। কিন্তু সি.বি.আই পরিষ্কার করে প্রমাণ করেছে যে, এই ঘটনার সঙ্গে পশ্চিমবঙ্গের পুলিশ জড়িত ছিল। তাহলে গড়বেতার ঘটনায় প্রকৃতপক্ষে কারা যুক্ত আছে, তার সর্বাঙ্গীন যে তদন্ত, সেই তদন্ত আপনি আপনার তলায় যে পুলিশ আছে, সেই পুলিশকে দিয়ে তদন্ত করাবেন? কোন কনষ্টেবল্ কি কোনদিন ওসি'র বিরুদ্ধে রিপোর্ট দেয়? আপনার বিরুদ্ধে ঐ ডিপার্টমেন্ট কোনদিন রিপোর্ট দেবে? সৎ সাহস থাকলে আপনি সিবিআই-তদন্ত হাউসে অ্যাকসেপ্ট করে নিন এবং দেখা যাক অ্যাকচুয়ালি গড়বেতায় কি ঘটনা ঘটেছিল। একের পর এক ঘটনা চলছে। মুখ্যমন্ত্রী হঠাৎ বললেন। বরাহনগরে মালিকপক্ষের দুজন মারা গেল। একজন প্রশাসক, একজন ওয়ার্কারকে গুলি করলো, দুজন মারা গেল। মুখ্যমন্ত্রী বললেন, আমার সময়ে এই রকম ঘটনা ঘটেনি। আমি জানিনা, ওঁর ৮০ বছর বয়স হয়ে গেছে, ওঁর স্মৃতিশক্তি বিভ্রম হয়ে গেছে কিনা? বিজন সেতুর ওপরে কারা মেরেছিল? বিজন সেতুর ওপরে ১৩ জন সন্ন্যাসীকে গায়ে কেরোসিন তেল ঢেলে দিয়ে কারা পুড়িয়ে মেরেছিল? আপনাদের সাম্প্রতিককালের লোকসভায় যিনি প্রার্থী ছিলেন, সেই প্রার্থীর নেতৃত্বে এবং একজন মারা গেছেন, যিনি এই সভার সদস্য ছিলেন, তাঁদের নেতৃত্বে বিজন সেতুর ওপরে ১৩ জন সন্ন্যাসীকে পুড়িয়ে মারা হয়েছিল। বানতলায় ঘটনা ঘটেছিল। বিভিন্ন জায়গায় ঘটনা ঘটছে। কেন্দুয়াতে কংগ্রেসকে ভোট দেবার জন্য তাদের হাত কেটে দেওয়া হয়েছিল। মুখ্যমন্ত্রীর, তৎকালীন মুখ্যমন্ত্রী, নিজের এলাকায় সাতগাছিয়ায় একজন মানুষকে জীবন্ত অবস্থায় তার মুখের মধ্যে কৈ মাছ

পুলিশকে দিয়ে এই ভাবে অপরাধীদের বিরুদ্ধে গুলি চালনার অর্ডার দিয়ে অপরাধ দমন করবেন বলছেন তাতে বিরোধীরা শঙ্কিত হচ্ছেন। আসল সমাজবিরোধী, মাফিয়াচক্র এবং রাজনৈতিক যে চক্র সেই চক্রের বিরুদ্ধে আপনি যদি ব্যবস্থা না নিতে পারেন তাহলে কি করে হবে? সর্ব্বশেষে আমি বলতে চাই, এছাড়াও আমাদের দলের কর্মীদের উপর আক্রমণ করা হচ্ছে। গত ২০শে জানুয়ারী আমাদের দু-জন কর্মীকে খুন করে মেরে দিল, তাদের নাম হচ্ছে প্রফুল্ল বৈদ্য, প্রভাষ বৈদ্য বেলে দুর্গানগরের। ২৬শে ডিসেম্বর জয়নগরে তিনজনকে খুন করা হলো তাদের নাম হচ্ছে হাসেন সর্দ্দার, জাকির সর্দ্দার এবং মনিরুল সর্দ্দার। আমাদের শ্রমিক নেতা তন্ময় মুখার্জীকে হত্যা করা হলো উত্তরবঙ্গের চা বাগানে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আইন-শৃঙ্খলার প্রশ্ন তুলে ৩৫৬ ধারা জারি করার যে কথা বলা হচ্ছে আমরা তার বিরুদ্ধে। এটা একটা অগণতান্ত্রিক পদক্ষেপ, এর মাধ্যমে সাম্প্রদায়িক প্রতিক্রিয়াশীল শক্তি মাথা চাড়া দেবে।

[1.10 — 1.20 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায়** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী এলে ভাল হতো, আমরা বক্তব্য রাখবো আর উনি বাইরে বসে থাকবেন? আমি ওনাকে নিয়ে একটা সুন্দর কবিতা লিখেছি সারা রাত জেগে, উনি সেটা শুনবেন না, বাইরে বসে থাকবেন?

আজকে যে অনাস্থা প্রস্তাব এসেছে সরকারের বিরুদ্ধে, আমি তাকে সমর্থন করে বলছি। বুদ্ধদেববাবু নাটক-টাটক লেখেন, আমি লিখি না। কিন্তু অনেক কষ্ট করে একটা ছড়া লিখেছি, আমি বলবো বলে কাল থেকে ভেবে আসছি। 'গৌতম বুদ্ধ ছিলেন জানি শান্তির অবতার— শান্তির অবতার। নয়া অবতারে বুদ্ধ এসেছেন আবার। গুণ্ডা, মাস্তান, পুলিশ, ক্যাডার তিনি চতুর্বাহু। নয়া অবতারে বুদ্ধ হয়েছেন রাহু। আবার বলি, গুন্ডা, মাস্তান, পুলিশ, ক্যাডার-তিনি চতুর্বাহু। নয়া অবতারে বুদ্ধ হয়েছেন রাহু। আমি কথাটা কেন বললাম? স্যার গৌতম বুদ্ধ, আপনার মনে আছে, তপস্যা করতে করতে তাঁর শরীর এমন হয়ে গিয়েছিল, তিনি মৃতপ্রায়। তখন তিনি সুজাতা নামে একজন মহিলার কাছ থেকে পায়েস খেয়েছিলেন। পায়েস খেয়ে তাঁর প্রাণ ফিরে এসেছিল। এখানে দর্শক আসনে অনেক ছাত্র বসে আছে। তারা জানে— গৌতম বুদ্ধের জীবনী তারা পড়েছে। আর আমাদের মুখ্যমন্ত্রী সুজাতা দাসের রক্ত পান করে তাঁর আসনকে শক্তিশালী করছেন। তাঁর হাতের মাসল তৈরী করছেন এবং তিনি বোঝাবার চেষ্টা করছেন মানুষকে। গৌতম বুদ্ধ সুজাতার হাতে পায়েস খেয়েছিলেন। আর আমি (মুখ্যমন্ত্রী) সুজাতাকে ধর্ষণ করিয়েছি, তাকে খুন করিয়েছি— ক'রে আমার আসনকে শক্তিশালী ভিতের ওপরে প্রতিষ্ঠিত করতে পেরেছি। এই হচ্ছে পশ্চিমবাংলার নয়া মুখ্যমন্ত্রী। তিনি কি ভাষায় বলছেন—

সম্পর্কে বক্তৃতা রাখতে গিয়ে যে শব্দ ব্যবহার করেছেন সেটা আমি করছি না। এটা আপনি দেখুন। মিনিটস থেকে এটাকে এক্সপাঞ্জ করার ব্যবস্থা করুন।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** ঠিক আছে, আমি ঐটা দেখবো। যদি ঐটা বলে থাকে বাদ দিয়ে দেবো।

[1.20 — 1.30 p.m.]

**শ্রী তাপস রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার এবং আমার দলের সহকর্মীরা বা বিধায়করা আইনশৃঙ্খলার অবনতির উপর যে মূলতুবী প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমি কিছু বলতে চাই। আমার সময় অত্যন্ত অল্প। আমি কয়েকটি নির্দিষ্ট ঘটনা তুলে ধরতে চাই আপনার মাধ্যমে বাংলার মুখ্যমন্ত্রী, বুদ্ধদেব ভট্টাচার্য্য মহাশয়ের কাছে। বুদ্ধদেব ভট্টাচার্য্য মহাশয় বাংলার মুখ্যমন্ত্রী তিনি পুলিশ মন্ত্রী থাকাকালীনও বাংলাকে সব সময় আইনশৃঙ্খলার পরিপ্রেক্ষিতে মরুদ্যান বলে এসেছেন। কিন্তু সেই মরুদ্যানে মুখ্যমন্ত্রী হওয়ার পরে সেখানে যে মরুবেড়িয়া বলে একটা জায়গা আছে সেখানে যে বেড়াতে যেতে হবে এবং সেটাও ভ্যানে চেপে—৪৫টি বাড়ী লুঠ হওয়ার পরে—এটা তার জানা ছিল না। মরুদ্যান তার জানা ছিল, মরুবেড়িয়া তার জানা ছিল না।

৪২ হাজার—বামফ্রন্ট ক্ষমতায় আসার পরে যদি মুক্তি না দিতেন রাজনৈতিক বন্দীদেরকে, যাদের বিরুদ্ধে গণ শ্লীলতাহানি, যাদেব বিরুদ্ধে খুন, রাহাজানি, ডাকাতি অগ্নিসংযোগের অভিযোগ ছিল তাদের সবাইকে মুক্তি দিয়েছেন—তারা কি করবে বলুন?

তারা এইসব করে বেড়াচ্ছে। আজকে প্রশ্ন সেখানে এসেই দাঁড়িয়েছে। আজকে যারা দুষ্কৃতিকারী, যাদের জেলে থাকার কথা, বুদ্ধদেববাবু তারা আপনাদের দলে। তাদের যদি আপনি ভ্যানে পুরতে পারতেন, তাহলে আপনাকে ভ্যানে চেপে মরুবেড়িয়া যেতে হত না। আমি নিজে ছোট আঙারিয়াতে গিয়েছিলাম পরের দিন সকালবেলায়। আজকে আপনাকে খোলসা করে বলতে হবে কেন সি.বি.আই এনকোয়ারী হবে না। ন্যাশনাল হিউম্যান রাইটস কমিশান আসাতে আপনাদের আপত্তি কোথায়? আপনাদের যদি কোন অন্যায় না থাকে, আপনাদের দলের কর্মীরা যদি দোষী না হয়, আপনারা যদি মদত না করেন, আপনারা যদি ঢাকবার চেষ্টা না করে থাকেন আপনার পুলিশ এবং প্রশাসন, তাহলে আপনাদের সি.বি.আইতে আপত্তি কোথায়? এন.এইচ.আর.সি. সেখানে যাওয়াতে, ইন্টারভেন করাতে বুদ্ধদেববাবুদের আপত্তি কেন? ভারতবর্ষের বাইরে নাকি গড়বেতা, হেমনগর, ছোট আঙারিয়া? কিছুক্ষণ আগে দেখছিলাম বড় বড় পুলিশ অফিসাররা ওনার পেছনে বসে আছে। এর আগে আপনি অনেক কথাই বলে আবার হাউসে ক্ষমাও চেয়ে নিয়েছেন। এর আগে আপনি বলেছিলেন ২৪ পরগণার একজন কারগিল যুদ্ধে মারা গেছেন, পরে আপনি হাউসে ক্ষমা চেয়ে নিয়েছিলেন। পঙ্কজ রায়ের ব্যাপারেও দেখুন, আপনার প্রশাসন, আপনার পুলিশ— এটা তাদের অপদার্থতা। তারা আপনাকে মিসগাইড করছে। এটা আপনাকে

ভাবতে হবে। প্রশ্নটা আজকে সেই জায়গাতেই। আপনি সি.আই.ডি. চাইছেন কেন? ঐ ঘটনার পরে আপনি বললেন ওখানে কিছুই হয়নি। ডি.জি. বলছে সংঘর্ষ হয়েছে। আপনার এস.পি, আপনার অত্যন্ত স্নেহভাজন গৌরব দত্ত ইলেকট্রনিক মিডিয়াতে বললেন তিনটে খুন হতে পারে। আমি ধরেই নিলাম সেখানে খুন হয়নি। আমি সেখানে যেতে পারলাম কি করে। আপনি আবার বলছেন, যারা ওখানে গেছে, যারা স্কাল, স্পিলন্ট বুলেট ইত্যাদি সেখানে থেকে নিয়ে এসেছে তাদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নেওয়া হবে। তারা সাক্ষ্য লোপাট করার জন্যই নাকি এসব করেছে। আমি সরাসরি আপনার বিরুদ্ধে অভিযোগ আনছি, আপনার পুলিশ এবং প্রশাসনের বিরুদ্ধে, ওখানে যদি খুন হয়ে থাকে তাহলে ডেডবডিগুলো গেল কোথায়? সেগুলো খোঁজা হয়নি কেন। আজকে সবং, পিংলা, কেশপুর থেকে স্কেলিটন প্রতিনিয়ত পাওয়া যাচ্ছে। আপনার সি.আই.ডি তদন্ত করবে কিসের বিষয়ে। চার দিন পরে আপনার ফরেনসিকরা সেখানে গেছে, শ্রীঘটক যায়নি, কোন বিশেষজ্ঞ যায়নি, সি.আই.ডি. যায়নি, সেই জায়গাটা ঘিরে রাখেননি কেন? আমরা সেখানে প্রবেশ করতে পারলাম কি করে? ফুট প্রিন্ট কোথায়? আমাদের পায়ের ছাপে তা মুছে গেছে। পাম্ প্রিন্ট কোথায়? আমাদের হাতের ছোয়ায় তা মুছে গেছে। এই যে জিনিসপত্র পাওয়া গেছে, সেখানে রক্ত ধোওয়ার চেষ্টা হয়েছে, কুড়ুল দিয়ে, কোদাল দিয়ে রক্তের দাগ চেঁছে ফেলা হয়েছে। যে দুটো স্পিলন্ট বুলেট পাওয়া গেছে. তা আমি আপনার কাছে জমা দেব আমার বক্তৃতা শেষ হবার পরে। আপনাকে বলতে হবে এই ধরনের কার্তুজ সেখানে পাওয়া গেছে কিনা। সেই বাড়ির সামনে আমরা যখন গিয়েছিলাম তখন একজন ভদ্রমহিলাকে দেখতে পেয়েছিলাম। তাকে আমরা বার বার জিজ্ঞাসা করার পরে তখন তিনি বলেছেন, আমাকে কিছু জিজ্ঞাসা করবেন না। আমি এখানকার মেয়ে নই, এখানে আমার, মা, বাবা, ভাইরা থাকে, আমি কিছু বললে তাদের ওরা খুন করে দেবে। তারপরেও যখন সৌগত রায় জিজ্ঞাসা করেছেন তখন তিনি বলছেন—হ্যারে তোরা লেখাপড়া শিখেছিলি ক্যানে, তোদের বাবা পয়সা খরচা করে লেখাপড়া শেখায়নি। কি হয়েছে দেখে বুঝতে পারছিস না, আর আমি কি বলতে চাইছি সেটা বুঝতে পারছিস না। বুদ্ধদেব বাবু আপনি বলেছেন আইনানুগ ব্যবস্থা নেবেন, আইনানুগ ব্যবস্থাতো আপনাদের বিরুদ্ধে নেওয়া উচিত। সেই জায়গাটা ঘিরে রাখা হয়নি কেন? একটা খুন হলে পরে ফটোগ্রাফার যায়, ফুট প্রিন্ট, পালম্ প্রিন্ট অনেক ব্যাপার থাকে। কিন্তু তারা সেখানে যায়নি কেন? ঐ জায়গাতে সংঘর্ষ হয়েছে, মানুষ মরেছে, কিন্তু অস্ত্র কোথা থেকে আসছে তা আপনার পুলিশ বা প্রশাসন জানে না কেন?

এক্ষেত্রে ব্যবস্থা গ্রহণ করেনি কেন? মানুষ মারা যাচ্ছে, খুন হচ্ছে, রাজনৈতিক সংঘর্ষ বাড়ছে। আপনার ব্যর্থতা কোথায়? কেন আপনি নিয়ন্ত্রণ করতে পারছেন না? তারপর ৪টে ডেডবডি এল, স্কেলিটন এল। ডি.এন.এ. টেস্টের জন্য ৫২ জনকে পাঠানো হ'ল। আপনি বলছেন সি.পি.এম.এর লোকের মৃতদেহও পাওয়া গেছে।

তাহলে পুলিশ আপনাদের পার্টির লোককে প্রোটেক্ট করতে পারছে না, বাংলার মানুষকে প্রোটেক্ট করতে পারছে না, তৃণমূল-বি.জে.পি-র লোককেও প্রোটেক্ট করতে পারছে না। আইন শৃঙ্খলার অবনতির জন্য দায়ী একমাত্র মার্কসবাদী নেতৃত্বাধীন এই বামফ্রন্ট সরকার। যে জায়গা আপনারা পুনর্দখল করছেন, কি কায়দায়? সামনে ১০০ টা মোটরবাইক, সেখানে এস.এল.আর., এ.কে.-৪৭, এ.কে.-৫৬, কারবাইন, স্টেনগানের মত অস্ত্র আছে। তার পেছনে রয়েছে ২০০ গাড়ি। তারা বলছে—আত্মসমর্পণ করুন, মার্কসবাদী কম্যুনিস্ট পার্টি ছাড়া অন্য দল করা চলবে না। আপনি যে কথা বলছেন তারও অর্থ দাঁড়ায়—পশ্চিমবাংলায় অন্য দল করা চলবে না। তাই এই প্রস্তাবের সমর্থনে আমার বক্তব্য রেখে আমার বক্তৃতা শেষ করছি।

[1.30 — 1.40 p.m.]

**শ্রী বুদ্ধদেব ভটাচার্য্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি, মাননীয় বিরোধী দলের পক্ষ থেকে এখানে যে মুলতুবী প্রস্তাব তোলা হয়েছে তার সম্পূর্ণ বিরোধিতা করছি।

ভূমিকায় আমি এই কথা বলছি—এই প্রস্তাবের শুরুতে বলা হয়েছে এই রাজ্যে রাজনৈতিক সংঘর্ষের ঘটনা, ডাকাতির ঘটনা বেড়েছে এবং সামগ্রিকভাবে আইন-শৃঙ্খলার অবনতি হয়েছে—এই সিদ্ধান্তের সঙ্গে আমি এক মত নই। যদিও আমি মনে করি আমাদের রাজ্যে রাজনৈতিক সংঘর্ষের ঘটনা ঘটছে, যা সত্যিই উদ্বেগজনক। আমি তথ্য দিয়ে বলতে চাই পরিস্থিতির অবনতি ঘটেনি। '৯৮ সালে রাজনৈতিক সংঘর্ষের ঘটনা ছিল ৮২৭, '৯৯ সালে ছিল ৬৪৬, আর ২০০০ সালে ৫০৭টি। এই বছরের এক মাসের রিপোর্ট আমি দিতে পারছি না। '৯৮ সালে এই রাজ্যে ডাকাতির ঘটনা ঘটেছিল ৩৯৩টি, '৯৯ সালে ৩৪৪টি, ২০০০ সালে ২৯৮টি। '৯৮ সালে রবারি হয়েছিল ৭৫৯ টি, '৯৯ সালে ৭৫৬টি, ২০০০ সালে ৬১১ টি। সামগ্রিক ভাবে বিগত তিন বছরের যদি তুলনা করি তাহলে বলতে পারব রাজনৈতিক সংঘর্ষের ঘটনার সংখ্যাও কমেছে। ডাকাতি এবং রবারির সংখ্যাও তুলনামূলকভাবে আগের দু বছর থেকে কমেছে। কিন্তু এটাও ঠিক, যেটা আপনারা বলছেন। আমাদের রাজ্যে এই মুহূর্তে ৪৪৭টি থানা, তার মধ্যে মাত্র ৭টি থানায় সংঘর্ষের ঘটনা ঘটছে—যেটা বাঞ্ছিত নয়। আমি চাইছি যে কোন ভাবেই হোক—রাজনৈতিক স্তরেই হোক, প্রশাসনিক স্তরেই হোক ব্যবস্থা নিতে যাতে এই রাজনৈতিক সংঘর্ষ বন্ধ হয়।

কিন্তু আমি আবার বলতে চাইছি সারা রাজ্যে ৪৪৭টি থানার মধ্যে ৭টি থানার ঘটনা দেখে বলা যায় না যে, রাজ্যের সামগ্রিক আইনশৃঙ্খলা পরিস্থিতির অবনতি ঘটেছে। কিন্তু এখানে যে অবনতি ঘটেছে তার জন্য দায়ী কে? পশ্চিমবঙ্গে ২০-২২ বছরে এ ঘটনা তো ঘটেনি কখনো? ঘটেছে এই কারণে যে, গত লোকসভার নির্বাচনের আগে তৃণমূল দলের পক্ষ থেকে তথাকথিত পাঁশকুড়া লাইন। এই লাইনের ব্যাখ্যা আমি পরে বুঝেছিলাম। তখন থেকে এই লাইন করতে গিয়ে, এই কাজ করতে

গিয়ে যে সংঘর্ষ সৃষ্টি করা হয়েছে, সেই সংঘর্ষের ফলে আজকে পশ্চিমবঙ্গে কয়েকটা জায়গায় এই পরিস্থিতি হয়েছে। এখানে আমি নির্দিষ্টভাবে যে কয়েকটি ঘটনার কথা উল্লেখ করা হয়েছে, সেই কয়েকটা ঘটনার কথাই বলতে চাইছি। এটা ঠিক যে, কেশপুরের ব্যাপারে তৃণমূল নেতাদের সঙ্গে আমার আলোচনা চলছিল আস্তে আস্তে আমরা এগোচ্ছিলাম। সবটা পারা যাচ্ছিল না। কিন্তু আস্তে আস্তে পরিস্থিতির উন্নতি ঘটছিল। বহু সংখ্যক মানুষ ফিরে গিয়েছিল। কিন্তু কিছু রাজনৈতিক মানুষ এবং কর্মী বাইরে ছিলেন। কিন্তু কেশপুরের পরিস্থিতি স্বাভাবিক হয়ে আসছিল। বলতে পারেন অক্টোবর, নভেম্বর ডিসেম্বর। কিন্তু এই থার্ড জানুয়ারী যে ঘটনার কথা বলছেন—ওখানে পাবলিক মিটিং— এর ব্যবস্থা করা হয়েছিল। বিরাট সংখ্যক পুলিশ বাহিনী দু দিন ধরে রাস্তা দিয়ে কি করে যাবে, ট্রাফিকের গন্ডগোল যাতে না হয়, মাঠে পাহারা দেওয়া ইত্যাদি কাজে ব্যস্ত ছিল। যে কোন মিটিং হলেই এটা করতে হয়। একটা রাজনৈতিক দলের মিটিং হলেই পুলিশ পোস্টিং দেওয়া হয়। এটা প্রশাসনের দায়িত্ব এবং এই দায়িত্ব পালন করতে হয়। গোলমাল যাতে না হয়, মিটিং যাতে সুরক্ষিত থাকে তার জন্য এই ব্যবস্থা করা হয়। কিন্তু তার প্রতিদানে এটা হল যে, বাইরের তৃণমূল কর্মীর হাতে ১৪ জন পুলিশ আহত হলেন। (গোলমাল).......

যে বাসটা ফিরে আসছিল, কোলাঘাটের কাছে একটা বাস থেকে গুলি চালানো হল। কোলাঘাটের ওসির গা লক্ষ্য করে এই গুলি চালানো হল এবং তার জন্য ১৪ জন পুলিশ আহত হলেন এবং ওসি বাধ্য হয়ে গুলি করেছেন। আপনারা পুলিশ বাহিনীকে লক্ষ্য করে গুলি চালিয়েছেন, ১৪ জন পুলিশ আহত হয়েছেন। সিপিএমের অনেক ঘরবাড়ি পুড়িয়েছেন, আমি সে ব্যাপারে ছেড়েই দিলাম ১৪ জন পুলিশ কর্মী আহত হয়েছেন। কোলাঘাটের ওসিকে আক্রমণ করেছেন বন্দুকের গুলি চালিয়ে। (গোলমাল)....... এরপরে আরও দুটো ঘটনার উল্লেখ আছে। এখানে ওই দুটো ঘটনার সম্পর্কে বলছি—ওখানে গড়বেতায় আবদুর রহমানের বাড়িতে যে ঘটনা ঘটে এবং সুজাতা দাসের ঘটনার কথা। আমি এই সম্পর্কে যেহেতু সম্পূর্ণ রিপোর্ট জমা পড়েনি, তাই এখনই বলছি না। এছাড়া হাইকোর্টে একটা মামলা আছে এবং ন্যাশানাল হিউম্যান রাইটস কমিশন-এ স্টেট হিউম্যান রাইটস কমিশনে এই সম্পর্কে আমাদের রিপোর্ট পাঠাচ্ছি। সেই কারণে আমরা বড় কিছু এই সম্পর্কে বলতে চাইছি না। শুধু আমি বলতে চাই যে আবদুর রহমানের বাড়ীতে যে ঘটনা ঘটেছে তার সি.আই.ডি তদন্ত চলছে। কারা ওখানে জমায়েত হয়েছে, যারা জমায়েত হয়েছে তারা কারা, তাদের সঙ্গে তৃণমূল কিনা, তারা পিপলস ওয়ার গ্রুপ কিনা, তাদের হাতে অস্ত্র ছিল কিনা, তারা ওখানে কি করতে গিয়েছিল, তৃণমূলের সাথে পিপলস ওয়ার গ্রুপের কি সম্পর্ক আছে সমস্ত কিছুই বেরোবে এবং আমাদের গোপন করার কিছু নেই। সমস্ত কিছুই বেরোবে।

(তুমুল গন্ডগোল)

আপনারা বলছেন আমাদের লোক, পিপলস ওয়ার গ্রুপ বলছে আমাদের লোক। তাহলে তো দেখতে হবে কারা ওখানে জমায়েত হয়েছিল, কেন জমায়েত হয়েছিল, তারা সশস্ত্র ছিল কিনা সব কিছুই জানা যাবে। আবদুর রহমান তার সঙ্গে পুলিশের কথাবার্তা চলছে এবং সমস্ত সত্য জানতে পারলে আপনাদের মাথা নীচু হয়ে যাবে, আমি আপনাদের কাছে বলছি।

(গন্ডগোল)

দ্বিতীয় কথা হচ্ছে আপনারা বলেছেন, আমি জানি না, এটা তাপস রায় বলেছেন, সঙ্গে সঙ্গে এই কথাও বলছি, তৃণমূলের নেতাদের বলছি, (নয়েজ) আমি বলছি গড়বেতার ঘটনা আশঙ্কাজনক ঘটনা, দুঃখজনক ঘটনা কেননা মানুষের মৃত্যু হয়েছে। মানুষের মৃত্যু হয়েছে একথা সত্য এবং স্পষ্ট কিন্তু কে মারল, কাকে মারল এসব আমি বলার মত অবস্থায় নেই কিন্তু এটা দুঃখজনক ঘটনা। আমি শুধু এটাই বলছি, আমি মনে করি যে গড়বেতার ঘটনা খুবই গুরুত্বপূর্ণ। এই ঘটনা আমাদের বার করতে হবে। সুজাতা দাসকে নিয়ে আপনারা যা বললেন, একজন কুমারী মেয়েকে নিয়ে আপনারা যা বললেন, যে ভাষায় বললেন, আমি শুধু বলছি যে রিপোর্ট বেরোনোর পর লজ্জায় মাথা হেঁট হয়ে যাবে। আমি উস্তি এবং ডায়মন্ডহারবারের ঘটনা নিয়ে বেশী কিছু বলতে চাই না। উস্তি এবং ডায়মন্ডহারবারে যে কটা ডাকাতি হয়েছে আমরা অপরাধীদের গ্রেপ্তার করতে পেরেছি, তারা ধরা পড়েছে। যেখানে আমি গিয়েছিলাম, যেখানে আমি যাই নি প্রত্যেকটা ক্ষেত্রেই ডাকাত ধরা পড়েছে। উস্তি এবং ডায়মন্ডহারবারের ডাকাতরা ধরা পড়েছে। এখানে বক্তৃতায় শুনলাম কামতাপুরী, আমি উত্তরবঙ্গ থেকে এসেছি, আমি খুব অবাক হয়ে গেলাম শুনে, কামতাপুরী আন্দোলনকে সমর্থন করেছেন তৃণমূল। এই কামতাপুরী আন্দোলন যাদের সাথে আলফাদের যোগাযোগ আছে, যাদের সাথে আই.এস.আই.-এর যোগাযোগ আছে এবং যে আন্দোলনের ফলে জলপাইগুড়িতে খুন হচ্ছে, সেই আন্দোলনকে সমর্থন করছে তৃণমূল। আপনারা জবাব পাবেন। উত্তরবঙ্গের মানুষ আপনাদের জবাব দেবেন। মাননীয় স্পীকার স্যার, আমি আমার বক্তব্য শেষ করবো, শেষ করার আগে আমি শুধু একটা কথা বলতে চাই এই যে প্রস্তাব এসেছে এবং এই যে চিৎকার শুনছেন এ হচ্ছে একদিকে তৃণমূলের হতাশা আর আরেক দিকে কংগ্রেস দলের হীনমন্যতা। এই হতাশা এবং হীনমন্যতা থেকে ওঁদের কে মুক্ত করবে আমি জানি না। আপনাদের মুক্তি দেবে এই রাজ্যের জনগণ। এই কথা বলে এই প্রস্তাবকে আমি সম্পূর্ণ বিরোধিতা করলাম।

(হই-চই)

[1.40 — 1.50 a.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কথা খুব মন দিয়ে শুনেছি। স্যার, আপনি লক্ষ্য করেছেন যে, মুখ্যমন্ত্রী তাঁর নির্দিষ্ট সময়ের অনেক আগেই তাঁর বক্তৃতা শেষ

গিয়ে যে সংঘর্ষ সৃষ্টি করা হয়েছে, সেই সংঘর্ষের ফলে আজকে পশ্চিমবঙ্গে কয়েকটা জায়গায় এই পরিস্থিতি হয়েছে। এখানে আমি নির্দিষ্টভাবে যে কয়েকটি ঘটনার কথা উল্লেখ করা হয়েছে, সেই কয়েকটা ঘটনার কথাই বলতে চাইছি। এটা ঠিক যে, কেশপুরের ব্যাপারে তৃণমূল নেতাদের সঙ্গে আমার আলোচনা চলছিল আস্তে আস্তে আমরা এগোচ্ছিলাম। সবটা পারা যাচ্ছিল না। কিন্তু আস্তে আস্তে পরিস্থিতির উন্নতি ঘটছিল। বহু সংখ্যক মানুষ ফিরে গিয়েছিল। কিন্তু কিছু রাজনৈতিক মানুষ এবং কর্মী বাইরে ছিলেন। কিন্তু কেশপুরের পরিস্থিতি স্বাভাবিক হয়ে আসছিল। বলতে পারেন অক্টোবর, নভেম্বর ডিসেম্বর। কিন্তু এই থার্ড জানুয়ারী যে ঘটনার কথা বলছেন—ওখানে পাবলিক মিটিং— এর ব্যবস্থা করা হয়েছিল। বিরাট সংখ্যক পুলিশ বাহিনী দু দিন ধরে রাস্তা দিয়ে কি করে যাবে, ট্রাফিকের গন্ডগোল যাতে না হয়, মাঠে পাহারা দেওয়া ইত্যাদি কাজে ব্যস্ত ছিল। যে কোন মিটিং হলেই এটা করতে হয়। একটা রাজনৈতিক দলের মিটিং হলেই পুলিশ পোস্টিং দেওয়া হয়। এটা প্রশাসনের দায়িত্ব এবং এই দায়িত্ব পালন করতে হয়। গোলমাল যাতে না হয়, মিটিং যাতে সুরক্ষিত থাকে তার জন্য এই ব্যবস্থা করা হয়। কিন্তু তার প্রতিদানে এটা হল যে, বাইরের তৃণমূল কর্মীর হাতে ১৪ জন পুলিশ আহত হলেন। (গোলমাল).......

যে বাসটা ফিরে আসছিল, কোলাঘাটের কাছে একটা বাস থেকে গুলি চালানো হল। কোলাঘাটের ওসির গা লক্ষ্য করে এই গুলি চালানো হল এবং তার জন্য ১৪ জন পুলিশ আহত হলেন এবং ওসি বাধ্য হয়ে গুলি করেছেন। আপনারা পুলিশ বাহিনীকে লক্ষ্য করে গুলি চালিয়েছেন, ১৪ জন পুলিশ আহত হয়েছেন। সিপিএমের অনেক ঘরবাড়ি পুড়িয়েছেন, আমি সে ব্যাপারে ছেড়েই দিলাম ১৪ জন পুলিশ কর্মী আহত হয়েছেন। কোলাঘাটের ওসিকে আক্রমণ করেছেন বন্দুকের গুলি চালিয়ে। (গোলমাল)....... এরপরে আরও দুটো ঘটনার উল্লেখ আছে। এখানে ওই দুটো ঘটনার সম্পর্কে বলছি—ওখানে গড়বেতায় আবদুর রহমানের বাড়িতে যে ঘটনা ঘটে এবং সুজাতা দাসের ঘটনার কথা। আমি এই সম্পর্কে যেহেতু সম্পূর্ণ রিপোর্ট জমা পড়েনি, তাই এখনই বলছি না। এছাড়া হাইকোর্টে একটা মামলা আছে এবং ন্যাশানাল হিউম্যান রাইটস কমিশন-এ স্টেট হিউম্যান রাইটস কমিশনে এই সম্পর্কে আমাদের রিপোর্ট পাঠাচ্ছি। সেই কারণে আমরা বড় কিছু এই সম্পর্কে বলতে চাইছি না। শুধু আমি বলতে চাই যে আবদুর রহমানের বাড়ীতে যে ঘটনা ঘটেছে তার সি.আই.ডি তদন্ত চলছে। কারা ওখানে জমায়েত হয়েছে, যারা জমায়েত হয়েছে তারা কারা, তাদের সঙ্গে তৃণমূল কিনা, তারা পিপলস ওয়ার গ্রুপ কিনা, তাদের হাতে অস্ত্র ছিল কিনা, তারা ওখানে কি করতে গিয়েছিল, তৃণমূলের সাথে পিপলস ওয়ার গ্রুপের কি সম্পর্ক আছে সমস্ত কিছুই বেরোবে এবং আমাদের গোপন করার কিছু নেই। সমস্ত কিছুই বেরোবে।

(তুমুল গন্ডগোল)

আপনাদের সি.বি.আই.-এর উপর আস্থা থাকতে পারে, আমাদের নেই। আমরা সি.বি.আই.-কে দেব না, সি.আই.ডি.-কে দিয়ে রিপোর্ট করাব।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার আপনি ১৯ বছর স্পীকার আছেন এমন চাপান-উতোর কোন দিন দেখেছেন কিনা জানিনা—আমি বলছি তার মাঝখানে আবার উনি উঠে বলছেন। তাও আমি বলছি,—উনি মুখ্যমন্ত্রী হিসাবে সুশান্ত ঘোষকে পাশে নিয়ে বসেছেন, উনি তথ্য সরবরাহ করছেন—কিন্তু আমি অভিযোগ করেছিলাম মাননীয় বুদ্ধদেববাবুকে যে প্রভোকেটিভ আটারেন্সেস, প্ররোচনামূলক বক্তব্য, পাবলিক মিটিং, গরম করা বক্তব্য সংঘর্ষ বাড়িয়ে দিচ্ছে। এই যে মাননীয় রবীনবাবু বলছেন, বেশ করেছে, বেশ করেছে, বেশ করেছে। বেশ করেছে কিনা সেটা লোক বোঝাবে এর পরে। কিন্তু স্যার আমার সিম্পিল বক্তব্য, উনি পিংলাতে বলেছেন পার্টি ক্যাডারদের, তোমরা প্রস্তুত থাক, ওদেরকে প্রতিরোধ কর। পার্টি ক্যাডারদের হাতে অস্ত্র তুলে নিতে বুদ্ধদেববাবু বলেছেন কিনা? উনি জবাবে তা বলেননি। আপনি পিংলায় বলেছেন সি.পি.এম. ক্যাডারদের, হাতে অস্ত্র তুলে নাও, প্রতিরোধ কর। আমি দ্বিতীয় বিষয় বলেছি, উনি কেশপুরে গিয়ে বলেছেন এখানে শান্তিপূর্ণভাবে থাকতে হলে সি.পি.এম. করতে হবে। আমি এ বিষয়ে অভিযোগ করেছিলাম, উনি উত্তর দেন নি। উনি পুলিশকে বলেছেন, হাতে অস্ত্র তুলে নাও, গুলি করে মার, আমি হিউম্যান রাইটস-ফাইটস বুঝে নেব। এই হচ্ছে মুখ্যমন্ত্রীর ভাষা। আমি এর তীব্র নিন্দা করছি। রাজ্যের মুখ্যমন্ত্রী হিসাবে এবং পুলিশ মন্ত্রী হিসাবে ওনার যে দায়িত্ব ছিল, রাজ্যকে শান্ত রাখা, রাজ্যের মানুষকে নিরাপত্তা দেওয়া, তা না করে উনি পশ্চিমবাংলাকে একটা রাজনৈতিক সংঘর্ষের কেন্দ্রবিন্দু করে রেখেছেন। উনি কলকাতাকে দাউদের পীঠস্থান করে তুলেছেন। উনি পুলিশ-প্রশাসনকে তল্পিবাহক করে তুলেছেন।

যে কথা মাননীয় সদস্য তাপস রায় বলছিলেন, পিংলা থেকে বডি এল, ৪-টে। ডি.আই.জি প্রেসিডেন্সি রেঞ্জ বলে দিলেন সি.পি.এম.-এর বডি। কোথা থেকে এটা পেলেন বডি আইডেন্টিফাই হওয়ার আগে? উনি পুলিশকে আজ্ঞাবহ করার চেষ্টা করেছেন। আমি মনে করি বুদ্ধদেববাবু যেভাবে মুখ্যমন্ত্রীর কাজ করছেন তাতে সি.পি.এম.-এরই মাথা হেঁট হয়ে যাওয়া উচিত। আমি বলছি না, স্বয়ং জ্যোতিবাবু বলেছেন, গত এক বছরে মেদিনীপুরে কি হচ্ছে আমি জানতাম না, এরা আমাকে অন্ধকারে রেখেছে। উনি কি মঙ্গলগ্রহে থাকতেন যে জানতে পারেন নি? উনি সল্টলেকেই থাকতেন। তাও জানতে পারেননি। তাই আমি বুদ্ধদেববাবুকে শেষ প্রশ্ন করতে চাই। গড়বেতায় সি.বি.আই. তদন্ত করাতে আপনি রাজী আছেন কিনা?

মাননীয় মুখ্যমন্ত্রী শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য্যর কাছে শুনতে চাই, আপনি সি. বি. আই. তদন্তে রাজি আছেন কিনা। আপনি রাজি নন। আপনার কথা আমরা শুনব না।

(এই সময় মাননীয় বিরোধী সদস্যরা কক্ষত্যাগ করেন)

*[1.50 — 2.00 p.m.]*

**Mr. Speaker :** Debate stands closed, Now, discussion on Governor's Address.

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয় এই বিধানসভায় যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্যের উপর আমাদের বামফ্রন্ট সরকারের তরফ থেকে ডাঃ গৌরিপদ দত্ত মহাশয় যে ধন্যবাদ সূচক প্রস্তাব উত্থাপন্ করেছেন সেই ধন্যবাদ সূচক প্রস্তাব কে আমি সম্পূর্ণভাবে সমর্থন করে দুই-একটি কথা আমি নিবেদন করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয় এখানে লিখিত বক্তব্য পেশ করেছেন। তাতে বামফ্রন্ট সরকারের বিগত বছরে যে কার্যকলাপ, তার কৃতিত্বের যে স্বাক্ষর রেখেছেন সেই সমস্ত বিষয়কে আমি সম্পূর্ণভাবে সমর্থন জানাচ্ছি। বামফ্রন্ট সরকারের একটা নীতি আছে। তার নীতির উপর ভিত্তি করে, একটা কর্মসূচীর উপর ভিত্তি করে বামফ্রন্ট সরকার বিগত সাড়ে তেইশ বছর ধরে পশ্চিমবঙ্গের জনগণের কল্যাণে তারা বহুদিক থেকে বিভিন্ন বিষয় অবলম্বন করেছেন। ১৯৭৭ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গ বহুদিক থেকে পিছিয়ে ছিল। এই রাজ্যকে পিছিয়ে পড়া অবস্থা থেকে টেনে তুলে এনে আজকে ভারতবর্ষে যে ২৮টি অঙ্গ রাজ্য আছে তার প্রথম সারিতে দাঁড় করিয়ে দিয়েছেন বামফ্রন্ট সরকার এবং এই সরকারের প্রাক্তন মুখ্যমন্ত্রী মাননীয় শ্রীজ্যোতি বসু মহাশয় এবং বর্তমান মুখ্যমন্ত্রী মাননীয় শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য্য মহাশয়ের নেতৃত্বে ১০টি দল মিলে আমরা বামফ্রন্ট সরকার পরিচালনা করছি। এই দশটি দলের মধ্যে আজকে রয়েছে সংহতি। আজকে একটা গ্রানাইট ফাউন্‌ডেশনের উপর প্রতিষ্ঠিত হয়েছে বামফ্রন্ট সরকার। বামফ্রন্ট সরকারের এই কাজের মধ্যে দিয়ে তাদের যে সামান্য ভুল বোঝাবুঝি ছিল সেটা দূর করে আজকে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার একটা শক্ত ফাউনডেশনের উপর দাঁড়িয়ে আছে। শুধু তাই নয় আরও দুটো দল, একটা সি.পি.আই.এম.এল.-এর সন্তোষ রাণা গোষ্ঠী এবং আরেকটা দল তারা বাইরে থেকে ফ্রন্টের মধ্যে না এসেও আমাদের ফ্রন্টের কার্যকলাপকে সমর্থন করছে। সুতরাং সেদিক থেকে মাননীয় রাজ্যপাল মহাশয় যথার্থ ভাবে উল্লেখ করেছেন যে, এই সরকারের একটা নীতি আছে এবং সেটা সদর্থক নীতি এবং সেই সদর্থক নীতিগুলো কার্যকরী করতে গিয়ে গত ২৪ বছরে এই বামফ্রন্ট সরকার গ্রামে গ্রামে পঞ্চায়েত গঠন করেছেন। ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে গ্রামের মানুষের হাতে গ্রাম উন্নয়নের ক্ষমতা এবং অর্থ তুলে দেয়া হয়েছে।

শহরে নির্বাচিত পৌরসভাগুলির হাতে অসীম ক্ষমতা দেয়া হয়েছে। গ্রামে লক্ষ লক্ষ একর খাস জমি, বেনামী জমি, লুকিয়ে রাখা জমি জোত্দার জমিদার এবং অন্যান্য জমি চোরদের হাত থেকে উদ্ধার করে ক্ষেত-মজুর, ভাগচাষী, গরীব চাষী, প্রান্তিক চাষীদের মধ্যে বন্টন করা হয়েছে। সেসব কৃষি জমিতে জলসেচের ব্যবস্থা করা হয়েছে। রিভার লীফট টিউবওয়েল, ডীপ টিউবওয়েল, স্যালো টিউবওয়েল স্থাপনের মধ্যে দিয়ে চাষের জমিতে সেচের ব্যবস্থা করা হয়েছে। বিভিন্ন এলাকায় খাল কেটেও সেচের ব্যবস্থা করা হয়েছে। সার, কীটনাশক ওষুধ, মিনিকিট ইত্যাদি কোথাও কম পয়সায়, কোথাও বিনা পয়সায় সরবরাহ করার বা বিলি বন্টনের ব্যবস্থা করার ফলে লক্ষ লক্ষ টন খাদ্যশস্যের উৎপাদন বেড়েছে। ১৯৭৪ সালে যা ছিল ৭৪ লক্ষ মেট্রিক টন, তা আজকে হয়েছে ১ কোটি ৫৩ লক্ষ মেট্রিক টন। গ্রামের গরীব মানুষের হাতে অর্থ এসেছে, তাদের আর্থিক অবস্থার উন্নয়ন ঘটেছে। আমরা দেখছি এই সময়ের মধ্যে এই সরকার শিক্ষা প্রসারে অনেক স্কুল করেছে। প্রাথমিক স্কুল করেছে, জুনিয়র হাই স্কুল করেছে, মাধ্যমিক স্কুল করেছে, উচ্চ মাধ্যমিক স্কুল করেছে, কলেজ করেছে। এমনকি বেশ কয়েকটা বিশ্ববিদ্যালয়ও করেছে। স্যার, আপনি জানেন বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়, মৎস্য ও প্রাণী বিকাশ বিশ্ববিদ্যালয় থেকে শুরু করে আমাদের একটা ইঞ্জিনিয়ারিং কলেজকে ডীমড্ ইউনিভার্সিটিতে রূপান্তরিত করা হয়েছে। তা ছাড়াও আইন বিশ্ববিদ্যালয় এবং টেক্নিক্যাল বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠার জন্য ইতিমধ্যেই সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। আমরা দেখেছি যে, এই সরকার শিক্ষক এবং শিক্ষিকাদের অতীতে যে বেতন ছিল যা দিয়ে জীবনধারণ করা যেত না তার আমূল পরিবর্তন ঘটিয়েছে। শিক্ষক-শিক্ষিকাদের অতীতে যা বেতন দেওয়া হ'ত তা দিয়ে শিক্ষা ব্যবস্থা সঠিকভাবে কখনোই পরিচালনা করা যায় না। সে জন্য এই আমলে শিক্ষক-শিক্ষিকাদের বিপুল পরিমাণে বেতন বৃদ্ধি ঘটেছে। স্কুলগুলিতে প্রথম শ্রেণী থেকে পঞ্চম শ্রেণী পর্যন্ত ছাত্রছাত্রীদের মধ্যে বিনামূল্যে বই বিতরণের বন্দোবস্ত হয়েছে। এ রাজ্যে নতুন নতুন ইঞ্জিনিয়ারিং কলেজ প্রতিষ্ঠার মধ্যে দিয়ে সেখানে আধুনিকতম প্রযুক্তিবিদ্যার বিভিন্ন শাখার শিক্ষার ব্যবস্থা করা হয়েছে—বায়ো-টেক্নোলজি, ইন্‌ফরমেশন টেক্নোলজি, এম.বি.এ., মেরিন ইঞ্জিনিয়ারিং, অ্যাগ্রো-বেসড ইঞ্জিনিয়ারিং প্রভৃতি। আমাদের ইঞ্জিনিয়ারিং কলেজগুলিতে বর্তমানে ছাত্র-ছাত্রীর সংখ্যা অনেক বেড়ে গেছে। অনেকগুলি নতুন কলেজ প্রতিষ্ঠিত হয়েছে। আমরা দেখছি রাজ্যপালের রিপোর্টে উল্লেখ করা হয়েছে, এই সরকার সিদ্ধান্ত গ্রহণ করেছে যত শীঘ্র সম্ভব রাজ্যের অন্ততঃ ৮৫ ভাগ গ্রামে বিদ্যুৎ পৌঁছে দেওয়া হবে। এ বিষয়ে ইতিমধ্যেই উদ্যোগ গ্রহণ করা হয়েছে। মৎস্য চাষের ক্ষেত্রে সারা ভারতের মধ্যে ২৪ বছর ধরে পশ্চিমবঙ্গে প্রথম স্থান অধিকার করে আছে। এবং বহুবার কেন্দ্রীয় সরকারের হাত থেকে প্রথম পুরস্কার নিয়ে এসেছে। আমাদের রাজ্য সামাজিক বনসৃজনের ক্ষেত্রেও প্রথম স্থান অধিকার

করেছে। এমনকি পশ্চিমবঙ্গে কৃষি উৎপাদনেও প্রথম স্থানে রয়েছে। ভারতবর্ষে কৃষি উৎপাদনের অগ্রগণ্য দুটি রাজ্য হরিয়ানা এবং পাঞ্জাবকে আমাদের রাজ্য পার হেক্টর উৎপাদনের ক্ষেত্রেও পেছনে ফেলে দিয়েছে। গোটা দেশের মধ্যে পশ্চিমবঙ্গ পার হেক্টর কৃষিপণ্য উৎপাদনের ক্ষেত্রে শ্রেষ্ঠ স্থান অর্জন করেছে। শিল্পের ক্ষেত্রে আমরা দেখছি কেন্দ্রীয় সরকার—পূর্বের কংগ্রেসী সরকার—মাঝারি এবং বড় শিল্প যেহেতু পশ্চিমবঙ্গকে করতে দেয়নি সেহেতু আমাদের বামফ্রন্ট সরকার নিজ উদ্যোগে ক্ষুদ্র ও কুটির শিল্পের ওপর জোর দিয়ে তার মধ্যে দিয়ে লক্ষ লক্ষ মানুষকে অর্থ রোজগারের উপায় করে দিয়েছে। ফলে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ ক্ষুদ্র ও কুটির শিল্পের বিকাশের ক্ষেত্রে প্রথম স্থান অধিকার করেছে। যখন বড় শিল্প গঠনের ক্ষেত্রে সর্বশেষ কেন্দ্রীয় বাধা অপসারিত হ'ল তখন আমরা দেখলাম আমাদের রাজ্যে হলদিয়া পেট্রোকেমিক্যালস প্রতিষ্ঠিত হয়েছে। ৬ হাজার কোটি টাকার হলদিয়া প্রকল্প অনেক টালবাহানার পরে প্রতিষ্ঠিত হয়েছে এবং তার সঙ্গে সঙ্গে সারা পশ্চিমবঙ্গে ৩৫৫টি অনুসারী শিল্প হয়েছে।

[2.00 — 2.10 p.m.]

আমরা শুনেছি এবং রাজ্যপালের রিপোর্টেও আছে যে পশ্চিমবঙ্গ সরকার সিদ্ধান্ত নিয়েছেন, প্রত্যেক জেলায় ডাউন স্ট্রীমে সমস্ত শিল্প গড়ে উঠবে হলদিয়া পেট্রো কেমিক্যালসকে কেন্দ্র করে। ফলে ভবিষ্যতে আমাদের বেকার যুবক-যুবতীরা চাকরী পাবে। আমাদের এখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আছে মহকুমা স্তর পর্যন্ত, জেলা স্তরে তো আছেই। ফলে প্রত্যেকেই এখানে নাম লেখায়। এর জন্যই মনে হয় আমাদের এখানে বেকারের সংখ্যা বেশী। গোটা ভারতবর্ষে যেখানে ১৬ কোটি বেকার, সেখানে আমাদের পশ্চিমবঙ্গে ৫৫ লক্ষ বেকার। তা সত্ত্বেও পশ্চিমবঙ্গ শিল্পে অগ্রসর। গোটা রাজ্য শিল্পের ক্ষেত্রে পিছিয়ে পড়েছিল ৬০ দশকে কেন্দ্রের বৈমাতৃসুলভ আচরণের জন্য। আজকে কৃষির বিকাশ ঘটেছে এবং পাশাপাশি শিল্পকে কিভাবে এগিয়ে নিয়ে যাওয়া যায় তার জন্য ব্যবস্থা হচ্ছে। আমরা দেখছি, সরকারের একটা নীতি আছে। সেই নীতির উপর দাঁড়িয়ে শতকরা ৮৫ ভাগ মানুষের যাতে কল্যাণ হয়, শ্রমিক, কৃষক, মেহনতি মানুষের যাতে কল্যাণ হয় তার জন্য এই সরকার বিভিন্ন রকমের পরিকল্পনা গ্রহণ করেছে এবং তা বাস্তবায়িত করছে। এই যে বিগত বন্যা হল ব্যাপকভাবে তার জন্য উন্নয়নের চেষ্টা হচ্ছে। তাকে ব্যাহত করার জন্য—বিগত ৫৩ বছর ধরে কেন্দ্রীয় সরকারের বঞ্চনা রাজ্যের প্রতি আমরা দেখেছি, বিশেষ করে এই ২৪ বছরে বামফ্রন্টের রাজত্বকালে দেখলাম—কাটা ঘায়ে নুনের ছিটে দিল কেন্দ্রীয় সরকার। আমরা চেয়েছিলাম ১৪৮৭ কোটি টাকা। মাননীয় মুখ্যমন্ত্রী শ্রীজ্যোতি বসুর নেতৃত্বে বিধায়করা দিল্লীতে গিয়ে ধর্ণা দিয়েছিল। তা সত্ত্বেও আমরা পেলাম বঞ্চনা। আমি শুনেছি, ১০৩ কোটি টাকা নাকি দেবেন, তাও এখনো হাতে এসে পৌঁছায়নি। আমরা

ঈর্ষান্বিত নই, আমাদের এখানে একটা বিপর্যয় ঘটবার পরেই আর একটা বিপর্যয় হল। সেটা হচ্ছে, গুজরাটে ভূমিকম্প। কিন্তু আমার বক্তব্য হচ্ছে, গুজরাট ঠিক ছেলে আর আমরা সতিনের ছেলে? সেখানে ঘটনা ঘটবার সঙ্গে-সঙ্গেই প্রধানমন্ত্রী উড়ে যায় এবং তার সঙ্গে রেলমন্ত্রী লেজুড় হয়ে যায় এবং অন্যান্য মন্ত্রীরাও যায়। ওই রাজ্যের জন্য কোটি কোটি টাকা এরোপ্লেনের খরচ এবং অন্যান্য খরচ বাবদ ব্যয় হয়, সারা পৃথিবী থেকে ত্রাণ আসে। ৫০০ কোটি টাকা ব্ল্যাঙ্ক চেক গুজরাটের জন্য দিল্লীর সরকার দিয়ে দেয়। হ্যাঁ, গুজরাটের প্রয়োজন রয়েছে, তাদের পুনর্গঠনের জন্য দিতে হবে। কিন্তু পশ্চিমবঙ্গ তো ভারতবর্ষের মধ্যে একটা অঙ্গ রাজ্য, সুতরাং তাদের প্রয়োজনে কেন টাকা দেওয়া হবে না? তাই আমি এই বঞ্চনার বিরুদ্ধে তীব্র প্রতিবাদ করছি। আমাদের রাজ্য থেকে নির্বাচিত কেন্দ্রীয় রেলমন্ত্রী বলেছেন, পশ্চিমবঙ্গের বন্যা নাকি ম্যানমেড। তাহলে আমিও তো বলতে পারি, গুজরাটের ভূমিকম্প সেটাও তো ম্যানমেড। কেননা কেন্দ্রীয় সরকার ঐ রাজ্যের আশে পাশে ৫/৬ টি অ্যাটম বোমা ফাটিয়েছিল। তার ফলে ভূগর্ভে যে পরিবর্তন ঘটেছে এর জন্যই যে ভূমিকম্প হয়নি তার কি প্রমাণ আছে? তাহলে এটাও ম্যানমেড আমরা বলতে পারি। কিন্তু আমরা তা বলি না। একজন সাংবাদিক কেন্দ্রীয়মন্ত্রী শ্রীমুরলী মনোহোর যোশীকে প্রশ্ন করেছিল, গুজরাটের ভূমিকম্প বোমা ফাটাবার ফলে হয়েছে কিনা? যাই হোক, আমরা মানুষের দরবারে এই বঞ্চনার কথা তুলে ধরতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখছি, আইন-শৃঙ্খলা নিয়ে ওরা চিৎকার করছে। এই ২৪ বছরের মধ্যে ১৯৯৭ সালে কংগ্রেস ছেড়ে তৃণমূল কংগ্রেস নামে একটা নতুন দল হল।

[2.10 — 3.00 p.m.] [Including House adjourned.]

সমস্ত গুণ্ডা, মস্তান এখনও কংগ্রেসের মধ্যে কিছু আছে কিন্তু বেশীরভাগ ডাকাত, খুনি, গুণ্ডা মস্তান যারা আগে কংগ্রেসে ছিল তারা এখন সব বি.জে.পি. তৃণমূলে চলে গিয়েছে। যত ডাকাতির কেস ধরা পড়ছে, মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন, আমরা অনেক ডাকাতির কিনারা করেছি, বেরিয়েছে সেসব খবরের কাগজ বা মিডিয়া বলছে না, তারা সব তৃণমূলের। তৃণমূলের লোকরা ডাকাতি করছে। '৯৮ সালে পঞ্চায়েত নির্বাচন থেকে এর শুরু। অত্যন্ত উদ্দেশ্যপ্রণোদিতভাবে পশ্চিমবঙ্গের কয়েকটি পকেটে তখন থেকে ওরা সন্ত্রাস শুরু করলেন। পাঁশকুড়া লাইনের মানে কি? পাঁশকুড়ার ১১০ নম্বর বুথে, এরকম আরও ৮০-৯০টা বুথ আছে, সেখানে ১০০ ভাগ ভোট পড়লো লোকসভার ঐ উপনির্বাচনের সময়। সেখানে যত ভোটার ছিল সবাই নাকি ভোট দিল। কেউ মরে নি, কোথাও যায়নি, সবাই ভোট দিল এবং ১০০ ভাগ ভোট পড়লো। আর তার হিসাবটা কি? আমাদের বামফ্রন্ট সমর্থিত প্রার্থী গুরুদাশবাবু সেখানে পেলেন কোন বুথে ২টি ভোট, কোন বুথে ৩টি ভোট, আর ৯৭/৯৮টি ভোট পেল তৃণমূল কংগ্রেসের প্রার্থী। এটা কি সম্ভব? মানুষ ওদের এতো বাহবা দিয়ে সমর্থন

করেছে। এমনকি পশ্চিমবঙ্গে কৃষি উৎপাদনেও প্রথম স্থানে রয়েছে। ভারতবর্ষে কৃষি উৎপাদনের অগ্রগণ্য দুটি রাজ্য হরিয়ানা এবং পাঞ্জাবকে আমাদের রাজ্য পার হেক্টর উৎপাদনের ক্ষেত্রেও পেছনে ফেলে দিয়েছে। গোটা দেশের মধ্যে পশ্চিমবঙ্গ পার হেক্টর কৃষিপণ্য উৎপাদনের ক্ষেত্রে শ্রেষ্ঠ স্থান অর্জন করেছে। শিল্পের ক্ষেত্রে আমরা দেখছি কেন্দ্রীয় সরকার—পূর্বের কংগ্রেসী সরকার—মাঝারি এবং বড় শিল্প যেহেতু পশ্চিমবঙ্গকে করতে দেয়নি সেহেতু আমাদের বামফ্রন্ট সরকার নিজ উদ্যোগে ক্ষুদ্র ও কুটির শিল্পের ওপর জোর দিয়ে তার মধ্যে দিয়ে লক্ষ লক্ষ মানুষকে অর্থ রোজগারের উপায় করে দিয়েছে। ফলে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ ক্ষুদ্র ও কুটির শিল্পের বিকাশের ক্ষেত্রে প্রথম স্থান অধিকার করেছে। যখন বড় শিল্প গঠনের ক্ষেত্রে সর্বশেষ কেন্দ্রীয় বাধা অপসারিত হ'ল তখন আমরা দেখলাম আমাদের রাজ্যে হলদিয়া পেট্রোকেমিক্যালস প্রতিষ্ঠিত হয়েছে। ৬ হাজার কোটি টাকার হলদিয়া প্রকল্প অনেক টালবাহানার পরে প্রতিষ্ঠিত হয়েছে এবং তার সঙ্গে সঙ্গে সারা পশ্চিমবঙ্গে ৩৫৫টি অনুসারী শিল্প হয়েছে।

[2.00 — 2.10 p.m.]

আমরা শুনেছি এবং রাজ্যপালের রিপোর্টেও আছে যে পশ্চিমবঙ্গ সরকার সিদ্ধান্ত নিয়েছেন, প্রত্যেক জেলায় ডাউন স্ট্রীমে সমস্ত শিল্প গড়ে উঠবে হলদিয়া পেট্রো কেমিক্যালসকে কেন্দ্র করে। ফলে ভবিষ্যতে আমাদের বেকার যুবক-যুবতীরা চাকরী পাবে। আমাদের এখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আছে মহকুমা স্তর পর্যন্ত, জেলা স্তরে তো আছেই। ফলে প্রত্যেকেই এখানে নাম লেখায়। এর জন্যই মনে হয় আমাদের এখানে বেকারের সংখ্যা বেশী। গোটা ভারতবর্ষে যেখানে ১৬ কোটি বেকার, সেখানে আমাদের পশ্চিমবঙ্গে ৫৫ লক্ষ বেকার। তা সত্ত্বেও পশ্চিমবঙ্গ শিল্পে অগ্রসর। গোটা রাজ্য শিল্পের ক্ষেত্রে পিছিয়ে পড়েছিল ৬০ দশকে কেন্দ্রের বৈমাতৃসুলভ আচরণের জন্য। আজকে কৃষির বিকাশ ঘটেছে এবং পাশাপাশি শিল্পকে কিভাবে এগিয়ে নিয়ে যাওয়া যায় তার জন্য ব্যবস্থা হচ্ছে। আমরা দেখছি, সরকারের একটা নীতি আছে। সেই নীতির উপর দাঁড়িয়ে শতকরা ৮৫ ভাগ মানুষের যাতে কল্যাণ হয়, শ্রমিক, কৃষক, মেহনতি মানুষের যাতে কল্যাণ হয় তার জন্য এই সরকার বিভিন্ন রকমের পরিকল্পনা গ্রহণ করেছে এবং তা বাস্তবায়িত করছে। এই যে বিগত বন্যা হল ব্যাপকভাবে তার জন্য উন্নয়নের চেষ্টা হচ্ছে। তাকে ব্যাহত করার জন্য—বিগত ৫৩ বছর ধরে কেন্দ্রীয় সরকারের বঞ্চনা রাজ্যের প্রতি আমরা দেখেছি, বিশেষ করে এই ২৪ বছরে বামফ্রন্টের রাজত্বকালে দেখলাম—কাটা ঘায়ে নুনের ছিটে দিল কেন্দ্রীয় সরকার। আমরা চেয়েছিলাম ১৪৮৭ কোটি টাকা। মাননীয় মুখ্যমন্ত্রী শ্রীজ্যোতি বসুর নেতৃত্বে বিধায়করা দিল্লীতে গিয়ে ধর্ণা দিয়েছিল। তা সত্ত্বেও আমরা পেলাম বঞ্চনা। আমি শুনেছি, ১০৩ কোটি টাকা নাকি দেবেন, তাও এখনো হাতে এসে পৌছায়নি। আমরা

নায়েক। লোকসভা উপনির্বাচনের ৪১ হাজারের জয়ের ৩০ হাজারই পিংলার দান। এই আমাদের পিংলার আসল লোক। সি.পি.এম.-কে পিংলা ছাড়া করেছে ওই।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** মিঃ ধর, আপনি এখানে কাগজ থেকে পড়তে পারেন না।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** না স্যার, আমি কাগজ পড়ছি না, কাগজ থেকে একটা কোটেশন দিচ্ছি। আমার বক্তব্য, আজকে আনন্দবাজার, বর্তমান, টেলিগ্রাফ, স্টেটসম্যান, এই সমস্ত পত্রিকাগুলিই ওনাকে নেত্রী বানিয়েছে।

(At this stage the House was adjourned till 3.00 p.m.)

[3.00 — 3.10 p.m.] [after recess]

**শ্রী হাফিজ আলম সৈরানী ঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, গত ২২শে জানুয়ারী তারিখে পশ্চিমবঙ্গের মহামান্য রাজ্যপাল মহাশয় এই পবিত্র বিধানসভায় যে বক্তব্য রেখেছেন এবং এই বক্তব্যের উপর ডঃ গৌরীপদ দত্ত এবং কৃপাসিন্ধু সাহা মহাশয় যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন তাকে আমি সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে আমি কিছু কথা আপনার মাধ্যমে এই হাউসে রাখতে চাইছি। কংগ্রেস বা তৃণমূল বা বি.জে.পি-র যে সমস্ত সদস্যরা এখানে ছিলেন তাঁরা একটা ছুতো তুলে এই হাউস থেকে চলে গেছেন, তথাপিও কিছু কথা আপনার মাধ্যমে তাঁদের কাছে পৌঁছে দিতে চাই। আমরা যখন ১৯৭৭ পশ্চিমবাংলার মানুষের আশীর্বাদ নিয়ে ভোটে জিতে এই বিধানসভায় এসেছিলাম এবং সরকার গঠিত হলো তখন আমাদের প্রাক্তন মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় সেই দিন বলেছিলেন যে, আমরা কলিকাতায় অবস্থিত লালবাড়ি থেকে পশ্চিমবাংলাকে পরিচালনা করতে চাই না, আমরা চাই ক্ষমতার বিকেন্দ্রীকরণ। যথাযথ ভাবে বামফ্রন্ট সরকার ১৯৭৭ সালের পর পঞ্চায়েত এবং পৌরসভাগুলি যে গুলি কংগ্রেস আমলে অবরুদ্ধ ছিল, যে গুলিতে নির্বাচন হতো না, কোন কাজ হতো না সেই সমস্ত প্রতিষ্ঠানগুলিকে নির্বাচনের মধ্যে দিয়ে সুপ্রতিষ্ঠিত করেছে। রাজ্য সরকারের যে বাজেট সেই বাজেটের ৫০ শতাংশ যা আজকে পৌরসভাগুলির মাধ্যমে পঞ্চায়েতের মাধ্যমে খরচ হচ্ছে। কেবল এখানেই শেষ নয় স্যার, পুরো ভারতবর্ষের মধ্যে আমাদের রাজ্য প্রথম পেছিয়ে পড়া মানুষকে, উপজাতি সম্প্রদায়ের মানুষকে, আদিবাসী সম্প্রদায়ের মানুষকে এবং মহিলাদের প্রশাসনের কেন্দ্রবিন্দুতে এনে দৃষ্টান্ত স্থাপন করেছে। আজকে আমরা যদি পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে যাই তাহলে দেখবো কোন খানে চেয়ারে বসতে দেখবো মহিলা, কোনও খানে আদিবাসী ভাই সভাপতির চেয়ারে বসে আছে, পৌরপিতার দায়িত্ব পালন করছে। এই যে সম্মান, এই যে অধিকার এই যে পিছিয়ে পড়া মানুষগুলিকে দেওয়া হয়েছে সেটা কংগ্রেস আমলে তারা কোন দিন কল্পনাও করতে পারেন নি। সেই জন্য কংগ্রেস আজকে উঠে পড়ে লেগেছে যেন-তেন-ভাবে মানুষের মধ্যে একটা বিভ্রান্তির সৃষ্টি করতে। আইন-শৃঙ্খলার অবনতি ঘটিয়ে নির্বাচিত একটা সরকারকে সরিয়ে দেওয়ার জন্য কেন্দ্র থেকে আরম্ভ করে রাজ্য পর্যন্ত

একটা চক্রান্ত চলছে। আমাদের এই চক্রান্ত সম্বন্ধে সচেতন থাকতে হবে। আমি আশা করছি সামনের যে বিধানসভা নির্বাচন সেই নির্বাচনে পশ্চিমবাংলার মানুষ এই চক্রান্তের বিরুদ্ধে এই অপচেষ্টার বিরুদ্ধে যথাযথ জবাব দেবে। এই আশা আমাদের আছে।

আমি একটা কথা আপনার মাধ্যমে এই হাউসে রাখছি। উত্তরবঙ্গে পিছিয়ে পড়া যে অংশ, ছ'টি জেলা ঠিক অনুরূপভাবে পশ্চিমবঙ্গে প্রাকৃতিকভাবে পিছিয়ে পড়া অঞ্চলগুলো ছিল—আমাদের সরকার পক্ষ এবং বিরোধী পক্ষ দুটি ভূমিকা পালন করতে হয়, এদের লজ্জা হয় না, এরা হাউসে বিরোধী পক্ষের ভূমিকা পালন করে, কিন্তু আজ পর্যন্ত বাইরে কোনও খানে সাধারণ মানুষের দাবিদাওয়া নিয়ে, সাধারণ মানুষের কথা বলেন,? না, বলেন না। আমরা উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদের দাবী রেখেছিলাম। আমরা পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদের দাবী রেখেছিলাম। আমাদের বামফ্রন্ট সরকার অবহেলিত মানুষের দাবিদাওয়াকে মর্যাদা দিয়ে উত্তরাঞ্চল পর্ষদ গঠন করেছে এবং পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদ গঠন করেছে। এই দুটি পর্ষদের মাধ্যমে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদকে ৩৮.৫০ কোটি টাকা এবং পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদকে ২৪.৫০ কোটি টাকা দিয়েছি। এর ফলে উত্তরবঙ্গে যে উন্নয়নের জোয়ার এসেছে, এই কথাটা যখন তৃণমূল, বিজেপি, বুঝতে পারলো এবং কংগ্রেসের যারা হতাশায় ভুগছে তারা যখন বুঝতে পারলো, তখন উত্তরবঙ্গে কে.পি.পি.-কে উস্কে দিয়ে সন্ত্রাস সৃষ্টি করবার চেষ্টা করছে। আমরা ইতিমধ্যে দেখেছি যে কেপিপি যুবকদের ভুল পথে পরিচালিত করে একজন স্কুল শিক্ষককে হত্যা করেছে। আমি আপনার মাধ্যমে এই হত্যাকান্ডের তীব্র বিরোধিতা করছি এবং যারা এই কাজ করেছে তাদের বিরুদ্ধে সরকার কঠোর হওয়ার আবেদন জানাচ্ছি। এই রাজ্যে ৯টি জেলায় কিছু দিন আগে যে ভয়াবহ বন্যা হয়ে গেল, তাতে বহু ঘরবাড়ি ভেঙেছে, বহু কৃষিজাত ফসল নষ্ট হয়েছে এবং অনেক মানুষ প্রাণ হারিয়েছে। সেখানে রাজ্য সরকার নিজের উদ্যোগে ৫৮৩ কোটি টাকা খরচ করেছে। আমরা হিসাব করে দেখেছি যে, এই লোকগুলোকে যদি পুনর্বাসন করতে হয়, এদের ঘরবাড়ি যদি করতে হয় এবং যারা চাষাবাদ করতো তাদের যদি চাষাবাদের ব্যবস্থা করতে হয়, সেখানে যে সব শিল্পকর্মী ছিল তাদেরকে যদি শিল্পকর্মে নিযুক্ত করতে হয় তাহলে অনেক টাকা লাগবে। আমরা সেজন্য কেন্দ্রীয় সরকারের কাছে ১৪৮৬.০৭ কোটি টাকা চেয়েছিলাম। কিন্তু আমরা কি দেখলাম—কেন্দ্রীয় সরকার আমাদের একটা টাকাও দিলেন না। বিরোধীরা যদি দায়িত্বশীল হতেন তাহলে এই হাউস থেকে তাঁদের এটি তোলা উচিত ছিল। গুজরাটে ভয়ঙ্কর ভূমিকম্প হয়েছে, সেখানে টাকা দিতে হবে—ঠিক আছে। আমরা বিভিন্ন ভাবে টাকা তুলে গুজরাটে যেসব মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছেন তাঁদের সাহায্য করার চেষ্টা করছি। কিন্তু আমাদের এখানে ৯টি জেলায় যে ভয়ঙ্কর বন্যা হয়ে গেল, তাদের যে টাকা দরকার, তার জন্য কেন্দ্রীয় সরকার কিছু টাকা দেবে না কেন, বিশেষ করে কেন্দ্রীয় সরকার যখন বললো

যে এটা জাতীয় বিপর্যয়? তাহলে তারা টাকা দেবেন না কেন? এই দাবি এই হাউস থেকে ওঠানো উচিত ছিল। কয়েকদিন আগে মাননীয় মুখ্যমন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য উত্তরবঙ্গে গিয়েছিলেন। উত্তরবঙ্গ কৃষিপ্রধান এলাকা। সেখানে কৃষি কাজে যাতে উন্নতি ঘটে তার জন্য দক্ষ লোক যাতে তৈরী হয়, তার জন্য তিনি উত্তরবঙ্গে গিয়ে উত্তরবঙ্গ কৃষি বিশ্ববিদ্যালয়ের উদ্বোধন করে এসেছেন। এই যে কাজগুলো আমরা করছি, সেগুলো কি কাজ নয়?

[3.10 — 3.20 p.m.]

৯১-৯২ সালে ভারতবর্ষে যখন নরসিমা রাও-এর সরকার তখন গ্যাট চুক্তি সম্পাদন হল, তখন আমরা বলেছিলাম এই একজন পশ্চিমবাংলার বাঙালী যিনি কংগ্রেস দলকে পরিচালনা করছেন সেই লোকটি তখন অর্থ-মন্ত্রকের দায়িত্বে ছিলেন, তিনি তখন সেটা সম্পাদন করেন। আমরা বলেছিলাম গ্যাট চুক্তি করবেন না। করলে আমাদের দেশের কৃষি, কলকারখানা ধ্বংস হয়ে যাবে। ঐ অর্থমন্ত্রী সেদিন বলেছিলেন গ্যাট চুক্তি হলে আমাদের দেশের উন্নয়ন হবে। বিশেষ করে আমাদের এখানে যে চিনি কল আছে তার অবস্থার উন্নতি হবে। আমাদের দেশের যে কাপড় কল-এর কারখানাগুলি আছে সেগুলির উন্নতি হবে। কিন্তু আমরা কি দেখতে পাচ্ছি আমেরিকার ল্যাবরেটরীতে ২টি চিনি তৈরী করা হচ্ছে, যে চিনির জন্য বিপুল অর্থের প্রয়োজন হচ্ছে না। সেই চিনির জন্য ইক্ষুর প্রয়োজন হচ্ছে না। তারা ল্যাবরেটরীতে চিনি তৈরী করেছে। হিন্দীতে যাকে বলে মিঠাস। আমাদের দেশের ২৫০ কেজি চিনির যে মিঠাস তা আমেরিকায় উৎপাদিত ১ কেজির সমান সেটা বাজারে আসবে। ২৫০ কেজি চিনির যে দাম হবে আমেরিকার উৎপাদিত ১ কেজির তাই দাম হবে। দাম যদি একই হয় তবে আমাদের চিনি কিনবে না, যেহেতু ঐটায় পরিবহণ খরচ লাগবে না তাই আমাদের চিনির বাজার ধ্বংস হয়ে যাবে। আমরা কি দেখছি গ্যাট চুক্তি পরবর্তীকালে ডবলিউ টি ও পরিবর্তিত হয়েছে। এর ফলে কি হয়েছে, আমাদের ভারতবর্ষে যে দেড় লক্ষ কলম কারখানা ছিল, সেই সমস্ত কলম কারখানা আজকে আর খুঁজে পাওয়া যাচ্ছে না। আজকে কলম কিনতে গেলে বিদেশী মাল্টি ন্যাশানাল কোম্পানীর কলম ছাড়া আর আমরা কলম পাচ্ছি না। এই দেড় লক্ষ কলম কারখানায় কতগুলি লোক যুক্ত ছিল, তাদের ভরণপোষণ এই কলম কারখানার উপর নির্ভরশীল ছিল। তাদের কি অবস্থা দাঁড়িয়েছে! আপনারা চিন্তা করে দেখুন, পশ্চিবাংলার কৃষিশ্রমিকরা যখন ৯ টাকা দরে ডিজেল কিনতো এবং তারা চাষ করতো তখন পশ্চিমবাংলার কৃষকরা ১৭০/১৮০/১৯০/২০০ টাকা মন দরে ধান বিক্রি করেছিল। আজকে ১৭ টাকা দরে ডিজেল কিনছে, কিন্তু ধানের দর নেই। আজকে ধান ১১০/১২০/১৩০ টাকা মন। তা সত্ত্বেও ধান কেনার লোক পাওয়া যাচ্ছে না। কেন আজকে এই অবস্থা হল! আমাদের দেশের কৃষক ধান বিক্রি করতে পারছে না। আজকে

কানাডা থেকে ছোলা আসছে, পেঁপে আসছে, লঙ্কা আসছে, চা শিল্পর আজকে কি অবস্থা হল? চা পশ্চিমবাংলার বিরাট শিল্প, সেই চা শিল্পকে ডবলিউ টি ও র মাধ্যমে ধ্বংস করে দেওয়া হচ্ছে। শ্রীলঙ্কা থেকে চা-পাতা আসছে, ৪টাকা কিলোদরে তা বিক্রি হচ্ছে। এই কথা যেহেতু ভোট তাই তৃণমূল বলবে না, কংগ্রেস বলবে না। আজকে যখন আমরা ভোট চাইব তখন পশ্চিমবাংলার মানুষ জবাব চাইবে, তাই তারা এখন অন্য ছুতো খুঁজছে, যাতে মানুষের মধ্যে বিভেদ সৃষ্টি করা যায়। রক্তারক্তি অবস্থা সৃষ্টি করা যায়, তার জন্য তারা চেষ্টা করে যাচ্ছেন। আমাদের আশা আমাদের বামফ্রন্ট সরকার মানুষের জন্য যে কর্মসূচী নিয়েছে, শিক্ষার জন্য যে কর্মসূচী নিয়েছে তার উন্নতি হবে।

এই সচেতনতার মধ্যে পশ্চিমবাংলার মানুষ ভালোমন্দ বিচার করার ক্ষমতা রাখে। তারা যতই চক্রান্ত করুক না কেন পশ্চিমবাংলার খেটে-খাওয়া মেহনতি মানুষ তারা এই চক্রান্ত ব্যহত করে দেবে। সাধারণ মানুষের সঙ্গে সব সময় থেকে আমরা রাজনীতি করি। আমাদের কাজের সঙ্গে বিরোধীদের কাজের অনেক চরিত্রগত পার্থক্য আছে। আমাদের দেশের শিল্প, কৃষি, কারখানা সব বন্ধ হয়ে যাচ্ছে। কিছুদিন আগে পার্লামেন্টে বীমা বেসরকারীকরণ বিল পাশ করানো হল, ব্যাঙ্ক বেসরকারীকরণ করা হচ্ছে এতে আমাদের দেশের মানুষদের ক্ষতি হবে। আমাদের দেশের পুঁজি, বিদেশে চলে যাবে। সেই টাকা আমরা পাব না। কিন্তু আমাদের কোন কথা কেন্দ্রীয় সরকার শুনল না। আজকে আমাদের দেশের টাকা বিদেশে চলে গেলে আমাদের দেশের উন্নয়ন করার জন্য টাকা পাওয়া যাবে না। আজকে কংগ্রেস, বিজেপি, তৃণমূলের বলার কিছু নেই বলে তারা আজকে হাউস থেকে ওয়াকআউট করেছে সেই জন্য তাদের আমি তীব্র নিন্দা করছি এবং রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## PRESENTATION OF COMMITTEE REPORT

### 77th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 77th Report of the Business Advisory Committee, as follows :

9.2.2001 Friday : Discussion on Governor's Address
4 hour

12.2.2001 Monday : Non-Official Business

13.2.2001 Tuesday : (i) The West Bengal State Health Service (Amendment) Bill, 2001
(Introduction, Consideration & Passing)
1 hour

(ii) The West Bengal Co-operative Societies (Validation of Things Done and Actions taken) Bill, 2001
(Introduction, Consideration & Passing)
1 hour

14.2.2001, Wednesday : (i) The Siliguri Municipal Corporation (Amendment) Bill, 2001
(Introduction, Consideration & Passing)
1 hour

(ii) The Asansol Municipal Corporation (Amendment) Bill, 2001
(Introduction, Consideration & Passing)
1 hour

(iii) The Chandernagore Municipal Corporation (Amendment) Bill, 2001
(Introduction, Consideration & Passing)
1 hour

(iv) The Howrah Municipal Corporation (Amendment) Bill 2001
(Introduction, Consideration & Passing)
1 hour

There will be no Question for Oral Answer and Mention Case on Monday, the 12th February, 2001.

I now request the Parliamentary Affairs Minister to move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 77th Report of the Business Advisory Committee, as presented in the House be agreed to.

The motion was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 3.20 p.m. till 11 a.m. on Wednesday, the 7th February, 2001, at the Assembly House. Kolkata.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Kolkata, on Wednesday, the 7th February, 2001, at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 09 Ministers, 03 Ministers of State and 115 Members.

[11.00 — 11.10 a.m.]

### Starred Questions
### (to which oral answers were given)

### বিধ্বংসী বন্যা নিরসন কল্পে স্থায়ী পরিকল্পনা

*১০। (অনুমোদিত প্রশ্ন নং *১৮) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** (সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ২০০০ সালের সেপ্টেম্বরে বিধ্বংসী বন্যার কারণ কি; এবং

(খ) ঐ ধরণের সর্বনাশা বন্যায় যাতে ভবিষ্যতে মানুষের আর সর্বনাশ না ঘটে তার জন্য কোনো স্থায়ী ব্যবস্থা গ্রহণের পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন/করছেন কি না?

**মি. স্পীকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের উত্তরটা দেখছি খুব বড়, এটা টেবিলে করে দিন।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) পশ্চিমবঙ্গের বীরভূম, মুর্শিদাবাদ, বর্ধমান, হুগলী, হাওড়া, নদীয়া, মেদিনীপুর, উত্তর চব্বিশ পরগনা ও মালদা জেলাগুলি গত সেপ্টেম্বর ২০০০-এ এক ভয়ঙ্কর বন্যার মুখোমুখি হয়। নিরবচ্ছিন্ন ও প্রচুর পরিমাণ বৃষ্টিপাতই এমন সর্বনাশা বন্যার কারণ যা ইতিপূর্বে কখনো দেখা যায়নি। পাগলা, বাঁশলই, দ্বারকা, ব্রাহ্মণী নদীর অববাহিকার সঙ্গে ময়ূরাক্ষী, সিদ্ধেশ্বরী-নুনবিল ও অজয় অববাহিকায়ও তীব্র ও অভূতপূর্ব বৃষ্টিপাত ঘটে। এমন ভয়াবহ ধারাবর্ষণের সঙ্গে মুর্শিদাবাদ, বীরভূম, বর্ধমান ও নদীয়া জেলার প্রচণ্ড বৃষ্টিপাতও একাকার হয়ে যায়। এরকম বৃষ্টিপাতের নমুনা নজিরবিহীন। ওই সময়ে ৯৬ ঘণ্টায় (১৭ থেকে ২১শে সেপ্টেম্বর ২০০০) অজয় নদের উপর অববাহিকায় এই ধারাবর্ষণের মোট পরিমাণ ছিল ১০৪০ মিমি, মশানজোড় ড্যাম পর্যন্ত ময়ূরাক্ষীর অববাহিকায় ১২২৪ মিমি ও তিলপাড়া ব্যারেজের অনিয়ন্ত্রিত এলাকায় ১৬২৯ মিমি ও দামোদর অববাহিকায় ৫২৯ মিমি-যেখানে বীরভূম, বর্ধমান, মুর্শিদাবাদ ও নদীয়ার গড় বার্ষিক বৃষ্টিপাতের পরিমাণ যথাক্রমে ১২৮৫ মিমি,

১৩৫০ মিমি, ১৬৪৯ মিমি ও ১৩১০ মিমি। বন্যাগ্রস্ত এলাকাগুলি ভাগীরথী-হুগলী নদী প্রণালীর অববাহিকা অঞ্চলের অন্তর্ভূক্ত। ওই সময়ে বন্যার উচ্চ জলতলে সমস্ত নদীগুলি একই সঙ্গে স্ফীত হয়ে ওঠে। বহরমপুরের কাছাকাছি ভাগীরথী নদীতে ১.৩ লক্ষ কিউসেক পর্যন্ত বন্যা ধারণের স্বাভাবিক ক্ষমতা আছে। কিন্তু মহ্যমপুরের কাছাকাছি ভাগীরথী উত্তরাসনে মেশার পর ওই মোট জলপ্রবাহের পরিমাণ দাঁড়ায় আনুমানিক প্রায় ৬ (ছয়) লক্ষ কিউসেক। এটা লক্ষ করা গিয়েছিল যে বিভিন্ন জায়গায় '৭৮-এর বন্যার লেভেল-এর থেকেও নদীর জলতল ১.১০ মিটারের উপরে উঠে গিয়েছিল। বিভিন্ন নদী-বাঁধের উপরে প্রায় ১.৫০ মিটার থেকে ২.১০ মিটার পর্যন্ত উচ্চতায় এই বন্যার জল বয়ে যায়। ফলে নদী সীমানা মুছে যায় এবং প্রধান প্রধান নদীগুলির কৃত্রিম ও স্বাভাবিক প্রান্তরেখাগুলি সম্পূর্ণ নিশ্চিহ্ন হয়ে যায়। পাগলা, বাঁশলই, দ্বারকা, ব্রাহ্মণী, ময়ূরাক্ষী, সিদ্ধেশ্বরী-নুনবিল ও অজয় অববাহিকার একত্রিত বন্যা জলের চাপ সামলিয়ে ভাগীরথী জলবহন করে নিয়ে যেতে না পারায় ভাগীরথী বা পাড়ের নদীবাঁধগুলি বিভিন্ন জায়গায় ভেঙে যায়। এই বাঁধ ভাঙা বন্যা জল এরপর নীচু এলাকার দিকে ধেয়ে গিয়ে জলঙ্গী এবং চূর্ণী নদীর সমগ্র অববাহিকা ভাসিয়ে নিয়ে যাবার পাশাপাশি ইছামতী ও বাংলাদেশ সংলগ্ন এলাকার দিকে অগ্রসর হয়ে বিশাল এক কৃত্রিম জলাধার সৃষ্টি করে যেটা গঙ্গা-পদ্মার উঁচু পাড় থেকে ভাগীরথীর ডান পাড়ের এক বিস্তীর্ণ এলাকা নিয়ে গোটা মুর্শিদাবাদ, নদীয়া, বীরভূমের বিরাট অংশ, বর্ধমানের কিছু ও উত্তর চব্বিশ পরগনার এক বিশাল অংশে ছড়িয়ে পড়ে।

বন্যার এই বিশাল জলরাশি মুর্শিদাবাদ ও নদীয়া জেলা দুটিকে বিধ্বস্ত করে ইছামতী ও চূর্ণী নদীর অববাহিকায় প্রবেশ করে উত্তর চব্বিশ পরগণার একাংশ প্লাবিত করে। এই জলরাশি যখন ইছামতীর অববাহিকায় পৌছায় তখন রায়মঙ্গল নদীর খাঁড়ি যেখানে ইছামতী এসে মিশেছে জোয়ারের উচ্চ সীমায় ছিল। ইছামতী ও চূর্ণী নদীও এই বিপুল বন্যা-জলপ্রবাহ ধারণ করতে পারেনি। উপরন্তু বাংলাদেশের মাথাভাঙা নদী থেকেও এই নদীতে জল প্রবেশ করে এবং এর অববাহিকা অঞ্চলও ভাসিয়ে নিয়ে যায়। ওদিকে বনগাঁ, গাইঘাটা, বাদুড়িয়া অঞ্চলগুলি স্বাভাবিকভাবে নিচু হওয়ায় এবং ইছামতীর মোহনায় জোয়ারের উচ্চতা বেশী থাকার পাশাপাশি এই নদীর বন্যাধারণ ক্ষমতাও সীমিত হওয়ায় এই সমস্ত অঞ্চলের বন্যার জল অনেকদিন ধরে আটকে থাকে ও তা সংলগ্ন বিভিন্ন এলাকায় ছড়িয়ে পড়ে।

যদিও বৃষ্টিপাত মূলত ময়ূরাক্ষী-দ্বারকা-কুয়ে, পাগলা, বাঁশলই-ব্রাহ্মণী অববাহিকাগুলিতে কেন্দ্রীভূত ছিল তবু পার্শ্ববর্তী অজয় ও দামোদর-বরাকর অববাহিকার বেশ বড় অংশে প্রবল বৃষ্টিপাতের ফলে মাইথন ও পাঞ্চেত জলাধারে অধিক পরিমাণে জল ঢোকে এর ফলে বাঁধ দুটিতে জলপ্রবাহের পরিমাণ বাড়তে থাকে। এই ড্যামগুলি থেকে মিলিতভাবে জল ছাড়ার সর্বোচ্চ পরিমাণ

২২.৯.২০০০—এ রাত ৯টার সময় বেড়ে দাঁড়ায় ২, ০৫, ৫০০ কিউসেক। জল কূল ছাপিয়ে যায় এবং পুড়শুড়া, খানাকুল-১, খানাকুল-২ ও আরামবাগের ব্লকের অংশবিশেষ ক্রমশ প্লাবিত হতে থাকে। দামোদরের প্লাবনে হাওড়া জেলার আমতা-১ ও ২ এবং উদয়নারায়ণপুর ব্লক প্লাবিত হয়েছে।

শিলাবতী নদীর অববাহিকায় এবং তার শাখানদীগুলিতে ১৮ এবং ১৯ সেপ্টেম্বর, ২০০০ প্রবল বর্ষণ হয়েছে। ফলে কেশপুর, ঘাটাল এবং অন্যান্য ব্লকগুলি ডুবে যায়। মাঠের ফসল এবং বিপুল সংখ্যক বাড়িঘর ধ্বংস হয়ে যায়।

বন্যার জল যাওয়ার সময়, মালদা জেলায় গঙ্গার বামতীরে বিরাট ভাঙ্গন দেখা দেয় এবং ৭ নং রিটায়ার্ড বাঁধটি বিপন্ন হয়ে পড়ে। কালিয়াচক ২ নং ব্লকের পঞ্চানন্দপুরে ২০ নং স্পারটি ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হয় এবং ১৯ নং স্পারটি নিশ্চিহ্ন হয়ে যায়। কালিয়াচক ২ নং ব্লক এবং ইংলিশবাজারের বেশ কয়েকটি গ্রাম নদী গর্ভে বিলীন হয়ে গেছে। যখন হুগলি দিয়ে বন্যার সমস্ত জল বঙ্গোপসাগরে গিয়ে পড়ছে, সেই সময় ২৬ সেপ্টেম্বর থেকে ১লা অক্টোবর, ২০০০ হুগলিতে প্রবল জোয়ারের দরুণ রাজ্যের বন্যা পরিস্থিতির আরও অবনতি ঘটে।

(খ) (১) পশ্চিমবঙ্গের বহু বন্যানিরোধক নদীবাঁধ এবারের বন্যায় ব্যাপকভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। প্রাথমিকভাবে ঐ ভেঙ্গে যাওয়া এবং ক্ষতিগ্রস্ত বাঁধগুলি মেরামতি ও পুর্ননির্মাণের কাজ পূনরুদ্যমে গ্রহণ করা হয়েছে। ঐ কাজগুলি করার জন্য বিভিন্ন জেলা পরিষদকে সেচ বিভাগের তরফে প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হয়েছে। সেচ বিভাগের নির্বাহী বাস্তুকাররা জেলা পরিষদের তরফে 'দায়িত্বপ্রাপ্ত নির্বাহী বাস্তুকার হিসাবে ঐ কাজগুলি সম্পন্ন করবেন। কাজের জন্য প্রয়োজনীয় অর্থের সংস্থান বিভিন্ন তহবিল থেকে করার প্রস্তাব আছে। 'প্রাকৃতিক বিপর্যয় ত্রাণ তহবিল' (সি. আর. এফ.) থেকে রাজ্যের নটি ক্ষতিগ্রস্ত জেলায় জেলা পরিষদগুলিকে মোট ২৫ কোটি টাকা দেওয়া হয়েছে। এই ২৫ কোটি টাকা ব্যয় সাপেক্ষে আরো ৫০ কোটি টাকা জেলা পরিষদগুলিকে দেওয়ার প্রস্তাব রয়েছে। এছাড়াও সেচ বিভাগ কর্তৃক বিভাগীয় পরিকল্পনা খাতে বিভিন্ন জেলা পরিষদকে কিছু আর্থিক অনুদান দেওয়া হয়েছে। এই পুর্নগঠনের কাজে সেই তহবিল থেকেও অর্থ পুর্নবরাদ্দ করার জন্য অনুরোধ করা হয়েছে।

(২) ১৭ই সেপ্টেম্বর থেকে ২১শে সেপ্টেম্বর-এর মধ্যে মাত্র ৯৬ ঘণ্টায় রাজ্যের বিভিন্ন জায়গায় এবছর যে পরিমাণ বৃষ্টিপাত হয়েছে স্মরণকালে তার কোন নজীর নেই। ১৯৫৯ সালে পশ্চিমবঙ্গ সরকার বন্যা নিয়ন্ত্রণের জন্য যে তদন্ত কমিটি গঠন করেছিলেন সেই কমিটি তাঁদের সুপারিশেও এত তীব্র মাত্রায় বৃষ্টিপাতের (কোথাও কোথাও ২৪ ঘণ্টায় ৬০০ মিমি পরিমাণ) কথা চিন্তাও করেননি। যে কোন অবস্থাতে এই ধরনের বৃষ্টি যদি দক্ষিণবঙ্গের এক বিরাট অববাহিকা অঞ্চল জুড়ে সেপ্টেম্বর-

অক্টোবরে হয় তবে ভবিষ্যতেও এমনই ভয়াবহ বন্যা পরিস্থিতির সম্মুখীন হওয়ার সম্ভাবনা থেকেই যায়। উত্তরবঙ্গের ক্ষেত্রেও এই ধরনের বৃষ্টিপাতে বন্যা সম্ভাবনা থাকবে। তবে সময়ের ব্যাপ্তিতে তার স্থায়িত্ব দক্ষিণবঙ্গের তুলনায় অনেকটাই কম হবে।

(৩) পশ্চিমবঙ্গে বন্যার কোন স্থায়ী সমাধান খোঁজার আগে রাজ্যের ভৌগলিক অবস্থানের প্রতি একবার সকলের নজর দেওয়া প্রয়োজন। এখানকার বন্যার উৎসমুখগুলি মূলতঃ রাজ্যের বাইরে অবস্থিত। যেমন উত্তরবঙ্গের জেলাগুলিতে ভূটান ও নেপাল দেশের বৃষ্টিপাত ও সেখানকার বনাঞ্চল ধ্বংসজনিত ভূমিক্ষয় সমস্যা যার সাথে যুক্ত হয়েছে সিকিম রাজ্যের অন্তর্গত তিস্তা অববাহিকা অঞ্চল। একইভাবে উত্তর ও দক্ষিণ দিনাজপুরের নদীগুলির উৎপত্তি ও অববাহিকা মূলতঃ বাংলাদেশে এবং তাদের মোহনাও বাংলাদেশে। ফলে বাংলাদেশের বৃষ্টিপাত ও নদীর জলস্তর এই জেলা দুটির এক ব্যাপক এলাকার বন্যা অবস্থাকে প্রভাবিত করে। এদিকে দক্ষিণবঙ্গের জেলাগুলিতে, কেলেঘাই, কংসাবতী-রূপনারায়ণ অববাহিকার নদীগুলি বাদ দিলে অন্য সব নদীগুলিরই এক উল্লেখযোগ্য অঞ্চল বিহার (বর্তমানে ঝাড়খণ্ড) মালভূমির অংশ।

ওই মালভূমি এলাকায় তীব্র বৃষ্টিপাত ক্রম ক্ষীয়মান বনাঞ্চল, ক্রমবর্ধমান ভূমিক্ষয় দক্ষিণবঙ্গের বিভিন্ন জেলাগুলির বন্যার অন্যতম কারণ। একথা সর্বজনবিদিত যে গঙ্গাঁ পদ্মা ভারতবর্ষের প্রায় ১১টি রাজ্যের বর্ষার জল বয়ে নিয়ে পশ্চিমবঙ্গের মাঝখান দিয়ে বাংলাদেশের ভেতর দিয়ে সাগরে চলে গিয়েছে।

কাজেই পশ্চিমবঙ্গ যার অনেকটাই ব-দ্বীপ অঞ্চল হওয়ার জন্য অত্যন্ত বন্যা প্রবণ। বন্যার চিত্রটা আরও খারাপ হয়েছে কারণ ব-দ্বীপের প্রাকৃতিক নিয়মে বন্যার পলি দিয়ে এলাকাগুলি পূর্ণমাত্রায় গঠিত হবার আগেই এ রাজ্যের এক বিরাট এলাকা নদীবাঁধ দিয়ে ঘিরে নিয়ে চাষ-আবাদ ও বসবাস শুরু করে দেওয়া হয়েছিল। তাই সময়ের সাথে অধিকাংশ নদীর অবাধ ধারা নদী বাঁধে অবরুদ্ধ ও সংকুচিত হয়ে শতাব্দীরও বেশী সময় ধরে বয়ে আনা পলি জমিয়ে নদীগর্ভতল বেশ কিছু ক্ষেত্রে তার সংলগ্ন পার্শ্ববর্তী এলাকা থেকে ওপরে উঠে এসেছে। এর সাথে যুক্ত আছে হুগলী নদীর জোয়ার ভাঁটা-যা সমুদ্রের খাঁড়িগুলির জল নিকাশী ক্ষমতাকে ভীষণভাবে নিয়ন্ত্রণ করে। তাই যে কোন সময় রাজ্যের বাইরে অববাহিকা অঞ্চলে প্রচুর বৃষ্টিপাত পশ্চিমবাংলায় স্বাভাবিক কারণে বন্যা পরিস্থিতি তৈরী করে।

(৪) পশ্চিমবাংলার বন্যার উপরোক্ত ভৌগলিক কারণগুলি এই সমস্যার স্থায়ী সমাধান সুত্রের ইঙ্গিত বহণ করে। বন্যা নিয়ন্ত্রণ এই রাজ্যের ক্ষেত্রে একটা অবাস্তব প্রস্তাব। সারা বিশ্বজুড়েই বন্যা নিয়ন্ত্রণ ভাবনা আজ পরিত্যক্ত। পরিবর্তে অত্যাধুনিক বৈজ্ঞানিক উপায় ও উপকরণের সাহায্যে বন্যা পরিস্থিতিতে সমাজকে পরিচালনার

ওপরই গুরুত্ব আরোপিত হচ্ছে। বন্যা পরিচালন ব্যবস্থাপনায় যে বিষয়গুলি সর্বাপেক্ষা গুরুত্ব পায় তা হল:-

(ক) আবহাওয়া দপ্তরের বৃষ্টিপাত সংক্রান্ত সমস্ত পূর্বাভাষ যথাসম্ভব বাস্তব ও সঠিক করা।

(খ) যথাসম্ভব অববাহিকা ভিত্তিক বৃষ্টিপাত অনুযায়ী নদীর জলস্তরের পূর্বাভাষের ব্যবস্থা করা;

(গ) উদ্ভূত বন্যা পরিস্থিতিতে কোন্ কোন্ এলাকা কতটা ক্ষতিগ্রস্ত হবে তা চিহ্নিত করা ও সেই ভিত্তিতে এলাকায় বিপদকালীন জরুরী করণীয় কাজ নির্ধারিত করা;

(ঘ) বন্যা পূর্ব পরিস্থিতিতে বন্যা নিরোধক যে সব ব্যবস্থা প্রচলিত আছে তার রক্ষণাবেক্ষণের বিষয়টা এলাকাভিত্তিক পর্যালোচনা করে ব্যবস্থা নেওয়া; এবং

(ঙ) এলাকাভিত্তিক বন্যা পরিস্থিতি মোকাবিলায় স্বেচ্ছাসেবক বাহিনী গড়ে তোলা।

এই ক'টি গুরুত্বপূর্ণ বিষয় ব্যতীত করণীয় আরও অনেক কাজই আছে। ওই কাজগুলির মধ্যে সামাজিক সচেতনতার বিষয়টা অত্যন্ত জরুরী।

বন্যা নিয়ন্ত্রণে রাষ্ট্রীয় বন্যা আয়োগের কতকগুলি সুপারিশ গৃহীত হয়েছিল তার মধ্যে অন্যতম হল বন্যাপ্রবণ এলাকাগুলিকে চিহ্নিত করে 'ফ্লাড প্লেন জোনিং ম্যাপ' তৈরী করা যার ভিত্তিতে উন্নয়নের সমস্ত কাজ ও বসবাসের এলাকাগুলিকে নিয়ন্ত্রণ করা হবে। এই কাজে 'সেন্ট্রাল ওয়াটার কমিশন'- (সি. ডব্লিউ. সি.)-এর তত্ত্বাবধানে সার্ভে অফ ইন্ডিয়ার ১:১৫,০০০ স্কেলে ম্যাপ তৈরী করার কথা ছিল। সেই কাজ পশ্চিমবাংলার ক্ষেত্রে সম্পূর্ণ না হওয়ায় এই বিষয়ে কোন পদক্ষেপ নেওয়া সম্ভব হয়নি। ওই সুপারিশের আর একটি গুরুত্বপূর্ণ সুপারিশ ছিল আইন করে নদীবক্ষে এবং নদীর চর এলাকায় চাষ-আবাদ ও বসবাস বন্ধ করা। কিন্তু পশ্চিমবাংলার ক্ষেত্রে এই সুপারিশ মানা আদৌ সম্ভব কিনা তা ভাবার অবকাশ থেকে যায়। কেননা স্বাধীনতার পর পুনর্বাসন সমস্যার সঠিক সমাধান না হওয়ায় সারা ভারতবর্ষের মধ্যে জমির প্রতি বর্গকিমিতে পশ্চিমবঙ্গে আবার জনসংখ্যার ঘনত্ব সবচেয়ে বেশী। এই জনসংখ্যার দরিদ্রতমদের এক বড় অংশ আজ পশ্চিমবাংলার বিভিন্ন নদীবাঁধগুলিতে ও নদীবক্ষে চর এলাকায় বসবাস ও চাষ-আবাদ করে। যদিও এর অনেকটাই তারা বে-আইনিভাবে করে তবু মানবিক কারণে এদের উৎখাত করা সম্ভব নয়। কারণ পশ্চিমবাংলায় এদের পুনর্বাসন দেবার মত কোন জমিই পাওয়া যাবে না।

বন্যা নিয়ন্ত্রণের জন্য আর একটি পরিকাঠামোগত দিক হল ড্যাম তৈরী করে বন্যার তীক্ষ্ণতা কমানো। পশ্চিমবাংলার ভৌগলিক অবস্থান এমনই যে বন্যার তীক্ষ্ণতা কমানোর জন্য যদি কোন ড্যাম করতে হয় তবে তা বিহার (বর্তমানে ঝাড়খণ্ড)

মালভূমিতে আদিবাসী অধ্যুষিত বনাঞ্চলকে অধিগ্রহণ করে করতে হবে। যদিও এ বিষয়ে দুই রাজ্যের (পশ্চিমবঙ্গ ও তদানীন্তন বিহার) মধ্যে কিছু চুক্তি হয়েছিল কিন্তু তা বাস্তবায়িত করা সম্ভব হচ্ছে না। এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের সাহায্য প্রয়োজন। বন্যার তীক্ষ্ণতা কমানোর আর একটা পরিকাঠামোগত কাজ হল ভূমিক্ষয় প্রবণ নদী অববাহিকার উপরাঞ্চলে বনসৃজন করা। এই বিষয়টিও অন্য রাজ্যের আওতাভুক্ত। এই বিষয়েও কেন্দ্রীয় সরকারের বিভিন্ন সংস্থার সাহায্য দরকার।

তাই সংক্ষেপে বলা যায় যে পশ্চিমবঙ্গে বন্যা নিয়ন্ত্রণ বা বন্যা ম্যানেজমেন্টের স্থায়ী কোন বন্দোবস্ত করার ক্ষেত্রে রাজ্য ও কেন্দ্রীয় সরকারের যৌথ দায়িত্ব আছে। অন্যান্য যে সব কাজ বন্যা পরিস্থিতি মোকাবিলায় রাজ্যস্তরে করা দরকার তা রাজ্য সরকার সর্বতোভাবে প্রতি বৎসরই করে থাকেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বিগত বিধ্বংসী বন্যার কারণ বলতে চেয়েছেন মূলতঃ অতিবৃষ্টি। বলছেন রেকর্ড পরিমাণ বৃষ্টি হয়েছিল। একটা তথ্যও দিয়েছেন। কিন্তু কেন্দ্রীয় আবহাওয়া দপ্তর ১৭ থেকে ২১ সেপ্টেম্বর পর্যন্ত ঐ অঞ্চলের বৃষ্টিপাতের যে রিপোর্ট দিয়েছেন তাতে দেখা যাচ্ছে রাজ্য সরকার প্রদত্ত তথ্য থেকে তা অনেক কম, কোথাও কোথাও অর্ধেক। তাহলে কি অতিবৃষ্টির তথ্যকে প্রতিষ্ঠিত করার জন্যই তথ্যের ক্ষেত্রে কোন গোলমাল আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় সদস্যদের যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে যে, সারা ভারতবর্ষে আবহাওয়া বিভাগ-এর বিভিন্ন অববাহিকায় ৩৫টি বিভাগ আছে। তার মধ্যে পশ্চিমবঙ্গে উপবিভাগ আছে। একটা হচ্ছে উত্তরবঙ্গের ৬টি জেলা নিয়ে একটা উপবিভাগ। আর ম্যাসাঞ্জোর ড্যাম বা অববাহিকার উজান অঞ্চল তোর্সা নদী, তিস্তার অববাহিকা, ফরাক্কা ব্যারেজের উপ অঞ্চল এদের কটা নিয়ে একটা এবং সেখান থেকে সেন্ট্রাল ওয়াটার কমিশন নিয়মিতভাবে পূর্বাভাস দিয়ে থাকেন। সেই পূর্বাভাস এবং আমি যেটা তথ্যে বলেছি- সেই তথ্যের মধ্যে কোন গোলমাল নেই। সেন্ট্রাল ওয়াটার কমিশন কেন্দ্রীয় সরকারের প্রতিষ্ঠান। এই দুটোর মধ্যে কোন গোলমাল নেই।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, দু হাজার সালের জানুয়ারী মাসে বলেছিলেন যে ৯৯ সালে বর্ষা মরসুমে জেলাগুলিতে যে রকম ভয়াবহ বন্যা হয়েছে তার থেকে শিক্ষা নিয়ে সেচ দপ্তর আগাম উচ্চ ক্ষমতা সম্পন্ন একটা কমিটি তৈরী করে কাজ করছে। বর্ষা মরসুমে এই রকম বন্যা যাতে না হয়, তারজন্য আগাম কতগুলি পরিকল্পনা আপনার দপ্তর যে নিয়েছিল, তার জন্য সেগুলি রূপায়িত করতে পেরেছেন কিনা এবং ড্যামগুলি থেকে যে জল ছাড়া হয় অতিবৃষ্টির জন্য তার জন্য আগাম সতর্কতামূলক ব্যবস্থা আপনাদের দপ্তর থেকে নেওয়া হয়েছে কিনা সেটা বলবেন। এই যে ভয়াবহ বন্যা হয়ে

গেল, এতে বাঁধগুলি ঠিকমত রক্ষণাবেক্ষণের গাফিলতিতে হয়েছে কিনা বা এর পিছনে অন্য কোন কারণ ছিল কিনা সেটা বলবেন।

[11.10 — 11.20 a.m.]

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এক নম্বর প্রশ্ন হচ্ছে ৯৯ সালে যে বন্যা হয়ে ছিল তার থেকে রাজ্যসরকার-এর সেচ দপ্তর শিক্ষা নিয়েছিলেন কিনা? দ্ব্যর্থহীন ভাষায় বলতে চাই যে, যে সব ভাঙনগুলো হয়েছিল, নদীবাঁধগুলো ভেঙেছিল তার অধিকাংশই ঠিক ভাবে মেরামত করা হয়েছিল। মেরামত না করার জন্য এই বানটা আসে নি, এই বিধ্বংসী বন্যা হয়নি, এই কথা অত্যন্ত পরিষ্কারভাবে বলবার চেষ্টা করেছি। আমার লম্বা উত্তরের মধ্যে সেটা বুঝানোর চেষ্টা করেছি। এক নম্বর হচ্ছে যে আমরা যদি পশ্চিমবাংলার মানচিত্রটা ভাল করে পর্যবেক্ষণ করি তাহলে দেখব যে বিহারের বাঁশলই, পাগলা, ব্রাহ্মণী, দ্বারকা এবং নীচে ময়ুরাক্ষী, কুয়েভ, বাদলা, উত্তরাসন মিলিত এই অববাহিকায় যে বৃষ্টিপাত হয়েছে তার ফিগার আপনাদের সামনে দিয়েছি এবং এক্‌সঙ্গে সাইমালটেনিয়াসলি মুর্শিদাবাদ, নদীয়া এবং বীরভূমে প্রায় সেই পরিমাণ বৃষ্টিপাত হওয়ার ফলে সমস্ত জলগুলো, আপনাদের জানা দরকার, নিশ্চয়ই জানেন যে সমস্ত জলগুলো ভাগীরথীর যে আটটি অববাহিকার কথা উল্লেখ করেছিলাম— সেই অববাহিকার জলগুলো একবারে জঙ্গীপুর থেকে কাটোয়া পর্যন্ত ভাগীরথীর বিভিন্ন জায়গায় পড়েছে এবং সেই বিপুল জলরাশি গিয়ে মিশে গিয়েছে অববাহিকার মধ্যে, যেখানে বিভাজন থাকে সেটা মিশে একাকার হয়ে চলে যায় চূর্ণী, জলঙ্গী অববাহিকায়। এই আটটি অববাহিকার জল একত্রিত হওয়ার ফলে সেই জল গিয়ে পড়ে ইছামতীতে। অপরদিকে বাংলাদেশের মাথাভাঙার জল গিয়েও ইছামতীতে পড়ে। এই ১০টি অববাহিকার জল উত্তর ২৪ পরগণাকে ভাসিয়ে দিয়েছে। সুতরাং মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন যে ৯৯ সালের গাফিলতির জন্য এই বাণ হয়েছে কিনা, ২ লক্ষ ৬২ হাজার কিউসেক জল পরপর কয়েকদিন ছাড়ার কারণে এই অবস্থার সৃষ্টি হয়েছিল কিনা, উত্তর থেকেই আপনারা বুঝতে পারবেন এই বাণকে বাঁচানো সম্ভব কিনা। সমস্ত কাজগুলো করা সত্ত্বেও তাকে বাঁচানো সম্ভব হয় নি। দু নম্বর প্রশ্ন হচ্ছে যে আগামী সতর্কতার বিষয়ে আমরা সেচ পত্র পত্রিকা ১নং ২ নং ৩নং প্রবন্ধ শুধু মাননীয় দেবপ্রসাদ বাবুকে নয় সমস্ত সদস্যদেরই পড়তে অনুরোধ জানাচ্ছি। সেখানে যে ম্যানুয়াল আছে সেন্ট্রাল ওয়াটার কমিশন-এর যে ভুল ধারণা খেপে খেপে জল ছাড়ল ম্যাসোঞ্জোর ড্যাম সেটা ঠিক হয় নি। একটা কথা মাননীয় সদস্যদের পরিষ্কারভাবে জানা দরকার।

আরেকটা কথা অত্যন্ত পরিষ্কার ভাবে মাননীয় সদস্যদের জানা দরকার যে সমস্ত নদ-নদী আছে বিশেষ করে বাংলার নদ-নদী বইটি আমি সকল মাননীয় সদস্যদের পড়তে বলি। ম্যাসাঞ্জোর ড্যাম বন্যা নিয়ন্ত্রক ড্যাম নয়, তা সত্ত্বেও যে পরিমাণ

কসাস্‌লী সেন্ট্রাল ওয়াটার কমিশনের যেমন যেমন পূর্বাভাষ ছিল সেইমতো ৩ লক্ষ ৭৭ হাজার কিউসেক জল প্রবাহিত হতো, সেটাকে মডারেট করে ২ লক্ষ ৬১ হাজার কিউসেকে নামিয়ে আনা সম্ভব হয়েছে এবং এই জল অত্যন্ত বেশী। ওদিকে বিশেষ করে অজয়, দামোদর গোটা বরাকর অববাহিকায় যে বৃষ্টি হয়েছিল সেটা মাইথন, পাঞ্চেত ড্যাম থেকে যে জল আসে তাতে প্রবাহিত হয়েছিল।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** বিগত ২৫ বছরে পশ্চিমবঙ্গের মানুষ ১৭ বার বন্যা কবলিত হলো এবং হাজার হাজার মানুষের প্রাণ, সহায়-সম্পদ সব ক্ষতিগ্রস্ত হলো। আমার দ্বিতীয় প্রশ্ন ছিল এই রাজ্যে বন্যা, ভাঙ্গন প্রতিরোধের স্থায়ী সমাধানের জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি না? তাতে আপনি উত্তর দিতে গিয়ে বলেছেন, আমি খুব আশ্চর্যজনক ভাবে লক্ষ্য করলাম এই রাজ্যের ক্ষেত্রে বন্যা নিয়ন্ত্রণের প্রস্তাব পরিকল্পনা— এটা অবাস্তব প্রস্তাব এবং সারা বিশ্ব জুড়ে বন্যা নিয়ন্ত্রণের ভাবনা পরিত্যক্ত। আপনার উত্তরের মধ্যে অনেক কিছু অববাহিকা আছে, অন্য রাজ্যের সঙ্গে কথা বলতে হবে এই সব নানা জিনিস বলেছেন। আমার বক্তব্য হচ্ছে একবিংশ শতাব্দীতে পদার্পণ করেছি, বিজ্ঞানের এই রকম একটা যুগে বন্যা, ভাঙনের হাত থেকে মানুষকে বাঁচানো যাবে না এই রকম কোন পরিকল্পনা গ্রহণ করা যাবে না, এটা কি বিজ্ঞানসম্মত ভাবে গ্রহণযোগ্য। তাই আমার জিজ্ঞাস্য যারা নদী বিজ্ঞান, ভূ-তত্ত্ববিদ্‌, ইঞ্জিনীয়ার আছেন যাঁরা এই বিষয়টায় ওয়াকিবহাল তাঁদের সমন্বয়ে একটা কমিটি গঠন করে এই রাজ্যে বন্যা, ভাঙন এবং এই যে বছর বছর বিপর্যয় হচ্ছে তার কারণ অনুসন্ধান এবং সেই অনুসন্ধানের ভিত্তিতে সমীক্ষার ভিত্তিতে একটা মাষ্টার প্ল্যান গ্রহণ করার কোন ভাবনা-চিন্তা সরকারের আছে কি না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আপনার দ্বিতীয় প্রশ্নের উত্তরে বলি, আমি প্রায় আড়াই পৃষ্ঠাব্যাপী যে উত্তর দিয়েছি স্থায়ী সমাধানের জন্য সেটা যদি আমরা সকলে ভালোভাবে দেখি তাহলে এই কথাটা বলবার এবং আমি আজও স্ট্যান্ডবাই দৃঢ়ভাবে একক ভাবে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষে পশ্চিমবাংলার ভাঙন এবং বন্যা থেকে দেশকে রক্ষা করা অসম্ভব-এই কথাটা আমি খুব দায়িত্ব নিয়ে বলছি।

[11.20 — 11.30 a.m.]

এ কথা আমি খুব দায়িত্ব নিয়ে বলছি। এর ইঙ্গিত অত্যন্ত ভয়াবহ। তাহলে আপনি আমাকে প্রশ্ন করতে পারেন, পশ্চিমবঙ্গ সরকার কি রক্ষা করতে পারবে না? বলছি। না, না, না, এমফ্যাটিক্যালি বলছি এবং উত্তর দেবার সঙ্গে সঙ্গে মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনাকে আরো একটু বলবার সুযোগ দেবার জন্য অনুরোধ করছি। আমি বলেছি স্থায়ী ভাবে বন্যাকে প্রতিরোধ করবার আগে, চিন্তা করার সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গের ভৌগোলিক অবস্থানকে ভালো ভাবে বুঝতে হবে। যে কথা এই সভায় গত ১২/১৩ বছর থেকে বলবার চেষ্টা করছি। এখানকার ব-দ্বীপ যে

ভাবে গঠিত হয়েছে তার সম্বন্ধে ভালো ভাবে বোঝা দরকার। মনে রাখতে হবে উত্তরবঙ্গের বন্যার সঙ্গে জড়িত হয়ে রয়েছে ভূটান, সিকিম এবং নেপাল। সেখানে কত জল হল তার উপর নির্ভর করবে। এই ভাবে দেখা যাচ্ছে গত কয়েক বছরে বেশ কয়েকবার আলিপুরদুয়ার, হাসিমারা, কুমারগঞ্জ, তুফানগঞ্জ বন্যায় ডুবেছে। এটা আমাদের গাফিলতির জন্য হয়নি। ভূটান সরকার যে ভাবে জল নিষ্কাশন করেছে, যে ভাবে নির্বিচারে বনাঞ্চল শেষ করে দিয়েছে এবং ডলোমাইট তুলে নদীর বেড উচ্চ করে ফেলেছে তার ফলে হয়েছে। এর সমাধান করতে গেলে ভূটান সরকার, দিল্লী সরকার এবং পশ্চিমবঙ্গ সরকারকে একত্র ভাবে অগ্রসর হতে হবে। আমি দ্ব্যর্থহীন ভাষায় একথা বলতে চাই যে, পশ্চিমবঙ্গের পক্ষ থেকে এই প্রচেষ্টা আমি এবং প্রাক্তন মুখ্যমন্ত্রী জ্যোতি বসু কয়েকবার করেছিলাম। কিন্তু তাতে তেমন ফল পাওয়া যায়নি। অনুরূপ ভাবে বিহার মালভূমি থেকে যে সমস্ত নদী আসছে, সেই অববাহিকায় যদি প্রবল বৃষ্টিপাত হয়, প্রতিবারের বন্যায় এটা দেখা গেছে, '৭৮-এ এবং '৯৯-তেও, বার বার হয়েছে, সেখানে যে বৃষ্টিপাত হয়েছে এবং যুগপৎ যদি বীরভূম ও মুর্শিদাবাদে বৃষ্টিপাত হয় তাহলে নেক্‌স্ট টু ইমপসিবল নয়, অলমোস্ট ইমপসিবল। কাজেই এখন পর্যন্ত বিহারের সঙ্গে যে চুক্তি হয়েছে তা যদি ঠিক ঠিক ভাবে মান্য করা হয়, এটা মাননীয় দেবপ্রসাদ সরকার মহাশয় নিশ্চয় জানেন যে, বিশেষ করে উপর দিকে যদি জলাধার নির্মাণ করা না যায়, ভূটানের ক্ষেত্রেও প্রযোজ্য, সিদ্ধেশ্বরী-নুনবিলে যদি ড্যাম তৈরী করা না যায় তাহলে কিছুতেই ম্যাসেঞ্জোর ড্যামের জল নিয়ন্ত্রণ করা, যদিও তিলপাড়া ব্যারেজ সেই জন্য হয়নি, এটা বন্যা নিয়ন্ত্রণের জন্য নয় আমরা জানি। বিহার সরকার, ভারত সরকার এবং আমাদের সরকার যদি সমবেত ভাবে, কালেকটিভ এফোর্ট না নেয় তাহলে অসম্ভব। অনুরূপভাবে অজয়ের অববাহিকায় যা করা দরকার, সেখানে বাঁধের উপর আমরা নির্ভরশীল। সুতরাং ইণ্ডিপেণ্ডেন্ট অফ আদার স্টেটস অ্যাণ্ড ইণ্ডিপেণ্ডেন্ট অফ দি সেন্টার যদি এটা মাননীয় সদস্য বলতে পারেন তাহলে আমি কিছুতেই মেনে নিতে পারব না। সুতরাং, এই প্রচেষ্টা সেন্ট্রালের তরফ থেকে হয়নি। এই প্রচেষ্টা আমাদের তরফ থেকে বারবার হয়েছে মাননীয় সদস্য যেটা বলছেন, আলোচনা করা যেতে পারে নদী বিশেষজ্ঞদের নিয়ে। আমরা তৈরী আছি। আজকে মাষ্টার প্ল্যানের কথা দেবপ্রসাদবাবু বলছেন। মাষ্টার প্ল্যান আছে এবং আরো ভালো ভাবে করা যেতে পারে এবং এটা যদি এম. এ. এস. টি. ই. আর না হয়ে এম. ইউ. এস. টি. ই. আর হত, মাষ্টার দি রিসোর্স, মাষ্টার দি ফিন্যান্স-এ কথাটাকে আজকে দেবার চেষ্টা করা হচ্ছে। চেষ্টার কমিশন ভাঙ্গন প্রতিরোধে অত্যন্ত সুস্পষ্টভাবে, ক্যাটাগরিক্যালি স্বল্প মেয়াদী এবং দীর্ঘমেয়াদী যে সমস্ত সমাধানের কথা বলেছে তার জন্য কত টাকা তারা দিয়েছেন?

রিসোর্সকে মাস্টার করে শুধু শুধু মাস্টার প্ল্যান বলে যারা চিৎকার করেন আমি বলি তাঁরা ভ্রান্ত কথা বলছেন। উল্টো দিক থেকে তাঁরা চাপ দেওয়ার চেষ্টা করুন, আমাদের সঙ্গে তাঁরা সহমত হোন এবং একই আওয়াজ করুন-কেন কেন্দ্র এ ব্যাপারে এগিয়ে আসবে না? এই কথা আমি বারে বারে বলার চেষ্টা করে এসেছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি এরকম কথা বলিনি যে, এই দায়িত্ব একক ভাবে রাজ্যসরকারের। এটা রাজ্য এবং কেন্দ্র উভয় মিলে এই দায়িত্ব নেওয়ার প্রয়োজন আছে। এটা সবাই স্বীকার করতে বাধ্য, কিন্তু আপনি যে ভাবে রিপ্লাই দিলেন যে, এটা অবাস্তব এবং ফেট্ এ্যকম্প্লি। এ্যাটিচ্যুড অফ দি স্টেট গভর্নমেন্ট, পলিসি অফ দি স্টেট গভর্নমেন্ট পশ্চিমবঙ্গের মানুষের প্রতি দায়বদ্ধতার ভিত্তিতে সেটা এ্যাট এনি কস্ট যে ভাবে হোক কেন্দ্রীয় সরকারের সঙ্গে যুক্ত হয়ে আমরা পশ্চিমবঙ্গের মানুষকে এই বন্যার ভয়ঙ্কর বিপর্যয়ের হাত থেকে বাঁচাবো। ২৫ বছরে ১৭ বার হয়ে গেল। কিন্তু যে ভাবে এ্যানসার করলেন যে, একক ভাবে করা যাবে না, তা হলে তো মানুষের মধ্যে হতাশার সৃষ্টি হবে। আমার প্রশ্ন সেখানে ফার্ম এ্যাটিচ্যুড্ বা গভর্নমেন্টের ফার্ম পলিসি কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** প্রশ্নের উত্তরে আমি পরিষ্কার ভাবে বলছি যে, ফেট্ এ্যকম্প্লি, আমি যে অসম্ভব বলছি, অসম্ভব তখনই যদি বিহার সরকার, ভূটান সরকার এবং সর্বোপরি কেন্দ্রীয় সরকার যদি না আসেন এবং তাঁরা এগিয়ে আসেন নি। তাহলে এটা অবাস্তব কিন্তু এটা ফেট্ এ্যকম্প্লি নয়। আমি বলছি ফেট্ এ্যকম্প্লি তখনই যদি সেই কাজটা তাঁরা না করেন। তাঁরা করছেন না। যদি তাঁরা বলেন, আমি কখনও বলব না ফেট্ এ্যকম্প্লি। এটা করা যায়। এই বৈজ্ঞানিক যুগে এটা করা যায়। আমরা করছি, কি না করছি, কত টাকা খরচা করেছি সেটা বারে বারে বলেছি। আমাদের হিসেবের বাইরে খরচা করে চলেছি। আমরা এগ্রিমেন্ট চাইছি, ওপেন ডিবেট চাইছি। এই ওপেন ডিবেট পশ্চিমবঙ্গের সেচ বিভাগ চাইছে— আমরা কি দিয়েছি, কেন্দ্র কি দিয়েছে সেটা, লেট আস্ কাম্ টু দি ফিল্ড এ্যান্ড অল্সো টু দি অ্যাসেম্বলি টু এ্যন্সার্ দ্যাট্ কোশ্চেন।

**শ্রী প্রভঞ্জন কুমার মন্ডল ঃ** থ্যাংক ইউ, অনারেব্ল মিনিস্টার আপনি রিপ্লাই দিলেন। আমার একটা ছোট সাপ্লিমেন্টারি আছে। পশ্চিমবঙ্গের উত্তরের দিক উঁচুর দিক। তাহলে তার জল তো অববাহিকায় নামবে, নিচুর দিকে। যাবে বঙ্গোপসাগরে। সেদিক দিয়ে হোক না কেন ইছামতী দিয়ে হোক, আর ভাগীরথী বা হুগলীর অববাহিকা দিয়ে হোক জল তো নামতে হবে। এদিক দিয়ে এন্টায়ার সিল্টেড্ হয়ে গেছে। যার ফলে আজকে হলদিয়া পেট্রোকেমিকেল কম্প্লেক্সে তেল পাঠাবার জন্য বড় বড় জাহাজ উঠতে পারছে না। এ্যজ ওয়েল এ্যজ ড্রেনেজ ক্লিয়ারেন্স নেই। এই কথাটা আমরা বারে বারে তুলবার চেষ্টা করেছি। এর জন্য আমাদের তরফ থেকে

এখানকার সর্বদলীয় কমিটি কেন্দ্রীয় সরকারের কাছে বারে বারে গেছে। কিন্তু কেন্দ্র এ্যমফ্যাটিক্যালি 'নো' বলেছে।

এখানে প্রশ্ন উঠছে। আরেকবার বিশেষ ভাবে চেষ্টা করে, এখানে দাঁড়িয়ে আজকে পশ্চিমবঙ্গ সরকারের প্রতি দায়বদ্ধতাকে স্বীকার করে নিয়ে আমাদের সরকারের তরফ থেকে এ ব্যাপারে আমরা আরেকবার চেষ্টা করতে পারি কিনা? এবং আপনি মন্ত্রী হিসেবে এ ব্যাপারে লিডারশিপ্ দেবেন কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ভাল প্রস্তাব করেছেন। আমরা এই নিয়ে আট-দশ বার আমার নেতৃত্বে, ডঃ অসীম কুমার দাশগুপ্তের নেতৃত্বে কেন্দ্রের সঙ্গে কথা বলতে গিয়েছিলাম এবং এবারেও সবাই গিয়েছিলাম এবং মাননীয় প্রধানমন্ত্রীর উত্তর আমরা সবাই পেয়েছি। তিনি কোন এ্যান্সার দেন নি। এ বিষয়ে যাওয়ার প্রশ্ন উঠেছে। নিশ্চয়ই এ ব্যাপারে আরেকবার যাওয়ার দরকার। তাঁদের যদি সদিচ্ছা থাকে, তাঁরা যদি এগিয়ে আসেন তাহলে ভাল হয়। কিন্তু তাঁদের সদিচ্ছা প্রমাণিত হয় নি।

১৪৮৭ কোটি টাকার ক্ষতি হ'ল, তার চার ভাগের এক ভাগ আমরা চেয়েছিলাম, তার মধ্যে ১০০ কোটি টাকা দেবেন বলেছেন, এখনও পর্যন্ত এক টাকাও পাই নি। এর থেকেই তাঁদের মনোভাব বোঝা যায়। আজকে এখানে বিরোধী পক্ষ থেকে যাঁরা প্রশ্ন করছেন তাঁদের এটা বোঝা দরকার। এ ব্যাপারে আমরা বার বার কেন্দ্রের কাছে দাবি করেছি, কিন্তু আগের কংগ্রেস সরকার দেয়নি, এখনকার বিজেপি সরকারও দিচ্ছে না। তবুও আমরা সবাই আরো একবার তাঁদের কাছে আমাদের দাবি জানাতে যেতে পারি।

[11.30 — 11.40 a.m.]

**শ্রী অতীশ চন্দ্র সিন্হা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, "এই ধরনের বিধ্বংসী বন্যা প্রতিরোধ করা সম্ভব নয়, নয়, নয়।" এটা অত্যন্ত দুঃখের, ক্ষোভের এবং আপত্তির কথা। অবশ্য শেষে কয়েকটা সাপ্লিমেন্টারি প্রশ্নের উত্তরে বলেছেন যে, সম্ভব—কিন্তু তার জন্য প্রয়োজন টাকা এবং আমাদের সকলের সহযোগিতা, কেন্দ্রর সহযোগিতা ইত্যাদি। আমি এই কমপ্লিকেটেড ম্যাটারের মধ্যে যাচ্ছি না। আমি মাননীয় মন্ত্রীকে একটা প্রশ্ন করছি। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন এমন অনেক জেলা আছে, বিশেষ করে আপনি যে জেলা থেকে এসেছেন এবং আমিও এসেছি, সেই মুর্শিদাবাদ জেলায় পর পর চার বার- পর পর চার বছরই বন্যা হয়েছে, ফলে চাষীরা কোন ফসল পায় নি। আপনাদের মন্ত্রিসভা বা আপনাদের সরকার কি বিকল্প ব্যবস্থা করেছে—যখন চাষীরা বর্ষার সময় ফসল পাচ্ছে না তখন যাতে খরার সময় ফসল পেতে পারে? এ ব্যাপারে আপনি বা আপনার সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন? মাননয়ী মন্ত্রী মহাশয়ের কাছে আমি আর একটা কথা জানতে চাইছি— এবার বহু বাঁধ ভেঙে গেছে, সেই ভাঙা বাঁধগুলোর এখনো মেরামতি কাজ শুরু হয়নি। ফলে

চাষীরা অত্যন্ত চিন্তিত। বোরো চাষ চলছে, কিন্তু একদম বৃষ্টি নেই। এক সঙ্গে পাঁচ দিনের অতিবৃষ্টির পরে আর এক ফোঁটাও বৃষ্টি হয়নি। বোরো ধান ঘরে তুলতে পারবে কিনা তা নিয়ে চাষীরা চিন্তিত, তাদের মনে সন্দেহ দেখা দিয়েছে। যেহেতু এখন পর্যন্ত বাঁধগুলো বাঁধা হয়নি সেহেতু একটু বৃষ্টি হলেই সমস্ত জল মাঠে ঢুকে যাবে। বর্ষা আসতে ২/৩ মাস দেরি আছে, ইতিমধ্যে বাঁধের মাটি কনসোলিডেটেড না হলে বাঁধ বাঁধার কোন অর্থই থাকবেনা, শুধু কন্ট্রাকটরদের হাতে পয়সা চলে যাবে। এখনো বাঁধ বাঁধা শুরু হয়নি। সুতরাং মাননীয় মন্ত্রী জানাবেন কি কবে থেকে এই কাজ শুরু হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় বিরোধী দলের নেতা একটা প্রশ্ন করতে উঠে তিনটে প্রশ্ন করেছেন। তিনটেরই আমি উত্তর দেব। আমি কখনো বলিনি এ্যামফ্যাটিক্যালি হয় না। আমি বলেছি—একক ভাবে আমাদের পক্ষে সম্ভব নয়, নয়, নয়। কিন্তু যদি কেন্দ্রীয় সরকার, বিহার সরকার, ভূটান সরকার সকলে এগিয়ে আসে তাহলে 'নো' নয়, 'ইয়েস, ইয়েস, ইয়েস' এ কথা আমি বরাবরই বলছি এটা হচ্ছে ওঁর এক নং প্রশ্নের উত্তর। দু নং হচ্ছে—আমার নিজের জেলা এবং আপনারও জেলা, মুর্শিদাবাদ জেলায় ভাঙন হয়েছে। নদী বাঁধগুলো মেরামত করার জন্য নতুন পদ্ধতিতে কয়েক কোটি টাকার কাজ শুরু হয়েছে। আগে এই পদ্ধতি ছিল না, জেলা পরিষদ এবং আমাদের দপ্তরের সমন্বয়ে একটা নতুন পদ্ধতি চালু হয়েছে। ফলে প্রথম দিকে একটু অসুবিধা সৃষ্টি হয়েছে। এখন আমি আপনাকে অ্যাসিওর করতে পারি, মুর্শিদাবাদ জেলায় আর অসুবিধা হবে না। অনেক ক্ষেত্রেই ইতিমধ্যে আমরা ওয়ার্ক অর্ডার দিয়েছি। কিছু টেন্ডারও হতে চলেছে। ৩১শে মার্চের মধ্যে ৫০ ভাগ কাজ আমরা সম্পূর্ণ করতে পারব বলে আমরা আশা করছি। তিন নং প্রশ্নটি হচ্ছে বোরো চাষ নিয়ে। বিশেষ করে আপনি বলতে চেয়েছেন মুর্শিদাবাদ জেলার কান্দী মহকুমার বোরো চাষীরা আমাদের দিকে তাকিয়ে আছে। সেখানে আমাদের দপ্তর থেকে সাংঘাতিক প্রচেষ্টা নেওয়া হয়েছিল, বিশেষ করে ম্যাসাঞ্জোরের জল সেখানে ছাড়ার ফলে।

কিন্তু এটা আপনি ভালভাবেই জানেন, ভারতীয় জনতা পার্টি সেখানে সাংঘাতিকভাবে অসুবিধার সৃষ্টি করেছিল এবং তার সঙ্গে ঝাড়খণ্ড অসুবিধার সৃষ্টি করেছিল। ১১ই ডিসেম্বর তারিখে তারা বিদ্যুৎ বন্ধ করে দিলেন এবং আমাদের অফিসারদের মারধোর করলেন। আমরা তারপর সরকারী লেভেলে-আমাদের চীফ্ সেক্রেটারী ওদের চীফ সেক্রেটারীর সঙ্গে আলোচনা করেছেন। আমাদের চীফ্ ইঞ্জিনিয়ার ওদের চীফ্ ইঞ্জিনিয়ারের সঙ্গে আলোচনা করেছেন। নতুন যে রাজ্য হয়েছে তাদের সঙ্গে নিজেদের মধ্যে, অফিসারদের সঙ্গে আলোচনা করা হয়েছে। আপনাকে একটা সুখবর জানিয়ে রাখি যেটা জেনে আপনি আস্বস্ত হবেন- আমি গতকাল আশ্বস্ত হয়েছি- গত পরশু দিন জল ছাড়া হয়েছে লাঙলহাটা, সাগরঘাটায় এবং সেই জল পৌঁছে যাবে। যদি বাধা না আসে তাহলে আমরা এই কাজ করে যাবো।

**শ্রী মোজাম্মেল হক ঃ** আমি এর আগে গত বাজেট বক্তৃতায় বলেছিলাম, মুর্শিদাবাদ জেলায় যে বন্যা হয়েছে তার ফলে ভগবানগোলায় বহু প্রাণনাশ হয়েছে। এর জন্য আমি কালুখালির বাঁধ সংস্কার করার কথা বলেছিলাম। এই বাঁধে সমস্ত মানুষ জোর করে দখল করে বাড়িঘর বানিয়েছে, কাটছে, ফলে বাঁধগুলি ক্ষতিগ্রস্ত হয়েছে। কলকাতা মহানগরীতে যে রকম অপারেশন সানসাইন হয়েছে, সেইরকম ওখানে বাড়ীঘরগুলি জোর করে সরিয়ে দিয়ে বাঁধগুলি পুনর্নির্মাণ বা মেরামত করার পরিকল্পনা আছে কিনা? কারণ কালুখালির যে বাঁধ ভেঙেছে সেটা এখনই মেরামত যদি না করা যায় তাহলে আবার বন্যা হবে, মুর্শিদাবাদের একটা অংশ প্লাবিত হবে এবং বহু প্রাণনাশ ঘটবে। সুতরাং যারা জোর করে দখল করে আছে সেই সব বাড়ীঘর সরিয়ে দিয়ে সংস্কার করার কোন পরিকল্পনা আপনার আছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** হ্যাঁ, পরিকল্পনা আছে। শীঘ্রই সকলকে নিয়ে ঐ সমস্যা নিয়ে বৈঠক করবো। কালোখালির ব্যাপারে নিশ্চয়ই কিছু করবার চেষ্টা করবো।

**শ্রী বাদল ভট্টাচার্য্য ঃ** কয়েকদিন আগে ওনার প্রেস স্টেটমেন্ট ছিল, ইছামতী এবং যমুনার উপর যে অবৈধ ইটভাটা, মাছের ভেড়ী আছে সেগুলি সংস্কার না করলে আবার বন্যা হবে। গতবার এই সভায় বলেছিলাম, স্বরূপনগর থানার অন্তর্গত চারঘাটে ২৭০ বিঘা জমিতে মাছের ভেড়ী, ইটের পাঁজা রয়েছে। আমার স্পেসিফিক প্রশ্ন, দীর্ঘদিন ধরে সংস্কার করা হচ্ছে না, কাটা হচ্ছে না কার স্বার্থে? বাগদা, বনগাঁ, গাইঘাটা,অশোকনগর প্রভৃতি এলাকার হাজার হাজার বিঘা জমিতে ইছামতী এবং যমুনা নদীর চারি ধারে যে সমস্ত আন-অথরাইজড অকুপান্টস ভেড়ী, ইটের পাঁজা তৈরী করেছে সেগুলির সংস্কার হচ্ছে না। কার স্বার্থে রেখে দিয়েছেন তার জবাব দিন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এই ব্যাপারে আমি আপনার সঙ্গে সম্পূর্ণ সহমত। এই প্রশ্নের সঙ্গে আরো কয়েকটি দপ্তর জড়িত আছে। বিশেষ করে পুলিশ দপ্তর। সেইজন্য কয়েকদিন আগে মুখ্যমন্ত্রী দ্ব্যর্থহীন ভাষায় এবং অর্থমন্ত্রী সেইকথা বলেছেন আমি আশা করবো সেই কাজ নিশ্চয়ই হবে।

### সুন্দরবনে পর্যটন কেন্দ্র

*১১। (অনুমোদিত প্রশ্ন নং *৭৮) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ পূবর্ক জানাবেন কি?

(ক) একথা কি সত্যি যে, পরিবেশ ও বনসম্পদকে অক্ষুন্ন রেখে সুন্দরবনে একটি নতুন ধরনের পর্যটন কেন্দ্র গড়ে তোলার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে;

(খ) সত্যি হলে, উক্ত পরিকল্পনাটি কিরূপ; এবং

(গ) পরিকল্পনাটি বাস্তবায়নের কাজ বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

[11.40 — 11.50 a.m.]

**শ্রী মানবেন্দ্র মুখার্জী ঃ**

(ক) একথা সত্যি যে পরিবেশ ও বনসম্পদকে অক্ষুন্ন রেখে সুন্দরবনে একটি নতুন ধরনের পর্যটন কেন্দ্র গড়ে তোলার পরিকল্পনা চলছে। এই উদ্দেশ্যে বর্তমান সাহারা-ইণ্ডিয়া (গোষ্ঠী) পরিবার সমীক্ষা চালাচ্ছে। উক্ত গোষ্ঠীর সাথে পর্যটন বিভাগের বিস্তারিত আলোচনা হয়েছে এবং পারস্পরিক সমূহ ভিত্তিতে যে বিষয়গুলির উপর বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে সেগুলি হল ঃ—

(১) সুন্দরবনে অর্থনৈতিক এবং পরিকাঠামো গত পর্যটন প্রকল্পের সম্ভাবনা খতিয়ে দেখে একটি প্রতিবেদন রচনা করা।

(২) সুন্দরবনে যাতায়াতের জন্য সড়ক রেল জলপথের সমূহ উপায় স্থির করা স্বচ্ছল পর্যটকদের জন্য হেলিকপ্টার পরিষেবা চালু করা যায় কিনা তা খতিয়ে দেখা।

(৩) সুন্দরবনে প্রবেশের উদ্দেশ্যে নামখানা এবং সোনাখালিতে নদীতটের উন্নয়ন, পর্যটন জেটি নির্মাণ এবং অন্যান্য সুবিধাদি সৃষ্টির কথাও সমীক্ষার মধ্যে ধরা হচ্ছে।

(খ) 'ক' প্রশ্নের উত্তরের মধ্যেই পরিকল্পনার রূপরেখা বর্ণনা করা হয়েছে।

(গ) যেহেতু বিষয়টি এখনো প্রাক-পরিকল্পনা স্তরে আছে সেহেতু পরিকল্পনা বাস্তবায়ন সম্পর্কে এখনই কোনও মন্তব্য করা হচ্ছে না।

সাহারা-ইণ্ডিয়া পরিবার এবং তাদের সহযোগী মডুলার কন্সালটেন্টস ২০০১-খ্রীষ্টাব্দের মার্চ মাসের মধ্যেই পরিকল্পনা সংক্রান্ত প্রাথমিক প্রতিবেদন পেশ করবে বলে আশা করা হচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমার লিখিত জবাবের সঙ্গে আরও একটি তথ্য হাউসে জানাচ্ছি। সুন্দরবন এবং আমাদের উত্তরবঙ্গে নতুন পর্যটন কেন্দ্র করার প্রকল্পের ব্যাপারে আমরা আশা করছি সাহারা ইণ্ডিয়া পরিবার গোষ্ঠীর প্রস্তাব আজকে বিকেলের মধ্যে আমাদের সরকারের কাছে পেশ করা হবে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রীমহাশয়, আপনি উত্তরের শেষের দিকে বলেছেন যে বিষয়টি এখনও প্রাক-পরিকল্পনা স্তরে আছে। পরে জানালেন, সাহারা ইণ্ডিয়া পরিবার গোষ্ঠীর যে সহযোগী কনসালটেন্ট তাদের প্রস্তাবিত রিপোর্ট আজকে সরকারের কাছে পেশ করা হবে। প্রস্তাবের মধ্যে কি থাকছে মাননীয় মন্ত্রীমহাশয়ের তা জানা থাকলে জানাবেন কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জী ঃ** সাহারা ইণ্ডিয়া গোষ্ঠীর পক্ষ থেকে আমাদের জানানো হয়েছে যে আজকে রাজ্য সরকারের কাছে তারা পর্যটন ক্ষেত্রে এ রাজ্যে তাদের বিনিয়োগ সংক্রান্ত প্রস্তাবের রূপরেখা উপস্থিত করবেন। এখন এইটুকুই জানা

গিয়েছে। যেহেতু প্রস্তাবটি এখনও আসে নি তাই এর বিস্তারিত বিবরণ দেওয়া এখনই সম্ভব নয়। প্রাথমিক যে তথ্য তারা দিয়েছেন তাতে বলেছেন, সুন্দরবন এবং উত্তরবঙ্গে তিনটি প্রকল্প মিলিয়ে প্রায় ৯শো কোটি টাকা বিনিয়োগের প্রস্তাব তারা জানাবেন সরকারের কাছে।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এর আগে জানিয়েছিলেন যে ডুয়ার্সের চিরহরিত্ অরণ্যকে কেন্দ্র করে বিশেষ একটি পর্যটন কেন্দ্র করার ব্যাপারটি পরিকল্পনা হিসাবে নেওয়া হয়েছে। এ সম্পর্কে সর্বশেষ তথ্য জানাবেন কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জী ঃ** এ বিষয়ে প্রাথমিক সমীক্ষার কাজ আমরা শুরু করেছি। তবে এই প্রশ্নের সঙ্গে সংশ্লিষ্ট যে বিষয়টুকু আছে সে সম্পর্কে জানাই যে সাহারা ইণ্ডিয়া গোষ্ঠীর সংগে তিনটি এলাকার পর্যটন উন্নয়নের বিষয় প্রাথমিক যে আলোচনা হয়েছে এবং যার ভিত্তিতে প্রস্তাব পাব আশা করছি তার মধ্যে সবচেয়ে বড় হল সুন্দরবন অঞ্চল, দ্বিতীয়তঃ উত্তরবঙ্গের গাজলডোবা এবং দার্জিলিং-এর টাইগার হিল। এই তিনটি জায়গাকে কেন্দ্র করে এই প্রকল্প গড়ে উঠবে বলে আশা করছি।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রীমহাশয়, আপনি উত্তরে বলেছেন যে সুন্দরবনে যে বিশেষ ধরনের পর্যটনকেন্দ্র গড়ে তোলার প্রস্তাব ওরা রাখবেন বলে আশা করছেন সেখানে অপেক্ষাকৃত স্বচ্ছল পর্যটকদের জন্য জলপথ এবং স্থলপথে যাতায়াতের ব্যবস্থা ছাড়াও হেলিকপ্টারে যোগাযোগের ব্যবস্থা করা হবে। এটা ব্যয়বহুল সন্দেহ নেই। এর জন্য হেলিপ্যাড করা দরকার অথবা দমদম বিমানবন্দর থেকে হেলিকপ্টার যাওয়ার ব্যবস্থা করা দরকার। মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, এর মধ্যে কোন ব্যবস্থাটি নেওয়া হবে, অথবা অন্য কোন ব্যবস্থা করা হবে কিনা?

**শ্রী মানবেন্দ্র মুখার্জী ঃ** এই প্রকল্পটির পরিকল্পনা করা হয়েছে। এই পর্যায়ে রাজ্য সরকারের সাথে সাহারা ইণ্ডিয়া গোষ্ঠীর আলোচনার মধ্যে সম্ভাবনা এসেছে। আমি আগেই বলেছি যে বিস্তারিত প্রস্তাব পেলে বিষয়টি সম্পর্কে চূড়ান্তভাবে আপনাদের জানাতে পারবো। প্রাক পরিকল্পনাটি নিয়ে আলোচনার সময় এই সম্ভাবনার কথা আমাদের সরকারের পক্ষ থেকে তাদের জানানো হয়েছে।

**শ্রী সৌগত রায় ঃ** সাহারা ইণ্ডিয়ার যে প্রস্তাব, সেটা উৎসাহজনক, কারণ এর আগে সাহারা ইণ্ডিয়া মহারাষ্ট্রে এরকম ইন্‌ভেষ্ট করেছে। দয়া করে জানাবেন কি, সুন্দরবনে সরকারী ব্যবস্থাপনায় পর্যটন ব্যবস্থায় উন্নতি, সুযোগ-সুবিধা বাড়াবার কি ব্যবস্থা নিয়েছেন? এখন আমরা জানি, সজনেখালিতে ফরেষ্ট লজ আছে এবং নর্মাল ফেরি সার্ভিস রয়েছে তাতে যাতাযাত করা যায়। এক্ষেত্রে সরকার আলাদাভাবে ট্যুরিজম বিভাগের পক্ষ থেকে কোন ব্যবস্থা নিচ্ছেন কিনা?

**শ্রী মানবেন্দ্র মুখার্জী:** মাননীয় সদস্যের জ্ঞাতার্থে জানাই, সজনেখালি ফরেস্ট বাংলো যেটা রয়েছে, আপনি জানেন, অরণ্য সংরক্ষণ সম্পর্কিত আইন হবার আগে ওটা তৈরী

হয়েছিল। বনাঞ্চলের মধ্যে একমাত্র সজনেখালিই পর্যটকদের জন্য থাকবার জায়গা। ভবিষ্যতে আর কোন ট্যুরিষ্ট লজ বনাঞ্চলের মধ্যে তৈরী হবার সম্ভাবনা নেই। কিন্তু সুন্দরবনের চারপাশে পর্যটনের উন্নতির জন্য ব্যবস্থা নিয়েছি। কৈখালিতে ট্যুরিস্ট লজের কাজ শেষ, এখন সেটা চালু করতে পারি। ধামাখালিতে ট্যুরিষ্টদের জন্য ওয়েসাইড ফেসিলিটির ব্যবস্থা করেছি। কিন্তু পরিকল্পিতভাবে যেটা করেছি সেটা হচ্ছে সুন্দরবনের পশ্চিমপাড়, যেখানে নামখানা হয়ে হাতানিয়া-দোয়ানি দিয়ে ঢোকা যায় এবং সরাসরি কলকাতার সঙ্গে যুক্ত, ঐ দিক বরাবর আমরা সুন্দরবনে পর্যটনের উন্নতির পরিকল্পনাগুলি আমরা করবো এবং সাহারা ইণ্ডিয়ার যে অঞ্চলের কেন্দ্র করে পরিকল্পনা সেটা সরাসরি কলকাতা থেকে জলপথে যুক্ত থাকবে। আর একটি তথ্য জানাই যে সজনেখালি ট্যুরিস্ট লজের উন্নতির জন্য ৬০ লক্ষ টাকা বরাদ্দ করেছি, কিন্তু আমাদের একটি সমস্যা হচ্ছে, যেহেতু বাংলোটি বনাঞ্চলের মধ্যে অবস্থিত, তার জন্য কেন্দ্রীয় সরকারের অনুমতি ছাড়া সেখানে আমরা কাজে হাত দিতে পারি না। এক বছর আগে সেখানে কাজ করবার অনুমতি চেয়েছি, কিন্তু সেই অনুমতি এখনো তাদের কাছ থেকে পাইনি।

**শ্রী ইউনুস সরকার ঃ** পরিবেশকে অক্ষুণ্ণ রেখে সুন্দরবনে পর্যটনে সুযোগ বাড়াবার উপায় রয়েছে। আমি জানতে চাই, সুন্দরবন ছাড়া রাজ্যে এই মুহূর্তে এই ধরনের পরিকল্পনা আর কোন জেলায় আছে কিনা?

**শ্রী মানবেন্দ্র মুখার্জী ঃ** ১৮টি জেলাতেই আছে।

**শ্রী প্রত্যুষ মুখার্জী ঃ** আমরা জেনেছি যে, এ বছর দুটি পর্যটন কমপ্লেক্স একটি মেচেদায় এবং অপরটি জলপাইগুড়িতে করতে চলেছেন। ঐ দুটি পর্যটন কমপ্লেক্স কবে নাগাদ চালু হবে এবং তাতে কি ধরনের সুবিধা পর্যটকদের জন্য দেওয়া হবে?

**শ্রী মানবেন্দ্র মুখার্জী ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাই, জলপাইগুড়ি ট্যুরিস্ট লজ এই ফেব্রুয়ারীর ১৩ তারিখে আমরা উদ্বোধন করছি। মেচেদায় ওয়েসাইড ফেসিলিটি-এটার পরিচালনার দায়িত্ব আমরা বেসরকারী সংস্থাকে দেবো। এ সম্পর্কে টেন্ডার কল্ করা হয়েছে। ফায়নালাইজ হলেই কাজটা শুরু হবে।

[11.50 — 12.00 Noon.]

**শ্রী অশোক কুমার দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন। অনেকবার আমি বলেছিলাম দক্ষিণ ২৪ পরগণায় ঠিক বজবজের পুজালীতে গঙ্গাঘাটে পর্যটন কেন্দ্র খোলার কথা। এখানে আপনার পর্যটন কেন্দ্র খোলার ইচ্ছা আছে কিনা এবং এই ব্যাপারে কোন পরিকল্পনা নিয়েছেন কিনা জানাবেন?

**শ্রী মানবেন্দ্র মুখার্জী ঃ** এই মুহূর্তে এই রকম কোন পরিকল্পনা নেই।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় স্পীকার মহাশয়কে ধন্যবাদ। এই প্রশ্নটা সুন্দরবন এলাকা নিয়ে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানাতে চাই আমি ওনার সাথে

একটা টিমে গিয়েছিলাম প্রকল্প রূপায়নের ক্ষেত্রে, এই ব্যাপারে সাহারা ইণ্ডিয়া পর্যালোচনা করছে, রিপোর্ট সাবমিট করবে। এখন নামখানা ঢুকতে সপ্তমুখীতে ভগবতীপুরে একটা কুমীর প্রকল্প আছে। সপ্তমুখীর ভগবতীপুরকে যুক্ত করে যে যে প্রস্তাবই হোক না কেন এখানকার লোকেরা এই সমস্ত ছোট ছোট খালের মধ্যে থাকতে চায়। এই রকম শিকারা টাইপের পরিকল্পনা তাকে একটু উন্নত করে শিকারা সিস্টেমের পর্যটন প্রকল্প অন্তর্ভুক্ত করার ব্যাপারে আপনি কোন চিন্তাভাবনা করছেন কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জী :** আমার কাছে প্রস্তাব এখনও বিস্তারিত ভাবে আসেনি। আসলে বিস্তারিত ভাবে জানতে পারবেন। মাননীয় সদস্যকে জানাতে চাই এই পরিকল্পনাটা আমাদের যে এলাকা নিয়ে বিবেচনার মধ্যে আছে সেটা হলো ডায়মণ্ড-হারবার-সাগর দ্বীপ-বকখালী-ফেজারগঞ্জ এবং সমুদ্রের কিছু অঞ্চল গোটা সুন্দরবন এলাকা নিয়ে। এই সামগ্রিক পরিকল্পনা তৈরী হচ্ছে। এই সম্ভাবনার মধ্যে আপনার ওই সম্ভাবনাময় প্রস্তাব বিস্তারিত ভাবে দেখা হবে। আশা করছি বিনিয়োগের প্রাথমিক প্রস্তাবটা শীঘ্র পাবো।

### রাজ্য অনুমোদিত মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা

*১২। (অনুমোদিত প্রশ্ন নং *৪০) **শ্রী সুধীর ভট্টাচার্য্য :** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে সরকারী অনুমোদনপ্রাপ্ত মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা কত (জেলাওয়ারী হিসাবসহ); এবং

(খ) তন্মধ্যে ১৯৯৯-২০০০ বর্ষের নভেম্বর পর্যন্ত অনুমোদনপ্রাপ্ত বিদ্যালয়ের সংখ্য কত (জেলাওয়ারী হিসাবসহ)?

**শ্রী কান্তি বিশ্বাস :**

(ক) মাননীয় সদস্য মাধ্যমিক বলতে কোন্ শ্রেণীর বিদ্যালয় বুঝাতে চাইছেন তা পরিষ্কার নয়। মাধ্যমিক বিদ্যালয়ের তিনটি শ্রেণী আছে যথা নিম্নমাধ্যমিক, উচ্চ মাধ্যমিক এবং উচ্চতর মাধ্যমিক। প্রশ্ন সঠিকভাবে বুঝতে না পারার জন্য উত্তর দেওয়া যাচ্ছে না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সুধীর ভট্টাচার্য :** আপনার কাছে আমার একটা অতিরিক্ত প্রশ্ন। আপনার উত্তর অনুযায়ী আপনি তিনটি শ্রেণীর কথা বলেছেন। আমি জানতে চাই, পশ্চিমবাংলায় ১৯৯৯-২০০০ বর্ষে নভেম্বর পর্যন্ত কতগুলি নিম্ন মাধ্যমিককে উচ্চমাধ্যমিকে, কতগুলি উচ্চমাধ্যমিককে উচ্চতর মাধ্যমিকে রূপান্তরিত হওয়ার অনুমোদন পেয়েছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** *মাননীয় সদস্য যে প্রশ্নটি করেছেন তার উত্তরে বলি, আমাদের যতগুলি জেলা আছে, প্রত্যেকটি জেলার নিম্ন মাধ্যমিক বিদ্যালয়, উচ্চমাধ্যমিক* বিদ্যালয় এবং উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়ের যদি বিবরণ দিতে হয় তাহলে অনেক সময় লেগে যাবে। আমাদের আর মাত্র পাঁচ মিনিট সময় আছে সেজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি অনুমোদন করেন তাহলে আমি উত্তরগুলো যথাস্থানে স্থাপিত করতে পারি। মাননীয় সদস্য যাতে উত্তরগুলো পেতে পারেন তার জন্য আমি উত্তরগুলো ছেপে মুদ্রিত আকারে যথাস্থানে দিতে পারি। তাতে মৌখিক উত্তর দিতে গেলে যে সময়টা ব্যয় হবে, সেটা ব্যয় হবে না। আর যদি মৌখিক উত্তর দিতে হয় তাহলে অনেক সময় লেগে যাবে।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** আপনি জেলাওয়ারি না বলে একসঙ্গে বলে দিন।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** ঠিক আছে, আমি একসঙ্গে বলে দিচ্ছি। নতুন নিম্ন মাধ্যমিক বিদ্যালয়ের এ পর্যন্ত যা হয়েছে, তার সংখ্যা হচ্ছে ৩,০৮৩টি। উচ্চমাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা হচ্ছে ৬,৭৫২টি, আর উচ্চতর মাধ্যমিক বিদ্যালয় যা হয়েছে, তার সংখ্যা হচ্ছে ২,৩৭৭টি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** এই যে বিদ্যালয়গুলো অনুমোদন পেয়েছে বা সরকারী অনুমোদনপ্রাপ্ত হয়েছে, সেগুলো কোন্ কোন্ বিষয়ের ওপরে লক্ষ্য রেখে, অর্থাৎ কি কি ভিত্তির ওপর দাঁড়িয়ে সরকার অনুমোদন দিয়েছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমি মাননীয় সদস্যকে আবার বলছি, আমরা বিদ্যালয়ের অনুমোদন দিই না, বিদ্যালয়ের স্বীকৃতি দেওয়া হয়। অনুমোদন এবং স্বীকৃতির মধ্যে ব্যবধান আছে। আমরা সরকার থেকে, মধ্যশিক্ষা পষর্দ থেকে এবং উচ্চমাধ্যমিক শিক্ষা সংসদ থেকে বিদ্যালয়কে অনুমোদন দিই না, স্বীকৃতি দেওয়া হয়। এই নিম্ন মাধ্যমিক বিদ্যালয়কে স্বীকৃতি দেওয়ার ক্ষেত্রে জেলায় যে পরিকল্পনা কমিটি আছে, প্রত্যেক জেলায় যে পরিকল্পনা কমিটি আছে, তারা যে অগ্রাধিকারের তালিকা আমাদের কাছে প্রেরণ করে, সেই তালিকা ধরে সেই এলাকার শিক্ষার চাহিদা বিবেচনা করে আমরা সেখানে নিম্ন মাধ্যমিক বিদ্যালয়কে স্বীকৃতি দেওয়ার সুপারিশ করি। একই ভাবে জেলা পরিকল্পনা কমিটি জেলার বিভিন্ন নিম্ন মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করবার জন্য যে সুপারিশ করে, আমাদের পরিদর্শক দল তার প্রেক্ষিত বিবেচনা করে, প্রয়োজনীয়তা বিবেচনা করে। সেইসব বিবেচনা করে তারা যে প্রতিবেদন দাখিল করে তার ওপর ভিত্তি করে আমরা নিম্ন মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করি। আর উচ্চমাধ্যমিক বিদ্যালয় থেকে উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করবার ক্ষেত্রে এটা আগেও বিধানসভায় আলোচনা হয়েছে যে, কলেজগুলি থেকে ধারাবাহিক ভাবে, পর্যায়ক্রমে উচ্চমাধ্যমিক পাঠ্যক্রম তুলবার সিদ্ধান্ত হয়-সর্বভারতীয় ক্ষেত্রে হয়েছে, আমরা পরে শুরু করেছি। যে সমস্ত কলেজ থেকে

উচ্চমাধ্যমিক পাঠ্যক্রম প্রত্যাহার করবার সিদ্ধান্ত হয়, যে যে কলেজ থেকে তুলবার কথা বলা হয়, সেই সমস্ত এলাকায় যে সমস্ত উচ্চমাধ্যমিক বিদ্যালয় আছে, সেইসব উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে পরিকাঠামোর যে সুযোগ আছে, যাতায়াতের সুবিধা আছে, সেইসব উচ্চমাধ্যমিক বিদ্যালয়কে উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করা হয়েছে।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** বিদ্যালয়গুলি অনুমোদন পেলে সেখানে ছাত্র-ছাত্রীদের পড়াশুনার জন্য পরিকাঠামো, অর্থাৎ শিক্ষক নিয়োগ, ছাত্র-ছাত্রীদের বসার জন্য গৃহ নির্মাণের ব্যবস্থা ইত্যাদি সম্বন্ধে সরকারের চিন্তাভাবনা কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** শুধু চিন্তাভাবনা নয়, আমরা সিদ্ধান্ত নিয়েছি। যেমন, গতবার যে নিম্ন মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করা হয়েছে, সেখানে সঙ্গে সঙ্গে ছ'টি শিক্ষকের পদ মঞ্জুর করা হয়। তাঁদের বেতন ভাতা নিয়ম অনুসারে সরকার থেকে পাবে। সেই সঙ্গে সঙ্গে সেখানে দুটি শিক্ষাকর্মীর পদ সৃষ্টি করা হয়—একটি পদ করণিকের এবং একটি পদ চতুর্থ শ্রেণীর কর্মচারীর। সেজন্য নিম্ন মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করবার সাথে সাথে ছ'জন শিক্ষকের পদ এবং দু'জন শিক্ষাকর্মীর পদ মঞ্জুর করা হয়। সেখানে যাঁরা নিযুক্ত হবেন, তাঁদের পরিপূর্ণ বেতন ভাতার দায়িত্ব সরকার গ্রহণ করে। একই ভাবে, কোন উচ্চমাধ্যমিক বিদ্যালয়কে যদি কোন উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করা হয়, তাহলে সেই উচ্চমাধ্যমিক বিদ্যালয়ের চাহিদা অনুসারে যে যে বিষয়ে শিক্ষক নিয়োগ করা দরকার, পরিদর্শক দলের সুপারিশ অনুসারে এবং উচ্চমাধ্যমিক শিক্ষা সংসদের নিয়ম অনুসারে, আমরা সেই ধরণের উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে অতিরিক্ত শিক্ষকের পদ সৃষ্টি করি। সেই সাথে সাথে বীক্ষণাগারের যে কর্মচারী এবং করণিকের যে পদ, সেই পদও আমরা সৃষ্টি করি। তারই সাথে পরিকাঠামোর আঙ্গিকে বাড়ী ঘরদোর তৈরী করা, এবারেও আমরা বাড়ী ঘরদোর তৈরী করবার জন্য ২৯ কোটি টাকা আমরা সরকার থেকে বরাদ্দ করেছি। ভারতবর্ষে দ্বিতীয় কোন রাজ্য নেই, যে রাজ্যে মাধ্যমিক বিদ্যালয়ের এই গৃহ নির্মাণের জন্য যে ২৯ কোটি টাকা বরাদ্দ করেছে তা একমাত্র পশ্চিমবাংলায় গোটা ভারতবর্ষের মধ্যে।

## Starred Question
## (to which answers were laid on the Table.)

### কলেজগুলিতে শিক্ষক ঘাটতি পূরণের ব্যবস্থা

*১৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৪) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের কলেজগুলির শিক্ষক ঘাটতি পূরনের জন্য কি কি ব্যবস্থা অবলম্বিত হয়েছে বা হচ্ছে; এবং

(খ) পার্ট-টাইম শিক্ষকগণকে মাসিক কি পরিমাণ ভাতা দেবার নীতি অনুসৃত হচ্ছে?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:—**

(ক) সরকারী কলেজের শিক্ষক পদের ঘাটতি পূরণের জন্য জরুরী ভিত্তিতে চুক্তিতে শতাধিক পদে নিয়োগের ব্যবস্থা করা হয়েছে। ইতিমধ্যে এগুলির মধ্যে বেশীর ভাগ পদে নিয়োগপত্র পাঠানো হয়ে গিয়েছে। পশ্চিমবঙ্গ লোকসেবা আয়োগ (পাবলিক সার্ভিস কমিশন) এই পদগুলিতে নিয়মিতভাবে নিয়োগের ব্যবস্থা গ্রহণ করেছে।

অনুরূপভাবে পশ্চিমবঙ্গ কলেজ সেবা আয়োগ (ওয়েস্ট বেঙ্গল কলেজ সার্ভিস কমিশন) বেসরকারী কলেজগুলির শূন্যপদ পূরণের জন্য ব্যবস্থা গ্রহণ করছে।

(খ) পার্ট টাইম শিক্ষকগণকে মাসিক ২০০০ (দুই হাজার) টাকা ভাতা হিসাবে দেবার জন্য সরকারী আদেশ বেরিয়েছে।

### Government sponsored Colleges and their Principals

*14. (Admitted Question No. *148) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-Charge of the Higher Education Department be pleased to state—

(a) the total number of the Government sponsored Colleges in the States;

(b) how many of them having no regular Principal; and

(c) the steps taken, so far, for filling up those vacancies?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:—**

(ক) ৬৮টি গভর্নমেন্ট স্পনসর্ড কলেজ ও ইন্‌স্টিটিউট আছে। মোট বেসরকারী কলেজের সংখ্যা ৩২৩টি (স্পনসর্ড সমেত)

(খ) ৩২টি বেসরকারী কলেজে (স্পনসর্ড সমেত) অধ্যক্ষ পদ শূন্য আছে।

(গ) কোন কলেজে অধ্যক্ষ পদ শূন্য হলে কলেজ কর্তৃপক্ষ পশ্চিমবঙ্গ কলেজ সার্ভিস কমিশনকে তা জানান। কলেজের দাবী পাওয়ার পর কলেজ সার্ভিস কমিশন বিজ্ঞাপন দিয়া দরখাস্ত আহ্বান করেন। পরে সাক্ষাৎকারের ভিত্তিতে উপ প্রার্থী নির্বাচন করেন।

### ৯টি জেলায় প্রবল বন্যা ও বৃষ্টিপাতের পরিমাণ

*১৫। (অনুমোদিত প্রশ্ন নং *১২১) **শ্রী শ্যামাপ্রসাদ পাল :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সেপ্টেম্বর, ২০০০-এর কয়েক দিনের প্রবল বর্ষণে রাজ্যের ৯টি জেলায় বিধ্বংসী বন্যা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত জেলাগুলিতে ঐ সময়ে গড় বৃষ্টিপাতের পরিমাণ কত ছিল?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:—**

(ক) হ্যাঁ।

| (খ) ক্রমিক সংখ্যা | জেলা | ১৮.৯.২০০০ থেকে ২১.৯.২০০০ পর্যন্ত মোট বৃষ্টিপাতের পরিমাণ (মি.মি.) | বার্ষিক গড় বৃষ্টিপাতের পরিমাণ (মি.মি.) |
|---|---|---|---|
| (১) | বীরভূম | ৭০৪.৩৯ | ১২৮৫.৪০ |
| (২) | বর্ধমান | ৪০৫.২০ | ১৩৫০.৪০ |
| (৩) | মুর্শিদাবাদ | ১২৬১.২০ | ১৩৪৯.২০ |
| (৪) | মেদিনীপুর | ৫২২.৯১ | ১৬৩৮.৫০ |
| (৫) | নদীয়া | ৪৯১.৬০ | ১৩১০.৪০ |
| (৬) | হুগলী | ৩১২.৫৫ | ১৫২০.১০ |
| (৭) | মালদা | ২৩৩.২০ | ১৫৪০.৩০ |
| (৮) | হাওড়া | ১৬৭.৪৫ | ১৬২৯.৯০ |
| (৯) | উত্তর ২৪ পরগণা | ২৪৫.০০ | ১৭৭৫.০০ |

### যোগব্যায়ামকে বিদ্যালয়ের পাঠ্যভুক্তকরণ

*১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১০৩) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, যোগব্যায়ামকে সরকার বিদ্যালয়ের পাঠক্রমভুক্ত করার পরিকল্পনা গ্রহণ করেছেন; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ ঐ পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:—**

(ক) ঐচ্ছিক বিষয় হিসাবে 'কর্মশিক্ষা ও শারীর-শিক্ষা সমাজ সেবা' পাঠ্যসূচীতে যোগব্যায়াম ইতিমধ্যেই অন্তভুর্ক্ত আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

### বক্রেশ্বরকে পর্যটকগণের কাছে আকর্ষণীয়করণ

*১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩২১) **শ্রী তপন হোড় ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বক্রেশ্বরকে পর্যটকদের কাছে আকর্ষনীয় করতে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন/করছেন; এবং

(খ) এর জন্য ব্যয়িত অর্থের পরিমাণ কত?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:—**

(ক) বক্রেশ্বরকে পর্যটকদের কাছে আকর্ষণীয় করতে সরকার পর্যটকদের সুবিধার্থে ঃ—

(১) ১৯৭৬ খ্রীষ্টাব্দের একটি 'পর্যটক আবাস' নির্মাণ করেছেন এবং তার পরিচর্যার ভার পশ্চিমবঙ্গ পর্যটন নিগমের হাতে তুলে দিয়েছেন।

(২) ১৯৮২-৮৩ খ্রীষ্টাব্দে বক্রেশ্বর উষ্ণ প্রস্রবণ এর চতুর্দিকে সীমানা দেওয়াল নির্মাণ করেছেন; এবং

(৩) ১৯৮৪-৮৫ খ্রীষ্টাব্দে উষ্ণপ্রস্রবণ এলাকার উন্নয়নের ব্যবস্থা করেছে।

(খ) (১) পর্যটন আবাসন নির্মাণের জন্য মোট ৪,৮১,৭১৩.২৮ টাকা;

(২) বক্রেশ্বর উষ্ণ প্রস্রবণ-এর সীমানা দেওয়াল নির্মাণের জন্য মোট ১,২৯,৫১ টাকা এবং

(৩) উষ্ণ প্রস্রবণ এলাকার উন্নয়নের জন্য মোট ১,৩৭,৭৬৯ টাকা খরচ হয়েছে।

**ম্যাসাঞ্জোর জলাধার থেকে চাষের জল সরবরাহ বন্ধ করা**

*১৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৯) **শ্রী রবীন দেব :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সম্প্রতি ম্যাসাঞ্জোর জলাধার থেকে রাজ্যের বিভিন্ন সেচ সেবিত অঞ্চলে চাষের জন্য জল সরবরাহ বন্ধ করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, কোন্ কোন্ অঞ্চলে ও তার কারণ কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:—**

(ক) হ্যাঁ। ইহা সত্যি।

(খ) গত ১১/১২/২০০০ তারিখে বিশেষ একটি রাজনৈতিক দলের সমর্থকরা একটি প্রধানতঃ স্থানীয় সমস্যা সংক্রান্ত দাবীসনদ পেশ করেন এবং সেই দাবী মানা না পর্যন্ত ময়ুরাক্ষী নদীর উপর অবস্থিত ম্যাসাঞ্জোর ড্যাম থেকে সেচের জল সরবরাহ বন্ধ করে দেবেন বলে হুমকি দেন। এর জন্য সদ্য গঠিত ঝাড়খণ্ড রাজ্যের আধিকারিকবৃন্দের সঙ্গে পরবর্তীকালে উচ্চতর পর্যায়ে যোগাযোগ করা হয়। ফলে স্থানীয়ভাবে আশ্বাস পাওয়া যায় যে ৩০.১.২০০১ তারিখ থেকে পশ্চিমবঙ্গে রবি বোরো চাষের জল ছাড়ার ক্ষেত্রে আন্দোলনকারীরা কোনরকম বাধা সৃষ্টি করবেন না। কিন্তু ঐ নির্দিষ্ট দিনে যখন ড্যাম থেকে আবার জল ছাড়া শুরু করা হয় তখন আনুমানিক ৪০ থেকে ৫০ জন ব্যক্তি-যাঁরা বিশেষ রাজনৈতিক দলের পতাকাসহ এসেছিলেন-সেচ দপ্তরের কর্মরত কর্মচারীদের মারধর করেন এবং জল ছাড়াও বন্ধ করে দেন।

বর্তমানে এর ফলে বীরভূম, মুর্শিদাবাদ জেলার কিছু অংশে, বিশেষ করে লাঙ্গলহাটা এবং সাঁকোঘাট এলাকায়, চাষ-আবাদ ভীষণ ভাবে বিঘ্নিত হবে। এই সম্পর্কে বলা যেতে পারে যে ঐ এলাকাগুলি মূলতঃ বিল এরিয়া (নাবাল জমি এলাকা) এবং সেপ্টেম্বর, ২০০০-এর বন্যায় ঐ এলাকার চাষবাস ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে।

**প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকদের পেনশন**

*১৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৪) **শ্রীপুর্ণেন্দু সেনগুপ্ত ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গত এক বছরে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকগণের পেনশন বকেয়া আছে;

(খ) সত্যি হলে, কতজন শিক্ষক সময় মত পেনশন পান নি; এবং

(গ) না পাওয়ার কারণ কী?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:—**

(ক) সত্য নয়। গত এক বছরে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকদের পেনশন বকেয়া নেই। কিছু পেনশনের আবেদন সব সময় বিবেচনাধীন থাকে— গত বছরেও তাহয়ে আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**বন্যা প্রতিরোধে আগাম ব্যবস্থা**

*২০। (অনুমোদিত প্রশ্ন নং *২০৯) **শ্রীইউনুস সরকার ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

বন্যা প্রতিরোধের জন্য সরকার কি কি আগাম ব্যবস্থা নিয়ে থাকেন?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:—**

(ক) বন্যা নিয়ন্ত্রণের জন্য বিভাগের তরফ থেকে কিছু কিছু আগাম প্রস্তুতি ও সতর্কতামূলক ব্যবস্থা গ্রহণ করা হয়ে থাকে।

বন্যা মরশুমের আগেই রাজ্যের রাজধানীর কেন্দ্রীয় দপ্তরে ও জেলাস্তরে আলোচনার মাধ্যমে বন্যা নিরোধক ব্যবস্থাপনা বা ক্ষয়ক্ষতির জন্য আগাম প্রস্তুতি ও পরিকল্পনা নেওয়া হয়। আগাম সতর্কতামূলক ব্যবস্থা হিসাবে প্রতি বছরই বন্যা মরশুমের আগেই নদী বাঁধগুলির সম্ভাব্য বিপজ্জনক স্থানগুলি চিহ্নিত করে মেরামতির কাজ করা হয়ে থাকে। এছাড়া, নিকাশী স্লুইস ও বাঁধের প্রয়োজনীয় সংস্কার সাধন করা হয়, যাতে বন্যার সময় এরা যথাযথ ভূমিকা পালন করতে পারে। বন্যাপ্রবণ প্রতিটি জেলায় স্থাপিত হয় বন্যা নিয়ামক কেন্দ্র এবং কলকাতার বিধাননগরে অবস্থিত জলসম্পদ ভবনে সেচ দপ্তরের মুখ্য বাস্তুকার (১)-এর অধীনে থাকে মূল বন্যা নিয়ামক কেন্দ্র। পাশাপাশি বন্যা নিয়ন্ত্রণের জন্য আগাম সতর্কতামূলক ব্যবস্থা হিসাবে বন্যা আগমণের পূর্বাভাস স্থানীয় জনসাধারণের মধ্যে প্রচারের যাবতীয় ব্যবস্থা গ্রহণ করা হয়ে থাকে। কলকাতা এবং তৎসংলগ্ন বিস্তীর্ণ অঞ্চল থেকে বর্ষার জমা জল বের করে দেবার জন্য কলকাতা পৌরনিগমের সাথে সেচ দপ্তরেরও বিভিন্ন স্থানে বিভিন্ন ক্ষমতা বিশিষ্ট পাম্পিং স্টেশন আছে, যা গঙ্গার ব-দ্বীপ অঞ্চলে বন্যা নিয়ন্ত্রণ করতে সাহায্য করে।

**চুক্তির ভিত্তিতে বিদ্যালয়ে শিক্ষক নিয়োগ**

*২১। (অনুমোদিত প্রশ্ন নং *৭৯) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপুর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, এ রাজ্যের স্কুল শিক্ষার সর্বস্তরেই চুক্তির ভিত্তিতে শিক্ষক/শিক্ষিকা নিয়োগের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

(খ) সত্যি হলে পরিকল্পনাটি কিরূপ; এবং

(গ) কবে থেকে উক্ত পরিকল্পনাটি রূপায়ণের কাজ শুরু করা হবে?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:—**

(ক) সত্য নয়। মাধ্যমিক স্তরে চুক্তির ভিত্তিতে শিক্ষক/শিক্ষিকা নিয়োগের কোনো সিদ্ধান্ত এখনো হয় নি।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**নূতন মাধ্যমিক ও মাদ্রাসা বিদ্যালয়ের অনুমোদনের সংখ্যা**

*২২। (অনুমোদিত প্রশ্ন নং *১২৮) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপুর্বক জানাবেন কি—

২০০০ সালে রাজ্যে কতগুলি নূতন মাদ্রাসা ও মাধ্যমিক বিদ্যালয়ের অনুমোদন দেওয়া হয়েছে ( জেলাওয়ারী হিসাবসহ)?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:—**

২০০০ সালের দুটি অংশ আছে, একটি ১৯৯৯-২০০০ অপরটি ২০০০-২০০১। এর মধ্যে কোন শিক্ষাবর্ষের বা কোন আর্থিক বর্ষের হিসাব জানতে চাওয়া হয়েছে তা পরিষ্কার না থাকায় যথার্থ উত্তর দেওয়া যাচ্ছে না।

## ADJOURNMENT MOTION

[12.00 — 12.10 p.m.]

**Mr. Speaker** : Today I have received two notices of Adjournment Motion. The first one is from Shri Pankaj Banerjee on the subject of spurt in mass dacoity in the State and the second one is from Shri Sobhan Deb Chattopadhyay on the subject of devastating flood in the State in the recent past.

The members will get ample scope to raise the matters during the discussion on Governor Address which is now going on. I, therefore, withhold my consent to both the Motions.

One Member of the party may, however, read the text of the Motion as amended.

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবী রাখছেন।

বিষয়টি হল— রাজ্যে বর্তমানে শুরু হয়েছে গণ ডাকাতি। একই রাতে উস্তিতে ৪২টি বাড়িতে এবং ডায়মণ্ডহারবার থানার ৩২টি বাড়িতে ডাকাতি হয়েছে। কসবা থানায় ইঞ্জিনীয়ারিং পাঠরত ছাত্র ডাকাতের গুলিতে নিহত হয়েছে। কলকাতার আকাশবাণী ভবনের সামনে সন্ধ্যায় এই কলকাতা পুলিশের কন্সটেবল গাড়ীর টাকা লুঠ করেছে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবী রাখছেন।

বিষয়টি হল— রাজ্যের সাম্প্রতিক মনুষ্য সৃষ্ট বন্যার ব্যাপকতার সঙ্গে যে পরিমাণ বৃষ্টি হয়েছে তার কোন মিল নেই। বন্যা পরবর্তীকালে ত্রাণ নিয়ে ব্যাপক দলবাজী চলছে। সমগ্র বিষয়টির বিস্তারিত আলোচনা হওয়া প্রয়োজন।

## CALLING ATTENTION

**Mr. Speaker** : Today I have received five notices of Calling Attention on the following subjects, namely :

| | *Subject* | | *Name* |
|---|---|---|---|
| (i) | Alleged spurt in death from Encophalitis in Siliguri | : | Shri Sudhir Bhattacharya, Shri Asoke Kumar Deb & Shri Saugata Roy |
| (ii) | Alleged attrocities on workers at Massanjore Water Reservoir and consequential situation arisen | : | Shri Tapan Hore |
| (iii) | Alleged stoppage in supply of insulin injection in the Government Hospitals. | : | Shri Pankaj Banerjee |
| (iv) | Construction of fly over at level crossing on Uttarpara-Kalipur Road near Dankuni Railway Station. | : | Shri JyotiKrishna Chattopadhyay |
| (v) | Non-implementation of the scheme for dredging of Jamuna Ichhamati and Bidyadhari | : | Shri Badal Bhattacharya |

I have selected the notice of Shri Sudhir Bhattacharjee, Shri Ashoke Kumar Deb and Shri Saugata Roy on the subject of 'Alleged spurt in death from Encophalitis in Siliguri'.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

Shri Prabodh Chandra Sinha : Sir, the statement will be made on 9th February, 2001.

## PRESENTATION OF COMMITTEE REPORT

**Mr. Speaker** : I hereby present the 10th Report of the committee on the Entitlements of the Members, 2000-2001.

## MENTION CASES

**শ্রী সুধীর ভট্টাচার্য** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দক্ষিণ ২৪ পরগণার ফলতা বিধানসভার মল্লিকপুর অঞ্চল হুগলী নদী থেকে কাটাখালি খাল বিষ্ণুপুর বিধানসভা কেন্দ্রের ষষ্ঠীতলা পর্যন্ত গিয়েছে। কাটাখালি খাল নাম নিয়ে। আমি মাননীয় মন্ত্রীকে বহুবার বলেছি, এই খালের উপর একটা প্রেসার গেট করলে হাজার হাজার চাষী উপকৃত হবে। বিশেষকরে চাষের মজা জমিগুলিতে এতে সহজে চাষ হবে। ঐ এলাকার মানুষের বিনা পয়সায় ও সহজে জল পাওয়ার জন্য সেখানে সবুজ বিপ্লব ঘটতে পারে। এক্সজিকিউটিভ ইঞ্জিনিয়ার এনকোয়ারী করে যাবার পরেও আজও বামফ্রন্ট সরকারের ঘুম ভাঙ্গেনি। চাষীদের কষ্ট দূর করার জন্য কাটাখালি খালের উপরে প্রেসার গেট করার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী মহ: হান্নান** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সমবায় মন্ত্রী ও অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১লা ফেব্রুয়ারী থেকে রাজ্যের সমবায় কর্মচারীরা পে-কমিশানের বকেয়া গ্র্যান্টের পয়সা এবং অন্যান্য দাবি নিয়ে লাগাতার ধর্মঘট শুরু করেছে। ফলে সমবায়ের সঙ্গে যুক্ত সাধারণ মানুষের ব্যাপক ক্ষতি হচ্ছে, ফলে বিষয়টি অত্যন্ত জরুরি। তাই আমি আপনার মাধ্যমে সমবায় মন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে সত্বর এই বিষয়টি গুরুত্ব সহকারে বিবেচনা করা হয়।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ঢাকুরিয়া, টালিগঞ্জ, যাদবপুর অঞ্চলের প্রতিটি শিল্প আজকে বন্ধ হয়ে গেছে। ঐখানে ১৮টি শিল্প ছিল, তার মধ্যে ১৮টি সম্পূর্ণভাব থেমে গেছে এবং বাকি একটি শিল্পও বন্ধ হয়ে যাবার মুখে। সিটু এবং মালিকগোষ্ঠী এই শিল্প সংস্থাগুলো তুলে দিয়ে সেখানে প্রাসাদোপম অট্টালিকা তৈরী করবার চেষ্টা করছে। প্রথমে সিটুকে দিয়ে স্ট্রাইক নোটিশ দেওয়া হচ্ছে, তারপরে তারা লাল পতাকা নিয়ে ধরনা দিচ্ছে। মালিক এবং পুলিশের সঙ্গে যোগসাজশ করে সিটুর নেতৃবর্গ এই কাজ করছে এবং কারখানা তুলে দিয়ে একের পর এক মাল্টিস্টোরিড বিল্ডিং করার চেষ্টা হচ্ছে। মায়া ইঞ্জিনীয়ারিং বন্ধ হয়ে গেছে, ফ্রিজ এণ্ড সীল বন্ধ হয়ে গেল, চোপড়া মোটরস্ বন্ধ হয়ে গেছে, অন্নপূর্ণা গ্লাস ওয়ার্কস বন্ধ হয়ে গেছে, সুলেখা ওয়ার্কস বন্ধ হয়ে গেছে, বেঙ্গল ল্যাম্পস বন্ধ হয়ে গেছে। আজকে এই সরকারের মালিক তোষণ নীতি এবং সিটুর দালালিপনার ফলে এই শিল্পসংস্থাগুলো বন্ধ হয়ে যাচ্ছে। এই কারখানাগুলো চালু করবার জন্য

আমি বিভাগীয় মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নিশ্চয় আপনারা জানেন হাওড়া জেলার গড়চুমুকে চার কোটি টাকা ব্যয়ে দামোদরের উপরে একটি সেতু নির্মাণ করা হয়েছে। মাননীয় পরিবহণ মন্ত্রীর কাছে আমি দাবি রাখছি ধর্মতলা থেকে ভায়া গড়চুমুক হয়ে গাদিয়াড়া পর্যন্ত দক্ষিণবঙ্গের একটি বাস চালাবার জন্য। এর ফলে হাজার হাজার মানুষ যাতায়াত করতে পারবে গাদিয়াড়া, উত্তর ২৪ পরগনা হয়ে মেদিনীপুর পর্যন্ত। তাই ধর্মতলা থেকে সাউথ বেঙ্গলের বাস চালাবার জন্য আমি মাননীয় পরিবহণ মন্ত্রীর কাছে দাবি রাখছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জী** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। হাওড়া শিল্প নগরী আজকে প্রায় স্তব্ধ হতে বসেছে। পশ্চিমবাংলার সবচেয়ে বড় ইঞ্জিনীয়ারিং কারখানা গেস্টকিনস্ উইলিয়ামস গত ছয় মাস ধরে বন্ধ হয়ে আছে। আজকে শ্রমিকদের উপরে মালিকপক্ষ প্রেসার ক্রিয়েট করছে। আজকে সেই কারখানার দু হাজার শ্রমিক বেকার হয়ে গেছে। সেখানে ৬ মাসের মধ্যে চারজন শ্রমিক আত্মহত্যা করেছে। এই ভাবে হাওড়া শহরের শুধু বড় বড় কারখানাই নয়, ছোট ছোট কারখানাগুলোতে পর্যন্ত অচলাবস্থা এসে গেছে। চিফ্ মিনিস্টার, ইন্ডাস্ট্রি মিনিস্টারকে বলেছিলাম- সরাসরি মালিকদের ডেকে যে সমস্যা আছে তা সমাধান করার ব্যবস্থা করুন। এই দায়িত্ব আপনাদেরই। বিশেষ করে গেস্টকিন্স উইলিয়ামসের মালিকদের ডেকে যে ভাবেই হোক সেই কারখানা খোলার ব্যবস্থা করতে হবে।

[12.10 — 12.20 p.m.]

**শ্রী ইউনুস সরকার** ঃ মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলায় বিদ্যুতের অবস্থা খুব খারাপ। অত্যন্ত লো ভোল্টেজ। ফলে চাষীদের চাষবাসের অসুবিধা হচ্ছে। সামনে মাধ্যমিক পরীক্ষা, ছাত্রদের পড়াশোনার ক্ষতি হচ্ছে। এইরকম পরিস্থিতিতে জরুরী ভিত্তিতে মুর্শিদাবাদ জেলায় বিদ্যুতের এই অবস্থার উন্নতি ঘটানোর জন্য আবেদন করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায়** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। টালী নালা বা আদি গঙ্গার দ্বিতীয় ফেজের কাজ শুরু হয়েছে। রাজ্য এবং কেন্দ্রীয় সরকারের ৩০ কোটি টাকা স্যাংশন হয়েছে। এ.ডি.বি. পাঁচটি খালের জন্য দীর্ঘদিন ধরে বসবাসকারী অসংখ্য মানুষের পুনর্বাসনের জন্য কোন টাকা রাখছে না বা কোন ব্যবস্থাও করছে না। রাজ্য সরকারের তরফে মেইন অপারেটিং এজেন্সি সি.এম.ডি.এ., সেখানে এসে ঐসব মানুষ বিক্ষোভ

দেখাচ্ছে। পৌরসভাতে এসে আন্দোলন করছে। রাজ্য এবং কেন্দ্রীয় সরকার যে টাকা দিচ্ছে, তার পরিমাণ বাড়িয়ে, ঐ মানুষগুলোর সুষ্ঠু পুনর্বাসন ব্যবস্থা করার দাবী জানাচ্ছি।

**শ্রী অঙ্গদ বাউড়ি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী এবং জনস্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলায় পানীয় জলের সঙ্কট দেখা দিয়েছে। সেচ বাঁধ এবং পুকুরের জল প্রায় শেষ। জরুরী ভিত্তিতে, অতিরিক্ত অর্থ বরাদ্দ করে নলবাহী জল প্রকল্পগুলো এবং ভুগর্ভস্থ জল পানের উপযোগী করে বাঁকুড়ার মানুষকে পানীয় জলের সঙ্কট থেকে উদ্ধারের আবেদন করছি।

**শ্রী অশোক দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় নিউ সেন্ট্রাল জুট মিল আছে। সেই মিলটা হঠাৎ করে বন্ধ হয়ে যায়। ফলে ৫ হাজার শ্রমিক অনাহারে দিন কাটাচ্ছে। তাদের ছেলেমেয়েরা পড়াশোনা করতে পারছে না। আমি এই ব্যাপারে এর আগেও লেবার কমিশনারের সঙ্গে কথা বলেছি। কিন্তু আজ পর্যন্ত সুরাহা হয় নি। অসুস্থ হলে তাদের ওষুধ কেনার পয়সা নেই। বছরে একবার করে জুটমিল বন্ধ হয়ে যাচ্ছে। এই ব্যাপারটা আমি হাউসে মন্ত্রী মহাশয়ের কাছে পৌঁছে দিতে চাই। কারণ মন্ত্রী মহাশয় যাতে মিটিং করে এই ব্যাপারে সুরাহা করতে পারেন তাহলে ভালো হয়। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মৃণাল কান্তি রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, তৃণমূল কংগ্রেস জন্ম লগ্ন থেকেই হিংসা হানাহানিতে মত্ত। তারই উদাহরণ হচ্ছে-পিংলা-সবং-গড়বেতা-পটাশপুর ইত্যাদি জায়গায় যে ঘটনা ঘটছে সেটা সবাই জানেন। আমার এলাকা দীঘাতেও ইতিমধ্যে ১৩ জন হোটেল কর্মচারীদের জোর জবরদস্তী করে তাড়িয়ে দিয়েছে তাদের অনাহারে দিন কাটছে। হোটেল লজগুলি থেকে তারা জোর করে টাকা আদায় করছে। সেই টাকা নিয়ে ওরা যা খুশি ইচ্ছা করছে। গত ৩১ তারিখে হোটেলে থেকে কর্মচারী ধরে নিয়ে এসে মিটিং-এ নিয়ে যাওয়ার নাম করে গাড়ী রিজার্ভ করে নিয়ে আসে এবং ওরা একটা জায়গাতে মদ খেয়ে এমন মত্ত অবস্থায় থাকে যে গাড়ীর চাকার তলায় শেষ হয়ে যায়। এই ভাবে তারা বিভিন্ন ভাবে আইনশ্রঙ্খলার অবনতি ঘটাচ্ছে। নিজেদের গোষ্ঠী কোন্দলে তারা চুলোচুলি করে খুনোখুনি করে নিজেরাই মরছে, কোর্টে কেস করছে নিজেরাই নিজেদের নামে, আর সি পি এমের উপর দোষ চালাচ্ছে। কাগজে উল্টোপাল্টা একটা রিপোর্ট বেরিয়েছিল। পরবর্তীকালে কাগজ সেটাকে সংশোধন করে। এখন ওখানে আইনশৃঙ্খলা সঙ্কটজনক পরিস্থিতিতে আছে। তাই আমি এই ব্যাপারে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে পশ্চিমবঙ্গে প্রাথমিক শিক্ষা ক্ষেত্রে যে প্রাথমিক বিদ্যালয় আছে, তা বন্ধ হয়ে যাচ্ছে। আমার বিধানসভা কেন্দ্র অশোকনগরে ১৫৪টি স্কুল বন্ধ হয়ে যাচ্ছে। বলছে ছাত্রসংখ্যা সঠিক নয়। কিন্তু সেই জায়গায় দাঁড়িয়ে দেখুন ২৫ হাজার নতুন প্রাথমিক বিদ্যালয় ওয়ান টিচার ওয়ান স্কুল করতে চাইছেন কার স্বার্থে? এখানে বলছেন ছাত্র সংখ্যা নেই, আর ওখানে ২৫ হাজার যে স্কুল করবার কথা বলছেন, ওখানে কি ২৫ হাজার ক্যাডারকে পয়সা পাওয়ানোর জন্য করছেন? নাকি সত্যি সত্যি শিক্ষা বিস্তারের জন্য করছেন? আমার মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ যে, যে স্কুলগুলি বন্ধ হয়ে যাচ্ছে, সেই স্কুলগুলিকে চালু রাখতে নতুন নতুন স্কুল করতে চান ভালো কিন্তু বন্ধ করে দিয়ে ক্যাডারদের চাকরী দেওয়ার কোন মানে হয় না। এই ব্যাপারে তাই আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরপাড়া স্টেশন থেকে মাখলা দিয়ে দিল্লী রোড পর্যন্ত সেটা ডানকুনি স্টেশন পর্যন্ত সম্প্রসারিত। তারকনাথ মুখার্জী রোড কালিপুর রোড বর্ষার পরে নষ্ট হয়ে গেছে। ওই রাস্তা দিয়ে হিন্দ মোটর কারখানার ট্রেলার যেটা ১৪-১৫ টা গাড়ী নিয়ে যায়। ভারী যানবাহন চলে রাস্তা আরও নষ্ট হয়ে গেছে। এই তিনটি রাস্তাই লিংক রোড। এখানে ভারী যানবাহন চলাচল করে। মালপত্র নিয়ে যায়। এই রাস্তার অবস্থা অত্যন্ত শোচনীয়। অতিবৃষ্টিপাতের ফলে যে বন্যা হয়ে গেল তাতে রাস্তা খারাপ হয়ে গেছে। যান চলাচলের অযোগ্য হয়ে গেছে। মানুষ চলাচল করাই মুশকিল হয়ে পড়েছে তাই আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে উত্তরপাড়া স্টেশন রোড থেকে ডানকুনি স্টেশন রোড পর্যন্ত যে টি. এন. মুখার্জী রোড রয়েছে সেটাকে অবিলম্বে মেরামত করা হোক।

[12.20 — 12.30 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আজকে চার মাস হয়ে গেল পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী বদল হয়েছেন। জ্যোতি বসু আর মুখ্যমন্ত্রী নেই। তিনি এখন প্রাক্তন মুখ্যমন্ত্রী। আমাদের বিধানসভায় প্রাক্তন মুখ্যমন্ত্রীদের অধিকার নিশ্চিত করার জন্য কোন আইন এখনও পর্যন্ত পাশ করা হয়নি। আমাদের প্রাক্তন বিধায়করা কি পেতে পারেন জ্যোতি বসু সেটা পেতে পারেন কিন্তু আমরা দেখছি যে জ্যোতি বসু সরকারী বাসভবনে— ইন্দিরা ভবনে থাকছেন, সরকারী গাড়ি চড়ছেন ৯টা কনভয় নিয়ে যাতায়াত করছেন, এস. টি. ডি. টেলিফোন ব্যবহার করছেন, দিল্লীতে বঙ্গভবনে সি. এম.-এর স্যুইটে থাকছেন এমন কি পার্টি মিটিং করতে হেলীকপ্টারে যাচ্ছেন। সঙ্গে অবশ্য একজন

মন্ত্রীকে নিয়ে যাচ্ছেন। বহরমপুর গিয়েছেন, শিলিগুড়ি, কুচবিহার গিয়েছেন হেলিকপ্টার করে। জ্যোতি বসুকে যদি সুবিধা দিতে হয় তাহলে এই পার্টি থেকে বহন করা হোক, নাহলে বিধানসভায় আইন পাশ করা হোক শুধু প্রাক্তন মুখ্যমন্ত্রী কি পাবেন তার জন্য। প্রফুল্ল ঘোষ প্রাক্তন মুখ্যমন্ত্রী যিনি অত্যন্ত দারিদ্র্যের মধ্যে মারা গিয়েছেন। অজয় মুখার্জী পরনির্ভরশীল হয়ে অত্যন্ত দারিদ্র্যের মধ্যে ছিলেন। কেন রাজ্যের খরচে একজন প্রাক্তন মুখ্যমন্ত্রীকে বিলাসে রাখা হবে এটা আমি হাউসের মাধ্যমে তুলতে চাই এবং বাজেট বহির্ভূত, নিয়ম বহির্ভূত ভাবে যা করা হচ্ছে এর জন্য একটা প্রিভিলেজ আমি নিয়ে আসব, সেটা আমি আপনার কাছে প্রস্তাব করছি।

**শ্রী মাণিক চন্দ্র মণ্ডল ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই সঙ্গে রাজ্যসরকারেরও দৃষ্টি আকর্ষণ করছি। ময়ূরাক্ষী প্রোজেক্টের অন্তর্গত ম্যাসেঞ্জোর জলাধার থেকে রবি এবং বোরো চাষের মরশুমে সেচের জল দেওয়ার জন্য রাজ্যসরকার সিদ্ধান্ত গ্রহণ করার উদ্যোগ নিলেও ম্যাসেঞ্জোর এলাকার কিছু মানুষ সেখানে বারবার বাধা সৃষ্টি করছে। জলাধারের গেটে তালা লাগিয়ে দিয়েছে। জলাধারের কর্মীদের যারা কর্মরত তাদের উপর দৈহিক আক্রমণ করছে। বিদ্যুত সংযোগ কেটে দিচ্ছে। বীরভূম, মুর্শিদাবাদ এর ৫০ হাজার একর রবি এবং ৩৫ হাজার বোরো চাষ নষ্ট হতে পারে বক্রেশ্বর তাপবিদ্যুত প্রকল্পের জল সরবরাহের কাজও ব্যাহত হচ্ছে। প্রকাশ থাকে যে ম্যাসেঞ্জোর জলাধার বর্তমানে নবগঠিত ঝাড়খণ্ড রাজ্যের অন্তর্গত। অবরোধকারীদের রাজনৈতিক পরিচয় তারা স্থানীয় বিজেপি কর্মী। পূর্ব চুক্তি অনুযায়ী এই জল সরবরাহকে দ্রুত করতে বন্যাকবলিত মানুষ যাতে চাষ করার জল পায় তার জন্য সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র কুটিরশিল্প মন্ত্রী এবং অপর দিকে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত সেপ্টেম্বর মাসে ১৭ তারিখে বন্যা হয়ে গেল। নদীয়ার তন্তুজীবীদের জন্য রাজ্যসরকার এর ৬ কোটি ৮৮ লক্ষ টাকা বরাদ্দ হওয়া সত্ত্বেও আজও পর্যন্ত সেই অনুদান বন্টন করা হয়নি। শুধু তাই নয়, যে সমস্ত হাউস বিল্ডিং গ্র্যান্ট নদীয়ায় বিলি হয়েছে ব্লক এরিয়ায়, জেলার ১০টি পৌরসভায় কোন টাকা যায়নি। আমি দাবী করছি এই হাউসিং বিল্ডিং গ্র্যান্টের টাকা নদীয়ার ১০টি পৌরসভায় বিলি করা হোক এবং সরকারের বরাদ্দকৃত অর্থ জেলাপরিষদে পড়ে আছে, তন্তুজীবীদের জন্য সেই ৬ কোটি ৮৮ লক্ষ টাকা বিলি হচ্ছে না। কালকে নাকি এখানে বলেছেন যে সেই টাকা দেওয়া হয়ে গেছে। কিন্তু সেই টাকা দেওয়া হয়নি। নির্বাচন আসছে সেই টাকা বিলি করে ভোট কেনার চেষ্টা হবে। আমি এর তীব্র প্রতিবাদ জানাচ্ছি এবং

বরাদ্দকৃত অর্থ বিলি বন্টনের দাবী জানাচ্ছি।

**শ্রী সৌমেন্দ্র চন্দ্র দাস** ঃ মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গের বিভিন্ন রাজনৈতিক দল কেউ বলছে উত্তরবঙ্গ অনগ্রসর, কেউ বলছে উত্তরবঙ্গ পিছিয়ে আছে, কেউ বলছে উত্তরবঙ্গ বঞ্চিত, তাই নানা রকম বিষয় নিয়ে আন্দোলন চলছে। এই আন্দোলন বন্ধে উত্তরবঙ্গ উন্নয়নের ক্ষেত্রে সরকারের আরও গুরুত্ব দেওয়া দরকার। এই অবস্থায় একটা কাজের জন্য ৭০০ কি.মি. দূরে অবস্থিত রাইটার্স বিল্ডিং-এ এসে উত্তরবঙ্গের মানুষদের বারংবার ঘুরে বেড়াতে হচ্ছে। শিলিগুড়িতে মিনি রাইটার্স বিল্ডিং তৈরী করা হোক। উত্তরবঙ্গের বিভিন্ন বিষয়গুলিকে নিয়ে সরকারী অধিকারীরা তাঁদের কাজগুলি যাতে সেখানে করতে পারে। এই ত্রয়োদশ বিধানসভার শেষ অধিবেশনে এবং আমি গত ১০ বছর ধরে বারংবার বলে আসছি যে বিধানসভার গ্রীষ্মকালীন অধিবেশন দার্জিলিংয়ে করার জন্য বিধানসভা ভবন তৈরী করা হোক। উত্তরবঙ্গের উন্নয়নের জন্য বিশেষ প্যাকেজ ঘোষণা করা দরকার রাজ্য সরকারের এবং কেন্দ্রীয় সরকারের তরফে।

**শ্রী শৈলজা কুমার দাস** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সমবায়মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি জানি না এই রাজ্যের সমবায় মন্ত্রী কে? ভক্তিবাবু ছিলেন, শপথ নেওয়ার দিন দেরী করে এসেছিলেন, তাই বলা হয়েছিল পরে তাঁকে শপথ বাক্য পাঠ করানো হবে। কিছু দিন পরে শুনেছি কলিমুদ্দিন শামস-কে দায়িত্ব দেওয়া হয়েছে। আমি যে বিষয়টার প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাইছি সেটা আমার আগে জনৈক সদস্য এই ব্যাপারটা বলেছিলেন। এই রাজ্যে যে সব প্রাথমিক সমবায় সমিতি আছে সেই সমিতির কর্মচারীরা ১লা ফেব্রুয়ারী থেকে ধর্মঘট করেছে, তাদের দাবী হচ্ছে সরকার দীর্ঘ দিন ধরে তাদের কিছু প্রতিশ্রুতি দিয়ে ছিলেন তাদের যে বেতনক্রম সেটা বৃদ্ধি করা হবে এবং সরকার তাদের কিছু অংশের দায়িত্ব নিয়ে পুষিয়ে দেবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যে যে সমবায় সমিতিগুলি আছে তার কর্মচারীরা দিন-রাত পরিশ্রম করে। সমবায় সমিতিগুলি পরিচালনা করে কিন্তু তার কর্মচারীরা কেউ ২৫০ টাকা, কেউ ৩০০ টাকা, ম্যানেজারের বেতন ৪০০ টাকা। তাই তারা দীর্ঘ দিন ধরে দাবী করে আসছে, কিন্তু সরকার বারেবারে প্রতিশ্রুতি দিয়ে তা রক্ষা করছে না। আমি সমবায়মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অনতিবিলম্বে তাদের দাবীগুলি পূরণ করে সমবায় সমিতিগুলি যাতে চালু থাকে তার ব্যবস্থা করতে।

**শ্রী তাপস ব্যানার্জী** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন সামনেই মাধ্যমিক পরীক্ষা। আমাদের বর্ধমান জেলার দুর্ভাগ্য যে যেদিন থেকে উনি বিদ্যুতমন্ত্রী হলেন

সেই দিন থেকেই আসানসোলে ৬, ৮ ঘন্টা লোডশেডিং শুরু হয়েছে। উনি গত মাসে ওখানে গিয়ে কেবলমাত্র পার্টির কর্মীদের নিয়ে এস. টি. ডি.-কে নিয়ে লোডশেডিং-এর সমাধানের জন্য আলোচনা করলেন। এই রকম অপদার্থ মন্ত্রী, তিনি দায়িত্ব নিয়ে সব ডুবিয়ে দিয়েছেন। নিজের জেলা এবং পাশাপাশি মহকুমাকেও ডোবাচ্ছেন দায়িত্ব নিয়ে। তাঁর পদত্যাগ করা উচিত। নির্বাচনের তো আর দু-মাস বাকি তার মধ্যে যদি উনি আসানসোলে যান তাহলে আমি ওনার গাড়ী আটকে দেব। আসানসোলে ওনার ঢোকা বন্ধ করে দেব আমার সীমিত ক্ষমতা নিয়ে যদি উনি পদত্যাগ না করেন।

[12.30 — 12.40 p.m.]

**শ্রী দিলীপ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অস্থায়ী মুখ্যমন্ত্রীর কাছে কতগুলো দাবী তুলে ধরছি। গত ১৪-ই জানুয়ারী উনি রায়গঞ্জে গিয়েছিলেন। আমি তাঁর সঙ্গে দেখা করে রায়গঞ্জের অবস্থা বললাম। প্রতিদিন খুন হচ্ছে এবং বোমাবাজী হচ্ছে। গত অক্টোবর এবং নভেম্বর মাসে ৪২টা আর্মস ধরা পড়েছে সব মস্তানদের কাছে থেকে, আপনি ব্যবস্থা নিন বললাম। উনি আমাকে আশ্বস্ত করেছিলেন। কিন্তু ওনার চলে যাওয়ার পরই দুটো খুন হ'ল। রায়গঞ্জের আকাশে-বাতাসে আজকে বারুদের গন্ধ। পুলিশ রায়গঞ্জের মানুষের নিরাপত্তার ব্যবস্থা করতে পারছে না। এই দেখুন বিভিন্ন খবরের কাগজেও বেরিয়েছে। ওখানে দুটো মস্তান বাহিনী লড়াই করছে। একটার নাম কার্গিল বাহিনী অন্যটা মিশন কাশ্মীর। দুটোই স্যার সি. পি. এম.-এর (বিভিন্ন পেপার কাটিং তুলে ধরে) এই দেখুন পেপারে বেরিয়েছে। আপনারা আবার বড় বড় কথা বলেন। আমি আপনার মাধ্যমে এই সভাতে বলতে চাই যে, যদি রায়গঞ্জের মানুষের নিরাপত্তার ব্যবস্থা, আইন-শৃঙ্খলা পরিস্থিতি উন্নত না হয় তাহলে আমি বিধানসভার মধ্যে অবস্থান করতে শুরু করব।

**श्री रामजनम माँझी** : मिस्टर डिपुटी स्पीकर सर, मैं आपके माध्यम से हावड़ा जिला के अन्तर्गत उलबेड़िवा उत्तर केन्द्र की ध्यान आकृष्ट कराना चाहता हूँ। बाउड़िया कॉटन मिल और कनोड़िया जूट मिल के मजदूरो की हालत काफी दयनीय हो गयी है। कनोड़िया जूट मिल पिछले २६-१२-२००० से बन्द कर दिया गया है। सर, कनोड़िया जूट मिल का लॉक-अप कर दिया गया है। वहाँ के मजदूर भूखमरी के शिकार हो रहें हैं पिछले ७ वर्षो से बाउड़िया कॉटन मिल बन्द पड़ा है। जहाँ पर ४ हजार मजदूरों को अभी भी उनका पी० एफ०, ग्रेच्यूटी नहीं मिला है। इसलिए मैं लेवर मिनिस्टर से अनुरोध करता हूँ इन कारखानों को जल्द से जल्द खुलवाने की व्यवस्था करें। सर, जिस तरह से लेवर मिनिस्टर शान्ति घटक वेड पकड़ लिए है ठीक उसी तरह से उनका दफ्तर का भी वही हाल हो गया है। मजदूर आज भूखमरी के शिकार हो रहें हैं। सर, मैं मंत्री महोदय से अनुरोध करता हूँ कि जल्द से जल्द कारगर कदम उठाए।

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক, মাধ্যমিক এবং মাদ্রাসা শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, নদীয়া জেলায় দীর্ঘদিন ধরে বেশ কিছু সিনিয়র মাদ্রাসা এবং জুনিয়র মাদ্রাসার অর্গানাইজড স্কুল চলছে। স্যার, মালদা, মুর্শিদাবাদ, হাওড়া, হুগলী, প্রভৃতি বিভিন্ন জেলাতে মাদ্রাসার স্যাংশন দেওয়া হয়েছে কিন্তু নদীয়া জেলাতে ৩-৪ বছর ধরে কোন মাদ্রাসার স্যাংশন দেওয়া হচ্ছে না। শুনছি, নদীয়া জেলা-পরিষদের কোন দায়িত্বশীল ব্যক্তি নাকি বলেছিলেন, ঐ মাদ্রাসাগুলোকে স্যাংশন দেওয়ার দরকার নেই। কারণ এখানে আই. এস. আই. -এর চর তৈরী হয়। আমি এই কথার তীব্র প্রতিবাদ করছি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, নদীয়া জেলায় সিনিয়র হাই মাদ্রাসা এবং জুনিয়র হাই মাদ্রাসা যেগুলো অর্গানাইজড সেগুলোকে অবিলম্বে এ্যপ্রুভাল দেওয়া হোক। স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে, নদীয়া জেলায় দীর্ঘ দিন ধরে সিনিয়র হাই মাদ্রাসা এবং জুনিয়র হাই মাদ্রাসাগুলোকে এ্যপ্রুভাল দেওয়া হচ্ছে না। অবিলম্বে নদীয়া জেলার সিনিয়র হাই মাদ্রাসা ও জুনিয়র হাই মাদ্রাসাগুলোকে স্যাংশন দেওয়ার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয়, উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় জলসম্পদ উন্নয়ন দপ্তরের মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিশেষ প্রাকৃতিক বিপর্যয়ের আশঙ্কা করছি। বিভিন্ন জায়গা থেকে জলসম্পদের ঠিকমত পরীক্ষা না করে জল তোলা হচ্ছে। এটা একটা সমস্যার ব্যাপার। অন্যদিকে জনগণকে বাঁচানোর জন্য বামফ্রন্ট সরকার পানীয় জল সরবরাহ করার জন্য একটা ব্রত গ্রহণ করেছেন। বিশেষ করে নলবাহিত পানীয় জল সরবরাহ্ করার জন্য প্রকল্প নেওয়া হয়েছে। বিশেষ ভাবে পিংলায় পানীয় জল সরবরাহের জন্য প্রকল্প অনুমোদন পেয়েছে। পিংলা ছাড়াও টুঙুর ও নয়াতেও এই প্রকল্প গ্রহণ করা হয়েছে। কিন্তু তার কাজটা এখনও শুরু হয় নি। জলের স্তর পরীক্ষা করে পানীয় জল সরবরাহের ব্যবস্থা যাতে ঠিক মত হয় তার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী তাপস ব্যানার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিখ্যাত ক্রিকেটার পংকজ রায় কয়েকদিন আগে মারা গেলেন। তিনি প্রথম বাঙালী ক্যাপটেন, তিনি দেশের হয়ে নেতৃত্ব দিয়েছিলেন লর্ডসের মত মাঠে এবং তিনি কলকাতার শেরিফও ছিলেন। আমরা আত্ম-বিস্মৃত জাতি। তাঁর মারা যাওয়ার দিন তাঁর শেষযাত্রায় পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে এবং ক্যালকাটা কর্পোরেশনের তরফ থেকে কোন প্রতিনিধি সামিল হন নি। এই লজ্জা আমাদের সকলের। পরবর্তী কালে মাননীয় মুখ্যমন্ত্রী ক্ষমা চাইলেন। আবার নতুন শেরিফ নির্বাচিত হয়েছেন। তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু পংকজ রায়ের মৃত্যুর পর তাঁর শেষযাত্রায় পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে এবং ক্যালকাটা

কর্পোরেশনের তরফ থেকে কোন প্রতিনিধি না থাকায় আমি তার নিন্দা করছি।

**শ্রী সৌমেন্দ্র চন্দ্র দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী এবং সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গের লড়াই, সংগ্রামের নায়ক রায়বাহাদুর পঞ্চানন বর্মণ ১৯২০ থেকে ১৯২৬ এবং ১৯২৯ থেকে ১৯৩৫ সাল পর্যন্ত রাজ্য বিধানসভা পরিষদের সদস্য ছিলেন। উত্তরবঙ্গের জ্ঞান, বিজ্ঞান, সাহিত্য, সংস্কৃতি, সামাজিক ক্ষেত্রে তাঁর অবদান অপরিসীম। তাঁর জীবন সংগ্রাম, দর্শন, ইত্যাদি বিষয়গুলো মাধ্যমিকের পাঠ্যসূচীতে অন্তর্ভুক্ত করার জন্য আমি আবেদন জানাচ্ছি। এছাড়া বিশ্ববিদ্যালয়ে রায়বাহাদুর পঞ্চানন বর্মণের নামে একটা পি. এইচ. ডি. ডিগ্রি চালু করার জন্য আমি আবেদন জানাচ্ছি।

[12.40 — 12.50 p.m.]

**শ্রী আবদুস সালাম মুন্সী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সেচ ও জলপথ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বিগত বন্যায় আমার নির্বাচনী কেন্দ্রর মাটিয়ারিতে প্রচণ্ড ভাঙন হয়েছে। মাননীয় মন্ত্রী গণেশ মণ্ডল এখানে উপস্থিত আছেন। আমি ওঁকে ওখানে নিয়ে গিয়েছিলাম। উনি দেখে এসেছিলেন। কিন্তু আজ পর্যন্ত ওখানে ভাঙন প্রতিরোধের কোন কাজ শুরু হয়নি। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি টি আকর্ষণ করছি এবং অনুরোধ করছি অবিলম্বে মাটিয়ারির ভাঙন রোধের ব্যবস্থা গ্রহণ করা হোক। সাথে সাথে কালীগঞ্জের যে সমস্ত বাঁধ প্রবল বন্যায় ভেঙে গেছে সেগুলোর সংস্কার, মেরামত করা হোক। এই দাবিও জানাচ্ছি।

**শ্রী মৃণাল কান্তি রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। দীঘা-কাঁথী রাস্তার ওপর দুটো গুরুত্বপূর্ণ ব্রিজ রয়েছে। তার মধ্যে একটা রামনগর ব্রিজে বছরের অধিকাংশ সময় জ্যামে আটক থাকে। আর একটা পিছাবনী ব্রিজের কাজ তিন বছর ধরে চলছে, মাঝের পিলারটা বসে যাচ্ছে। এই মুহূর্তে এই ব্রিজটি ঠিক না করলে যে কোন মহূর্তে খুবই বড় রকমের বিপদ উপস্থিত হবে। অথচ আমরা লক্ষ্য করছি এই ব্রিজের কাজ কবে শেষ হবে তার কোন ঠিক নেই। যে ঠিকাদার কাজ করছে, সে যদি না পারে তাহলে সেই ঠিকাদারকে বাতিল করে নতুন ঠিকাদার লাগিয়ে ব্রিজটা এখনই সম্পূর্ণ করা দরকার। মাননীয় মন্ত্রীমহাশয় এখানে উপস্থিত আছেন, তিনি যদি পিছাবনী ব্রিজ সম্বন্ধে কিছু বলেন তাহলে ভাল হয়।

**শ্রী শৈলজা কুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বিদ্যালয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মন্ত্রীমহাশয় এখানে উপস্থিত আছেন, তিনি নিশ্চয়ই জানেন যে, গত জুলাই মাসে আমাদের এম. এল. এ. ক্যাটাগরিতে জেলা প্রাথমিক স্কুল কাউন্সিলে নির্বাচিত করা হয়েছিল। আজ থেকে

প্রায় ৮ মাস আগে নির্বাচন হয়েছে। অথচ আজও জেলায় জেলায় অ্যাডহক প্রাইমারী স্কুল কাউন্সিল কাজ চালাচ্ছে। নির্বাচিত কাউনসিল আজও তৈরী হ'ল না। কবে হবে? এটা ফেব্রুয়ারী মাস, বিধানসভার নির্বাচন এসে গেল। আমরা এম. এল. এ.-রা প্রাইমারী স্কুল কাউন্সিলে নির্বাচিত হয়ে সেখানে বসে কাজ করার সুযোগ পেলাম না। মাননীয় মন্ত্রী উপস্থিত আছেন, তিনি এখানে দাঁড়িয়ে বলুন কবে থেকে নির্বাচিত স্কুল কাউন্সিল কাজ শুরু করতে পারবে।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এটা ক্যালকাটা গেজেটে নোটিফিকেশন হয়ে গেছে। সেই নোটিশ ছেপে বেরবার পরেই ওঁরা দায়িত্ব নেবেন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আপনার মাধ্যমে একটা গুরুতর ঘটনার প্রতি হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত পরশু দিন, সোমবার সকালে শিলিগুড়িতে কালী ঘোষ নামে একজন কংগ্রেস নেতা পুলিশ কাস্টোডিতে মারা গিয়েছেন। কালী ঘোষ শিলিগুড়ির একজন বিশিষ্ট ব্যবসায়ী, খুবই পরিচিত লোক। তাঁকে একটা মামলায় পুলিশ গ্রেপ্তার করেছিল। সেই মামলার সত্যাসত্য সম্বন্ধে আমি বলতে চাই না। তিনি জানিয়েছিলেন তাঁর হার্টের গণ্ডগোল আছে এবং সম্প্রতি তিনি ভেলোরে কিড্‌নির চিকিৎসা করিয়াছেন। তিনি কোর্টের কাছে অনুরোধ করেছিলেন যাতে তাঁকে একটা ভাল হাসপাতালে থাকতে দেওয়া হয়। তাঁকে শিলিগুড়ি জেনারেল হাসপাতালে একটা নোংরা ঘরে থাকতে দেওয়া হয়। ফলে তাঁর অবস্থা ক্রমশঃ খারাপ হতে থাকে। তাঁর বাড়ীর লোকেরা পুলিশের কাছে দাবি করেছিল—তাঁকে একটা ভালো নার্সিং হোমে ভর্তি করা হোক। কিন্তু পুলিশ সে অনুমতি দেয় নি। ফলে গত ৫ তারিখে সকালে কালীবাবু মারা গেলেন। গতকাল শিলিগুড়ি শহরে বন্‌ধ হয়েছিল। সমস্ত বিরোধীদল, কংগ্রেস, তৃণমূল কংগ্রেস বি. জে.পি. সবাই বন্‌ধ ডেকেছিল পুলিশই কালীবাবুর মৃত্যুর জন্য দায়ী। সে জন্য আমি দোষী পুলিশ অফিসারদের শাস্তি চাইছি এবং এই জাতীয় ঘটনা পুনরায় যাতে না হয় তার জন্য সরকারকে সজাগ থাকতে অনুরোধ করছি।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে যে ১৫ লক্ষ টাকার বিধায়ক উন্নয়ন তহবিল অনুমোদিত হয়েছে— সাড়ে ৭ লক্ষ টাকা প্রথমে স্যাংশন্ড হয়েছে। তারপর আবার সাড়ে ৭ লক্ষ টাকা অনুমোদন করা হল-তাতে দেখছি ডাইনীর হাতে ছেলে তুলে দেওয়ার মতন অবস্থা হয়েছে। এই টাকা রুর্‍যাল এরিয়ায় পঞ্চায়েতের মাধ্যমে খরচ হওয়ার কথা। কিন্তু পঞ্চায়েত সেই টাকা তুলছে না, চেক্ নিচ্ছে না। ফলে নির্বাচনের কাজ শুরু করা যাবে বলে মনে হয় না। এখনো পর্যন্ত কোন কাজই শুরু হয়নি। ফলে বিধায়ক উন্নয়ন তহবিল মিনিংলেস হয়ে দাঁড়াচ্ছে। কেন এটা করা হল? আমি এই ব্যাপারে অবিলম্বে মাননীয় অর্থমন্ত্রীর হস্তক্ষেপ দাবী করছি।

**শ্রী অশোক কুমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অদ্ভুত একটা ব্যাপার দেখতে পাচ্ছি, ক্লাস নাইনে পড়া একটি ছেলের হঠাৎ দেখলাম তার নাম ভোটার লিস্টে উঠে গেছে। স্কুলে খবর নিয়ে দেখলাম তার বয়স এখনো পর্যন্ত ১৮ হয়নি। কিভাবে তার নাম উঠে গেল তা আমি আজও জানতে পারলাম না। অথচ এদিকে আমার এলাকায় যাদের বয়স ২০, ২২, ২৪ বছর হয়ে গেছে এবং যারা সত্যিকারের বাসিন্দা তাদের নাম ভোটার লিস্ট থেকে কেটে দেবার চেষ্টা হয়েছে। জানি না, প্রশাসন কাদের কথা শুনে ঐসব নামগুলি কাটলেন। এইভাবে যদি কারচুপি হয় তাহলে নির্বাচনে অশান্তি দেখা দেবে। ভোটার লিস্টে নাম তোলার বয়স যাদের হয়নি তাদের যদি এইভাবে নাম তোলা হয় তাহলে প্রচণ্ড অসুবিধা হবে। অবিলম্বে এইসব জিনিস বন্ধ হওয়া দরকার। যদি এইরকম নাম থাকে তাহলে বাদ দেওয়া দরকার। যারা মৃত, যারা পৃথিবীতে নেই তাদের পর্যন্ত নাম আছে। আমরা বি. ডি. ও. থেকে শুরু করে, ডি. [illegible] এবং ইলেক্শন কমিশনের কাছে কাগজ পর্যন্ত পৌঁছে দিয়েছি। কিন্তু তাদের নাম আজও পর্যন্ত কাটা হয়নি, বহাল তবিয়তে আছে। সরকার যদি এই ব্যাপারে নজর না দেন তাহলে ভাববো ইচ্ছাকৃতভাবে এই কাজ করার চেষ্টা করছেন।

**শ্রী শোভন দেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, আপনি জানেন, রাজ্য বিদ্যুৎ পর্ষদ বহু গ্রামে বিদ্যুৎ দিতে পারছে না। টাকা-পয়সার অভাবে, ইনফ্রাস্ট্রাকচারের অভাবে তার নিয়ে যাওয়া যাচ্ছে না, পোল নিয়ে যাওয়া যাচ্ছে না। এমন এক অবস্থায় রাজ্য বিদ্যুৎ পর্ষদের সচিব একটা গোপন সার্কুলার দিয়েছেন ডিপার্টমেন্টাল হেডের কাছে, তাতে বলেছেন, ২০ কোটি টাকা ওভারটাইম বিদ্যুৎ পর্ষদের কর্মীদের দেওয়ার জন্য। কোন্ হিসাবে চাচ্ছে বিদ্যুৎ পর্ষদের কর্মীরা? সেখানে বলা হয়েছে— The Board has noted with concess the present practice of allowing over-time as a matter of routine. কোন ওভারটাইমের প্রয়োজন নেই, কাজ নেই। রুটিন ওভারটাইম কিছু লোককে পাইয়ে দেবার এই যে বিপজ্জনক ট্রেন্ড এই ট্রেন্ড অবিলম্বে বন্ধ করা দরকার। যদি ওভারটাইমের কাজ থাকে তাহলে তারা পাক, এ ব্যাপারে আমার কোন দ্বিমত নেই, কিন্তু যেখানে কোন প্রয়োজন নেই অথচ রুটিন ওভারটাইম দিতে হবে-এটাতেই আমার আপত্তি। এইভাবে ২০ কোটি টাকা খরচ করা উচিত নয়। এ ব্যাপারে বিদ্যুৎ পর্ষদের মাননীয় মন্ত্রী মৃণালবাবুর দৃষ্টি দেওয়া উচিত যাতে অবিলম্বে যথাযথভাবে এই টাকাটা ব্যবহার করা হয়। এই টাকা দিয়ে গ্রামের মানুষের কাছে বিদ্যুৎ পৌঁছে দেওয়া যায়। এমন বহু গ্রাম আছে যেখানে বিদ্যুৎ নেই। এমন অনেক মৌজা আছে যেখানে বিদ্যুৎ চলে গেছে বলা হয়েছে, অথচ সেখানে একটি মাত্র লাইট পোস্ট গেছে। এইরকম বহু গ্রাম অন্ধকারে ডুবে আছে। তাই আমি বলবো, অকারণ এই টাকা খরচ না করে যথাযথভাবে খরচ করা

উচিত যাতে বিদ্যুৎ গ্রামে-গ্রামে পৌঁছে দেওয়া যায়। আমি এই ব্যাপারে বিশেষভাবে মৃণালবাবুর দৃষ্টি আকর্ষণ করছি, কারণ, বিদ্যুৎ পর্ষদের যিনি সেক্রেটারী তিনি গোপন সার্কুলার দিয়েছেন তার দপ্তরের নিজস্ব অফিসারদের কাছে।

[12.50 — 2.00 p.m. Including House Adjournment]

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের আমলে নতুন শিল্পের কোন উদ্যোগ তো হলই না, উপরন্তু পুরানো শিল্পগুলি বছরের পর বছর বন্ধ হয়ে আছে। এই ব্যপারে বারবার সরকারের মাননীয় মুখ্যমন্ত্রী এবং প্রাক্তন মুখ্যমন্ত্রীর কাছে দরবার করেছি, কিন্তু সরকার এ ব্যাপারে কোন পদক্ষেপ নিচ্ছে না। এই আজকে ১৪ বছর ধরে এই মেটাল বক্স বন্ধ। মেটাল বক্সের ১১০ জন শ্রমিক অনাহারে, অপুষ্টিতে মারা গিয়েছেন, ৬৯ জন শ্রমিক আত্মহত্যা করতে বাধ্য হয়েছেন। এই কারখানার মালিক একতরফা ভাবে কলকাতার কারখানার দুটির দরজা বন্ধ করে রেখে দিয়েছে অথচ তাদের বম্বের কারখানা চালু রেখেছে। এই মালিকের বিরুদ্ধে বারবার আমরা হাইকোর্টে গিয়েছি এবং সেখানে হাইকোর্ট পরিষ্কারভাবে সরকারকে এ ব্যাপারে পদক্ষেপ নেওয়ার নির্দেশ দেওয়া সত্ত্বেও মালিকদের সঙ্গে অশুভ আঁতাতের জন্য এই রাজ্য সরকার সেই মালিককে গ্রেপ্তার করছেন না বা তাকে ডেকে কারখানা খোলার ব্যবস্থা করতে পারছেন না। স্যার, এর আগে এই রাজ্যে যিনি মুখ্যমন্ত্রী ছিলেন তার ২৩ বছরের রাজত্বকালে তিনি একটু সময় বার করতে পারেন নি মেটাল বক্সের মালিক, শ্রমিক এবং সরকারকে নিয়ে ত্রিপাক্ষিক বৈঠক করার। বারবার এই ত্রিপাক্ষিক বৈঠক করার জন্য আমরা বললেও এবং তিনি ইউরোপ আমেরিকাতে বারবার যাওয়ার সময় পেলেও শ্রমিক, মালিকদের ডেকে এই কারখানাটি খোলার ব্যবস্থা করতে পারেন নি। বর্তমানে যিনি মুখ্যমন্ত্রী আছেন গত দু মাস যাবৎ তার কাছেও এ ব্যাপারে আমরা বারবার আবেদন করেছি। আমরা তাকে বলেছি অবিলম্বে এই মেটাল বক্সের অনশনরত, আত্মহত্যা করতে বাধ্য হওয়া শ্রমিকদের রুটিরুজির ব্যবস্থা করুন কিন্তু কিছুই হয়নি। আমরা দাবী করছি এই বেয়াদপ মালিকের বিরুদ্ধে সরকার থেকে প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করা হোক। কিন্তু স্যার, আমরা দেখছি, আজকে পশ্চিমবাংলায় এইসব মালিক এবং সরকারের ভেতরে একটা অশুভ আঁতাত তৈরি হয়েছে। মালিকদের কালো টাকা নিয়ে সরকার এবং তাদের দল আজকে পশ্চিমবঙ্গে ক্ষমতা দখল করে রাখার চেষ্টা করছে এবং তাই তারা এইসব মালিকদের বিরুদ্ধে ব্যবস্থা নিচ্ছে না। আমার দাবী, অবিলম্বে এই মেটাল বক্স কারখানা খোলার ব্যবস্থা করে সেখানকার অনশনরত, আত্মহত্যা করতে বাধ্য হওয়া শ্রমিকদের বাঁচার ব্যবস্থা করা হোক। তা না হলে পশ্চিমবাংলার শ্রমজীবী মানুষদের কাছে আন্দোলন করা ছাড়া পথ থাকবে না।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়।, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ফলতা বিধানসভা কেন্দ্রের জগন্নাথপুর নতুন রাস্তার মোড় থেকে সাতগাছিয়া বজবজ বিধানসভা কেন্দ্র হয়ে তারাতলা পর্যন্ত ডি. এস-টু বাসটি যায়। এই বাসটি কখন যায় আর কখন আসে সেখানকার সাধারণ মানুষরা তা জানেন না। একটা ইন্ডাষ্ট্রীয়াল বেল্টের মধ্যে দিয়ে বাসটি আসছে। এই বাসটি রেগুলারলি যাতে চলে তারজন্য এই সভায় আমি বারবার বলেছি কিন্তু এই সরকারের পরিবহণ দপ্তরের কুম্ভকর্ণের ঘুম ভাঙ্গে নি। এইভাবে ঘুমিয়ে ঘুমিয়েই এই সরকার দীর্ঘ ২৫ বছর ধরে চলছে। এই সভায় আমি বারবার দাবী জানিয়েছি যে এই ডি. এস. টু বাসটি যাতে রেগুলার হয়, বাসের সংখ্যা যাতে বাড়ে, ঠিকমতন যাতে চলে এলাকার মানুষদের স্বার্থে তার ব্যবস্থা করা হোক কিন্তু তা না হওয়ায় আজ পুনরায় এই দাবী জানাচ্ছি। এই বাসটি রেগুলার হলে, সংখ্যায় বাড়লে বজবজ, সাতগাছিয়া, ফলতা এলাকার কারখানার মানুষদের এবং সাধারণ মানুষদের যাতায়াতের অনেক সুবিধা হবে। পরিশেষে আমি আবার পরিবহণ মন্ত্রীর কাছে দাবী জানাচ্ছি অবিলম্বে এই ডি. এস. টু বাসটি যাতে রেগুলার হয় এবং বাসের সংখ্যা বাড়িয়ে ঠিক মত যাতে চলে তার ব্যবস্থা করা হোক।

**শ্রীমতী চুণীবালা হাঁসদা ঃ** মানতান ডেপুটি স্পীকার জহার স্যার- আম মাধ্যমে তে পঞ্চায়েত মন্ত্রী দৃষ্টি আকর্ষণ সানাঞ কানা, স্পীকার স্যার তেতুল ভাঙা ব্রিজ চেতানরে অকা ব্রীজ হুয় কাথা তাহেঁ কানা। টেন্ডার হুয় আকানা মেনখান কামি বন্দো আকাদায় জেলা পরিষদ চেদা কামি বন্দো আকাদায় অনাগে বাডার সানাঞ কানা পঞ্চায়েত মন্ত্রীঠেন। আম মাধ্যমে তে যাঁহাতে পঞ্চায়েত মন্ত্রী লগন সাহিত্য কামি এতহব মায় অনা আর দাস তাঁহেন কানা বাংখান এলাকা রিন জন সাধারণ অকা জনরোষ তেয়ার আ এলাকারেনা অকামার ক্ষতি হুয়ু আ অনা সামভাও মুশকিল কানা। আম মাধ্যমতে পঞ্চায়েত মন্ত্রী আ দৃষ্টি আকর্ষণ সানাঞ কানা। ঝাড়খণ্ড রিন এলাকারিন হড় দিনের পর দিন অকা বঞ্চিত মেনা কওয়া মনেয়াঞ অনা দ ইচ্ছা ভাবতে বন্দো আকাদা ক কামি অতএব যাতে লগন কামি হুয়ু মা অনা আম মাধ্যম তে পঞ্চায়েত মন্ত্রীয়া দৃষ্টি আকর্ষণ এদা জহার।

(At this stage the House was adjourned till 2.00 p.m.)

[2.00 — 2.10 p.m.] [after recess]

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে আমি তার বিরোধিতা করছি এবং আমাদের বিরোধী দলের পক্ষ থেকে যে সংশোধনী আনা হয়েছে আমি তাকে সমর্থন করছি। স্যার, রাজ্যপালের ভাষণ পড়ে মনে হয়েছে যে রাজ্যপাল বিভিন্ন দপ্তর থেকে তাদের একটা রিপোর্ট চেয়ে পাঠিয়েছিলেন এবং সেই রিপোর্টগুলি জোড়াতালি দিয়ে একটা রাজ্যপালের ভাষণ তৈরী করা হয়েছে। এই ভাষণ ছন্দবদ্ধ নয় এবং এই বক্তৃতা সংঘবদ্ধ নয়। স্যার, আপনি দেখবেন হঠাৎ করে বক্তৃতা শেষ হচ্ছে।

My Government has launched initiatives for devoloping the Shankarpur beach, Sunderbans and the Teesta Barrage Site as world-class tourist destination.

**JAI HIND**

এখানে বলা নেই যে আমাদের কি আউটলুক ফর দি কামিং ইয়ার, এই রকম কোন আউটলুক দিয়ে উনি শেষ করেন নি। তার ফলে এই ভাষণটা জোলো দুর্বল এবং অসংগতিপূর্ণ হয়েছে। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণ ২২শে জানুয়ারী এখানে পড়েছেন। তার কয়েক দিন আগেই বরাহনগর জুট মিলের ঘটনা ঘটে গিয়েছে। আমরা জানি সরকারী কাজে একটু বিলম্ব হয়। রাজ্যপালের ভাষণে এই ব্যাপারে যদি একটা লাইনও এ্যাড করা হতো বা একটা পাতা চেঞ্জ করে ওই ঘটনা দেওয়া হতো, বরাহনগরে জুট মিলে নৃশংস হত্যাকাণ্ড সম্পর্কে উল্লেখ করা হতো তাহলে রাজ্যপালের ভাষণ সম্পূর্ণ হতো। পশ্চিমবাংলার সবচেয়ে গুরুত্বপূর্ণ শিল্প হচ্ছে চটকল যাতে ২ লক্ষ শ্রমিক কাজ করে। এই চটকল সম্পর্কে যদি রাজ্যপালের ভাষণে উল্লেখ থাকতো তাহলে রাজ্যপালের ভাষণ রাজ্যে সত্যিকারের চিত্র তুলে ধরতে পারতো। বরাহনগর জুটমিলের ঘটনা অন্যান্য জুট মিলের ঘটনা নৈরাশ্য জনক। জুটমিলে আগেকার সমস্ত শিল্পপতিরা চলে গিয়েছে, এখন এই সমস্ত জুটমিলে গোবিন্দ সারদার মতো মালিক এসেছে। তারা জুটমিলে এসে জুটমিলগুলোকে লুটেপুটে খাচ্ছে। আজকে এই সমস্ত জুটমিলগুলিতে প্রায় ২০০ কোটি টাকা পি. এফ.-এ বাকি, ১০০ কোটি টাকা ই. এস. আই. -এ বাকি। জুট মিলে শ্রমিক ভোলা দাস মারা গেল, সে একজন জিরো নাম্বার ওয়ারকার, ই. এস. আই. -এর বেনিফিট পাবে না। কোন শ্রমিকের যদি ই. এস. আই-এ কার্ড না থাকে তাহলে তার যদি এ্যাকসিডেন্ট হয় বা সে যদি মারা যায় তাহলে সে কোন বেনিফিট পাবে না। যার ফলে আজকে জুটমিল এলাকাগুলি জ্বালামুখী হয়ে আছে। এতো বড় ইণ্ডাসট্রিতে এতো বড় ঘটনা ঘটেছে, রাজ্যপালের ভাষণ পড়ার ৫ দিন আগে

ঘটেছে, কিন্তু রাজ্যপালের ভাষণে এর কোন উল্লেখ নেই। এর জন্য আমি যার পর নাই দুঃখিত। আমি আশা করি মুখ্যমন্ত্রী এই ব্যাপারে জবাব দেবেন। গত কাল আইনশৃঙ্খলার প্রশ্নে জবাব দিতে গিয়ে বেশী কিছু বলেন নি। আমি গত কাল মুলতবী প্রস্তাবে আইন-শৃঙ্খলার ব্যাপারে কি রকম অবনতি হয়েছে, রাজনৈতিক সংঘর্ষ কি ভাবে বেড়েছে সেটা বলেছি। রাজনৈতিক সংঘর্ষে কত জনের মৃত্যু হয়েছে গত কাল ফিগার দিয়ে তা উল্লেখ করেছিলাম, বুদ্ধদেববাবু, সেই ফিগার অস্বীকার করেন নি যে আমাদের রাজ্যে গত ২ বছরে এই মেদিনীপুর, বাঁকুড়া এবং হুগলী মিলিয়ে ১৯৯৯ সালে মারা গেছে ৩২ জন এবং ২০০০ সালে মারা গেছে ৬৮ জন। কিছু লোক যে মারা গিয়েছে, এই ব্যাপারে রাজ্যপাল কিছু বলেন নি। উনি শুধু বলেছেন, ওভারঅল ল'এ্যাণ্ড-অর্ডার ইন দি স্টেট ইজ রিমেণ্ড জেনারেলি পিসফুল। এটাকে কি বলা যায়? সারা রাজ্য জুড়ে যেখানে রাজনৈতিক সংঘর্ষ হচ্ছে, সেখানে রাজ্যপাল বলেছেন, সাধারণ ভাবে রাজ্যের অবস্থা শান্তিপূর্ণ ছিল। এটা সত্যের অপলাপ। শাসকদল রাজ্য সংঘর্ষের ঘটনাকে ছোট করে দেখাবার চেষ্টা করছে। বুদ্ধদেববাবু গতকাল বলেছেন, রাজ্যে ৪০০টি থানার মধ্যে মাত্র ৭টি থানায় অশান্তি আছে। এর পাশাপাশি আমি বলি, ক্যানিংয়ে সংঘর্ষে একটা বাচ্চা যখন মারা যায়, ভাঙড় থানার খেয়াদা গ্রামে সংঘর্ষে যখন মানুষ মারা যায়, তখন এটা তো ৭টি থানার মধ্যে নয়। বীরভূমে ..নুরের সুচপুরে ১১ জন লোক যারা মারা গেল, যারা কোন একটা বিশেষ দলের লোক, রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই। তাই রাজ্যপালের ভাষণে সত্য তথ্য, সত্য চিত্র তুলে ধরেছে বলে আমি মনে করি না। এই প্রসঙ্গে বলা দরকার, রাজ্যপালের ভাষণে আছে, উনি বলেছেন কামতাপুরী লিবারেশন অর্গানাইজেশন হিংসাত্মক কাজ করছে। সিপিএম' এর লোকদের মারছে। আমি এর নিন্দা করি। যে কোন এই ধরনের উগ্রপন্থী দলের বিরুদ্ধে রাজ্য সরকারের কড়া ব্যবস্থা নেওয়া দরকার, রাজ্য সরকারের এটা ব্যর্থতা, নিজের দলের লোকদের তারা প্রোটেকশন দিতে পারছে না। স্কুলে মাস্টার মহাশয় পড়াচ্ছেন, তাঁকে ক্লাসরুমে গুলি করে মেরে দিচ্ছে। আমি এর পাশাপাশি বলতে চাই, শুধু মাত্র রাজনৈতিক সুবিধা নেবার জন্য কামতাপুরী আন্দোলনকে উড়িয়ে দেবেন না বুদ্ধবাবু। উত্তরবঙ্গ দীর্ঘদিন ধরে অবহেলা, বঞ্চনার শিকার-তারমধ্যে রাজবংশী যারা আছেন, তাঁরা অবহেলার শিকার। গত কয়েক বছরে আপনারা উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ তৈরী করেছেন, যেটা স্ট্যাটুটরী বোর্ড নয়, আইনসভায় আইন পাশ করে নয়। বিধানসভায় একটা রেজোলিউশন পাশ করে এটা তৈরী করেছেন। উত্তরবঙ্গে স্ট্যাটুটরি বোর্ড, যে রকম মহারাষ্ট্রে আছে 'বিদর্ভ', অন্ধ্র প্রদেশে আছে 'তেলেঙ্গনা ডেভালপমেন্ট বোর্ড', এই রকম একটা বোর্ড, স্ট্যাটুটরি বোর্ড তৈরি করা দরকার ওখানে। তা না করে

যেটা করেছেন আমাদের এখানে সেটা রাজ্য সরকারের নির্দেশ মত চলবে। কামতাপুরীদের অন্য যে দাবীগুলো আছে- এই হাউসে ভাষার ব্যাপারে সাঁওতালি ভাষা যেটা পাশ হয়েছে-আমি মনে করি তা নিয়ে এখানে দাবী করা উচিত। কামতাপুরীদের ভাষা নিয়ে যদি দাবী থাকে, সেই দাবী রাজ্য সরকার কেন শুনবেন না? কিন্তু রাজ্যপালের ভাষণে কামতাপুরী মানুষদের সম্বন্ধে কোন কথা, তাদের বঞ্চনার কথা, অর্থনৈতিক অবহেলার কথার উল্লেখ নেই। তাদের ভাষা সম্পর্কে যে দাবী, রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই। আমি আশা করি, মাননীয় মুখ্যমন্ত্রী এই ব্যাপারে বলবেন। রাজ্যপালের ভাষণে সবচেয়ে বেশী যেটা আছে সেটা হচ্ছে রাজ্যের বন্যার কারণ। যদিও এটা ব্যুরোক্রাটিক কারণে, রাজ্য পরে যে ১০৩ কোটি টাকা পেয়েছে, ন্যাশানাল ক্যালামিটি রিলিফ ফান্ড তৈরী হওয়ার পরে পেয়েছে, বইটা আগে ছাপতে দেওয়া হয়েছে। সেজন্য তার উল্লেখ নেই। ১০৩ কোটি টাকার উল্লেখ নেই। আপনারা ১৪৮৬ কোটি টাকা দাবী করেছিলেন। রাজ্য সরকার তথ্য দেখান না। আমাদের জানারও উপায় নেই। আপনারা মাঝে মাঝে একটা ফিগার পাঠিয়ে দেন, তা নিয়ে সিপিএমের লোকেরা চেঁচামেচি করেন। কিছু দিন আগে মুখ্যমন্ত্রী যে অল পার্টি একটা মিটিং ডেকেছিলেন, সেখানে ৪০০-৫০০ কোটি টাকার ড্যামেজ ফিগার দিয়েছিলেন। ফোর্থ অক্টোবর এটা উল্লেখ করেছিলেন। তারপর যে ফিগারটা বাড়লো, সেটা কখন বাড়লো, কেন বাড়লো, কি হিসাবে বাড়লো, আমরা তা জানি না। আমি তা সত্ত্বেও রাজ্যের মানুষের স্বার্থে কেন্দ্র যাতে টাকা দেয় তার দাবী করি। বন্যাটা ম্যান মেড, এটা আমার বক্তব্য নয়। এটাও ঠিক, ২৪ বছর নিরন্তর অবহেলার ফলে এই বন্যা হয়েছে। ইরিগেশন ডিপার্টমেন্টের কাজের অবস্থা এই জায়গায় চলে গিয়েছে যে ২৪ বছরে একটা তিস্তা প্রকল্প হলো না। পশ্চিবাংলায় এই দীর্ঘ সময়ে কোন খাল বিল সংস্কার হয় নি, কোন ডিসিল্টিং হয়নি। পশ্চিমবঙ্গে রিজার্ভার ফ্লাড কুশন ডিসিল্টিং করা হয়নি। জলাধারগুলোকে যে বাড়ানোর দরকার ছিল, তার ব্যবস্থা হয়নি।

[2.10 — 2.20 p.m.]

এমবাঙ্কমেন্টগুলি যেগুলি নদীর ধারে-বাঁধ-আছে, সেগুলি রিপেয়ার করা হয়নি। তার ফলে এবারে যে ভাবে জল হয়েছে এবং যে ভাবে জল থেকেছে তার তুলনা নেই। তার কারণ এবারে ড্রেনেজ ব্যবস্থায় খুবই দুর্বলতা ছিল। এখানে মোস্তাফা বিন কাশেম সাহেব আছেন, ওর স্বরূপনগর ভীষণভাবে ক্ষতিগ্রস্ত, বাদুড়িয়া, বনগাঁ, বাগদা ভীষণভাবে ক্ষতিগ্রস্ত। এই রকম বন্যা আগে কখন হয়নি। এটা রাজ্যপালের ভাষণে বলা উচিত ছিল কেন এত জল এল এবং কেন এতদিন জল থাকলো। ময়ুরাক্ষী জল ছেড়েছে বলে বীরভূম, কান্দী মহকুমা ডুবে গিয়েছে

কিন্তু কেন নুতন এলাকায় বন্যার জল এতদিন থাকলো, কেন মানুষের এত অবর্ণনীয় কষ্ট হল তার ব্যাখ্যা রাজ্যপালের ভাষণে দেওয়া হয়নি। আমি মনে করি রাজ্যে বন্যা যা হয়েছে এবং আমি দাবীও রাখছি এর কারণ অনুসন্ধান করার জন্য একটা হাইপাওয়ার কমিশন করার দরকার আছে। রাজ্য সরকারের তরফ থেকে এই ব্যাপারে সেখানে থরো ইনভেস্টিগেশান এর ব্যবস্থা হয়নি। কিন্তু লঙ্ টার্ম ব্যবস্থার জন্যও কোন হাই পাওয়ার ইনভেস্টিগেশান এর ব্যবস্থা হয়নি। রাজ্যপালের ভাষণে রিলিফ ডিস্ট্রিবিউশান সম্বন্ধে বলা হয়নি। বন্যার পরে প্রত্যেকটি জায়গায় প্রথম ৪/৫ দিন সরকারি সাহায্য পৌঁছায়নি। এখানে একটু আগে শান্তিপুরের চেয়ারম্যান আমাদের বিধায়ক অজয় দে ছিলেন, তিনি বলছিলেন, প্রথম ৪ দিন আলো ছিল না। জল ছিল না, টেলিফোন ছিল না, সড়কপথে যোগাযোগ ছিল না, ডিস্ট্রিক্ট এ্যাডমিনিস্ট্রেশান ছিল না। পঞ্চম দিনে লঞ্চে করে সাহায্য পাঠিয়েছে, সেটাও শান্তিপুরে না এসে কালনায় মন্ত্রীর কন্স্টিটিউয়েন্সিতে চলে গেছে। প্রত্যেক জায়গায় এই রকম হয়েছে। বারবার বন্যা হয়েছে রাজ্যে, কিন্তু একটা ডিজাসটার ফেস করার জন্য কোন ব্যবস্থা এই রাজ্যে তৈরী হল না। তার ফলে, '৭৮ সালের পর থেকে বারবার বলা সত্ত্বেও কোন ব্যবস্থা বন্যার জন্য করতে পারেন নি। তাই বন্যার প্রথম কয়েকদিন সরকার কোন রিলিফ-এর ব্যবস্থা করতে পারেনি। তখন বলা হয়েছিল, ফ্লাড সেন্টার তৈরী করা হবে, সেখানে ড্রাই ফুড মজুত থাকবে, অনেক কিছু থাকবে, লোকে আশ্রয় নেবে। কিন্তু ২ হাজার সাল পর্যন্ত সেই ফ্লাড সেন্টার করা হয়নি। তার ফলে এবারে বন্যায় অস্বাভাবিকভাবে মানুষের কষ্ট হয়েছে। এখন বন্যার পরে পুনর্গঠনের ব্যবস্থা চলছে, মানুষ তার নিজের জীবন গুছিয়ে নিয়ে আসছে। এখানে আমি দুটো হিসাব দিচ্ছি। নদীয়া জেলায় ১০টি মিউনিসিপ্যালিটি আছে, সরকারি নিয়ম অনুযায়ী বন্যায় যেখানে বাড়ী সম্পূর্ণ ভেঙে যাবে, সেখানে হাউসিং ডেভলাপমেন্ট গ্র্যান্ট দেওয়া হবে ২ হাজার টাকা, আংশিক হলে ১ হাজার টাকা। নদীয়া জেলায় ১০টি মিউনিসিপ্যালিটি আছে এ্যাভারেজে মাত্র ১/৪ অংশ টাকা গিয়েছে, তাও আবার বিলি হয়নি। আপনি শুনলে আশ্চর্য্য হবেন, নদীয়ার তাঁত শিল্পীদের জন্য ৬ কোটি ৮৮ লক্ষ টাকা এসেছে, সেই টাকা জেলা পরিষদে পড়ে আছে। আজকে পর্য্যন্ত ৭ই ফেব্রুয়ারী হ্যান্ডলুম উইভারসদের টাকা ডিস্ট্রিবিউশান হয়নি। আজকে গ্রামে যেখানে বন্যা হয়েছে সেখানকার রুরাল রিলিফ-এর কি অবস্থা গ্রামগুলি একদম বিচ্ছিন্ন হয়ে গেছে, সেখানে যাওয়া যাচ্ছে না, কখন রি-কন্সট্রাকশান-এর কাজ শুরু হবে তা কি মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন। আমি আপনাকে আরো বলতে চাই, এটা শুধু তাঁত শিল্পীদের জন্য, যারা

আর্টিজার্স আছেন যারা হাতের কাজ করে তাদের রিলিফের টাকা ডিস্ট্রিবিউশান হয়নি। তার মানে কি? সরকার চাইছেন নির্বাচনের আগে ডিস্ট্রিবিউশান করবো যাতে রুলিং পার্টির সুবিধা হবে। আমি দাবী করছি, অবিলম্বে যে সমস্ত টাকা এসেছে বিভিন্ন ক্ষেত্রে সেগুলি অবিলম্বে খরচ করা দরকার। আমি আরো একটি কথা এই প্রসঙ্গে বলতে চাই, আমাদের নিয়ে যখন জ্যোতিবাবু মিটিং ডেকেছিলেন, আমরা তখন সেখানে দাবী করেছিলাম যে জেলায় এবং ব্লকে সর্বদলীয় ত্রাণ কমিটি করা হোক। যাতে ত্রাণ ও পুনর্বাসন দলের উর্ধ্বে থেকে করা যায়, কিন্তু হয়নি। কিন্তু দেখা যাচ্ছে ত্রাণ নিয়ে দলবাজী হচ্ছে, কে বেনিফিসিয়ারী হবে, কে হাউস বিল্ডিং গ্র্যান্ট পাবে তার লিস্ট তৈরী হয়নি। তার ফলে বন্যার মোকাবিলার ক্ষেত্রে অল পার্টি এফোর্ট নেওয়া যায়নি। কেন্দ্রের কাছে সাহায্য চাওয়া হোক বা অন্য ব্যাপারেই হোক, সব রকমভাবেই আমরা সহযোগিতা দিতে রাজী হয়েছি। সেইজন্য প্রচেষ্টাটা অ্যাবসেন্ট রয়ে গেছে। এবারে রাজ্যপালের ভাষণের অন্যান্য কিছু বিষয় সম্পর্কে আমি বলব। পশ্চিবাংলায় যে কথাগুলো বার বার এই বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে বলা হয়, সেই কথাগুলো আজকে ক্রমশঃ বস্তাপচা হয়ে যাচ্ছে। বামফ্রন্ট সরকারের যেগুলো ভালো কথা ছিল, সেগুলো এখন কানা গলিতে এসে ঠেকেছে। ভূমি সংস্কারের ব্যাপারে যে লেটেস্ট ফিগারটা আমি পেয়েছি তাতে দেখতে পাচ্ছি ২৫ লক্ষ ৪৪ হাজার লোকের মধ্যে ১০ লক্ষ ৪৫ হাজার একর জমি আপনারা বিলি করেছেন। রাজ্যপাল গত বছরে ভাষণ দেওয়ার পরে এক বছরে মাত্র আট হাজার একর জমি বিলি হয়েছে এবং পেয়েছে মাত্র আট হাজার লোক। এর মানে কি? ল্যাণ্ড সিলিং অ্যামেণ্ডমেণ্ড করেও আপনারা উদ্বৃত্ত জমি বার করতে পারেননি। কিন্তু আপনারা বলেছেন, ভূমি সংস্কার করেছি, বর্গা করেছি। গত বছরের এবং এই বছরের রাজ্যপালের ভাষণ যদি আমরা দেখি তাতে দেখা যাচ্ছে নতুন করে আর বর্গা হচ্ছে না এবং কোন সম্ভাবনাও নেই এবং তার ফলে আপনাদের একই অবস্থা আছে। অর্থাৎ একটা প্লেটো অবস্থায় পৌঁছে গেছে। নতুন করে আর ব্রেক থ্রু করার সম্ভাবনা নেই। ঠিক একই অবস্থা লিটারেসি মুভমেন্টের ক্ষেত্রে। স্বাক্ষরতা মিশনে কেন্দ্রীয় সরকার টাকা দিয়েছিল, এটাও একেবারে প্ল্যাটো অবস্থায় এসে ঠেকেছে। নিউ লিটারেসি এবং পোস্ট লিটারেসির ব্যাপারে যে উদ্যোগ নেওয়া উচিত ছিল, সেই ব্যাপারে কোন উদ্যোগ নেই। পুরো উদ্যোগটাই নষ্ট হয়ে গেছে পুরনো শ্লোগান কিন্তু এই বামফ্রন্ট সরকারের আর চলবে না। অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের অবস্থা ভালো এই কথা কিন্তু রাজ্যপালের ভাষণে ফুটে ওঠেনি। অসীম বাবু তার বিকল্প অর্থনীতির কথা বলেন এবং আমাদের রাজ্য অন্যান্য রাজ্যের থেকে এগিয়ে যাচ্ছে এই কথা বলেন। আমি গভর্নমেন্ট অফ ইণ্ডিয়ার ইকনমিক সার্ভে থেকে বলছি, এই রাজ্যের আন্ডার স্টেট ডোমেস্টিক প্রডাক্ট, পার ক্যাপিটা, অর্থাৎ মোট উৎপাদনের যে মূল্য, সেটা যদি রাজ্যের জনসংখ্যা দিয়ে ভাগ করা যায় তাতে দেখতে পাবেন

পশ্চিমবাংলা অন্যান্য রাজ্যের থেকে পিছিয়ে আছে। মহারাষ্ট্র- ১৮,৩৬৫; পাঞ্জাব- ১৯,৫০০; গুজরাট- ১৬,২৫১; হরিয়ানা- ১৭,৬২৬; কর্ণাটক- ১১,৬৯৩; কেরালা- ১১,৯৩৬; তামিলনাড়ু- ১২,৯৮৯; আর পশ্চিমবাংলা হচ্ছে- ১০,৬৩৬। আমি ছোট ছোট রাজ্যের কথা ছেড়েই দিলাম। মেজর স্টেটগুলোর মধ্যে আমাদের পশ্চিমবাংলার জায়গা হচ্ছে আট নম্বরে। আমরা অন্যান্য রাজ্যের তুলনায় পিছিয়ে আছি। আমাদের এখানে এ্যকুচয়াল এমপ্লয়মেন্ট কমে যাচ্ছে, আমি একটা হিসাব দেখেছিলাম, ন্যাশনাল লেবার এণ্ড এমপ্লয়মেন্ট- এর একটা হ্যাণ্ডবুক আছে। সেটার থেকে দেখা যাচ্ছে ১৯৯০ থেকে ৯৬ পর্যন্ত সারা ভারতবর্ষে রাষ্ট্রায়ত্ত ক্ষেত্রে কর্মসংস্থান হয়েছিল ৬ লক্ষ ৬০ হাজার, পশ্চিমবাংলায় সেটা কমেছে ৬৩ হাজার। প্রাইভেট সেক্টর সারা ভারতবর্ষে ছিল ৯ লক্ষ ৩০ হাজার, আর পশ্চিমবাংলায় কমেছে ৯৪ হাজার। সারা ভারতবর্ষে শিল্প উৎপাদন-পশ্চিমবাংলার অংশ ১৯৮০-৮১তে ৯.৮ শতাংশ, ১৯৯৮-৯৯ সালে সেই অংশের পরিমাণ দাঁড়িয়েছে ৪.৭ শতাংশ এবং সবচেয়ে যেটা প্যাথেটিক অবস্থা, আপনারা বিকল্প অর্থনীতির কথা বলছেন, কিন্তু এখানে বেকার বাড়ছে। রাজ্য সরকার প্রতি বছর লেবার ইন ওয়েস্ট বেঙ্গল বলে একটা বই বার করে, সেখানে আন-এমপ্লয়মেন্টর সংখ্যা হচ্ছে ১৯৮৬ সালের ৩১শে ডিসেম্বর পর্য্যন্ত এমপ্লয়মেন্ট একসচেঞ্জে রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা হচ্ছে ৪২ লক্ষ ৪৭ হাজার।

[2.20 — 2.30 p.m.]

'৯৯ সালের ৩১শে ডিসেম্বর সেই সংখ্যাটা দাড়িয়েছে ৫৫ লক্ষ ৫৬ হাজারে। অর্থাৎ ১৩ বছরে বেকার বেড়েছে ১৩ লক্ষ, বছরে ১ লক্ষ করে। রাজ্যপালের ভাষণে এই বিরাট পরিমাণ আনএমপ্লয়মেন্টের কোন উল্লেখ নেই। তাই এই ভাষণ রাজ্যের প্রকৃত পরিস্থিতি কি ভাবে প্রতিফলিত করবে এটা ভেবে দেখবেন।

আর একটা কথা রাজ্যপালের ভাষণে নেই-এই রাজ্যে অসীমবাবুর অর্থনীতিতে ইন্টারেস্ট পেমেন্ট বেড়ে যাচ্ছে। আপনি জানেন, রাজস্ব খরচের থেকে রাজস্ব আয় কম হলে রাজস্ব ঘাটতি হয়। '৭৭-৭৮ সালে যখন বামফ্রন্ট ক্ষমতায় এল, তখন রাজস্ব ঘাটতি ছিল ১ কোটি ৮১ লক্ষ টাকা। '৯৯-২০০০ সালে সেটা দাঁড়িয়েছে ৮ হাজার ৫৬ কোটি টাকা। প্রায় ৮ হাজার গুণ বেড়ে গেছে। আমি একটা হিসাব দেখছিলাম যে গত ১০ বছর রাজ্যের মোট রাজস্ব ঘাটতি হচ্ছে ৩০ হাজার কোটি টাকা। এটা কোথা থেকে মেটাচ্ছেন? ঋণ নিয়ে-হয় স্মল সেভিংস থেকে, না হয় আপনার হাতে যে পি. এফ. -এর টাকা আছে, সেখান থেকে নিয়ে। এর ফলে প্রতি বছর ইন্টারেস্ট পেমেন্ট বেড়ে যাচ্ছে। তার জন্য উন্নয়নের টাকা পাচ্ছে না। '৯০ থেকে ৯৭, এই পাঁচ বছরের সুদ দিতে হয়েছে ৮ হাজার ৪৩২ কোটি টাকা। যা ঐ সময়ের রাজস্ব আদায়ের ৪৩ শতাংশ। তার মানে, যা ট্যাক্স আদায় করছেন তার একটা বড় অংশ ইন্টারেস্ট পেমেন্ট করতে চলে যাচ্ছে। তার মানে আপনি ধার করে মাইনে দিচ্ছেন, সেই ধারের উপর সুদ দিচ্ছেন। সেই সুদ আয়কে খেয়ে ফেলছে, উন্নয়নের টাকা থাকছে না।

বর্তমান মুখ্যমন্ত্রী খুব উদ্যোগ নিচ্ছেন শিল্পের ব্যাপারে। আনন্দবাজার পত্রিকায় প্রায়ই লিখছে-শিল্পের ব্যাপারে কোন সমস্যা নেই। একটা কথা আগেই বলেছি, আজকে পঙ্কজবাবু দুবার হাউসে বলেছেন নতুন শিল্পের কথা বলছেন, পুরনো শিল্পের ক্ষেত্রে কি করছেন? হাওড়ায় গেস্টকিন উইলিয়াম্‌স বন্ধ, কামারহাটির ইন্ডিয়া ফয়েল বন্ধ, মেটাল বক্সের কথা ছেড়েই দিলাম-১১ বছর বন্ধ থেকে শেষ হয়ে যাচ্ছে। এই রাজ্যে এক ধরণের ইণ্ডাস্ট্রিয়ালিস্ট বাইপাস ইন্ডাস্ট্রিয়ালিস্ট আসছে। একজন বলল পশ্চিমবাংলায় ইন্ডাস্ট্রি করতে আসে না, জমি পাওয়ার জন্য আসে। বাইপাসে ডি. সি. এল. জমি পেয়েছে -ওয়ার্ল্ড ট্রেডসেন্টার করবে। বেঙ্গল অম্বুজা-নেওটিয়া পেয়েছে- একটা হাউজিং প্রজেক্ট করবে, আর একটা থিংক পার্ক করবে। ডানকানের গোয়েঙ্কারা পেয়েছে, সেখানে হাসপাতাল করছে। এরা শুধু সস্তায় জমি পাওয়ার জন্যই আসছে। পৃথিবীর আর কোথাও এত সস্তায় জমি পাওয়া যায় না। ইন্ডাস্ট্রি হয়েছে হলদিয়ায়, সেখানে দিনে এক কোটি টাকা ক্ষতি হচ্ছে। ভারতবর্ষের মোট পেট্রোলিয়াম পণ্য উৎপাদনের ১০ পার্সেন্ট সেখানে হচ্ছে। সেখানে কোন ডাউনস্ট্রিম প্ল্যান করেননি-সেটা হচ্ছে মিডিয়াম এ্যান্ড স্মল স্কেল। সেখানকার প্রোডাক্ট বিক্রি করতে পারছেন না। হলদিয়ার ডাউনস্ট্রিম না হওয়ার সমস্যার কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই। হলদিয়া যা হবার হয়ে গেছে। আপনি বলুন, আগামী ৫ বছরের মধ্যে ১ হাজার কোটি টাকার বেশি কোন মেগা প্রজেক্ট এই রাজ্যে হবে? উত্তরটা হচ্ছে একটাও না। তার ফলে ইণ্ডাস্ট্রিয়ালাইজেশানটাকে হাই টেক করার চেষ্টা করেছিলেন, সেখানে মার খাচ্ছে এবং আস্তে আস্তে সেটা প্লেটো হয়ে চলে যাচ্ছে। ইনফরমেশান টেকনোলজি এর টাস্কফোর্স করেছিলেন। আমি বলছি শুধু রাজ্য সরকারের ইনিশিয়েটিভের অভাবে ইনফরমেশান টেকনোলজি অন্যান্য জায়গায় চলে গেল। বাংলার ছেলের চেয়ে মেধার দিক থেকে কারা ভারতবর্ষে এগিয়ে আছে? কেউ নেই। কিন্তু আমরা আমাদের ইনফরমেশান টেকনোলজির পরিকাঠামো করতে দেরী করলাম একটা হাই টেক সিটিতে একটা বিল্ডিং করে চন্দ্রবাবু বিলগেট্‌সকে ওখানে নিয়ে চলে গেল। ক্লিনটনকে ওখানে নিয়ে চলে গেল। বাঙ্গালোর-এ আগে থেকেই ইনফরমেশান টেকনোলজি ছিল। তামিলনাড়ু কি অসম্ভব এগিয়ে গেছে দেখুন। আমাদের যে এফর্ট হচ্ছে সেগুলি কম এবং ইজ টু লিটিল এবং টু লেট এবং আমি এই সরকারের শিল্পায়নের নীতি সম্পর্কে বলি যে, উইপ্রো ওঁর কাছে আসছে। বুদ্ধদেববাবু এই ব্যাপারে খুব উৎসাহী। আমি এতে আপত্তি করছি না। উনি উৎসাহী মানুষ ওঁকে ঠকিয়ে অনেক লোকেই বোঝাবার চেষ্টা করেছেন। যেমন- সোমনাথবাবু বলেছিলেন ওঁনাকে বুঝিয়ে যে বেঙ্গল এয়ার করবেন। জেলায় জেলায় প্লেন যাবে। সেটা হয়নি। কোম্পানী বন্ধ হয়ে গেছে। পারটেক বলে একটা কোম্পানীকে রাজ্য সরকার প্রোমোট করেছিল। পরে দেখা গেল তাদের যারা টাকা জমা দিয়েছে তারা কমপিউটার পাচ্ছে না। কিছুদিন আগে

বুদ্ধদেববাবুর কাছে লোক এসে বুঝিয়েছিলো যে, তারা এখানে গ্রাঁ প্রিঁ রেসিং করবে রাজারহাটে নতুন করে। অভিজ্ঞতার অভাবে হয়ত অনেক লোক এসে উল্টো পাল্টা বুঝিয়ে সরকারী জমি যাতে সস্তায় পাওয়া যায়, এই রকম ধান্দায় আসছে। কিন্তু ইণ্ডাস্ট্রি করবে, কতজন লোককে চাকরী দেবে? তার মধ্যে উইপ্রো এসেছে। বড় কোম্পানী যদি ইনভেস্ট করে তাহলে ভাল মুখ্যমন্ত্রী জমি দিয়েছেন। ভালো কথা। কিন্তু উইপ্রো হচ্ছে একটা বড় কোম্পানী। অন্যান্য কোম্পানী আছে। ইম্পোসিস আছে, মাইজোল্যাম্প আছে। এতগুলি বড় বড় কোম্পানী- কেন বাংলার ছেলেরা সারা পৃথিবীতে সফট ওয়ারের কাজ করে, কেন এখানে এল না? এটা আমাদের সিরিয়াসলি ভাবা উচিত। এর মানে হচ্ছে একটা রাজ্যে এখনও পর্যন্ত ইনফ্রাস্ট্রাকচারের স্বপ্ন রয়েই গেছে। রাস্তার ব্যাপারে দেখুন। দুর্গাপুর এক্সপ্রেস ওয়ে, পানাগড় মৌড়ীগ্রাম এক্সপ্রেস ওয়ে হচ্ছে। কিন্তু কলকাতা শিলিগুড়ি এক্সপ্রেস ওয়ে ২০ বছরে হবার কোন সম্ভাবনা নেই। যে রাস্তাগুলি আছে, তার মেনটেনেন্স এত খারাপ যে, তা দিয়ে কোন বিপ্লব হবে না। বেলঘড়িয়া এক্সপ্রেস ওয়ে কতদিন ধরে তৈরী হয়েছে তার ঠিক নেই। আনোয়ার শাহ রোডের কানেক্টার দু বছর আগে বুদ্ধদেববাবু উদ্বোধন করে এলেন। এখনও সেই বাই পাস কানেক্টার হয়নি। সেকেণ্ড হুগলী ব্রীজ ৯৩ সালে হয়েছে। এখন তার কানেকটিং রোডগুলি কমপ্লিট হচ্ছে। আর বিদ্যুতের অবস্থা-কলকাতার বাইরে যান বুঝতে পারবেন যে, সেখানে বিদ্যুতের কি অবস্থা। ১০০ওয়াটের বাল্ব ২০-৩০ওয়াটে জ্বলে। ফ্রিকোয়েন্সী ফ্লাকচুয়েট করে। এই রাজ্যে অনেক জল আছে। কিন্তু নটি জেলা আজকে আর্সেনিক আক্রান্ত । ৬৭টি ব্লক আর্সেনিক আক্রান্ত। সারা পৃথিবী সাহায্য দিতে চায়। এখনও পর্যন্ত কি করছে? মালদা মাণিকচকে একটা প্রজেক্ট করেছে। সেটা অর্ধেক হয়েছে। বজবজ প্রোজেক্ট শুরু হয়েছে। এখনও এই রাজ্যের মানুষ আর্সেনিক দূষিত জল খাচ্ছে। সেই ব্যাপারে রাজ্যপাল উল্লেখ করেছেন। কিন্তু কিভাবে এই রাজ্যের মানুষকে মুক্ত জল দিতে পারবে সেই সম্পর্কে কোন পরিকল্পনা নেই। তাই এই কথা বলতে চাই যে, রাজ্যপাল যে বিভিন্ন কথাগুলি বলেছেন তার মধ্যে কিছু ইচ্ছা উনি প্রকাশ করেছেন। কিন্তু রাজ্যপাল একটা কথা বলেন নি যে, বামফ্রন্টের এই বছর ২৪বছর সম্পূর্ণ হবে। ২৪ বছর পরেও বামফ্রন্ট দাবি করেন যে, কৃষিতে অনেক উন্নতি হয়েছে, কিন্তু দেখা যাচ্ছে যে, কৃষকরা এই ব:ব দামই পাচ্ছে না। আপনারা বলছেন যে, ডবলু টি ও তে বাইরে থেকে চাল আসছে। আমি অনেককেই বলেছি। অনেক খোঁজ করেছি। থাইল্যান্ড থেকে যে চাল আসছে তা আপনারা কি দেখেছেন? দেখেন নি। এটা সি পি এম কর্মীদের দিয়ে রটাচ্ছেন। মেন কারণ আপনি তো বাংলাদেশের বর্ডারে থাকেন।

[ 2.30 — 2.40 p.m. ]

বাংলাদেশে যে চাল যেত সেটা অফ টেক বাংলাদেশে ফসল ভাল হওয়ায় সেই চালটা আর যাচ্ছে না। পশ্চিমবাংলার কৃষকরা যে দামটা পেত সেটা তারা আর

পাচ্ছে না। এই বছর দাম বেড়ে গেছে। থাইল্যান্ডের চাল এখনও আসে নি। আলু এই বছর আবার বাম্পার ক্রপ হবে কিন্তু এই আলুর কোন কোল্ড স্টোরেজ নেই। আলুর প্রসেসিং এর কোন ব্যবস্থা আপনারা করতে পারেন নি তার ফলে আলু পচে যাবে, কৃষকরা দাম পাবেন না। পাট-এর গত বছর উৎপাদন বেড়েছিল কিন্তু আমি অনেকবার বলেছি জুট করপোরেশন করার জন্য। কেন রাজ্যসরকার জুট করপোরেশন করতে পারেন নি। অশোক মিত্র যখন অর্থমন্ত্রী ছিলেন তিনি বলেছিলেন রাজ্যসরকার একটা জুট করপোরেশন করবে কিন্তু এখনও পর্যন্ত সেই জুট করপোরেশন রাজ্যসরকার করতে পারেন নি। আপনারা বলেছেন কৃষিতে উন্নতি করেছেন। তুলনা করুন অন্য রাজ্যের সঙ্গে, পশ্চিমবঙ্গে দু হাজার কেজি চাল উৎপাদন হয় পার হেক্টরে সেখানে পাঞ্জাবে উৎপাদন হয় তিন হাজার কেজি পার হেকটর। আপনারা শুধু বলেন যে চাল উৎপাদনে পশ্চিমবঙ্গ ফার্ষ্ট হয়েছে কিন্তু এখনও ৫ লক্ষ টন আমরা প্রোকিওর করতে পারি নি। এই ব্যাপারে সরকারের কোন এফর্ট নেই। হয় রাজ্য সরকারের পয়সা নেই, নাহলে ইনফ্রাস্ট্রাকচার নেই। ফলে এই রাজ্যের কৃষকরা নিজেদের পরিশ্রমে উৎপাদন বাড়াচ্ছেন তার বিনিময়ে তারা দাম পাচ্ছেন না। এই রাজ্যে বড় কোন ফুড প্রসেসিং ইন্ডাষ্ট্রি করা যায় নি। প্রসেসিং সে পাইনঅ্যাপল হোক বা টোমাটো হোক এই ব্যাপারে কৃষকদের কোন ট্রেনিং দেওয়া যায় নি, যার ফলে কৃষকদের সবজি সস্তা দামে বিক্রি হয়ে যাচ্ছে। আজকে এই রাজ্যে সবচেয়ে বেশী অসুবিধে কৃষকদের কোন দোষ নেই, তারা ভাল চাষ করেছিলেন কিন্তু আমরা তাদের কোন রিলিফ দিতে পারি নি। আজকে এই রাজ্যে ভাবা দরকার যে বামফ্রন্ট সরকারের ২৪ বছর হয়ে গেল, তারা দাবি করেছেন যে ভূমিসংস্কারের ফলে কৃষির উৎপাদন বেড়েছে, যার ফলে চাষীর হাতে পয়সা এসেছে, চাষীর হাতে পয়সা বাড়ার জন্য তারা শিল্প দ্রব্য কিনছে এবং রাজ্যের অর্থনীতিতে উন্নতি হচ্ছে কিন্তু আমি এখনও বলছি যে রাজ্যে শিল্পোন্নয়ন হচ্ছে, এটা একটা ভাল আওয়াজ করছে মাত্র। এখনও পর্যন্ত ভারতবর্ষে যারা সিরিয়াস ইন্ডাস্ট্রি করেন কেউ এই রাজ্যে শিল্প বিনিয়োগ করতে এগিয়ে আসে নি। আমি তাদের কথা বলছি না যারা বাইপাসের ধারের জমির জন্য আসেন বা সল্টলেকে জমির জন্য আসেন, এইরকম একজন ইন্ডাস্ট্রিয়ালিস্ট জ্যোতি বসুকে ঘিরে ছিলেন, এখনও পর্যন্ত বুদ্ধদেববাবুকে ঘিরে ফেলতে পারেন নি হয়তো ওঁকেও ঘিরে ফেলবেন কিন্তু মূল যেটা যে এই রাজ্যে এখনও আদিত্য বিড়লা ইন্ডাষ্ট্রি করেছে। টাটা, হলদিয়াতে একশো কোটি টাকা দেওয়া ছাড়াও আম্বানি ইন্ডাষ্ট্রি করেছে। আই.টি.-র ক্ষেত্রে উইপ্রো তারা জমি নিয়েছে, ইনফোসিস ইন্ডাষ্ট্রি করেছে। মাইক্রো ল্যান্ড তারা ইন্ডাষ্ট্রি করেছে। পশ্চিমবঙ্গের একটা ফাস্ট ট্র্যাক পাওয়ার প্রোজেক্ট হয়েছে? এনরন করেছে মহারাষ্ট্রে, উড়িষ্যা করেছে কিন্তু এই রাজ্যে ফাস্ট ট্র্যাক পাওয়ার প্রোজেক্ট হতে পারল না। টু লিটিল, টু লেট। আপনারা পারেন নি তার

কারণ সরকারের কোন কর্মসংস্কৃতি নেই। এটা তো আপনারা নিজেরাই স্বীকার করেছেন এবং যদি বা বলা যায় কর্মসংস্কৃত নেই বুদ্ধদেববাবু বলেন, সুভাষবাবু বলেন কর্মসংস্কৃতি ছিল না বললে তো জ্যোতিবাবুকে অপমান করা হবে। সুভাষবাবু বললেন জনমজুরদের সামাজিক নিরাপত্তা নেই, আমি মিছিল করব, কে বলেছেন, না সি.পি.এমের নেতা বলছেন। তিনি এখনও সি. পি. এমের মন্ত্রী পরিবহণ মন্ত্রী, তিনি বলছেন। সুতরাং আমাদের রাজ্যপালের বক্তব্য শোনার দরকার নেই। বামফ্রন্ট-এর একজন মন্ত্রী এই সরকার সম্বন্ধে যা বলে গিয়েছেন পরপর তাই যদি পড়ে যেতাম সরকার কোন অবস্থায় রয়েছে সেটা আমরা বুঝতে পারতাম।

স্যার, এই হাউজে আপনি অনেক দিন আছেন, আপনি আমাদের অনেক বক্তৃতা শুনেছেন, আমি বলেছি পৃথিবীতে অন্যান্য যে ডেভোলপমেন্ট হচ্ছে সেগুলি দেখুন, সেগুলিকে অনুসরণ করে চলুন। কেন কলকাতার ছেলেদের ট্রেনভর্তি করে ব্যাঙ্গালোরে পড়তে যেতে হবে। তার পর ওঁরা মেনেছেন, ইঞ্জিনীয়ারিং কলেজ করেছেন, যদিও কোন কাঠামো নেই, ক্লাস রুম নেই, ল্যাব্‌রেটরী নেই। তবু দু-একটি প্রাইভেট ইঞ্জিনীয়ারিং কলেজ হয়েছে সেখানে মাসে ৪ হাজার টাকা দিয়ে কিছু ছেলে পড়তে যায়। এখানে পংকজবাবু যেটা বলছিলেন যে ফ্যাকালটী নেই, পার্ট-টাইম টীচার দিয়ে চালাচ্ছেন। কোলাঘাটে ছেলেরা পড়ছে ২১০০ টাকা মাহিনা দিয়ে। ইউ শুড স্টপ ইন দা রাইট ডিরেক্‌শান। মেডিকেল কলেজ কেন করা গেল না। গ্রামে আপনি ডাক্তার চান, অথচ এই ২৪ বছরে আপনারা একটাও মেডিকেল কলেজ করতে পারলেন না। রাজ্যপাল ভাষণে বলেছেন মেডিকেল এডুকেশানে উন্নতি হচ্ছে। পশ্চিমবঙ্গ সরকারকে চেন্নাইতে একটা গেস্ট হাউজ করতে হয়েছে, তার কারণ সি. পি. এম.-এর লোকেরা শংকর নেত্রালয়, এ্যাপেলো, বিজয়া, রেলওয়ে হসপিটাল ইত্যাদির জন্য ভেলোরে যাচ্ছে। তাই তার জন্য চেন্নাইতে একটা গেষ্ট হাউস করতে হলো যাতে তারা সেখানে থাকতে পারে। এখনও ওয়ার্ল্ড ক্লাস নয় এ্যাটলিস্ট ন্যাশানাল ক্লাসের হসপিটাল তৈরী করতে পারলেন না। যেখানে আধুনিক চিকিৎসা হবে, চোখের সার্জারী হবে, নিউরো সার্জারী, হার্ট সার্জারী হবে। এখানে দেবী শেঠী আসেন আর ট্রেন লোড করে পেশেন্ট নিয়ে ব্যাঙ্গালোরে চলে যান। সার্জারী তো আর একজন ডাক্তার দিয়ে হয় না। কিন্তু কেন এই রকম ইনফ্রাস্ট্রাক্‌চার তৈরী হলো না। মাননীয় রাজ্যপালের যেটা বলা উচিত ছিল একটা সরকারের পিরিয়ড শেষ হয়ে যাচ্ছে একটা ইনট্রস্পেকশান তো থাকবে, একটা ভাবনা-চিন্তা থাকবে যে কেন আমরা এই রাজ্যকে এগিয়ে নিয়ে যেতে পারবো না। শুধু কতগুলো ডিপার্টমেন্টাল হিসাব রয়েছে চর্বিত চর্বন হিসাব রয়েছে। কলকাতায় আগে ইংরাজী মিডিয়াম রেসিডেন্সিয়াল স্কুল ছিল কার্সিয়াং, কালিমপঙ, দার্জিলিং-এ। স্কুল ব্যবসা তো ভালো ব্যবসা কেন পশ্চিমবাংলায় এই রকম ধরনের স্কুল হলো না, কেন এখানকার ছেলেদের দুনে যেতে হবে? শেষ পর্যন্ত তো ছেলেরা পড়বে।

এখানে যদি সুযোগ না দেন, তাহলে তাদের বাইরেতো যেতেই হবে। ২৪ বছরে কেন এই রাজ্যে দুধ, ডিমে, মাছে সেল্ফ সাফিসিয়েন্ট হলো না। হাওড়াতে একদিন অন্ধ্রপ্রদেশ থেকে চালানী মাছ আসা বন্ধ থাকলে বিয়ে বাড়ীতে মাছ সাপ্লাই করা যায় না। অথচ কিরণময় প্রত্যেকবার প্রোডাকটিভিটি এ্যাওয়ার্ড পাচ্ছে। কেন সর্ষে বীজ বাইরে থেকে আনতে হয়, কেন ডাল অন্য রাজ্য থেকে নিয়ে আসতে হবে? কৃষিতে যদি উন্নতি এবং ভূমি সংস্কার যদি হয়ে থাকে তাহলে কেন এগুলি বাইরে থেকে আনতে হয়? তাই আজকে পশ্চিমবাংলার মানুষ এই সরকারকে এইগুলো কেন হয় নি এই প্রশ্ন করতে চায়। তাই রাজ্যপালের এই ভাষণকে ধন্যবাদ জানানো আমার পক্ষে সম্ভব নয়। রাজ্যপাল তাঁর ভাষণে রাজ্যের প্রকৃত চিত্র তুলে ধরেন নি। তিনি বলেন নি রাজ্যের ভয়াবহ বেকার অবস্থার কথা, শিল্পের এই ভগ্নাবস্থার কথা, দলবাজীর জন্য শিক্ষায় অব্যবস্থার কথা। আমরা কেন্দ্রীয় সরকারের সমালোচনা করেছি যে পেট্রল, ডিজেলের দাম কেন বাড়ালো এবং তার জন্য বিরোধিতা করেছি এবং ত্রাণের জন্য আরও বেশী অর্থ মঞ্জুর করার জন্য দাবী করেছি। কিন্তু ২৪ বছরের একটা রাজ্য সরকারের সমস্ত ব্যর্থতাকে কোন রকম হোয়াইট-ওয়াশ দিয়ে পালিশ করা যাবে না। তাই আমার দলের সংশোধনীগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করেছি।

[ 2.40 — 2.50 p.m. ]

**শ্রী রবীন দেব** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২২-শে জানুয়ারী সংবিধানের ১৭৬ অনুচ্ছেদ অনুযায়ী মহামান্য রাজ্যপাল মহাশয় এই হাউসে যে ভাষণ দিয়েছেন এবং তার উপর মাননীয় সদস্য ডাঃ গৌরীপদ দত্ত মহাশয় যে ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপন করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি এবং সাথে সাথে বিরোধীরা যে অসংলগ্ন, অযৌক্তিক সংশোধনীগুলো এনেছেন তার বিরোধিতা করছি। স্যার, গত ১ বছর কালে, কারণ, এই রাজ্যপাল মহাশয়কে গত বছরও ওঁরা বক্তৃতা দিতে দেয়নি, এবারও সেই আচরণ করেছেন। মাননীয় সদস্য সৌগতবাবু ঐ বিষয়ে যে কথা বললেন তাতে বলতে হয় ৪৬ প্যারার ৮২ অনুচ্ছেদ, যে ভাবে উপস্থিত করা হয়েছে তাতে সুনির্দিষ্ট ভাবেই এটা তাকে মনোযোগ দিয়ে পড়বার কথা বলব, সেই আগ্রহ বিরোধীদের নেই। ছিল না গত বছরও, ছিল না এ বছরও এবং সেই জন্য তারা মহামান্য রাজ্যপালের ভাষণ শুনতে চাননি এবং সেই জন্য তারা এই আচরণ করেছেন। বিরোধীদের এই আচরণ দেখে রাজ্যের তথা দেশের মানুষ ধিক্ ধিক্ করেছেন। যে পত্রিকায় খবর বেরিয়েছিল, ছবি ছাপা হয়েছিল তারাও এটা সমর্থন করেননি। মহামান্য রাজ্যপালের ভাষণ তারা শুনতে চাননা কেন এর মধ্যে দিয়ে তা পরিস্ফুট হয়ে উঠছে। আমাদের দেশের কেন্দ্রীয় সরকারের যে নীতি, যে নীতির সূচনা করেছিলেন নরসীমা রাও, মনমোহন সিং, সেই এল. পি. জি. নীতি অর্থাৎ লিবারালাইজেশন, প্রাইভেটাইজেশন এবং গ্লোবালাইজেশন- এই পলিসি আজকে যে মারাত্মক বিষময় ফল তা ফলতে শুরু

করেছে এবং সেই জন্য দেশ এক ভয়ংকর অর্থনৈতিক সংকটের মধ্যে আছে। মাননীয় সদস্য শ্রীসৌগত রায় মহাশয় বললেন, থাইল্যান্ড থেকে চাল আসছে না। কিন্তু এটা তো ঘটনা যে ৭১৪-টা পণ্যের জন্য গত বছরের ১লা এপ্রিল থেকে বিদেশের জন্য উন্মুক্ত করে দেওয়া হয়েছে। যার মধ্যে রয়েছে আলতা, সিন্দুর, কুমকুম থেকে শুরু করে মায়ের দেওয়া মোটা কাপড় এমন কি জর্দা পর্যন্ত। এগুলো আপনাদের যেসব প্রচার পত্রিকা, আপনাদের মদত দেয় তারা প্রকাশ করেনি। কিন্তু মাননীয় সদস্যকে বলব আপনি ১লা এপ্রিল-এর গণশক্তি পড়ে নেবেন, তাতে বেরিয়েছে। শুধু আপনাদের জ্ঞাতার্থে জানাই মাননীয় রাজ্যপালের ভাষণে এটা বেরিয়েছে, উল্লেখ করা হয়েছে। আজকে বাইরে থেকে আসা পেন্সিল ব্যাটারি দু-টাকায় বিক্রি হচ্ছে দুটো। সেখানে আমাদের রাজ্যের তৈরী দুটো ব্যাটারির দাম ৬-৮ টাকা। তাহলে আমাদের এখানকার শিল্প কি করে কমপিটিশনে দাঁড়াবে? আপনারা উন্মুক্ত করে দিয়েছেন। কি করে সমর্থন করছেন? আপনি বে-সরকারীকরণ, বিলগ্নীকরণের বিরোধিতা করছেন। তাহলে তো মহামান্য রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাবের আপনার সমর্থন করতে হয়। কিন্তু আপনি একটা দোলাচলের মধ্যে রয়েছেন, কোন দলে থাকবেন তার ঠিক নেই, দোলাচলের মধ্যে ঘোলা জলের সৃষ্টি করছেন। আপনি বললেন, শিল্পায়নের ক্ষেত্রে অনুসারী শিল্পের কথার উল্লেখ মহামান্য রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। আপনি তো ইংরাজীও পড়েন। প্যারা নং ১৭ ও ১৮ পড়ে দেখবেন প্রথমে শিল্পায়নের কথা এবং তার পরে অনুসারী শিল্পের কথা আছে। এই রকম একটা অসত্য কথা আপনি বলে দিলেন। আরো বললেন, টু লিটিল এ্যান্ড টু লেট। টু লিটিল্ এন্ড টু লেট্। কেন হয়েছে টু লিটিল এন্ড টু লেট্? আমাদের হলদিয়া প্রকল্প চালু হওয়ার কথা ছিল ১৯৮০ সালে। তখন হলদিয়া প্রকল্প চালু হলে খরচা হতো ৮৩৩ কোটি টাকা। কিন্তু আপনাদের জন্য, কেন্দ্রীয় সরকারের অসহযোগিতার জন্য, এমনকি মাননীয় শোভনদেববাবু মাননীয় পংকজবাবু যে দলের প্রতিনিধিত্ব করছেন সেই দলের নেতা, নেত্রীদের বিরোধিতার ফলে ৮৩৩ কোটি টাকার পরিবর্তে ৫ হাজার ১৭০ কোটি টাকা খরচা করে গত ২রা এপ্রিল হলদিয়া পেট্রোকেমিকেল চালু হল। এটা চালু হওয়ার ব্যাপারে মাননীয় রাজ্যপাল মহাশয় গত ২২শে মার্চ বক্তব্য রেখেছেন। তার আগে গত ৬ই জানুয়ারী ওভারসীজ ইন্ডিয়ান কনফারেন্সে সেকেণ্ড ইন্ডিয়া কলিং মুম্বাইতে একটা মিটিং হয়েছিল সেখানে মাননীয় রাজ্যপাল মহাশয়, তাঁর নিজস্ব বক্তব্য রেখেছেন। তাতে তিনি উল্লেখ করেছেন শিল্পের ক্ষেত্রে, The number of Industrial Approvals has reached 2456 so far as the proposed investment is concerned. ৪৭ হাজার ৩৯৪ কোটি টাকার ক্ষেত্রে ৫৪ হাজার ৮০৩ কোটি টাকা কয়েক মাসের মধ্যে উন্নীত হয়েছে। যেখানে আপনারা বিরোধিতা করেছেন সেখানে ৬ মাসের মধ্যে ৭৭ পারসেন্ট ইনভেস্টমেন্ট বেড়েছে আমাদের রাজ্যে। মাননীয় সৌগতবাবু বললেন যে, কেন আমাদের রাজ্যের ইনফর্মেশন

টেকনোলজি এতো দেরি হল? এখানে মাননীয় সদস্য যাঁরা আছেন তাঁরা সকলেই জানেন যে, সল্টলেকে ইলেকট্রনিক্স কমপ্লেক্স করবার জন্য যখন ভারত সরকারের অনুমতি চাওয়া হয়েছিল তখন ভারত সরকারের প্রধানমন্ত্রী বলেছিলেন যে, এটা সীমান্তের নিকটবর্তী অঞ্চল সেজন্য এখানে ইলেক্ট্রনিক্স কমপ্লেক্স করার অনুমতি দেওয়া যাবে না। তাই আমাদের ইলেক্ট্রনিক্স কমপ্লেক্স বিলম্বিত হয়েছে। এখানে যখন ইলেক্ট্রনিক্স কমপ্লেক্সের উদ্বোধন হল তখন মাননীয় শোভনদেববাবু আমার সঙ্গে ওখানে গিয়েছিলেন, ওখানে ওয়েবেল থেকে শুরু করে আমাদের ইলেকট্রনিক্স কমপ্লেক্স, দেখতে গিয়ে তিনি এর প্রশংসা করেছিলেন। আজকে এর কত উন্নতি হয়েছে। আজকে সল্টলেক ইলেক্ট্রনিক্স কমপ্লেক্স এতো বিলম্বিত হল কেন? টু লিটিল এন্ড টু লেট। দেরি হওয়ার জন্য দায়ী আপনারা। কংগ্রেস, তৃণমূল, বি. জে. পি. দায়ী। আপনারা দেরি করালেন। আর এখন আপনারা এর জন্য কৈফিয়ত চাইছেন? ২রা এপ্রিল ১৬০০ কোটি টাকার পি. টি. এ. মিৎসুবিশি চালু হল। আপনারা বললেন, কিছু খবরের কাগজ বলতে শুরু করল যে, ওটা ভেঙে পড়বে। ইতিমধ্যে হলদিয়া প্রকল্প ১১০০ কোটি টাকা প্রফিট করেছে। শত্রুর মুখে ছাই দিয়ে হলদিয়া প্রকল্প মাথা উঁচু করে দাঁড়িয়ে আছে। আপনাদের মাথা ঘুরে যাচ্ছে। আপনারা কে কোন দলে যাবেন তার জন্য আপনারা ইঁদুরের মত ছোটাছুটি করছেন। মাননীয় রাজ্যপাল মহাশয় তাঁর ভাষণে উল্লেখ করেছেন একটা বড় ঘটনার কথা। সেটা হল সেপ্টেম্বর মাসের ভয়াবহ বন্যা। এই বন্যার সময় কেন্দ্রীয় সরকার উপহার দিচ্ছেন পেট্রোপণ্যের মূল্য বৃদ্ধি। আমাদের উপর বাড়তি বোঝা চাপিয়েছেন। এই বন্যায় ২ কোটি ৪৭ লক্ষ মানুষ বানভাসী হয়েছে। এদিকে আমাদের আভ্যন্তরীন ঘাটতি সাড়ে চার হাজার কোটি থেকে ৯ মাসের মধ্যে সাড়ে পাঁচ হাজার কোটি টাকা অতিক্রম করেছে। এই ঘাটতির বোঝা জনগণের উপর চাপাচ্ছেন, বানভাসি মানুষদের উপর চাপাচ্ছেন। জিনিষপত্রের দাম বাড়াচ্ছেন। মাননীয় সৌগত বাবু বলেছেন, গত ৪ঠা অক্টোবর সর্বদলীয় মিটিং ডাকা হয়েছিল। সেই মিটিং-এ আপনারা হাজির ছিলেন।

[2.50 — 3.00 p.m.]

সরকারকে কথা দিয়েছিলেন সহযোগিতা করবেন। কি সহযোগিতা করলেন? দিল্লী থেকে এক পয়সাও আনলেন না। আমাদের রাজ্য থেকে দিল্লীতে চার জন মন্ত্রী আছেন— তিন জন হাফ, একজন ফুল- তাঁরা একটা পয়সাও আনেননি। আমাদের পক্ষ থেকে আমাদের প্রাক্তন মুখ্যমন্ত্রীর নেতৃত্বে ৭ই ডিসেম্বর দিল্লীতে গিয়ে ধর্না দেওয়া হয়েছে ১৪৮৭ কোটি টাকার দাবিতে। কিন্তু ওঁরা একটা পয়সাও দেননি, সেকথাই রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ করা হয়েছে। আপনারা বানভাসী মানুষকে নিয়ে ছিনি-মিনি খেলেছেন, তাদের উপহাস করছেন। আমাদের ১৭ জন বামপন্থী কর্মী বানভাসী মানুষদের উদ্ধার

করতে গিয়ে প্রাণ দিয়েছেন। এক বনগাঁতেই নৌকা করে ত্রাণ নিয়ে তিন জন প্রাণ দিয়েছেন। আপনাদের কংগ্রেস, তৃণমূল, বিজেপির একজনও এই কাজে নামেন নি। এসব কাজ করা আপনাদের পোষায় না। আপনারা লুটপাটে লিপ্ত আছেন। তাই ত্রাণ, উদ্ধার কাজে আপনাদের দেখা যায়না। তৃণমূল, বিজেপি-র মানুষের সাথে কোন সম্পর্ক নেই। এখানে বিদ্যুত নিয়ে কথা হয়েছে। শংকর সিং, শৈলজা দাস নিশ্চয়ই কংগ্রেসে আছেন। ২৯শে আগষ্ট তেরঙা ঝাণ্ডা নিয়ে অন্ধ্রে চার জন গুলিবিদ্ধ হয়ে প্রাণ হারালেন। কংগ্রেসের সঙ্গে সেখানে বামপন্থীরাও ছিল। বিদ্যুতের মূল্য বৃদ্ধির বিরুদ্ধে মানুষ প্রতিবাদ জানিয়েছিল, গুলি চললো। আর সেখানেই ২০শে মার্চ ক্লিনটনকে নিয়ে নাচানাচি হল। সেই গুলি চালানোর ঘটনার আপনাদের নেত্রী কি কোন প্রতিবাদ জানিয়েছেন? আমাদের এখানে পার ইউনিট চাষের জন্য বিদ্যুতের দাম ৫০ পয়সা, গৃহস্থের জন্য ১ টাকা ১৮ পয়সা, শহরে ১ টাকা ২৮ পয়সা। আর অন্ধ্রপ্রদেশে পার ইউনিট ন্যূনতম মূল্য ৫ টাকা। বিদ্যুতের বর্ধিত মূল্যের বিরুদ্ধে সাধারণ মানুষ প্রতিবাদ জানাতে গেলে আপনাদের শরিক টি. ডি. পি. মানুষের উপর গুলি চালাচ্ছে। আর সেই টি. ডি. পি. নেতৃত্বের কাছে গিয়ে আপনাদের নেত্রী বলছেন, পশ্চিমবাংলায় ৩৫৬ ধারা জারি করার প্রশ্নে আপনারা আমাদের সমর্থন করুন। যখন আমাদের রাজ্যবাসী সেপ্টেম্বর মাসে বন্যায় ভুগছে তখন আপনাদের নেত্রী ওখানে গিয়ে ভিক্ষা করছেন- ৩৫৬ চাই, ৩৫৬ করে গণতন্ত্রকে জবাই করো, নির্বাচিত সরকারকে ভেঙে দাও। নির্বাচিত সরকারকে ভেঙে দেওয়ার এই ভয়ঙ্কর খেলা, এটা কিছু নতুন নয়। মাননীয় সদস্য শোভনদেব চট্টোপাধ্যায়, আপনি একটু শুনুন। গত ১১ই জানুয়ারী পত্রিকায় প্রকাশিত হয়েছে একটা ভয়ঙ্কর কাহিনী। কাহিনীর সঙ্গে জড়িত ব্যক্তিরাই তা প্রকাশ করে দিয়েছেন। তা কি? সি.পি.এম. কর্মীদের খুন করতে কেনা হয়েছিল আড়াই হাজার এ. কে. ৪৭ রাইফেল। এ. কে. ফর্টি-সেভেন রাইফেল ফেলা হয়েছিল। মাননীয় সদস্য নিশিকান্ত মেহেতার কেন্দ্রের পাশেই পুরুলিয়ায়, ফর স্পেসিফিক পারপাস। সেটা কি, না সি. পি. আই. (এম) সাপোর্টারদের খুন করার জন্য। পুরুলিয়ায় অস্ত্র বর্ষণকারী ব্লিচ্ বলেছে, দু হাজারের ওপর এ. কে.-৪৭ রাইফেল কিনে তাকে দিয়ে পাঠানো হয়েছিল সি.পি.এম. কর্মীদের ওপর সেগুলো প্রয়োগ করার জন্য। 'আজকাল' পত্রিকায় ১১ই জানুয়ারী এটা প্রকাশিত হয়েছে। অস্ত্র বর্ষণের ঘটনার পরে ৯৬ সালের ২৯শে জানুয়ারী আপনাদের নেত্রী, তিনি তখন প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রী এবং সাংসদ হিসাবে বিদেশ দপ্তরের স্ট্যান্ডিং কমিটির মিটিং-এ বলেছিলেন, বামপন্থীরা বিভ্রান্তি ছড়াচ্ছে। অস্ত্র বর্ষণের ঘটনার বিরুদ্ধে আমরা সোচ্চার হয়েছিলাম। তাকেই বলা হয়েছিল আমরা বিভ্রান্তি ছড়াচ্ছিলাম । আর আজকে কিম্পি ডেভি এবং ব্লিচ বলছে এ ঘটনার সঙ্গে কারা জড়িত। পিটার ব্লিচ এটা আজকে পরিষ্কার করে

বলছে। তাহলে আজকে তৃণমূল, বি. জে. পি. কাদের কাছ থেকে টাকা পাচ্ছে? বি. বি. পরমেশ্বরণ একটা স্টেটমেন্ট করেছেন- ২০ লক্ষ ডলার, ভারতীয় মুদ্রায় ৯ কোটি টাকা আমাদের রাজ্যে ব্যয় করা হয়েছে। পশ্চিমবঙ্গে এবং ত্রিপুরায় আমেরিকা ব্যয় করছে বামফ্রন্ট সরকারকে দমন করার জন্য। আপনারা জানেন, প্যাট্রিক ময়নিয়ান তার ডেঞ্জারাস বইতে কবুল করেছিলেন, We have two eyes, only two eyes. We had given money to Congress to topple the Government led by the Communist, once in Kerala and once in Bengal where Kolkata is situated. We had given money once to Shrimati Indira Gandhi herself when she was the President of the Congress. ১৯৫৭, ১৯৬৭ এবং ১৯৬৯ সালে নির্বাচিত সরকারকে পতন ঘটাবার জন্য আমেরিকা থেকে টাকা দিয়েছিল। আর অতুল্য ঘোষ তার 'কষ্ট-কল্পিত'- আনন্দবাজারের 'দেশ' পত্রিকায় লিখেছেন, আমেরিকার টাকা, বিদেশের টাকায় দুবার ১৯৬৭ আর ১৯৬৯ সালে যুক্তফ্রন্ট সরকারের পতন ঘটিয়ে কংগ্রেসকে হেয় করা হয়েছে। এই কারণে তিনি কংগ্রেস ছেড়ে চলে গেলেন এবং বিধান শিশু উদ্যান করলেন। মূল্যবৃদ্ধি কি এই রাজ্য থেকে হয়? কেন চালের দাম ১৩ টাকা হবে? কেন কেরোসিনের দাম ৮ টাকা ৮৭ পয়সা হল? ১৯৯৯ সালের ১৩ অক্টোবর মমতা ব্যানার্জী শপথ নিয়ে মন্ত্রী হলেন। তপন সিকদারও মন্ত্রী হলেন। সেই ১৩ই অক্টোবর থেকে ২৯ সেপ্টেম্বর এই ১ বছরের মধ্যে কেরোসিনের দাম ৩ টাকা থেকে ৮ টাকা ৮৭ পয়সা হল কেন? রান্নার গ্যাসের দাম কেন ২৫৬ টাকা হল? আর এখানে আপনারা ৩৫৬ চাইছেন? এইভাবে জিনিসপত্রের দাম বাড়িয়ে দিয়ে মানুষের পকেট কাটছেন আর আক্রমণ করছেন। এইভাবে আপনারা ভয়ঙ্কর খেলা খেলছেন। একটু আগে শিক্ষার কথা বলছিলেন। হ্যাঁ, আমরা মৎস্য চাষে প্রথম হয়েছি। আমাদের এখানে নারী শিক্ষার অগ্রগতি হয়েছে, সাক্ষরতার অগ্রগতি ঘটেছে। মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন। শিক্ষার ক্ষেত্রে ১০৯টি কলেজ তৈরী হয়েছে নতুন করে। গত কয়েকদিন আগে মাননীয় মুখ্যমন্ত্রী উত্তরবঙ্গে গিয়েছিলেন। মাননীয় সদস্য শ্রী মিহির গোস্বামী এখানে আছেন। উত্তরবঙ্গের পুন্ডিবাড়ীতে মাননীয় মুখ্যমন্ত্রী কৃষি বিশ্ববিদ্যালয় উদ্বোধন করে এলেন। আমাদের এই সময়ের মধ্যে ৪টি বিশ্ববিদ্যালয় তৈরী হল। আইন বিশ্ববিদ্যালয় হয়েছে, প্রাণী সম্পদ বিশ্ববিদ্যালয় বেলগাছিয়ায় হয়েছে। তারপর বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় হয়েছে। পুন্ডিবাড়িতে নতুন করে কৃষি বিশ্ববিদ্যালয় হল। ১৯৭৭ সালে ছিল ১৩২টি হায়ার সেকেন্ডারী স্কুল। এখন ২ হাজার ৩২২টি হয়েছে। পঙ্কজবাবু এখানে আছেন। ওনার সময়ে মাধ্যমিক পরীক্ষা দিয়েছিল ৭৭ হাজার। গত বছর পরীক্ষা দিয়েছে ৫ লক্ষ ৬৭ হাজার ২২২ জন। এবারে মাধ্যমিক পরীক্ষা দেবে ৫ লক্ষ ৭৭ হাজার। শিক্ষার অগ্রগতি কি ঘটেনি?

গত বছর হায়ার সেকেন্ডারীতে পরীক্ষা দিয়েছিল ৩ লক্ষ ৫৫ হাজার, এবারে সেটা ৩ লক্ষ ৬৫ হাজারে দাঁড়াবে। এইভাবে শিক্ষার হার ক্রমশঃ ক্রমশঃ বাড়ছে। আর মানের কথা বলছেন? বাইরে কারা যাচ্ছে? শোভনবাবু বললেন বাইরে কেন যায়? বাইরে কেউ যাক তা আমরা চাই না। কিন্তু কারা যায়? যারা জয়েন্ট পাশ করে তারা যায়? যারা মেধার ভিত্তিতে ভর্তি হওয়ার সুযোগ পায় তারা যায়? যাদের বাপের বাড়তি টাকা আছে তারাই বাঙ্গালোর, হায়দ্রাবাদ যায়। আর যাদের মেধা আছে তারা এই রাজ্যে কম পয়সায় পড়ে। সুতরাং অকারণে এই রাজ্যের বদনাম আপনারা করছেন কেন? অন্য রাজ্যে কারখানা বন্ধ হয় না? অন্য কোন রাজ্যে কারখানা বন্ধ হলে তার প্রতিবাদ হয় না। মহারাষ্ট্রে কারখানা বন্ধ হলে তার প্রতিবাদ হয় না। কারণ সেখানে কংগ্রেস সরকার চালাচ্ছে আর বিরোধী হচ্ছে আপনাদের সঙ্গী বি. জে. পি. আর শিবসেনা। তাই কেউ প্রতিবাদ করে না। অথচ এই রাজ্যে প্রতিবাদ হয়। তাই ব্যাঙ্ক কর্মচারীরা এইসবের বিরুদ্ধে প্রতিবাদ করেছে। তারা গত ১৫ই নভেম্বর স্ট্রাইক করেছে, আবার ২১শে ডিসেম্বরও স্ট্রাইক করেছে। ইউকো ব্যাঙ্কের ৫টি ব্রাঞ্চ বন্ধ করে দিচ্ছে, এর জন্য ব্যাঙ্ক কর্মচারীরা প্রতিবাদ করেছে। কেন ব্যাঙ্ক কর্মচারীর সংখ্যা কমাতে হচ্ছে? সৌগতবাবু তো স্টেট ব্যাঙ্কের এমপ্লয়ি ছিলেন, উনি জানেন, ২২ হাজার ব্যাঙ্ক এমপ্লিয়কে ভি. আর. এস. দেওয়া হচ্ছে। এইভাবে ১০ পারসেন্ট হ্রাস হচ্ছে। আপনাদের মন্ত্রী, শরিক দলের এম. পি. ২৯শে ফেব্রুয়ারী বাজেট বক্তৃতার সময়ে যশোবন্ত সিন্‌হা বলেছেন, কেন্দ্রীয় সরকারী দপ্তরে নিয়োগ হবে না, রাষ্ট্রায়ত্ব ক্ষেত্রে হ্রাস করা হবে। অটলবিহারী বাজপেয়ী বলেছেন, আরো ১০ শতাংশ হ্রাস হবে, আরো কর বসবে, আরো বোঝা বাড়বে।

[3.00 — 3.10 p.m.]

আরও ব্যাঙ্ক, রাষ্ট্রায়ত্ব সংস্থা, বীমা বন্ধ হবে। শোভনদেববাবু, আপনি যে পত্রিকার সম্পাদনা করেন তাতে আপনি ১৪ই ডিসেম্বরের সভার ছবি ছাপিয়ে বলেছেন যে সংখ্যালঘুদের জন্য শ্রীমতী মমতা ব্যানার্জী মিটিং করছেন। ১৪ই ডিসেম্বর নেতাজী ইন্‌ডোর স্টেডিয়ামে সভা করে সেখানে সংখ্যালঘুদের সুড়সুড়ি দেওয়া হল। যারা সংখ্যালঘুদের কোতল করছে-আপনারা তাদের সঙ্গে হাত মেলাচ্ছেন। যে নাথুরাম গডসে মহাত্মা গান্ধীকে খুন করেছিল তার দলের সঙ্গে আপনারা হাত মেলাচ্ছেন, যে দলের লোকরা খৃশ্চানদের খুন করছে তাদের সঙ্গে আপনারা হাত মেলাচ্ছেন আর এখানে সংখ্যালঘুদের জন্য সংরক্ষণের কথা বলে তাদের সুড়সুড়ি দিচ্ছেন। আমি শোভনদেববাবু, পঙ্কজবাবুদের জিজ্ঞাসা করি, শূন্যের ১ শতাংশ কত? রিক্রুটমেন্ট জিরো। জিরোর ১৫ পারসেন্ট, ২০ পারসেন্ট, ৫০ পারসেন্ট কত? ১৩৩২ জন রেলে চাকরি পেল। নিয়োগপত্র নিয়ে তারা জয়েন করতে গেলে তাদের জয়েনই করতে দেওয়া হল না। খড়গপুরের আদ্রায় গ্যাংম্যানের পদে, অনেকদিন অপেক্ষা করে

চাকরি পাওয়ার পর তারা জয়েন করতে গেলে, তাদের জয়েনই করতে দেওয়া হল না, তারপর কলকাতা কর্পোরেশনের কথা বলি। সঞ্জয় বক্সি ওখানকার কাউন্সিলার ছিলেন। শোভনদেববাবু ওখানকার লোক। আর সুব্রতবাবু তো টুইন ওয়ান। এখানে আই. এন. সি. কংগ্রেসের সদস্য আর এস. এন. ব্যানার্জী রোডে টি. এম. সি.। ওখানে তিনি বললেন যে ৫০ পারসেন্ট সংখ্যালঘুদের জন্য সংরক্ষণ করবেন। এ কলকাতা কর্পোরেশনে ১৯০ জন ব্লক সরকার তারা মিউনিসিপ্যাল সার্ভিস কমিশনে পরীক্ষা দিয়ে পাশ করে জয়েন করতে গেল কিন্তু শোভনদেববাবুদের দল দ্বারা পরিচালিত পৌরসভা তাদের সেখানে জয়েন করতে দিল না, তাড়িয়ে দিল। যারা যোগ্যতার ভিত্তিতে প্যানেলভুক্ত হয়ে কাজে যোগ দিতে গেল তাদের তাড়িয়ে দিলেন আর বাইরে এসে সুড়সুড়ি দিচ্ছেন। আপনারা তো গোটা দেশের অর্থনীতিকে ভেঙে চুরমার করে দিয়েছেন আর মানুষের মধ্যে জাত পাতের দাঙ্গা লাগিয়ে তাতে নিজেদের নিমজ্জিত করে রেখেছেন। আর আমাদের রাজ্যের প্রতি যেভাবে বঞ্চনা করা হয়েছে সে সম্পর্কে আপনারা একটি কথাও বললেন না। বন্যার পর আমাদের রাজ্যের প্রতি দিল্লীর মনোভাব আর গুজরাটের ঘটনার পর দিল্লীর মনোভাব- তা নিয়ে আপনারা একটা কথাও বললেন না। আমাদের রাজ্য সরকার কিন্তু সাথে সাথে গুজরাটের জন্য দু-কোটি টাকা পাঠিয়ে দিয়েছে এবং মাননীয় মুখ্যমন্ত্রী ঘোষণা করেছেন আগামী ১২ তারিখে বেলা তিনটার সময় ভিক্টোরিয়ার সামনে থেকে গুজরাটের জন্য মৌন মিছিল হবে। আমরা যে মনোভাব নিয়ে চলেছি দিল্লীর সরকার কিন্তু সে মনোভাব নিচ্ছেন না। গুজরাটের জন্য দিল্লীর সরকার ব্যাঙ্ক, বীমাকে বলছে টাকা দাও, তার জন্য ট্যাক্স বসাচ্ছে, সারচার্জ বসাচ্ছে অথচ আমাদের রাজ্যের জন্য কিছুই করা হচ্ছে না। তিনটি সমীক্ষার রির্পোট শুনুন। এ্যাসোচেম, সি. আই. আই. এবং শ্রী অরুণ শৌরী, বিলগ্নীকরণ মন্ত্রী রাজ্যসভায় যে রির্পোট পেশ করেছেন তার তিনটি রিপোর্টই বলছে উৎপাদনের ক্ষেত্রে এ রাজ্যের ভূমিকার কথা। যেখানে অন্যান্য রাজ্য পিছিয়ে যাচ্ছে সেখানে এই রাজ্য এগিয়ে চলছে অর্থনৈতিক অগ্রগতি উড়িষ্যাতে হচ্ছে ১৮ পারসেন্ট আর আমাদের রাজ্যে ১৮০ পারসেন্ট। কনফেডারেশন অফ ইন্ডিয়ান ইন্ডাষ্ট্রির হিসাবে সারা দেশে গড় উৎপাদনের হার যেখানে ১০য়ে নেমে গেছে, সেখানে একমাত্র ব্যতিক্রম পশ্চিমবঙ্গ। এখানে গড় উৎপাদন বৃষ্টির হার ৭০ শতাংশ। সি. আই. আই. তার সমীক্ষা রিপোর্ট এটা বলছে।

সবশেষে আমি একটি কবিতা বলে আমার বক্তব্য শেষ করছি। কবিতাটি এই এক যে আছে কন্যা, অসম্ভবের গল্প লেখে, কৃত্রিম এবার বন্যা, কন্যার ছিল সাধ, তিন পাঁচ ছয় সংখ্যা চেখে, করবে সে বরবাদ। ভোটে জেতা সরকারে, ঘোল খাওয়াবে দরকারে। পুরল না আশ্, কন্যা সাবাস। ইস্তফা দেয় দরকারে। আবার আশা বাঁধে বাসা। যদি এতে দর বাড়ে।

আমরা আবার ফিরে আসবো। রাজ্যপালের ভাষণে সেই আশার ইঙ্গিতই রয়েছে। আপনারা হতাশ হবেন এবং মানুষের আশাই পুরণ হবে। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[3.10 — 3.20 p.m.]

**শ্রী মহম্মদ হান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভারতীয় সংবিধানের ১৭৬ অনুচ্ছেদ অনুযায়ী বিধানসভার মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাকে এবং ঐ ভাষণের পরিপ্রেক্ষিতে ডাঃ গৌরীপদ দত্ত মহাশয় যে ধন্যবাদসূচক প্রস্তাব রেখেছেন তাকে সমর্থন করে এবং বিরোধী দলের আনা সম্মত সংশোধনীর বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই।

পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসবার পর ১৯৭৭ সালে আমাদের রাজ্যে মাননীয় প্রাক্তন মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় রাইটার্স বিল্ডিংয়ে বসবার সঙ্গে সঙ্গে ঘোষণা করেছিলেন যে, তিনি কলকাতার রাইটার্স বিল্ডিংয়ে এসে রাজ্য পরিচালনা করতে রাজি নন, কারণ রাজ্যের মানুষই ভালভাবে বুঝবেন কি করলে রাজ্যের মানুষের বেশি বেশি করে সুবিধা করা যায়? এ বিষয়টা ভেবে তিনি ১৯৭৮ সালে পঞ্চায়েত নির্বাচনের ভেতর দিয়ে রাজ্যবাসীর হাতে সমস্ত উন্নয়নের ক্ষমতা তুলে দিয়েছিলেন এবং ১৯৮৩ সালে পুর নির্বাচনের ভেতর দিয়ে পুরবাসীর হাতে পুর উন্নয়নের সমস্ত কাজকর্ম তুলে দিয়েছিলেন। এটা হচ্ছে নীতির বিষয়। ১৯৭৭ সাল থেকে এখন পর্যন্ত নিয়মমত নির্বাচনের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের উন্নয়নের সমস্ত কাজকর্ম নিয়ম-নীতি মেনে পরিষ্কার-পরিচ্ছন্নভাবে হয়ে চলেছে। আমাদের রাজ্য বাজেটের ৫৩ শতাংশ টাকা পুরসভা এবং পঞ্চায়েতের মাধ্যমে পশ্চিমবঙ্গের রাস্তাঘাট, কৃষি, স্বাস্থ্য, শিক্ষা, বিদ্যুত প্রভৃতি উন্নয়নমূলক কাজে খরচ হচ্ছে। ভারতবর্ষের অন্য কোন রাজ্যে এই নীতি আপনারা দেখতে পাবেন না। এসব দেখে আমাদের রাজ্যের বিরোধী দলের বন্ধুরা দিশেহারা হয়ে পড়েছেন এবং কোন উপায় না পেয়ে বিভিন্ন জায়গায় মানুষকে ভূল রাস্তায় যাওয়ার প্ররোচনা দিয়ে, ভুল বুঝিয়ে বিপথে নিয়ে গেছেন এবং তারা হিংসার আশ্রয় নিয়ে কোথাও সন্ত্রাস সৃষ্টি করবার চেষ্টা করছেন। সেই সন্ত্রাসের ফলে কোথাও কোথাও রাজনৈতিক সংঘর্ষ হচ্ছে। তথাপিও আমাদের রাজ্যের সাধারণ মানুষ এবং প্রশাসন কাজকর্ম কঠোর ভাবে দমন করার চেষ্টা করছে। স্যার, আপনি জানেন গত সেপ্টেম্বর মাসে আমাদের রাজ্যে ভয়াবহ বন্যা হলো। এই বন্যার দরুণ আমাদের রাজ্যের ৯টি জেলা মারাত্মক ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। আমাদের দেশের কেন্দ্রীয় সরকার এই বন্যাকে জাতীয় বিপর্যয় হিসাবে ঘোষণা করলেও এখনও পর্যন্ত একটা পয়সাও পশ্চিমবাংলার বন্যা কবলিত মানুষকে সাহায্য করলেন না। এটা অত্যন্ত দুঃখের বিষয়। পাশাপাশি আমরা দেখতে পাচ্ছি গুজরাটে যখন ভূমিকম্প হলো সেই ভূমিকম্পকে আমাদের দেশের প্রধানমন্ত্রী জাতীয় বিপর্যয় হিসাবে ঘোষণা করলেন।

এটা আমাদের কাছে আনন্দের বিষয়। তিনি ঘোষণা করার সঙ্গে সঙ্গে ৫০০ কোটি টাকা এতে দেবেন বলে ঘোষণা করলেন এবং আরো বাকি টাকা সমস্ত বিষয়ে হিসাব করে দেবেন বলেছেন। এটা অত্যন্ত আনন্দের বিষয়। নীতিগত ভাবে এটাকে আমরা সমর্থন করি। কিন্তু আমাদের রাজ্যের ক্ষেত্রে এই ঘটনা ঘটলো না। পাশাপাশি আমাদের রাজ্যের বিরোধী দলের যে সমস্ত রাজনৈতিক পার্টি আছে বন্যার বিষয়ে পশ্চিমবাংলার মানুষের জন্য তাঁরা একটা কথাও বললেন না, একবারও মুখ খুললেন না। কারণ পশ্চিমবাংলার গরীব মানুষ, মধ্যবিত্ত মানুষদের, গ্রামবাংলার মানুষদের যে ক্ষয়ক্ষতি হয়েছে প্রাণহানি হয়েছে ঘর-বাড়ি নষ্ট হয়েছে সেই বিষয়ে তাঁদের এতো মাথাব্যথা নেই। এই হচ্ছে ওদের সঙ্গে আমাদের নীতির ফারাক। এখন আবার দেখতে পাচ্ছি উত্তরবঙ্গের কয়েকটি জেলায় বিচ্ছিন্নতাবাদী শক্তির সঙ্গে হাত মিলিয়েছে। আমাদের বিরোধী রাজনৈতিক দলের নেতা এবং নেত্রী উস্কানিমূলক কাজকর্ম করছে এবং চক্রান্ত করছে। নানা রকম প্ররোচনামূলক কাজকর্ম করে লড়াই সন্ত্রাস তৈরী করার চেষ্টা করছে। এই ব্যাপারে আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে আমাদের বর্তমান মুখ্যমন্ত্রী, সাধারণ মানুষ এবং প্রশাসনের সাহায্য নিয়ে কঠোর ভাবে মোকাবিলা করার চেষ্টা করছেন। গ্রাম পঞ্চায়েত নির্বাচনের মধ্যে দিয়ে গ্রামের উন্নয়নের প্রশ্নে আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে উন্নয়নকে সঠিক ভাবে তরান্বিত করার জন্য, কাজকর্ম গুলিকে সুন্দর ভাবে পরিচালনা করার জন্য গ্রামের মানুষকে বেশী বেশী করে প্রতিটি কাজের মধ্যে যুক্ত করা হচ্ছে গ্রাম সংসদ সভার ভেতর দিয়ে এলাকার মানুষকে যুক্ত করে কাজকর্মগুলি করাই হচ্ছে আমাদের রাজ্যসরকারের দৃষ্টিভঙ্গী এবং এই ভাবে সমস্ত কাজকর্মগুলিকে পরিষ্কার পরিচ্ছন্ন করতে চায়। এই সমস্ত বিষয়গুলির জন্যই তাঁদের এতো গাত্রদাহ এছাড়া শিল্পের ক্ষেত্রে আমাদের রাজ্যের প্রাক্তন মুখ্যমন্ত্রী জ্যোতি বসু থেকে শুরু করে বুদ্ধদেব ভট্টাচার্য্য মহাশয় আমাদের রাজ্যের একাধিক শিল্পের জন্য শুধু মাত্র অনুমোদন পাওয়ার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের কাছে বারে বারে বাধা পাওয়া সত্ত্বেও আমাদের রাজ্যে দুটি বড় শিল্প করতে পেরেছেন। এই শিল্প গড়ার ক্ষেত্রে বিরোধী পক্ষ থেকে বলা হয়েছিল হটকারী বা প্রহসন, এই সব বামফ্রন্ট সরকারের ধাপ্পা। আজকে হলদিয়া পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স এবং বীরভূমের বক্রেশ্বর তাপ বিদ্যুত প্রকল্প হওয়ার পর আর তাঁরা মুখ খুলছেন না। আমাদের সরকারের পক্ষ থেকে চেষ্টা করা হচ্ছে শিল্প যাতে প্রতিটি জেলায় জেলায় করা যায়। সেই দিকে বিশেষ ভাবে নজর রেখেই কাজ করা হচ্ছে। এছাড়া ভূমি সংস্কারের ক্ষেত্রে ভূমি সংস্কার করে আমাদের রাজ্যে প্রায় সাড়ে দশ লক্ষ গরীব মানুষকে, ভূমিহীন মানুষকে পাট্টা বিলির ভেতর দিয়ে, জমি দেওয়ার ভেতর দিয়ে কৃষি ব্যবস্থার আমূল পরিবর্তন ঘটেছে। যার জন্য আমাদের পশ্চিমবাংলা কৃষিতে দিনের পর দিন উন্নতি হচ্ছে এবং প্রথম স্থান অধিকার করছে। এইসব নীতির বিষয়ে বিরোধী বন্ধুদের ভাববার কিছু নেই। শুধু কোথায় কে মরছে, কোথায় কি হচ্ছে, এইসব

আছে, সচিব আছে, কিন্তু সেই দপ্তরের কোন কাজ হয়নি। সিলটেশান সরানো হয়নি, পলিমাটি সরানো হয়নি, নদীর চড় কাটা হয়নি, উপরন্তু কি হয়েছে, সেখানে সি. পি. এম.-এর পার্টি অফিস হয়েছে, হাজার হাজার বিঘা জমিতে ভেরী করে মাছ চাষ করতে দেওয়া হয়েছে, ইঁট ভাটা হয়েছে, বিভিন্ন কাজ সেখানে হয়েছে। এখানে একজন সি. পি. এম.-এর মাননীয় সদস্য বলেছিলেন সেখানে যে এমবাঙ্কমেন্ট আছে, সেখানে বাঁধ দেওয়া হয়নি। সেখানে মানুষ বসবাস করছেন, ঘর বাড়ী তৈরী করছেন, তার ফলে আজকে পশ্চিমবাংলায় গত ২৪ বছরে ১৭ বার বন্যা হয়েছে। লক্ষ লক্ষ মানুষের প্রাণ গিয়েছে। সরকার আজকে সম্পূর্ণ ব্যর্থ। রাজ্যপালের ভাষণে সেই সম্পর্কে একটি কথাও এখানে বলেননি, একটি লাইনও তাকে বলতে দেওয়া হয়নি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিল্পের নৈরাজ্যের যে চেহারা সেটা আজকে ঢেকে দেওয়ার চেষ্টা করেছে, এতে সত্যের অপলাপ করা হয়েছে যদিও সেটা তার বক্তব্যের মধ্যে থেকে বেরিয়ে এসেছে। আমি সি. পি. এমের বন্ধুদের বলছি, চিৎকার না করে তিনদিন ধরে রাজ্যপালের ভাষণের উপরে যে আলোচনা হবে সেটা শুনুন, পয়েন্টগুলো নোট করুন, এর উত্তর দেওয়ার চেষ্টা করবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল তার ভাষণে বলেছেন-"আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি, ১৯৯১ সাল থেকে ২০০০ সালের নভেম্বর মাসের মধ্যে ৬৪,৮০০ কোটি টাকার প্রকল্পিত বিনিয়োগ সম্বলিত মোট ২৪৬৫টি শিল্প সংক্রান্ত অনুমোদন পাওয়া গিয়েছে। এ বছরের গোড়ার দিকে এই পরিমাণ ছিল ৪৭,৩৯৪ কোটি টাকা।" তার পরেই তিনি আবার বলেছেন-এর ভেতরে ৯,৮৩৭ কোটি টাকার প্রকল্প আমরা করতে পেরেছি এবং আমরা এর ভেতরে ৪৫১টি প্রকল্প বাস্তবায়িত করতে পেরেছি"। অর্থাৎ দেখা যাচ্ছে ছয় পারসেন্ট তিনি বিনিয়োগ করতে পেরেছেন এবং ১১ পারসেন্ট প্রকল্প অনুমোদন পেয়েছে। এই হচ্ছে অবস্থা। এই সরকার ভালো কাজ করছে না, এই কথা যদি আপনি বলতে যান, তাহলে আপনার জিভ কেটে দেওয়া হবে, মিছিল করতে গেলে তার পা কেটে নেওয়া হবে, তার হাত কেটে নেওয়া হবে, যদি আপনি এই ব্যাপারে জনমত করার চেষ্টা করেন তবে আপনার গাড়ি জ্বালিয়ে দেওয়া হবে। গোটা পশ্চিমবাংলায় ওরা গৃহদাহ শুরু করেছে। যে গণহত্যা ওরা শুরু করেছে মানুষ গণতান্ত্রিকভাবে তার প্রতিবাদ করলেই তার কণ্ঠরোধ করা হবে। গোটা পশ্চিমবাংলায় ওরা শ্মশানের রাজ্য সৃষ্টি করেছে, একদলীয় শাসন ওরা কায়েম করতে চাইছে। পশ্চিমবাংলার মানুষ এর প্রতিবাদ করলেই তাদের ঘরবাড়ি জ্বালিয়ে দেওয়া হবে, মানুষের জিভ কেটে দু টুকরো করে দেওয়া হবে, হাত কেটে নেওয়া হবে, পা কেটে নেওয়া হবে। আজকে বিচারের বাণী নিভৃতে কাঁদে। মানুষের কণ্ঠকে আজকে ওরা স্তব্ধ করে রাখতে চাইছে, মানুষ যাতে এগিয়ে যেতে না পারে তার জন্য সন্ত্রাসের পরিবেশ ওরা সৃষ্টি করতে চাইছে। আজকে মাননীয় রাজ্যপাল তার ভাষণে ধান ভাঙতে শিবের গীত গাইছেন। পশ্চিমবাংলার যেটা সঠিক চিত্র সেটা

রাজ্যপালের ভাষণের মাধ্যমে পশ্চিমবাংলার জনগণের সামনে তুলে ধরা হচ্ছে না। আজকে ওয়ার্ক কালচারের কথা বলা হচ্ছে, ১৯৭৭ সালের জুন মাসে আপনারা ক্ষমতায় আসার পরে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু বলেছিলেন আমরা এমন সরকার করব যে আমরা সাধারণ মানুষকে কাজ দেব। তিনিই আজকে চব্বিশ বছর বাদে বলছেন, কাকে কাজ করতে বলব- চেয়ারকে। আজকে এই অবস্থার সৃষ্টি হয়েছে। আসি যাই, মাইনে পাই। আর কাজ করলে ওভারটাইম পাই। আপনারাই এক সময় বলেছিলেন-উৎপাদন বেশী করো না, উৎপাদন বাড়লে মালিক শক্তিশালী হবে, শোষণের কারাগার শক্তিশালী হবে, চল্লিশের দশক থেকে সত্তরের দশক পর্যন্ত আপনারা বলতেন কাজ করো না, বেশী কাজ মানে মালিকের বেশী মুনাফা, বেশী মুনাফা মানেই বেশী শোষণ। আজকে প্রাক্তন মুখ্যমন্ত্রী কাঁদতে কাঁদতে ওয়ার্ক কালচারের কথা বলে চলে গেছেন, আর বর্তমান মুখ্যমন্ত্রী কাঁদতে শুরু করেছেন।

[3.30 — 3.40 p.m.]

আপনি বলছেন ১০ টায় হাজিরা দিতে হবে। কিন্তু দশটায় হাজিরা দিলেই কি সে কাজ করবে? যদি সে কো-অর্ডিনেশন কমিটি করে আর বগলে যদি একটা গণশক্তি থাকে, তাহলে অফিসারের ক্ষমতা হবে তাকে জিজ্ঞেস করার-কেন দশটার পর এলেন? নদীয়া থেকে ট্রেনে ফিরছি দশটায় সময়, একজন বন্ধুর সঙ্গে দেখা, সে অফিসে যাচ্ছে। বললাম, দশটায় তো অফিস, এখন যাচ্ছিস? বলল, দেখছিস না বগলে গণশক্তি, অফিসার সুড়সুড় করে খাতা এগিয়ে দেবে। অর্থাৎ একটা গণশক্তি কিনতে যা ইনভেস্ট করে তার দশগুণ অর্জন করে নেয়। এই তো ওয়ার্ক কালচার চলছে পশ্চিমবঙ্গে। লজ্জা করে না। এখানে হাসপাতালে ঘুমন্ত মায়ের কোল থেকে সদ্যোজাত শিশুকে টেনে নিয়ে শেয়াল-কুকুরে খেয়ে নিচ্ছে। লজ্জা করে না। সরকারের সমালোচনা করা মানে বিরোধিতা করা নয়, মানে-আরও কাজ কর। এখানে দেখছি মাত্র দুজন মন্ত্রী উপস্থিত। রাজ্যপালের ভাষণের উপর বিরোধী দলের সদস্যারা কি বলল না বলল মন্ত্রিসভার সদস্যদের কাছে তার কোন গুরুত্বই নেই। তারা বলবে আমরা তো জানি কি করে বুথ দখল করতে হয়, কি করে রিগিং করতে হয়। রাজ্যপালের ভাষণে পশ্চিমবাংলার মানুষের চিন্তাধারার কি প্রতিফলন, সেসব শোনার ক্ষমতাই তারা হারিয়ে ফেলেছেন। আজকে সরকারটা চলছে নেই নেই করে,। নৈরাজ্যের রাজ্য। রোগী ধুঁকছে, এখনও যদি স্যালাইন দিয়ে শুশ্রুষা করতে পারেন তাহলেও বাঁচানো যেতে পারে। আজকে পশ্চিমবাংলা আস্তে আস্তে হীমশীতল মৃত্যুর দিকে এগিয়ে যাচ্ছে। পাশের রাজ্য উড়িষ্যা, তারাও ঐরকম ভয়ঙ্কর সাইক্লোনের পর উঠে দাঁড়াবার চেষ্টা করছে। আমাদের ৪৯ জন মন্ত্রীর একজন গায়ে আগুন দিয়ে বেরিয়ে গেছে, আরও ৪৮ জন মন্ত্রী এই রাজ্যটাকে আস্তে আস্তে নৈরাজ্যের শেষ ধাপে নিয়ে এসেছে। পশ্চিমবাংলার সাড়ে সাত কোটি মানুষের জন্য

বলাটা কি পাপ? অন্যায়? ক্ষমতায় থাকবে অথচ দায়িত্ব পালন করবে না? শত্রুতা করে বা বিরোধিতা করে বলছি না, আমরা উদ্বিগ্ন-এখানে মানুষ যেন রাত জাগা পাখী হয়ে আছে। আজকে পশ্চিমবাংলার আইনশৃঙ্খলা কোথায় এসে দাঁড়িয়েছে? তদানীন্তন স্বরাষ্ট্রমন্ত্রী, বর্তমানের মুখ্যমন্ত্রী হঠাৎ ভ্যান-রিকসায় চাপছেন কেন? গণডাকাতি বাংলার ডিকশনারিতে ছিল না। একরাতে ৪৫টা—৩২টা ডাকাতি হচ্ছে। কোন সভ্য মানুষ আগে শুনেছে? সেখানে মুখ্যমন্ত্রী ঘুরে এলেন। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নদীয়ায় যখন ডাকাতি হ'ল, গৃহস্বামী খুন হ'ল, তখন কি মাননীয় মুখ্যমন্ত্রী গেছেন? কলকাতায় সেদিন ১০ লক্ষ টাকা ডাকাতি হয়েছে, মুখ্যমন্ত্রী গেছেন? এই সেদিন সন্ধ্যে সাড়ে সাতটার সময় রাইটার্স বিল্ডিংস থেকে সিকি মাইল দূরত্বে, আকাশবাণী কলকাতার সামনে থেকে পুলিশের উর্দি পরা কনস্টেবল ব্যবসায়ীর কাছ থেকে ১৩ লক্ষ টাকা প্রকাশ্যে ছিনতাই করে নিল। আর মুখ্যমন্ত্রী বলছেন মরুদ্যানে আছেন। তিনি মরুভূমি আর মরুদ্যান গুলিয়ে ফেলছেন। আসলে এটা শ্মশান। এখানে আইন-কানুন নেই, শাসন নেই, এগিয়ে যাওয়া নেই, কিছুই নেই। উঁচু ক্ষমতায় থাকে। আমরা তাই এই সাজানো বয়ান রাজ্যপালকে দিয়ে যা করানো হয়েছে তার বিরোধিতা করছি। এখানে ওয়ার্ক কালচার বলে কোন বস্তু নেই। আমি বেলা একটার সময় চিফ সেক্রেটারীকে ফোন করেছি যে, মেদিনীপুরে গন্ডগোল হচ্ছে-সেই ব্যাপারে মন্ত্রীর সঙ্গে কথা বলব। কিন্তু প্রাইভেট সেক্রেটরী বললেন যে, সাহেব বিশ্রাম করছেন। একটু পরে করুন। একটার সময় সাহেব বিশ্রাম করছেন। তিনটের সময় করলাম। আমাকে বলা হল ৪টের পরে কথা বলতে পারবেন। এই হচ্ছে ওয়ার্ক কালচারের চেহারা। মন্ত্রী রাইটার্স বিল্ডিং-এ থাকবেন না। আমলাদের কাজের সময় পাওয়া যাবে না। তাদের প্রয়োজনের সময় খুঁজে পাওয়া যাবে না। একজন মানুষ থানায় গেলে হয় তাকে টাকা দিতে হবে, তা নাহলে তিনি ঘাড় ধাক্কা খাবেন। এই হচ্ছে ওয়ার্ক কালচারের অবস্থা। পশ্চিমবঙ্গ সরকারের কাছ থেকে এটাই মানুষের প্রাপ্য। কেউ যদি এদের বিরুদ্ধে কথা বলে তাহলে তার বাড়িঘর পুড়িয়ে দেওয়া হবে অথবা তাকে বাড়ি ছাড়া করে দিতে হবে। তাই এই তথাকথিত পশ্চিমবঙ্গের যে উন্নতির একটা চেহারা তুলে ধরা হয়েছে, তার আমরা বিরোধিতা করছি। আজকে বিদ্যুতের ব্যাপারে বলছি। আজকে সি.ই.এস.সি.-র মালিক জ্যোতিবাবুর বন্ধু। তাই হাজার হাজার কোটি টাকা তার কাছে পাওনা কিন্তু তা আদায়ের ক্ষমতাই নেই। আজকে এস. ই. বি-র টাকা সি. ই. এস. সি-র কাছে পাওনা আছে, কিন্তু সেই টাকা পাচ্ছে না। এস. ই. বি.-এর কাছে অথচ ১০০ ওয়াটের কানেকশান চাইছেন, ৬০ ওয়াটের কানেকশান চাইছেন, তখন ডবলু. বি. এস. বি. বলছে আমাদের টাকা নেই। তারা বলছে তারা পোল টানতে পারবে না। তারা তার টানতে পারবে না। অথচ সি. ই. এস. সি. মালিকের

কাছে এস. ই. বি.র হাজার কোটি টাকা পাওনা। সি. ই. এস. সি-এর মালিক তার গ্রাহকদের কাছ থেকে টাকা সেস নিচ্ছে। অনেক টাকা সংগ্রহ করছে। কিন্তু সেই টাকা রাজ্য সরকারকে দিচ্ছেনা। অথচ ডব্লিউ. বি. এস. ই. সি-র কাছ থেকে বিদ্যুৎ কিনে নিচ্ছে। তারজন্য বকেয়া টাকা পড়ে আছে। টাকা পাওয়া যাবে না। কারণ প্রাক্তন মুখ্যমন্ত্রীর তিনি বন্ধু এবং স্নেহভাজন মানুষ। সুতরাং তিনি দেবেন না। সেই টাকা তিনি ইনভেস্ট করবেন অন্য জায়গায়। আর পশ্চিমবঙ্গের গ্রামের মানুষ বিদ্যুৎ পাবে না। আজকে গুজরাটে শতকরা ১০০টা গ্রামে বিদ্যুৎ আছে। গোয়ায় শতকরা ১০০টা গ্রামে বিদ্যুৎ আছে। মহারাষ্ট্রে শতকরা ১০০টা গ্রামে বিদ্যুৎ আছে। পাঞ্জাবে ১০০টা গ্রামে বিদ্যুৎ আছে। হরিয়াণায় শতকরা ১০০টা গ্রামে বিদ্যুৎ আছে। দিল্লীতে ১০০টা এবং উড়িষ্যাতেও শতকরা ৯০টা গ্রামে বিদ্যুৎ আছে। অথচ পশ্চিমবঙ্গে ৬৭ পারসেন্ট গ্রামে বিদ্যুৎ আছে। এরপরে এই সরকারের আর কি ব্যর্থতা নতুন করে বুঝিয়ে দিতে হবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গের কলকাতায় কোন রকম বিদ্যুতের জোগান দিয়ে চালানো হচ্ছে। কলকাতার থেকে ২০কিলোমিটার দূরে যান সেখানে দেখবেন যে, দিনের ভিতর ৬-৮ ঘন্টা বিদ্যুৎ থাকছে না। বিদ্যুতের অভাবে সেখানে চিকিৎসা বিভ্রাট হচ্ছে। রোগীকে অপারেশন থিয়েটারে নিয়ে যাচ্ছে সেই সময় বিদ্যুৎ চলে গেল। ফলে অপারেশন হল না। এই ভাবে বিনা চিকিৎসায় রোগী মারা যাচ্ছে তাই এই সরকার তার নৈতিক অধিকার হারিয়েছে। আজকে এই সরকার পশ্চিমবঙ্গের মানুষকে অন্ধকারের দিকে ঠেলে দিচ্ছে। আজকে মানুষ ন্যূনতম চিকিৎসা থেকেও বঞ্চিত হচ্ছে। তাই রাজ্যপালের এই সাজানো বয়ানের আমি তীব্র বিরোধিতা করছি। স্যার, আজকে রাজ পরিবারের ভিতরেই কোন্দল। আজকে রাজ পরিবারের ভিতরেই অনেকে অভিযোগ করছেন। একজন মন্ত্রী রাস্তায় বেরিয়ে বলছেন যে, এই সরকার এ সব কুকুর ছাগল ভেড়ার দলে ভর্তি হয়ে গেছে। আজকে দলের শরিক রাজপরিবারে থেকে সদস্যের বিরোধিতা করছে। তারা বলছেন আনঅর্গানাইজড লেবারের জন্য কিছু করেন নি। আর একজন প্রাক্তন মন্ত্রী সকলের শ্রদ্ধেয় ছিলেন, বিগত মন্ত্রিসভার মন্ত্রী ছিলেন, সি. পি. এম. দপ্তরের মন্ত্রী ছিলেন, তাঁর কি অবস্থা হয়েছিল আপনারা দেখেছিলেন? তিনি শুধু বলেছিলেন এই সরকার কনট্রাকটারের সরকার হয়ে গেছে। তার কি অবস্থা হয়েছিল আপনারা সবাই জানেন। তিনি এই পৃথিবী ছেড়ে চলে গেলেন।

[3.40 — 3.50 p.m.]

তখন দেখলাম যে এই সি. পি. এম. রাস্তায় বড় বড় প্ল্যাকার্ড দিয়ে বলল, আহা, আমার নেতা তোমায় আমরা ভুলছি না, ভুলব না। আর কনট্রাকটারদের সরকার বলার অপরাধে ৯৬ সালে তাঁকে নির্বাচনে টিকিট দিলেন না। মারা যাওয়ার আগে তিনি উইল করে গিয়েছিলেন তাঁর চোখদুটো যেন বাঙলার কোন তরুণ বা

কোন যুবকের চোখে প্রতিস্থাপিত করা হয়। যে যুবক ওঁর চোখ দুটো দিয়ে আলো দেখতে পাবে। কিন্তু তদানীন্তন মুখ্যমন্ত্রী বললেন তোমার ঐ চোখ দিয়ে তুমি আমার সরকারকে কনট্রাকটরের সরকার বলেছ। আর তোমার চোখ যে যুবকের চোখে প্রতিস্থাপিত করা হবে সেও আমার সরকারকে কনট্রাকটরের সরকার হিসেবে দেখবে। কাজেই তাঁর চোখ দুটোকে নষ্ট করে দেওয়া হল, কারো চোখ প্রতিস্থাপিত করা হল না। তাহলে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এদের আমরা কি বলব। এই হচ্ছে তাদের দৃষ্টিভঙ্গী, এই হচ্ছে তাদের চিন্তাধারা। যেহেতু বিনয় চৌধুরী তাঁর চোখ দুটো দিয়ে গিয়েছিলেন বাংলার যুবককে, তাঁর সেই চোখ দুটো প্রতিস্থাপিত না করে প্রমাণ করে দেওয়া হল যে এই সরকারকে যারা সুনজরে না দেখবে সে যেই হোক না কেন তার নজর আমরা কেড়ে নেব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই যে আজকে এই সরকার এর ভিতরেই ক্ষোভ জন্মাচ্ছে। পি. ডব্লিউ. ডি. মিনিষ্টার বলেছেন যে অর্থমন্ত্রী তাঁকে কাজ করতে দিচ্ছেন না। বাজেট দেয় অর্থ যা বরাদ্দ করা হয়েছে তা দেওয়া হচ্ছে না। আর. এস. পি. মন্ত্রী বলছেন যে টাকার জন্য কাজ করতে পারছি না। ফরওয়ার্ড ব্লক মন্ত্রী বলেছেন যে আমাকে কাজ করতে দেওয়া হচ্ছে না। আর. এস. পি. মন্ত্রী বলেছেন যে আমার বাজেট ছাঁটাই করে ফেলা হচ্ছে। আজকে সরকারের ভিতরে গলদ ঢুকেছে। আজকে সরকারের ভিতরে চুলোচুলি শুরু হয়েছে। এই সরকারের কাছে মানুষ কি আশা করবে। এই সরকারের কাছে মানুষ কি আশা করেছিল একটা সুস্থ প্রশাসন মানে একটা ডেভলপমেন্ট, একটা ডেভলপমেন্ট মানে সুস্থভাবে এগিয়ে যাওয়া। কিন্তু আমরা কোথায় গেছি? এগিয়ে যাওয়ার মানচিত্রটা যদি দেখি তাহলে দেখব যে পশ্চিমবাংলায় ৭৭ সাল পর্যন্ত শিক্ষায় আমরা ছিলাম দ্বিতীয় স্থানে, আজকে কোথায় আছি সপ্তম স্থানে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা কি এগিয়ে গেছি? আজকে আপনারা চিৎকার করে বসিয়ে দিতে পারেন কারণ আপনাদের সদস্য সংখ্যা বেশী কিন্তু সত্যকে চাপা দিতে পারবেন না। আজকে বাংলায় মানুষ ছিল শিক্ষার আলোয় আলোকিত। আজকে কোথায় বাংলার মানুষকে অন্ধকার থেকে আলোয় নিয়ে আসব, তাদের শিক্ষায় আগ্রহী করে তুলব, বিদ্যাসাগর বাংলার প্রতিটি ঘরে ঘরে আলো ছড়িয়ে দিতে চেয়েছিলেন। কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্য ঘরে ঘরে নতুন প্রজন্মের কাছে শিক্ষার আলো উপস্থিত করতে চায়। আর আপনাদের ২৪ বছরের শাসনে পশ্চিমবঙ্গ দ্বিতীয় স্থান থেকে ৭ম স্থানে চলে এসেছে। শিল্প ছিল তৃতীয় স্থানে আমরা চতুর্থ স্থানে চলে এসেছ। এটা রাজ্যের পক্ষে লজ্জার কথা। রাজ্যের পক্ষে পিছিয়ে যাওয়া। এই সরকার প্রতিটি ক্ষেত্রে-পরিকল্পনা মাফিক কোন উন্নয়ন নেই, স্বাস্থ্য নেই, শিক্ষা নেই, কৃষি নেই, সংস্কৃতি নেই, উৎপাদন নেই, বিদ্যুত নেই, এগিয়ে যাওয়া নেই তাই রাজ্যপালকে দিয়ে যে মিথ্যা ভাষণ বলিয়ে নেওয়া হয়েছে সেই ভাষণকে বিরোধিতা

করার জন্য এবং বিরোধীদের পক্ষ থেকে যে নোটিশ করা হয়েছে তাকে যেন সমর্থন করা হয় এই আশা রেখে বুদ্ধদেব যে তিনমাস ক্যাজুয়াল মুখ্যমন্ত্রী হয়েছেন সেই তিনমাস তিনি চেষ্টা করুন তাঁর সরকার যেন কাজ করতে পারে, শত্রুতা নয়, বদলা নয় প্রগতির মাধ্যমে, উন্নয়নের মাধ্যমে, প্রগতিশীল চিন্তাধারার মাধ্যমে পরিকল্পিত উন্নয়নের মাধ্যমে রাজ্যকে এগিয়ে নিয়ে যাওয়ার চেষ্টা করুন।

**শ্রী তপন হোড় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২২ তারিখে মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছে তার উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। প্রথমেই যেটা বলার দরকার সেটা হচ্ছে এই বিরোধী পক্ষে মাননীয় সদস্য শ্রীসৌগত রায়, পঙ্কজ ব্যানার্জীদের বক্তৃতা আমি ধৈর্য ধরে শুনেছি। তাঁরা কৌশল করে সত্যের অপলাপ করে এই সভায় বলে সভাকে বিভ্রান্ত করতে চেয়েছেন, সেটা তাঁদের বক্তৃতার মধ্যে দিয়েই পরিষ্কার হয়েছে। আমি বেশ কিছু দিন ধরে এই বিধানসভায় আছি, আমি কখনও দেখি নি যে এঁরা সত্য কথা বলছেন, এঁরা সব সময় সভাকে বিভ্রান্ত করে এসেছেন। তাঁরা কি ভাবে বিভ্রান্ত করে এসেছেন সেটা আমি একটা একটা করে তুলে ধরবো। ওঁনারা ভূমি সংস্কারের কথা বললেন এবং বলতে গিয়ে বলেছেন যে বস্তাপচা বিষয়গুলি আবার তোলা কেন? আমি দ্বর্থ্যহীন ভাষায় বলতে চাই ভূমি সংস্কারের ফলে অসংখ্য বর্গাদার, অসংখ্য ক্ষেত-মজুর, ভূমিহীন কৃষক যারা উপকৃত হয়েছেন বামফ্রন্ট সরকারের আমলে, তাদের কথা আমরা ভুলে যেতে পারি না। আজকে আমরা আছি, তারা আছেন বলেই। এই জায়গায় দাঁড়িয়ে ভূমি সংস্কারের নাম করে তাঁরা যে সব কথা বলেছেন তার পিছনে একটা কারণ আছে। আমরা জানি প্রায় ১৮ হাজার থেকে ২০ হাজার কোটি টাকার সম্পদ পশ্চিমবাংলার এই ভূমিহীন চাষী, বর্গাদারদের মধ্যে বিতরণ করা হয়েছে এবং এর বিরুদ্ধে যাঁরা ছিলেন তাঁরাই করেন কংগ্রেস, তাঁরাই করেন তৃণমূল, তাঁরাই করেন বি. জে. পি.। তাই এই ২৪টা বছর ধরে ওঁদের গায়ে জ্বালা ধরেছে। তাঁরা সেই সম্পদকে পুনরুদ্ধার করতে চান বর্গাদারদের জমি কেড়ে নিতে চান। যে জমিগুলি আমরা বিতরণ করেছি। সেগুলিকে তাঁরা কেড়ে নিতে চান। আজকে তাঁরা এই ভূমিসংস্কারের অপব্যখ্যা করছেন। আইন শৃঙ্খলার প্রশ্নে ওঁরা দিল্লীতে যখন ৩৫৬ ধারার ব্যাপারে অটল বিহারী বাজপেয়ীর সঙ্গে কথা বলতে যান তখন বাজপেয়ী দেখেন যে পশ্চিমবাংলায় ৩৬৫ ধারা করতে গেলে ঝাড়খণ্ড, উত্তরপ্রদেশ, মহারাষ্ট্র এমনকি গুজরাটেও ৩৫৬ ধারা করতে হবে যে অবস্থা সেখানে চলছে। কাজেই তারা কেন ৩৫৬ ধারা এখানে করবেন সেটা জানেন। যদি ৩৫৬ ধারা এখানে করেন তাহলে প্রাক্তন মুখ্যমন্ত্রীর সুরে সুর মিলিয়ে আমি বলতে পারি যে ৩৫৬ ধারা যদি হয় তাহলে পশ্চিমবাংলার মানুষ দেখে নেবে। এটা একটা উপলক্ষ্য মাত্র, তাঁদের আসল উদ্দেশ্য

হচ্ছে কি করে ৩৫৬ ধারার মাধ্যমে আগামী দিনে নির্বাচনের মাধ্যমে রাইটার্স বিল্ডিং-এ বসতে পারেন। সেই ২০ কোটি টাকার সম্পদ যেটা গ্রামের মানুষের মধ্যে আছে সেটাকে সেখানে থেকে ছিনিয়ে নিয়ে আসা যায়। এখানে আইন শৃঙ্খলা কারা ভাঙছেন? যাঁরা চোর, ডাকাতদের প্রশ্রয় দিচ্ছেন, বন্দুকবাজী করছেন তাঁরাই আজকে এখানে দাঁড়িয়ে আইন শৃংখলার কথা বলছেন।

[3.50 — 4.00 p.m.]

এতো হাস্যকর। দিল্লীর লোক এটা বোঝেন এবং সেই জন্য সাহস পাচ্ছেন না। পশ্চিমবাংলায় যে ক্ষমতার বিকেন্দ্রীকরণ হয়েছে এবং ভূমি সংস্কারের মধ্যে দিয়ে যে জনজাগরণ হয়েছে, যে প্লাটফর্ম সৃষ্টি হয়েছে তাকে সামনে রেখে বামফ্রন্ট আরো উন্নত বামফ্রন্ট তৈরী করে এগিয়ে নিয়ে যাবে পশ্চিমবাংলাকে। কিন্তু সেখানে কি হচ্ছে? ভারতীয় কাঁকড়ার মত আজ অজগ্রহ করেছেন। মাননীয় সদস্য সৌগতবাবু পণ্ডিত মানুষ তিনি জানেন কি করে অপরের ছিদ্র অন্বেষণ করা যায়, কি করে সত্যের অপলাপ করা যায়, কি করে মানুষকে বিভ্রান্ত করা যায়। আশ্চর্যের ব্যাপার ভাবুন। ঐ গুজরাটের আহমেদাবাদে, ভুজে ভয়ংকর ভূমিকম্প হয়ে গেল। আমাদের রাজ্যে ভয়াবহ বন্যার মধ্যেও ২ কোটি টাকা দেওয়া হয়েছে। মাননীয় রাজ্যপাল মহাশয়ও টাকা দিয়েছেন। এখান থেকে বিভিন্ন সংগঠন টাকা পাঠিয়েছে। 'দিবে আর নিবে' মিলবে আর মিলাবে'- কবিগুরু রবীন্দ্রনাথের সেই ভাবাদর্শে আমরা বিশ্বাসী। এইটা বাংলার সংস্কৃতি। কাজেই গুজরাট, উড়িষ্যা, কোন সমস্যা হলে আমরা মনে করি সেটা আমাদের সমস্যা, এবং সেইজন্য আমরা এগিয়ে যাই কিন্তু এই যে প্রলয়ংকরী বন্যা, ইরিগেশন এ্যান্ড ওয়াটার ওয়েজস্ট্যান্ডিং কমিটির চেয়ারম্যান হিসাবে যখন উত্তরবঙ্গে যাই, বাগদা, বনগাঁ, স্বরূপনগর, মাঝদিয়া, বীরভূম, মুর্শিদাবাদ, প্রভৃতি জায়গায় যাই কি দেখি? ওঁরা বলেছেন, লক্ষ লক্ষ লোক বন্যায় মারা গিয়েছেন এটা রেকর্ড হয়ে আছে। আমি ওদের চ্যালেঞ্জ করছি, আজকে লক্ষ-লক্ষ লোক বন্যায় মারা গিয়েছেন এটা ওরা বার করে দিন। এইভাবে আজকে ওরা মানুষকে বিভ্রান্ত করছেন। আজকে আমরা কি দেখছি? বন্যার ফলে রাস্তা-ঘাট, ফসলের ক্ষতি হয়েছে এবং কিছুটা জীবনহানিও হয়েছে। এই যে সমস্ত দিক থেকে ক্ষতি তার মধ্যে দাঁড়িয়ে দেখতে পাচ্ছি আমাদের এম. এল. এ., এম. পি.-রা এবং প্রাক্তন মুখ্যমন্ত্রী পর্যন্ত ধর্না দিচ্ছেন। কিন্তু ও দিক থেকে একটাও সাড়াশব্দ নেই এবং সেই সময় ৩৫৬ এখানে জারি করার জন্য চন্দ্রবাবু নাইডু-র লেজ ধরে বসে থাকতেও আমরা দেখলাম। কিন্তু একটা টাকাও আনার ক্ষমতা ওনার হ'ল না। আজকে ঝাড়খণ্ড, উত্তরপ্রদেশ, গুজরাট বি. জে. পি. শাসিত রাজ্য। গুজরাটে তখনও ভূমিকম্প হয়নি। ওখান থেকে কি একটাও কানা-কড়ি আমাদের এখানে এসেছে? আমরা গর্বিত দেশ-বিদেশের সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গের প্রতিটি কোনা থেকে সাহায্যের জন্য, গুজরাটে ত্রাণ পাঠানোর জন্য ঝাঁপিয়ে পড়া

হয়েছে। কিন্তু পাশাপাশি দুঃখ হয় এই ভেবে যে আমরা বাংলার মানুষ কি সেই সহানুভূতি, সমবেদনা প্রত্যাশা করতে পারি না? আমরা কি একটা কানা-কড়িও পেয়েছি ঐ সব কংগ্রেস-বি. জে. পি. শাসিত রাজ্যগুলো থেকে? কোন সাহায্য আমাদের এখানে এসেছে? কেউ বলতে পারবেন না। বস্তাপচা কথা আমরা নয় বরং ওনারাই পুনরাবৃত্তি করছেন। এই অবস্থা চলছে। বাবরি মসজিদ ভাঙ্গার ইতিহাস আমরা সকলে জানি। আডবানি, উমাজি, ইত্যাদি মন্ত্রীর নামে চার্জসিট দেওয়া হয়েছে এবং তার পরিপ্রেক্ষিতে আমাদের এম. পি.-রা বলেছেন, ওঁদের পদত্যাগ করতে হবে। এদের পদত্যাগ করা দরকার। যখন এই কথাগুলো আমরা বলছি তখন অটল বিহারী বাজপেয়ী বললেন রাম হচ্ছে ন্যাশনাল সেন্টিমেন্ট'। আবার বালথ্যাকারে বললেন, 'মুসলমানদের ভোটাধিকার কেড়ে নাও'। আদবানি বললেন, আর. এস. এস. হচ্ছে সংঘ পরিবারের মূল। মাননীয়া রেল মন্ত্রী বলছেন মুসলমানদের সংরক্ষণ দাও। আজকে অদ্ভুত ব্যাপার, আমি গর্বিত হয়ে যাই যে, আমি এমন জায়গায় বাস করি যেটা মুসলমান অধ্যুষিত জায়গা। সেখানে মুসলমানদের সংখ্যা কম নয়। আমি দেখেছি সেখান থেকে প্রতিবাদ এসেছে যে, 'এঁরা কি বলছেন, এঁরা কি করছেন? এঁরা আগুন নিয়ে খেলছেন'। রাজনৈতিক দেউলিয়ায় আমি বাংলার কথা ভাববো না? মানুষের কথা ভাববো না? আজকে একজন বক্তাও ম্যাসাঞ্জোর ড্যাম নিয়ে বললেন না। বীরভূমে মুর্শিদাবাদের একটা ভাল অংশ, কাঁদি সাবডিভিশন এবং বর্ধমানের কেতুগ্রামে ম্যাসাঞ্জোর ড্যামের জল নিয়ে চাষ হয়। সেখানে বি. জে. পি. শাসিত ঝাড়খণ্ড রাজ্য বি. জে. পি. সমাজবিরোধীরা ম্যাসাঞ্জোর ড্যাম এলাকায় হামলা করল, সেখানে ড্যামের গুরুত্বপূর্ণ অংশগুলো ভেঙে চুরে দিল। দিনের পর দিন তারা সেখানে অত্যাচার করতে লাগলো। কেউ তো এব্যাপারে একটা কথা বললেন না। আজকে বাদলবাবুরা পালিয়ে গেছেন। তাঁরা কেন্দ্রের নেতৃত্বের কাছে একটা কথা বললেন না এব্যাপারে এবং ঝাড়খণ্ড রাজ্যের নেতাদেরও এব্যাপারে একটা কথা বললেন না। এটা ঠিক নয়। একটা সমস্যা হলে আমরা আলোচনায় মিটিয়ে নিই। কাউকে বঞ্চিত করা বাংলার মানুষের উদ্দেশ্য নয়। বামফ্রন্ট সরকারেরও উদ্দেশ্য নয়। আজকে সেখানে সমাজবিরোধী, দুষ্কৃতিদের মদত দিয়ে বি. জে. পি. ম্যাসাঞ্জোর ড্যামে একটা অনিশ্চিত অবস্থা তৈরী করেছে। আজকে শৈলজাবাবু, সৌগতবাবুরা এই ক্ষতিপূরণ করতে পারবেন? এই অবস্থার ফলে গোটা বীরভূম, গোটা কেতুগ্রাম, কাঁদি সাবডিভিশন ও মুর্শিদাবাদের কিছু অংশের ইরিগেশনের বিরাট ক্ষতি হচ্ছে। এই ক্ষতি কি পূরণ করতে পারবেন? তারা ৫ হাজার কোটি টাকার সম্পদ নষ্ট করে দিতে চাইছে। আজকে এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে তাঁরা মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের সমালোচনা করছেন। অবাক হয়ে যাই যে, রেল দপ্তরের কথা কি বলব। ওড়িশায় সাইক্লোন হল। তখন বলা হল প্রত্যেক রেল কর্মচারীকে একদিনের বেতন দিতে হবে, গুজরাটে

ভূমিকম্প হল তখনও বলা হল প্রত্যেক রেল কর্মচারীকে একদিনের বেতন দিতে হবে। কিন্তু পশ্চিমবঙ্গে যে এতবড় বন্যা হল তখন তো কাউকে একদিনের বেতন দেওয়ার কথা বলা হল না। পশ্চিমবঙ্গের বেলায় তো রেলের কর্মচারীদের থেকে একদিনের বেতন আসে নি। আপনারা আবার পশ্চিমবঙ্গের কথা বলেন। শিল্পায়ণের কথা বলতে গিয়ে বলি যে, আমরা দেখিয়ে দিয়েছি যে, কি করে বক্রেশ্বর করতে হয়, কি করে হলদিয়া করতে হয়। আপনারা শুনে রাখুন, আগামী ১১ই মার্চ তারিখে প্রাক্তন মাননীয় মুখ্যমন্ত্রীর উপস্থিতিতে বক্রেশ্বরের তিন নম্বর ইউনিটটি উদ্বোধন হতে যাচ্ছে। কাজেই সেখানে দাঁড়িয়ে আমরা যা চেষ্টা করেছি- আমরা বলেছি অ্যাসেম্বলি ফর অপোজিশন। সরকারে অপোজিশন থাকতেই হবে। তাই অপোজিশন গঠনমূলক ভাবে আসুন, তাঁরাও আমাদের যে সমস্যাগুলো আছে সে ব্যাপারে তাঁরাও বলুন। কিন্তু তাঁরা যে ভাবে বলছেন, যে ভাবে চলছেন এমন ভাবে সমালোচনা করছেন যাতে পশ্চিমবঙ্গের মানুষের ক্ষতি হচ্ছে। কাজেই রাজ্যপালের ভাষণকে সমর্থন না করে আপনারা যদি তার বিরোধিতা করেন যা ইতিমধ্যেই সৌগতবাবু এবং পঙ্কজবাবু করেছেন, তাহলে আগামী নির্বাচনে বর্তমানে আপনাদের যে সংখ্যা আছে তা আরো নীচে চলে যাবে। আপনাদের মাথা নীচু হয়ে যাবে। এই কথা বলে, সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4.00 — 4.10 p.m.]

**শ্রী কিরীটি বাগদি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ২২শে জানুয়ারী ২০০১ তারিখে মহামান্য রাজ্যপাল যে ভাষণ এই সভায় পেশ করেছেন তার উপর ডাঃ গোরীপদ দত্ত মহাশয় যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি। রাজ্যপালের ভাষণ এই বইটির মধ্যে লিপিবদ্ধ আছে। আমি মনে করি এই ভাষণে যা যা উল্লেখিত হয়েছে তা সঠিকভাবেই করা হয়েছে। কারণ এই ভাষণের মধ্যে সরকার যতটুকু করতে পেরেছেন ঠিক ততটুকুই বলা আছে এবং যেটা করতে পারেননি সেটাও আছে। সাথে সাথে আগামী দিনে কি করবেন তাও আছে। সে জন্য আমি মনে করি রাজ্যপালের ভাষণের মধ্যে সঠিকভাবে সরকারের বক্তব্য তুলে ধরা হয়েছে। আমাদের সমাজের বিশেষ করে পিছিয়ে পড়া, খেটে-খাওয়া অবহেলিত যে মানুষগুলোকে অতীতে মানুষ বলে গ্রাহ্য করা হ'ত না আজকে বামফ্রন্ট আমলে সেই মানুষগুলো রাজনৈতিক এবং সামাজিক অধিকারে প্রতিষ্ঠিত হয়েছে। আজকে তারা পঞ্চায়েত সমিতির সভাপতি হচ্ছে, গ্রাম পঞ্চায়েতের প্রধান হচ্ছে, জেলা পরিষদের সভাধিপতি হচ্ছে। আজকে তারা মাথা উঁচু করে চলছে একদিন এই সমস্ত মানুষদের যারা বিচার করত, আজকে তাদেরই বিচার করছে এই সমস্ত পিছিয়ে পড়া মানুষগুলো বিচারকের আসনে বসে। বামফ্রন্টের আমলে আজকে এই যে পরিবেশের সৃষ্টি হয়েছে। এটা আমাদের বিরোধী বন্ধুরা সহ্য করতে পারছেন না। তাই আজকে ওরা যেন তেন

প্রকারে বামফ্রন্ট সরকারকে উচ্ছেদ করার ষড়যন্ত্র করছেন। চিরদিন আমরা দেখেছি ওপরতলায় বসে গ্রাম উন্নয়নের পরিকল্পনা গ্রহণ করা হত। আর আজকে গ্রাম সংসদের সভা ডেকে, প্রত্যেক ভোটারকে ডেকে তাদের মতামত নিয়ে গ্রাম উন্নয়নের জন্য কি পরিকল্পনা নেওয়া হবে, না হবে তা ঠিক করা হচ্ছে। সাধারণ মানুষ এই কাজে অংশগ্রহণ করছে। তারা সেই পরিকল্পনাকে বাস্তবায়িত করার চেষ্টা করছে। অতীতে আমরা দেখেছি গ্রামের মানুষ সরকারের কাছে খাদ্যের দাবি জানাতো। তাদের কাছে গেলে তারা মাইলো চাইতো, জি. আর. চাইতো, টেষ্ট রিলিফের দাবি জানাতো। আর আজকে গ্রামের সেই মানুষগুলো বলছে,— আমাদের স্কুল দাও, আমাদের বিদ্যুত দাও, আমাদের জন্য রাস্তাঘাট করো। এটা কি কোন পরিবর্তন নয়? বামফ্রন্ট সরকারের আমলে এই আমূল পরিবর্তন ঘটে গেছে। অতীতের সেই খেতে না পাওয়া মানুষগুলো আজকে আর খাদ্য চাইছে না। আজকে তারা খাদ্য না চেয়ে বিদ্যুত চাইছে। এটা কি আপনি আপনি হয়েছে না কি? অথচ এই অবস্থাটা আমাদের বিরোধী বন্ধুরা স্বীকার করতে চান না। স্বীকার না করে, কি করে পশ্চিমবাংলায় ৩৫৬ ধারা জারি করা যায়, কি করে বামফ্রন্টকে উচ্ছেদ করা যায় তার ষড়যন্ত্র করছে। তাই আমি মনে করি, আজকে পশ্চিমবাংলার মানুষগুলিকে সংগঠিত করে, গণতান্ত্রিক আন্দোলন করে মানুষকে যদি সঠিক রাস্তায় নিয়ে আসি তাহলে বিরোধীপক্ষ কোনদিনও পশ্চিমবাংলার গদিতে বসবার সুযোগ পাবে না। আজকে বামফ্রন্ট সরকার যেসব কাজ করছে তা ভাবা যায় না। আমরা চিরকালই দেখেছি, ক্ষেত-মজুররা গায়ের রক্ত জল করে বৃদ্ধ বয়সে ঘরে বসে থাকতো, কারণ তাদের কর্মক্ষমতা হারিয়ে গেলে আর তাদের কেউ কাজ দিত না। আজকে এই বামফ্রন্টসরকার সেই বৃদ্ধ ক্ষেত-মজুরদের পেনশন দিচ্ছেন, সেই রকম গরীব কৃষক যারা বৃদ্ধ হয়ে যাচ্ছেন তাদের এই সরকার পেনশন দিচ্ছেন। গরীব মৎস্যজীবীদের পেনশন দিচ্ছেন। বৃদ্ধ বয়সে যখন তারা কাজ করতে পারছেন না, সেই সময় কিছুটা সংস্থানের চেষ্টা করা হয়েছে এবং এই কাজগুলি সুষ্ঠুভাবে পঞ্চায়েত পরিচালনা করছে। আগেকার দিনে দেখেছি পঞ্চায়েতবাবুরা একাই বসে পরিকল্পনা করতো। ফলে মানুষরা জানতে পারতো না তাদের জন্য কি এসেছে, তাদের জন্য কি দিচ্ছে, তাদের উন্নয়নের জন্য কত টাকা দিয়েছে তা জানতে পারতো না। কিন্তু আজকে মানুষ জানতে পারছে পঞ্চায়েতে কত টাকা এসেছে, পঞ্চায়েতের মাধ্যমে কিভাবে টাকা খরচ হবে এবং কোন কোন কাজ হবে- এগুলি তারাই পরিকল্পনা করছে। সেইজন্য আমি মনে করি, এই বামফ্রন্ট সরকার সাধারণ খেটে-খাওয়া মানুষের, গরীব মানুষের সরকার। সেই জন্য এইসব গরীব মানুষেরাই এই সরকারকে শক্তিশালী করে রেখেছে এবং আগামী দিনেও এই সরকারকে শক্তিশালী করে রাখবে। এই কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী শৈলজা কুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২২ তারিখে সংবিধানের ১৭৬ অনুচ্ছেদ অনুয়ায়ী মাননীয় রাজ্যপাল যে ভাষণ, যে প্রতিবেদন এখানে রেখেছেন, তার উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে, তার ভিত্তিতে আলোচনা করতে গিয়ে ঐ ধন্যবাদসূচক প্রস্তাবের বিরোধিতা করছি এবং বিরোধিতা করে আমাদের পক্ষ থেকে যে সংশোধনীগুলি দেওয়া হয়েছে, আমি সেই সংশোধনীগুলিকে সমর্থন করছি। মাননীয় সদস্য শ্রী তপন হোড় মহাশয়কে দেখতে পাচ্ছি না। উনি বক্তৃতার শেষে বললেন, ধন্যবাদসূচক প্রস্তাবকে সমর্থন না করলে বিরোধীদের মাথা হেঁট হয়ে যাবে। কিন্তু আমি মনে করি, এই ধন্যবাদসূচক প্রস্তাবকে যদি আমরা সমর্থন করি তাহলে আজকে বাংলার মানুষের কাছে আমরা নিশ্চিহ্ন হবো, বাংলার মানুষের কাছে আমরা ঘৃণিত হবো। কারণ এই রাজ্যের সঠিক চিত্র, এই রাজ্যের প্রকৃত অবস্থা কোনভাবেই এবং কোনদিনও রাজ্যপালের বক্তৃতার মধ্যে ধ্বনিত হয়নি।

[4.10 — 4.20 p.m.]

তাই এই প্রস্তাবকে আমি জোরালোভাবে বিরোধিতা করছি। এই বামফ্রন্ট সরকার ছলনার আশ্রয় নিয়ে কতকগুলি অসত্য, কল্পিত কথা মাননীয় রাজ্যপালকে দিয়ে বলিয়ে নিয়েছেন। সামনের বিধানসভার নির্বাচনের আগে এটাই হচ্ছে এই বিধানসভার শেষ অধিবেশন, কাজেই অধিবেশনকে রক্ষাকবচ হিসাবে ব্যবহার করার জন্য বামফ্রন্ট সরকার মাননীয় রাজ্যপালকে নিয়ে এইসব অসত্য কথা বলিয়ে নিয়েছেন। এর বিরুদ্ধে আমাদের পক্ষের মাননীয় সদস্যরা তাদের বক্তব্য রেখেছেন। স্যার, গত সেপ্টেম্বর মাসে উত্তর ২৪ পরগনা সহ পশ্চিমবঙ্গের কয়েকটি জেলাতে প্রচণ্ড বন্যা হয়েছে সে কথা সকলেই জানেন। আজকে মাননীয় সেচমন্ত্রী মহাশয় বললেন সেই প্রচণ্ড বিধ্বংসী বন্যা যা বিশাল বিশাল এলাকার মানুষকে বিধ্বস্ত করেছে, সর্বস্বান্ত করেছে তার কারণ হচ্ছে কেবলমাত্র নাকি অতিবৃষ্টি। তিনি বললেন শুধু কেবলমাত্র অতিবৃষ্টির কারণেই বন্যা হয়েছিল এবং এইভাবে তারা তাদের দায়িত্বকে সঞ্চালন করার চেষ্টা করলেন। স্যার, উত্তর ২৪ পরগনার বিস্তৃত এলাকা যে নদীর বন্যায় প্লাবিত হয়েছিল সেই এলাকার মানুষদের কাছে আমরা জেনেছি সেখানে যে ইছামতীর নদীর বন্যা প্লাবিত করেছে সেই ইছামতী নদীর বাঁধের কি অবস্থা এবং তারা জানালেন ইছামতী নদীকে তার ইচ্ছামত বইতে না দেওয়ার জন্যই সেই এলাকা প্লাবিত হয়েছে। স্যার আমরা দেখেছি আমাদের রাজ্যের সেচ দপ্তরের প্রায় সমস্ত অর্থ ব্যয়িত হচ্ছে শুধুমাত্র তিস্তা প্রকল্পের প্রয়োজনে। তিস্তা প্রকল্পের গুরুত্বকে আমরা অস্বীকার করছি না কিন্তু তিস্তার বাইরেও যে বিভিন্ন প্রকল্প আছে সে কথাও মনে রাখা দরকার। স্যার, বামফ্রন্ট সরকার এ কথা প্রমাণ করেছে যে তার সেচ দপ্তরের কোন কাজ বা কোন প্রজেক্ট শুরু করলে তার আর শেষ হয়না। এটা না হওয়ার জন্য আজকে পশ্চিমবাংলার বিস্তীর্ণ অঞ্চলের মানুষেরা চরম দুর্ভোগ ভোগ করছেন। মাননীয়

রাজ্যপালের ভাষণের মধ্যে সেসব কথা কিছুই নেই। হ্যাঁ, নিশ্চয় ম্যাসেঞ্জোর ড্যাম থেকে জল ছাড়তে হবে কিন্তু আমাদের প্রশ্ন, তার জলধারণের ক্ষমতা বাড়ানো হয়নি কেন? আজকে এই বামফ্রন্ট সরকারের দূরদর্শীতার অভাব এবং অকর্মণ্যতার জন্যই পশ্চিমবাংলার বিস্তীর্ণ অঞ্চলের মানুষরা বন্যার কবলে পড়ে এইভাবে দুর্ভোগে ভুগছেন। তারপর আমরা দেখলাম, এই ভাষণে আইনশৃঙ্খলার প্রশ্নে শুধুমাত্র উদ্বেগ প্রকাশ করেই ক্ষান্ত থাকা হয়েছে। শুনে আমি বিস্মিত হলাম, গতকাল মাননীয় মুখ্যমন্ত্রী বললেন যে এখানে ৪৪৭টি থানার মধ্যে মাত্র নাকি ৭টি থানাতে গন্ডগোল আছে। স্যার, আমি আপনাকে বলছি, মেদিনীপুর জেলাতে এমন কোন থানা নেই যেখানে বুদ্ধদেববাবুদের ভৈরব বাহিনী তাণ্ডব না চালাচ্ছে। ঐ বর্গীরা সেখানে হামলা চালিয়ে অগ্নিসংযোগ করে অনেক মানুষকে ঘর ছাড়া করেছে। ছোট আঙ্গারিয়ার ঘটনা নিয়ে এখানে অনেক আলোচনা হয়েছে। বুদ্ধদেববাবু গতকাল স্বীকার করেছেন যে সেখানে লোক মারা গিয়েছে। কিন্তু সবচেয়ে বিস্ময়কর ব্যপার, যারা সেখানে মারা গেছেন সেসব ডেডবডি কোথায়? একটি রাজ্য সরকার চলছে এবং তাদের পুলিশ বাহিনী আছে, গোয়েন্দা বাহিনী আছে, নজরদারী আছে, অথচ ঐ গ্রাম থেকে ডেডবডিগুলি কোথায় চলে গেলো। ঐসব ডেডবডি খুঁজে পাওয়া যাচ্ছে না কেন? মুখ্যমন্ত্রী বলেছেন যে, খেঁজুরীর সবিতা দাসের মৃত্যুর কারণ যখন উদঘাটিত হবে তখন বিরোধীদলের মাথা হেট হয়ে যাবে। যখন সবিতা দাসের হত্যার তদন্ত চলছে, যখন কারা দোষী বা কারা হত্যাকাণ্ড ঘটিয়েছে বের হয়নি, তখন ঐ কথা মুখ্যমন্ত্রী মহাশয় কি করে বলছেন— এটা আমি তাঁকে জিজ্ঞাসা করতে চাই। ৯ই জানুয়ারী থেকে আজ ফেব্রুয়ারী মাসের ৭ তারিখ, আজ পর্যন্ত একজন হত্যাকারীও কেন গ্রেপ্তার হয়নি? একটি ২১ বছরের কুমারী মেয়ের উপর পশুবৃত্তি চরিতার্থ করে নৃশংসভাবে গুলি করে খুন করা হ'ল, অথচ একজনও গ্রেপ্তার হল না! আজকে সার্বিক আইন-শৃঙ্খলা ওরা হাতে তুলে নিয়েছে। রাজ্যে আইন-শৃঙ্খলার অবস্থা কোথায় দাঁড়িয়েছে? আমার বিধানসভা কেন্দ্র কাঁথি। আমি কলকাতা থেকে সেখানে বাসে যাতায়াত করি। এমন কোন সময় নেই যখন পূজার চাঁদার দাবীতে বাস আটকানো না হচ্ছে। এসব দেখে মনে হয়না রাজ্যে কোন গভর্নমেন্ট আছে। তারই জন্য জ্যোতি বসু পালিয়ে গেছেন, কারণ তিনি বুঝেছিলেন যে, ঐ চেয়ারে বসে থাকলে চেয়ার কালিমালিপ্ত হবে। তারই জন্য গত ৬ই নভেম্বর তিনি পালিয়ে গেছেন এবং এই সরকারের মৃত্যু সেদিনই ঘটেছে। শুধু ডেথ সার্টিফিকেট দেওয়া বাকি রয়েছে। আগামী দিনে সেটা জনগণ দিয়ে দেবেন। আজকে ওদের ভৈরব বাহিনী সর্বত্র ঘুরছে এবং মানুষজনকে ঘরছাড়া করছে। সারা পশ্চিমবঙ্গের মানুষ আজকে এদের ২৪ বছরের অপশাসন, দুর্নীতির বিরুদ্ধে কথা বলতে শুরু করেছেন। যখন এটা তাঁরা বুঝেছেন তখনই লাঠি, বন্দুক, অগ্নিসংযোগের মাধ্যমে জনগণকে ঘর ছাড়া করবার চেষ্টা করছে এবং তার ফলে রাজ্যে একটা অস্থির অবস্থার সৃষ্টি হয়েছে। সেজন্য আমি বলতে চাই

যে, রাজ্যপালের ভাষণে সঠিক চিত্র প্রতিধ্বনিত হয়নি, চিত্রিত হয়নি। তাই রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে আমরা তার বিরোধীতা করছি। বিরোধীতা করছি এইজন্য যে, আমাদের মনে আছে, গত অধিবেশন যখন জুলাই মাসে চলছিল সেই অধিবেশন নানুরের সুজাপুরে যে ১১জনকে ঘরের মধ্যে কুপিয়ে কুপিয়ে খুন করা হয়েছিল তাদের গায়ে সমাজবিরোধী লেভেল এঁটে দেওয়া হয়েছিল। সেদিন ছোট আঙারিয়ার মত তাদের দেহ সরিয়ে নিয়ে যেতে পারেননি বলেই তাদের গায়ে ঐ লেভেল আটকে দেওয়া হয়েছিল। বলা হয়েছিল যে, তারা ডাকাতি করতে এসেছিল, চুরি করতে এসেছিল। তারা ছিল সমাজবিরোধী।

[4.20 — 4.30 p.m.]

এই ভাবে তাঁরা এড়িয়ে চলে গিয়েছেন। আজকে রবীন দেব থেকে শুরু করে তপন হোড় পর্যন্ত শুধু কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে অভিযোগ তুলে গেছেন, নিজেদের দোষত্রুটি তুলে ধরেন নি। তাই আজকে আমাদের রাজ্যের এই অবস্থার সৃষ্টি হয়েছে। আজকে তাঁরা শুধু সাফাই গেয়ে যাচ্ছেন। পশ্চিমবাংলা আজকে কোথায়? আজকে বিদ্যুতের অবস্থাটা কি? অবস্থাটা হচ্ছে আমাদের রাজ্যে ৩৮,৬০০ টি মৌজা আছে, এই ৩৮,৬০০টি মৌজার মধ্যে ১০,০০০ বেশী মৌজায় বিদ্যুতের খুঁটি পৌঁছায় নি, ১০,০০০ এই রকম বিদ্যুৎ বিহীন গ্রাম আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শুধু তাই নয় আমাদের এই রাজ্যের সব চেয়ে বড় জেলা হচ্ছে মেদিনীপুর। এই জেলায় ৫০ ভাগের বেশী গ্রামে বিদ্যুৎ যায় নি। বাকি যে ৫০ ভাগ জেলায় বিদ্যুৎ গেছে সেখানে লোডশেডিং-এর ধাক্কায় এবং লো ভোল্টেজের ধাক্কায় মানুষের প্রাণ ওষ্ঠাগত। আমাদের রাজ্যে পরিকাঠামোর অবস্থা কি? সেখানে আমরা দেখতে পাচ্ছি আমাদের পশ্চিমবাংলায় পাকা রাস্তার পরিমাণ হচ্ছে যেখানে ২৯ হাজার কিলোমিটার সেখানে গুজরাটে হচ্ছে ৩১ হাজার কি. মি., কেরলে ৩৯ হাজার কি. মি., পাঞ্জাবে ৪২ হাজার কি. মি., হরিয়াণায় ৭৩ হাজার কি. মি, মধ্যপ্রদেশে ৭৮ হাজার কি. মি., রাজস্থানে ৬৪ হাজার কি. মি., অন্ধ্রপ্রদেশে ৮১ হাজার কি. মি., কর্নাটকে ৮৭ হাজার কি. মি., উত্তরপ্রদেশে ১ লক্ষ ৪ হাজার কি. মি., তামিলনাড়ুতে ১ লক্ষ কি. মি., মহারাষ্ট্রে ১ লক্ষ ৬৩ হাজার কি. মি.। তার মানে সব থেকে কম পাকা রাস্তা হচ্ছে পশ্চিমবাংলায়। এখানে পূর্তমন্ত্রী নেই, আমাদের সত্যিই ভাবতে অবাক লাগে দীঘা থেকে কলিকাতা যাওয়ার পথে দিশাবরীতে একটা কাঠের পোল আছে। এই রাজ্যে দীঘা একটা অন্যতম পর্যটন কেন্দ্র, সমুদ্র সৈকতের দিক থেকে বিচার করলে একটা শ্রেষ্ঠ পর্যটন কেন্দ্র। আমাদের দাবি ছিল এই কাঠের পোলকে কংক্রিট ব্রীজ করা হোক। সেই ব্যাপারে ব্যবস্থা নেওয়া হয়েছে। ৪ বছর আগে এই ব্রীজের কাজ শুরু হয়েছে। ৪ বছর কাজ আরম্ভ হলেও সেই ব্রীজের কাজ সম্পূর্ণ হলো না, সেখানে ৪টি পিলারও এখনও পর্যন্ত তৈরী হলো না। সব মিলিয়ে যখন ব্যর্থতা, যখন দুর্নীতি যখন হতাশা তখন এই সব দেখে জ্যোতিবাবু

পালিয়ে গেলেন বুদ্ধদেববাবুর ঘাড়ে দায়িত্ব তুলে দিয়ে। আজকে সংস্কৃতির কথা বলে কর্মসংস্কৃতি ফিরিয়ে এনে দুর্নীতি রোধের আওয়াজ তুলে ধরে এই সরকারকে বাঁচাতে পারা যাবে না। ৬ই নভেম্বর মৃত্যুর ঘন্টা বেজে গিয়েছে। আগামী দিনে বিধানসভার নির্বাচনের মধ্যে দিয়ে এই বামফ্রন্ট সরকারের বিদায় আসন্ন। এই রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তার চরম বিরোধিতা করে আমাদের পক্ষ থেকে আনা সংশোধনীগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২২ তারিখে রাজ্যপাল প্রদত্ত ভাষণের উপর আমাদের শ্রদ্ধেয় ডাঃ গৌরীপদ দত্ত মহাশয় যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব উত্থাপন করেছেন আমি তাকে সম্পূর্ণ সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। সমর্থন করছি এই কারণে, দেশের মধ্যে একটা অস্থিরতা চলছে, দেশের মধ্যে একটা অন্য রকম আবহাওয়া চলছে এটা আমরা সকলে বলছি এবং জানি। সেই জায়গায় দাঁড়িয়ে আমরা দেখছি কেন্দ্রের একটা জোট সরকার সম্পূর্ণ সাম্প্রদায়িক নীতির ভিত্তিতে চলার চেষ্টা করছে যখন, তখন সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করে রাজ্য সরকার এগিয়ে চলার চেষ্টা করছে। বিরোধী বন্ধুরা তখন মরিয়া হয়ে এহেন কাজ করছেন যাতে এই রাজ্যকে শান্তিপূর্ণ ভাবে এগিয়ে নিয়ে যাওয়া না যায়। আমরা যখন দেখছি রাজ্য সরকার উদারীকরণ, বিশ্বায়ন যখন চলছে, তার মধ্যে দাঁড়িয়েও যখন পশ্চিমবঙ্গকে কি ভাবে এগিয়ে নিয়ে যাওয়া যায়, এই কাজ যখন চলছে, তার সঠিক প্রতিফলন যখন দেখছি, সেই ভাষণকে আমরা সেজন্য সমর্থন করছি। এখানে উল্লেখ করা প্রয়োজন, গত লোকসভা নির্বাচনের পর কংগ্রেস-তৃণমূল-বিজেপি শক্তি তারা ভেবেছিল পশিচমবাংলায় বামফ্রন্ট সরকার আর থাকবে না। এই আনন্দে গোটা পশ্চিমবাংলায় তারা লাফালাফি শুরু করছিল। তারা ভেবেছিল যে কোনদিন নির্বাচন হলে একলাফে তারা মুখ্যমন্ত্রীর চেয়ারকে দখল করবে। এই রকম আশা নিয়ে তারা লাফালাফি শুরু করেছিল। কিন্তু আমরা কি দেখলাম? শোভনবাবু ভাল ভাবেই জানেন, লোকসভার নির্বাচন হওয়ার পরে সাতটি জায়গায় নির্বাচন হয়েছে। বৌবাজারে নির্বাচন হয়েছে। বারুইপুরে, যেখানে শোভনবাবু ছিলেন, সেখানে নির্বাচন হয়েছে, নবগ্রামে নির্বাচন হয়েছে আর নির্বাচন হয়েছে বীনপুরে। সমস্ত জায়গায়, যেখানে বামপন্থীরা ক্ষমতায় ছিলেন, সেখান থেকে তাঁরা নির্বাচনে জিতেছেন। আমরা দেখলাম ৬টি জায়গায় বামপন্থীরা ফিরে আসলো, শুধু মাত্র বীনপুর ছাড়া। এই অবস্থা দেখে ওরা দেখলো, বামপন্থীদের বিরুদ্ধে যদি অন্য কিছু করা না যায়, তাহলে ক্ষমতায় আসা সম্ভব হবেনা। অন্য জায়গায় বামপন্থীদের বিরুদ্ধে যে চেষ্টা হয়েছে, সেই নতুন পথ নিচ্ছেন-উন্নয়নের কাজে বিরোধিতা করছেন। মাননীয় মুখ্যমন্ত্রী যখন অবসর নিচ্ছেন স্বাস্থ্যের কারণে তখন আমরা দেখলাম, প্রচার করা হচ্ছে এবারে বামফ্রন্ট সরকার আর থাকবে না। তারা রাজ্যে ক্ষমতা দখল করবে। আমরা অবাক হয়ে দেখলাম, এই রাজ্যকে ঠিক রাখার জন্য,

বিরোধীদের পর্যুদস্ত করার জন্য এই বৃদ্ধ বয়সেও মাননীয় শ্রদ্ধেয় নেতা জ্যোতি বসু রাজ্য জুড়ে সফর শুরু করলেন। লক্ষ লক্ষ মানুষকে ডেকে বলতে শুরু করলেন কি ভাবে বিরোধীরা আঁতাত করছে। কংগ্রেস, তৃণমূল কংগ্রেস, বিজেপি এবং কামতাপুরী সমর্থকরা এই রাজ্যকে ভাগ করতে চাইছে। এজন্য কি ভাবে ওঁরা আঁতাত করছে তা তিনি গোটা রাজ্যবাসীকে তুলে ধরার চেষ্টা করছেন। আমরা আরও কি দেখলাম- মাননীয় মুখ্যমন্ত্রী প্রশাসনে যেটুকু ঢিলে ঢিলেমি আছে তা কাটিয়ে কিভাবে কাজে লাগানো যায়, সেটাকে মানুষের কল্যাণে কি ভাবে কাজে লাগানো যায় তারজন্য রাজ্য জুড়ে তিনি সফর শুরু করেছেন। তিনি রাইটার্স বিল্ডিংসে যে ত্রুটি আছে তা দূর করার চেষ্টা করছেন এবং অন্যদিকে গোটা রাজ্যে যেখানে কোন ঘটনা ঘটছে সেখানে ছুটে যাচ্ছেন। বিরোধীরা রাজ্যের মানুষের কাছে যে মিথ্যা ভাষণ দিতে শুরু করেছিল, তৃণমূল-বিজেপি এবং কংগ্রেস জোট সমস্তকে উপেক্ষা করে বামফ্রন্ট এর জোয়ার অব্যাহত গতিতে যখন বাড়ছে এবং এই জোয়ার যখন আরও সৃষ্টি হচ্ছে তখন আমরা কি দেখলাম? আমরা দেখলাম, ওরা নতুন কায়দা নিচ্ছেন। মেদিনীপুরের ছোট আঙারিয়া সৃষ্টি করার চেষ্টা করছে। যাতে তারা বলতে পারে, এই রাজ্যে আইনশৃংখলা নেই এবং যার দ্বারা এখানে ৩৫৬ ধারা জারী করার কথা বলতে সুবিধা হয় তার চেষ্টা করছে। গড়বেতার ছোট আঙারিয়ায় রাতের অন্ধকারে ওরা কি করতে গিয়েছিল? খোল কর্তাল নিয়ে কীর্তন গাইতে গিয়েছিল?

[4.30 — 4.40 p.m.]

যায়নি তো! কিন্তু কেন তারা জড় হলো? তাহলে বিরোধীরা আজকে তালিকা প্রকাশ করছে না কেন? আজকে বি জে পি তৃণমূল-এর পক্ষ থেকে বলা হচ্ছে সেখানে পরিকল্পনা ছিল এই রকমের, জড়ো হওয়ার পর সেখান থেকে গোটা জেলায় আক্রমণ শুরু হবে। তারপর যাতে সমস্ত রাজ্যে সেটা ছড়িয়ে দেওয়া যায়। কিন্তু তাদের উদ্দেশ্য ব্যর্থ হয়েছে। এটাই তো শেষ কথা নয়, পশ্চিমবাংলায় যে ভয়াবহ বন্যা হয়েছে তাতে ২ কোটি ১৮ লক্ষ লোক সর্বস্বান্ত হয়েছে। ১৩২১ জনের প্রাণহানি হয়েছে। তখন আমরা কি দেখছি, তখন তারা ৩৫৬ ধারা জারী করার জন্য উঠে পড়ে লেগেছে। অন্যদিকে কেন্দ্রীয় মন্ত্রী তিনি ডিজেল পেট্রোল-এর দাম বাড়াচ্ছেন, আর আমাদের রাজ্যের নেত্রী যিনি আগামী দিনে মুখ্যমন্ত্রী হওয়ার স্বপ্ন দেখছেন, তিনি অন্ধ্রপ্রদেশে নাইডুর পায়ে তেল মাখাচ্ছেন, কি ভাবে ৩৫৬ ধারা জারী করা যায়। যখন মানুষ মরছে, তখন তিনি পশ্চিমবাংলার মানুষের কথা বলছেন না। হ্যাঁ একবার তিনি এসেছিলেন, এই জিনিস আমরা দেখেছি এবং সেই দেখার মধ্যে দিয়ে আমরা কি দেখতে পাচ্ছি রাজ্যের চেহারাটা অন্য রকম। রাজ্যের মানুষ ওদেরকে সমর্থন করছে না, আমরা কি দেখছি এখানে বসে আছেন তৃণমূলের নীতিনির্ধারণ কমিটির চেয়ারম্যান, আমাদের এখানকার মাননীয় সদস্য, তিনি বক্তৃতা করছেন কি নামে, লিষ্টে লেখা আছে,

কংগ্রেস আই-এর হয়ে, এই হচ্ছে নীতি নির্ধারণ কমিটি। এরা আসবে দেশের সমস্ত মানুষের সামনে নীতির কথা বলবে। আর ওরা যেটা করছে, বামপন্থীদের হটানোর জন্য, কার সঙ্গে যুক্ত হচ্ছেন। যারা বাবরি মসজিদ ধ্বংস করছেন ওদের সঙ্গে যারা সমস্ত দেশে উত্তেজনা ছড়াচ্ছেন তাদের সঙ্গে যুক্ত হচ্ছেন। বলছেন কি, সমস্ত সম্প্রদায়ের কথা ভাবছেন। ভোটের আগে ঘোষণা করে দিলেন সমস্ত মুসলিমদের জন্য পঞ্চাশ শতাংশ চাকরির সংরক্ষণ হবে, পরের দিন বললেন, এটা ৫০ শতাংশ নয় ১৫ শতাংশ মুসলিমের চাকরি হবে। এটা ঘোষণা করে দিলেন। রাজ্যব্যাপী মুসলিম যুবক যারা বেকার আছেন তাদেরকে এত বোকা ভাবছেন কেন, এত তামাশার পাত্র ভাবছেন কেন? আজকে ঘোষণা করে দিলেন রিজারভেশান এই ভাবে হবে। আমরা তো বিধানসভার সদস্য একটু ব্যাখ্যা করে বলুন এই ভাবে রিজারভেশান হয়। আপনাদের নেতৃকে বলুন না মন্ত্রিসভায় এই ব্যপারে বিল আনতে। তাহলে বোঝা যাবে বিরোধীতা কারা করছে। তা না করে সস্তায় বাজীমাত করার জন্য দলবাজী করার জন্য বি জে পি কে সমর্থন করছেন। সমর্থন আদায়ের জন্য যাতে এই মানুষগুলিকে বোকা বানান যায় সেই কারণে রিজারভেশান এর কথা বলছেন। আমরা বলি, রিজারভেশান যদি সতিাই বাসনা থাকে তাহলে লোকসভায় আইন করুক, সেখানেই দেখা যাবে কারা সমর্থন করছে। আবার কি, কেন্দ্রের মন্ত্রী তিনি বলছেন, আমরা যদি ক্ষমতায় আসি তাহলে রিজারভেশান হবে। রেলমন্ত্রীর তো ক্ষমতা আছে, তিনি তার দপ্তরে কতজনকে চাকরী দিয়েছেন সেটা আগে খোলসা করে বলুন। তাহলেই বুঝব সত্যি করে এই সম্প্রদায়ের মানুষের প্রতি আপনার দরদ আছে। শুধু চমক দেবার জন্য সভায় দাঁড়িয়ে এই কথা বললে হবেনা। সঠিকভাবেই উন্নয়নের গতি আমাদের রাজ্যে আছে এবং রাজ্যপাল তার ভাষণে সেই কথা বলেছেন। এত ব্যাপক বন্যার পরেও পশ্চিমবাংলার একটা মানুষও না খেতে পেয়ে মারা যায়নি, তাদের জন্য জি. আর. এস. বরাদ্দ করা হয়েছে। এদের কথা রাজ্যপালের ভাষণের মধ্যে থাকবে না তো কি থাকবে। আজকে পশ্চিমবাংলার কতগুলো জেলাতে ভাঙনের সমস্যা দেখা দিয়েছে। আমাদের মুর্শিদাবাদ জেলার কতগুলো ব্লকে এই ভাঙন দেখা দিয়েছে। আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে বার বার বলা হচ্ছে এই সমস্যার সমাধানের জন্য কেন্দ্রীয় সাহায্য দরকার এবং এর জন্য দিল্লীতে সর্বদলীয় প্রতিনিধিদল গেছে। বিরোধীদের কেউ কিন্তু এই ব্যাপারে কোন কথা বলছেন না, ভাঙনের হাত থেকে এই ব্লকগুলোকে রক্ষা করা দরকার। কিন্তু কেন্দ্রীয় সরকার-এর জন্য কোন টাকা বরাদ্দ করছেন না। রাজ্য সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে থেকেও কাজ করে যাচ্ছে। যদি কাজ না করত তাহলে আমরা আরও বিপদে পড়তাম। রাজ্যপালের ভাষণে তাই সঠিকভাবেই এসব কথা উল্লেখ করা হয়েছে। আমি আশা করব আরও যে সমস্ত ব্লকে এই ভাঙনের সমস্যা আছে সেদিকে রাজ্য সরকার দৃষ্টি দেবেন। আজকে তৃণমূল বি. জে. পি. জোট কিভাবে বিশৃঙ্খলা সৃষ্টি করার চেষ্টা করছে। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী

বলেছেন বিশৃঙ্খলা সৃষ্টির চেষ্টা যারা করবে সশস্ত্রভাবে তার প্রতিরোধ করতে হবে। তারা এর অপব্যাখ্যা করছেন। রাজ্যপালের ভাষণের মধ্যে এসব কথার প্রতিফলন হয়েছে বলেই আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন করছি।

**ডঃ রামচন্দ্র মণ্ডল ঃ** স্যার, রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাকে পূর্ণাঙ্গ সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি। এই রাজ্যের উন্নয়নের জন্য দুটি রাজ্য পর্যদ গঠিত হয়েছে, উত্তরবঙ্গ উন্নয়ন পর্যদ এবং পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্যদ। এই দুটি পর্যদ গঠন করাতে রাজ্য সরকারের আমি প্রশংসা করি। এই বামফ্রন্ট সরকার সঠিক ভাবেই সারা রাজ্যেই উন্নয়নের কথা চিন্তা-ভাবনা করছেন বলে প্রশংসা করি। তবে এই দুটো পর্যদ আরও আগে হলেই ভালো হত। এই পর্যদগুলো যদি ভালোভাবে কাজ করে তাহলে এই অঞ্চলের বিভিন্ন জায়গার উন্নতি হবে।

আর একটা জিনিস লক্ষ্য করছি, ইন্ডিয়ান ইনিস্টিটিউট অফ ইনফরমেশন টেকনোলজি যেটা গঠিত হয়েছে, তার খুবই প্রয়োজন ছিল এবং ইন্টারনেটের মাধ্যমেও ভালো কাজ হবে। এর শুধু দেশের মধ্যেই নয়, সারা বিশ্বে কার্যকারিতা আছে। শিল্পের উন্নয়নে হলদিয়া পেট্রোকেমিক্যালস একটা বড় ব্যাপার। কিন্তু তার ডাউনস্ট্রিম ভালো ভাবে গড়ে নাওঠার জন্য এবং নেটওয়ার্ক ভালো না হওয়ার জন্য অসুবিধায় পড়তে হচ্ছে। সেদিকে লক্ষ্য রাখা উচিত। গত সেপ্টেম্বরে ডি. ভি. সি., ময়ূরাক্ষীর জলের বন্যায় আমাদের রাজ্যের সাড়ে ৯৫ লক্ষ হেক্টর জমির মধ্যে ১৫ লক্ষ হেক্টর জমি প্লাবিত হয়েছিল। ফলে ২০ পার্সেন্ট জমিতে ফসল হয়নি। সেখানে ৫০০ পাওয়ার টিলার দেওয়া হয়েছে, এবং ৩৫ লক্ষ টাকার মিনিকিট বিলি করা হয়েছে। বর্তমানে সেখানে জলের অভাবে বোরো চাষ ক্ষতিগ্রস্থ হচ্ছে। এক্ষেত্রে সুইড এবং এন. ডব্লু. ডি. পি. আর. দুটো দপ্তরকে আরও সজাগ হওয়া দরকার, যাতে চাষীরা চাষের জন্য জল পায় তার ব্যবস্থা করা খুবই জরুরী। নদীবাঁধ ভাঙার ফলে যে ক্ষয়ক্ষতি হয়েছে, সেক্ষত্রে দীর্ঘমেয়াদি কর্মসূচী গ্রহণের প্রয়োজনীয়তা আছে। এর জন্য বিশেষ পরিকল্পনা নেওয়া দরকার। শিল্প বিনিয়োগে ৬টি টাস্কফোর্স কাজ করছে। ক্ষুদ্র শিল্প এবং এগ্রোবেসড ইন্ডাস্ট্রির উপর জোর দেওয়া দরকার। সেটার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে থাকা দরকার ছিল বলে মনে করি। গ্রামোন্নয়নের জন্য অর্থের দায়িত্ব জেলা-পরিষদের উপর থাকে। সেখান থেকে পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েত যাচ্ছে। অথচ সরকারি ব্যবস্থাতে যাচ্ছে না। এক্ষেত্রে বিশেষ লক্ষ্য রাখা উচিত। এই কথা কটি বলে, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4.40 — 4.50 p.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের যে ভাষণ এই পবিত্র বিধানসভায় ভারতীয় সংবিধানের ১৭৬ নং অনুচ্ছেদ অনুসারে রেখেছেন তার বিরোধিতা করছি কারণ এই ভাষণ অসত্য এবং অতিরঞ্জিত, প্রকৃত চিত্র এতে

নেই। পশ্চিমবাংলার মানুষ আছে কেমন? খারাপ বলা যাবে না- তাহলে ঘর পুড়বে, খুন হয়ে যাবে। বলতে হবে- 'আছি ভালো, শালুক খেয়ে দাঁত কালো। ২/৩ অনুচ্ছেদে রাজ্যপাল বলছেন- আইনশৃঙ্খলার সামগ্রিক পরিস্থিতি শান্তিপূর্ণ ছিল। পাঁচটি জায়গায় রাজনৈতিক সংঘর্ষ ঘটেছে। এখানে কয়েকটি সংঘর্ষের কথা বলা হয়েছে। আজকে ডায়মন্ডহারবার রোডের ওপর ডাকাতি হচ্ছে। মাঝপথে চুরি ডাকাতি হচ্ছে। ফলে নিত্য যাত্রীদের প্রায়ই ফাঁকা হাতে বাড়ী ফিরতে হচ্ছে। এই ব্যাপারে অনেকবার মুখ্যমন্ত্রীকে অভিযোগ জানানো হয়েছে। কিন্তু আজও ডাকাতদের ধরা হয়নি। দক্ষিণ ২৪ পরগণায় গণ পিটুনিতে ডাকাতরা খুন হচ্ছে। এই অবস্থার জন্য দায়ী কে? মানুষ পুলিশের উপর আস্থা রাখতে পারছে না বলেই এই ঘটনা ঘটছে। কারণ তারা ভাবছে যে, পুলিশ টাকা নিয়ে ডাকাতদের ছেড়ে দেবে। আজকে দক্ষিণ ২৪ পরগণায় উস্থি মগরাহাটে একসাথে ৪০টা বাড়িতে, ৩২টা বাড়িতে ডাকাতি হয়েছে তাই মাননীয় বুদ্ধদেববাবু নিজে রিকশাভ্যানে চেপে কিভাবে ডাকাতি হয়েছে তা দেখতে গেলেন। যে কাজ একজন এস পি. করতে পারতেন, একজন ও. সি. করতে পারতেন, তা না করে বুদ্ধদেব নিজে রিক্সা ভ্যানে চেপে কিভাবে হয়েছে তা দেখতে গেলেন। সেখানে যেতে গিয়ে তিনি বুঝেছেন যে আজকে ২৪ বছরেও সেখানে রাস্তা তৈরী হয়নি। এখানে প্রত্যেক দিন নারী ধর্ষণ চলেছে। খুন খারাপি চলেছে। তোলাবাজদের অত্যাচার চলেছে। আগে পশ্চিমবঙ্গের এই অবস্থা ছিল না। প্রাক্তন মুখ্যমন্ত্রী বিধান চন্দ্র রায়ের আমলে তখন প্রধানমন্ত্রী জওহরলাল নেহেরু বলেছিলেন যে ভারতের মধ্যে পশ্চিমবঙ্গে এমন একটা রাজ্য যেখানে রাত্রি ১২-১ টার সময়ে মেয়েরা চলাফেরা করতে পারে। কিন্তু সেই জায়গা থেকে আজকে কি অবস্থা হয়েছে সেটা দেখুন। আজকে এখানে রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তা আলিমুদ্দিন স্ট্রিটের ভাষণ। এখানে আইনশৃঙ্খলার কথা আপনারা বলেন। এখানে আইনই নেই তো শৃঙ্খলা কোথা থেকে থাকবে? আইন থাকলে তো শৃঙ্খলা থাকবে। এখানে কোন সরকার নেই। এখানে অরাজকতার সরকার চলেছে। বিদ্যুতের কথা বলছি। আপনারা এই ২৪ বছরে কত বিদ্যুৎ দিয়েছেন?

তার হিসাব পরিসংখ্যান দিলে অনেক সময়ে চলে যাবে আমি তার মধ্যে যাচ্ছি না। হাসপাতালগুলোতে আপনারা কি চেহারা করে রেখেছেন সেখানে নরককুণ্ড করে রেখেছেন। কেউ কারোর কথা শোনে না। হাসপাতালে সুপারের কোন নিরাপত্তা নেই। হাসপাতালে কেউ রোগী ভর্তি করতে চায় না। পয়সা, উৎকোচ না দিলে চিকিৎসা হয় না। প্রাথমিক শিক্ষাকে আপনারা আজকে কোথায় নিয়ে গেছেন। প্রাথমিক শিক্ষাকে লাটে তুলে দিয়েছেন, একেবারে অরাজক অবস্থায় নিয়ে গেছেন। সমস্ত ক্ষেত্রে আজকে পঞ্চায়েত ব্যবস্থায় তো নরক করে রেখে দিয়েছেন। পঞ্চায়েতের স্বপ্ন দেখেছিলেন আমাদের মহাত্মা গান্ধী, তিনি স্বপ্ন দেখেছিলেন যে গ্রামের মানুষ গ্রামের পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের মানুষ এর উন্নতির কথা ভাববে। আপনারা পঞ্চায়েতকে আপনাদের

পার্টির মধ্যে ঢুকিয়ে নিয়েছেন, স্বজন-পোষণ করেছেন। গ্রামের মানুষ প্রকৃত অবস্থার কথা বলতে গেলে তাদের উপর অত্যাচার করেছেন, তাদের গ্রামছাড়া করবেন। আজকে তাদের উপর অলিখিতভাবে অত্যাচার চালানো হচ্ছে। এই ব্যবস্থা চলতে পারে না কারণ আপনারা শুনে রাখুন আপনাদের অত্যাচারই শেষ কথা নয়, শেষ কথা বলবে জনগণ। জনগণকে আপনারা দাবিয়ে রাখতে পারবেন না। সেদিনের জন্য আপনারা তৈরী হন। জনতার আদালতে আপনাদের বিচার হবে। সেই আদালতের জন্য তৈরী হন। রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারছি না তাই রাজ্যপালের ভাষণকে বিরোধিতা করে আমাদের দলের সংশোধনীগুলো সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4.50—5.00 p.m.]

**শ্রী ব্রজগোপাল মুখার্জী ঃ** মাননীয় প্রোটেম চেয়ারম্যান, গত ২২ তারিখে চলতি অধিবেশন শুরুতে মহামান্য রাজ্যপাল যে বক্তব্য রেখেছেন তাকে সমর্থন করে দু একটা কথা বলতে চাই। একটা বিষয়ে দেখেছি যে বিরোধিতা নীরব থাকেন কিম্বা এড়িয়ে যান, সেটা হচ্ছে যে একটা রাজ্য সরকার একটা রাষ্ট্র নয়। রাষ্ট্র হচ্ছে ভারতবর্ষ। ভারত সরকারের হাতে মূলতঃ সব ক্ষমতা থাকে। কেন্দ্রীয় সরকার থেকে আমরা যে টাকা পাই তা দিয়ে আমাদের সরকার পরিচালনা করতে হয়। আমরা সরকার পরিচালনা করি মাত্র, ৭৭এর শুরুতে আমরা বলেছিলাম যে তার আগে আমরা দাবি করেছিলাম যে সমস্ত সমস্যা আমাদের রয়েছে সেই সমস্যা সমাধানের জন্য রাজ্য সরকারের মুখ্য ভূমিকা থাকা উচিত। কিন্তু রাজ্য সরকারের হাতে যদি অর্থ না থাকে তাহলে কি করে সেই রাজ্য সরকার তার মোকাবিলা করবে। তাই আমাদের দাবী ছিল রাজ্য সরকারের হাতে আরও ক্ষমতা দিতে হবে আরও অর্থ দিতে হবে। আমরা শুধু আমাদের জন্যই এ কথা বলি নি, আমরা বলেছি প্রত্যেকটি রাজ্যের জন্যই। রাজ্যগুলি থেকে যে অর্থ কেন্দ্রে জমা হয় তার ৭৫ ভাগ অর্থ রাজ্য সরকারগুলিকে দিতে হবে, কিন্তু সেই দাবী আজও মানা হয়নি। তাহলে বঞ্চনা, বৈষম্য তার বিরুদ্ধে লড়াই করে রাজ্য সরকারগুলিকে কাজ করতে হচ্ছে। আজকে রাজ্যের একজন মানুষ কি বলতে পারবেন তিনি বামফ্রন্ট সরকারের দ্বারা উপকৃত হন নি। কৃষক, বর্গাদার, ভূমিহীন চাষী, শিক্ষক, সরকারী কর্মচারী, ব্যবসায়ী এমনকি শিল্পোদ্যোগী পর্যন্ত। ভূমি সংস্কারের সাথে সাথে বামফ্রন্ট সরকারের যে জনমুখী কর্মসূচী তার ফলে আজকে মানুষের আয় বেড়েছে। আমি বিরোধীদের কাছে আবেদন জানাবো এক দিন বিতর্ক হোক যে এই যে ভয়াবহ বেকার সমস্যা তার সমাধানের জন্য কি পথ, কি করলে এর সমাধান হবে এবং অন্যান্য যে সব সমস্যা রয়েছে তার সমাধানও কোন পথে হবে। এক দিন বিতর্কের ঝড় উঠুক। অসত্য কথা বলে মানুষকে বেশী দিন বিভ্রান্ত করা যায় না। নোবেল পুরষ্কার জয়ী অমর্ত্য সেন বলেছেন একটা দেশের যদি উন্নতি করতে হয় তাহলে প্রথমেই দরকার ভূমিসংস্কার, তার পরেই শিক্ষা।

সেই ভূমিসংস্কারের কাজ সারা ভারতবর্ষের মধ্যে সবচেয়ে ভালো হয়েছে পশ্চিমবঙ্গে। আমাদের থেকেও বড় রাজ্য আছে, সেখানে তেমন কাজ হয়নি, কিন্তু এখানে হয়েছে। বামফ্রন্ট সরকারের জনমুখী কর্মসুচী সেচের প্রসার। কৃষি পরিকল্পনা এই সবটা মিলেই আজ পশ্চিমবঙ্গে খাদ্যোৎপাদন বেড়েছে। তার ফলে মানুষের আয় বেড়েছে, সর্ব ক্ষেত্রেই মানুষের আয় বেড়েছে, রোজগার বেড়েছে। আজ থেকে ২০,৩০ বছর আগে গ্রামে কি ছিলো? আমরা সবাই এটা জানি আগে গ্রামে গেলে গ্রামের মানুষ বলতেন ক'দিন খেতে পাই নি, ক' দিন ধরেই বৌটা অসুখে ভুগছে একটু ভাল চিকিৎসা পায় নি। আজকে গ্রামে গেলে মানুষ বলে সবই ঠিক আছে, শুধু আর দু-একটা খুঁটি পেলে আমাদের গ্রামটা পুরোটা বিদ্যুত পেতো। শুনতে ভালো লাগে। আগেও গ্রামে প্রাথমিক বিদ্যালয় ছিল, কিন্তু তখন কি দেখা যেতো? তখন দেখা যেত বাবা কারোর বাড়িতে মুনিষ খাটছে, মা কারোর বাড়ীতে ঝিয়ের কাজ করছে আর ছেলেমেয়েগুলো ধুলোয় গড়াগড়ি খাচ্ছে। কি অপরাধ করেছিলো ওই ছেলেগুলো? আজকে গ্রামে প্রাথমিক বিদ্যালয় হয়েছে অনেক, সেখানে সকলকে স্থান দেওয়া যাচ্ছে না। এই বাস্তবকে অস্বীকার করবেন কি করে? আজকে স্থায়ী ভাবে রাস্তাঘাট, পানীয় জল মানুষ পাচ্ছে। আজকে এক ফসলী জমি তিন ফসলী হয়েছে। এখন একাধিক শস্য হচ্ছে। পরবর্তীকালে হয়তো কিছু সমস্যা হয়েছে সেগুলি আমরা পরে আলোচনা করবো। আমি বীরভূম জেলার লোক, আগে সেখানে ভাদ্র-আশ্বিন মাস হয়ে গেলে গ্রামের লোকেদের কাজ থাকতো না। তারা তখন কাজ পেতো না, তারা কলকাতায় চলে আসতো ভিক্ষা করতে।

[5.00 — 5.10 p.m.]

এখন তারা কাজ পাচ্ছে, কোন না কোন কাজ পাচ্ছে এবং আগে যেমন ভিখারীরা ভীড় করত সেই ভীড় এখন আর নেই। সামগ্রিক ভাবে আজকে যে এই পরিবর্তন তাকে অস্বীকার করলে মানুষ তা মেনে নেবে? আজকে সুদূর প্রান্তবর্তী গ্রামেও পরিবর্তন এসেছে। সেখানে রেডিও, টি. ভি., কাপড়ের দোকান হয়েছে এবং তার খরিদ্দারও গ্রামের মানুষই, কারণ গ্রামের মানুষের আজকে ক্রয় ক্ষমতা বেড়েছে তাই তারা আজকে এগুলো কিনতে পারছে। আজকে গ্রামে সেই পরিকাঠামো গড়ে উঠেছে। রাস্তা-ঘাট, জল, বিদ্যুৎ সমস্ত পরিকাঠামো গড়ে উঠেছে এবং এর ফলে দেশী-বিদেশী শিল্প উদ্যোগীরা এখানে শিল্প করতে এগিয়ে আসছেন। উন্নয়নের প্রশ্নে কেন বাধা দিচ্ছেন? বক্রেশ্বরে, হলদিয়ায় কেন বাধা দিচ্ছেন, সমালোচনা করছেন? বক্রেশ্বর, হলদিয়া হলে রাজ্যের মানুষের ক্ষতি হবে? বাংলার বাচ্চাদের রক্তের তেজ দেখতে চেয়েছিলেন অনেকে। সেই বক্রেশ্বর গড়ে উঠেছে। দুটো ইউনিট ইতিমধ্যে চালু হয়েছে এবং আগামী ১১তারিখে আরো চালু হবে। সবার চেয়ে বড় কথা হচ্ছে, মানুষের অংশগ্রহণ প্রাক্তন মুখ্যমন্ত্রী বলেছিলেন সেই '৭৭ সালে, আমরা কলকাতায় বসে রাজ্য পরিচালনা করব না, পৌরসভা পরিচালনা করব না, মানুষের হাতে ক্ষমতা তুলে দেব।

সেই ভাবে কাজ হচ্ছে। এর ফলে আজকে গ্রামের গরীব মানুষের অবস্থার উন্নতি হয়েছে। আজকে গ্রামের মানুষ গ্রাম-সংসদের মাধ্যমে আলোচনা করে সিদ্ধান্ত গ্রহণ করছে তা কার্যে রূপায়িত করছে এবং আমরা দৃঢ় ভাবে বিশ্বাস করি মানুষের প্রত্যক্ষ অংশগ্রহণ ব্যতিরেকে কোন কাজ হতে পারেনা। মানুষের স্বার্থে যে কাজ তা মানুষ পাশাপাশি বসে করবেন। দলমত নির্বিশেষে তা করতে হবে সমস্ত মানুষকে যুক্ত করে। গ্রামের উন্নয়েনের ক্ষেত্রে আমরা সেই ভাবে সচেষ্ট হয়েছি। এই ভাবে আজকে বামফ্রন্টের হাতে গণতন্ত্র নিরাপদ, ধর্মনিরপেক্ষতা নিরাপদ রয়েছে। ধর্মনিরপেক্ষতার একটা বাতাবরণের মধ্যে রাজ্যের মানুষ বাস করছে। এখানে ৫ বছর অন্তর পঞ্চায়েত, পৌরসভার নির্বাচন হয়, বিভিন্ন কমিটির নির্বাচন হয়। কিন্তু আগে ১৫-২০বছরে পঞ্চায়েতের কোন নির্বাচন হয়নি,১২-১৪বছরেও পৌরসভার নির্বাচন হয়নি। আজকে স্বাক্ষরতা আন্দোলনের মধ্যে দিয়ে দেখছি কিভাবে সাধারণ মানুষ অংশগ্রহণ করেছে। যুগ যুগ ধরে গরীব মানুষ শিক্ষার সুযোগ পাইনি। তারা আজকে স্বাক্ষরতা কেন্দ্রে আসছেন এবং সংগঠন হিসাবে কাজ করছেন। আজকে আমরা দেখছি মুসলমানের মেয়েকে হিন্দুর ছেলে পড়াচ্ছে এবং হিন্দুর মেয়েকে মুসলমানের ছেলে পড়াচ্ছে। যারা আজকে জাত-পাত, বিভাজন করতে চান তাদের রাজ্যের মানুষ জবাব দেবে। যারা এখানে সম্প্রীতির বিরুদ্ধে তাদের এটা সহ্য হচ্ছে না। প্রতিটি ক্ষেত্রে একটা পরিবর্তন লক্ষ্য করা যাচ্ছে এবং তাই তারা আজকে সন্ত্রাস, সন্ত্রাস, সন্ত্রাস করে চিৎকার করছেন। আপনারা দেখবেন, বামফ্রন্টের ন্যায়-নীতি, কর্মসূচীর ক্ষেত্রে তাদের কোন বক্তব্য নেই। এটা তাদের হতাশার থেকেই আসছে। একটা রাজনৈতিক দল রাজনৈতিক ভাবে তাদের বক্তব্য পেশ করবে, কথা বলবে। কিন্তু তারা তার ধার ধারেনা।

মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় রাজ্যপাল মহাশয় এখানে আসবেন, তিনি যে ভাষণ পাঠ করবেন তার উপর এখানে আলোচনা হবে। কিন্তু তা না করে গণ্ডগোল করে তাঁকে ভাষণ পাঠ করতে দেবে না, কাগজ ছিঁড়ে ফেলে দেবে— এই পথ গণতন্ত্রের পথ নয়। আজকে সামাজিক ভাবে ভাবতে হবে, মানুষ এই জিনিস মেনে নেবেন না। তাঁরা বিভিন্ন ভাবে দেখবেন। আজকে বামফ্রন্ট সরকারের আমলে মানুষ সব কিছু পেয়েছেন। গ্রামের মানুষ বিশেষ করে গরীব মানুষ যাদের ছোট লোক আখ্যা দেওয়া হত সেই মানুষ আজকে মাথা উঁচু করে নিজেদের দাবি-দাওয়ার কথা বলতে পারে। পঞ্চায়েত, পৌরসভার মাধ্যমে আজকে তাঁরা নির্বাচিত হচ্ছেন। কোথাও তাঁরা প্রধান হচ্ছেন, কোথাও তাঁরা সভাপতি, চেয়ারম্যান হচ্ছেন। তাঁরা আজকে অধিকার বোধে উদ্বুদ্ধ হয়েছেন। তাই তাঁরা কোথাও কোনদিনই মাথা নিচু করবেন না। এটা পশ্চিমবঙ্গের ঐতিহ্য। আজকে রেশন ব্যবস্থা সম্পর্কে কেন্দ্রীয় সরকারের যে নীতি সেই নীতির বিরুদ্ধে বিরোধীরা নীরব থেকে গেলেন। আজকে রেশন ব্যবস্থা তুলে দেওয়া হচ্ছে। আজকে চাল, গম, অন্যান্য খাদ্যশষ্য আমদানি করা হচ্ছে। বাইরে থেকে চাল,

গম ইত্যাদি আনার জন্য এখানে কৃষিজীবী মানুষ, জমির মালিক, মিল মালিকরা মার খাচ্ছে। এদের চাল বিক্রি হচ্ছে না। থাইল্যাণ্ড থেকে চাল আনা হচ্ছে। আজকে কৃষকের স্বার্থ ক্ষুন্ন হচ্ছে। সাম্রাজ্যবাদীদের কাছে আত্মসমপর্ণ করেছেন। বহুজাতিক সংস্থা, বিশ্ববানিজ্য সংস্থা সম্পর্কে তাঁরা নীরব থাকলেন। আজকে যে কোন জিনিষ বিদেশ থেকে আনতে হচ্ছে। সিঁদুর, টুথপেষ্ট, মুড়ি, কলাই, মশারি এবং অন্যান্য আরও কিছু জিনিষ বিদেশ থেকে আসছে। দেশের মানুষ বাঁচবে কোথা থেকে? গ্যাট চুক্তির ব্যাপারে আমরা মানুষকে বলেছিলাম। তখন মানুষ বোঝেন নি, কিন্তু এখন মানুষ বুঝতে পেরেছেন। জনগণের স্বার্থে, দেশের স্বার্থে গ্যাট চুক্তির বিরোধিতা করা দরকার। বিধ্বংসী বন্যা হল। সেটাকে কি ভাবে প্রতিরোধ করা হল? সমস্ত ক্ষয়ক্ষতির মোকাবিলা আমরা করেছি। কেন্দ্রের কাছে আমরা ১৪৮৭ কোটি টাকা চেয়েছিলাম। কিন্তু কিছু পাওয়া গেলো না। গুজরাটে ভয়াবহ ভূমিকম্প হল। আমরা চাই গুজরাটকে আরও সাহায্য করা হোক। আমাদের সীমিত ক্ষমতার মধ্যেও আমাদের রাজ্যসরকার ২ কোটি টাকা দিয়েছে। এছাড়া আরও বিভিন্ন গণসংগঠন, রাজনৈতিক দল, তারাও এব্যাপারে আরও অর্থ সংগ্রহ করে দিচ্ছেন। এটা উল্লেখের কথা নয়। কিন্তু পশ্চিমবঙ্গের ক্ষেত্রে বৈষম্য হল কেন? এই কথা বলে আমাদের মহামান্য রাজ্যপাল মহাশয় যে ভাষণ এখানে দিয়েছেন সেই ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এখানে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5.10 — 5.20 p.m.]

**শ্রী রামপদ সামন্ত ঃ** গত ২২শে জানুয়ারী মাননীয় রাজ্যপাল মহাশয় বিধানসভায় যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব নেওয়া হয়েছে আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি এবং বিরোধীদের আনীত সংশোধনী প্রস্তাবগুলোর বিরোধিতা করে দুই-একটি কথা বলছি। মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণে পশ্চিমবঙ্গের উন্নয়নের প্রকৃত চিত্র রয়েছে এবং সেই উন্নয়নের জন্য বামফ্রন্ট সরকার সর্বতোভাবে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন—এই কথা মাননীয় রাজ্যপালের ভাষণে তুলে ধরা হয়েছে। কিন্তু কংগ্রেস ও তৃণমূলের মাননীয় সদস্য বন্ধুদের বক্তব্য শুনে মনে হল তাঁরা একটা অস্বচ্ছ দৃষ্টি দিয়ে মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণকে পড়েছেন এবং আমার মনে হয় কেবলমাত্র বিরোধিতা করার জন্যই ওঁরা বিরোধিতা করেছেন। সেজন্য পশ্চিমবঙ্গের কোন উন্নয়নই তাঁরা দেখতে পাচ্ছেন না।

তাঁরা দেখতে পাচ্ছেন না যখন ৯-টি জেলায় বন্যা হ'ল, দেড় হাজার মানুষ মারা গেল, ৫ হাজার কোটি টাকার ক্ষতি হ'ল তখন আমরা কেন্দ্রীয় সরকারের কাছে ১৪৮৬ কোটি টাকার ক্ষতিপূরণবাবদ সাহায্য চেয়েছিলাম, কিন্তু এক পয়সাও দেওয়া হ'ল না! তাঁরা দেখতে পাচ্ছেন যে, কেন্দ্রীয় সরকার কোন ভাবেই এ রাজ্যের বামফ্রন্ট সরকার তথা এ রাজ্যের মানুষকে সাহায্য করছে না। অথচ আমরা দেখছি ঐ বিধ্বংসী

বন্যার সময় আমাদের রাজ্যের বামফ্রন্ট সরকার অন্তর দিয়ে মানুষকে ভালবেসে বন্যা বিধ্বস্ত মানুষের পাশে গিয়ে দাঁড়িয়েছে। যুদ্ধকালীন তৎপরতা নিয়ে উদ্ধার এবং ত্রাণ কাজ করেছে। এটা ওঁরা দেখতে পাচ্ছেন না। দেখতে পাবেননা, কারণ ওঁদের চোখ অস্বচ্ছতায় ঢাকা রয়েছে। ওঁরা দেখতে পাচ্ছেন না বিভিন্ন উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ ভারতবর্ষে প্রথম স্থান অধিকার করছে। বিশেষ করে কৃষি এবং মৎস্য উৎপাদনে। মাছ উৎপাদনে আমরা বারবার জাতীয় পুরস্কার পাচ্ছি। এটাও ওঁরা দেখতে পাচ্ছেন না, কারণ ওঁদের চোখ অস্বচ্ছতায় আচ্ছন্ন হয়ে আছে। ওঁরা দেখতে পাচ্ছেন না গণবন্টন ব্যবস্থাকে যখন কেন্দ্রীয় সরকার চক্রান্ত করে তুলে দিচ্ছেন তখন আমাদের রাজ্যের জনদরদী বামফ্রন্ট সরকার যেহেতু আমাদের পশ্চিমবাংলার মানুষ একটু সিদ্ধ চাল পছন্দ করেন সেহেতু রাজ্যের মধ্যে থেকেই তা সংগ্রহ করে গণবন্টন ব্যবস্থার মধ্যে দিয়ে মানুষের কাছে সরবরাহ করার চেষ্টা করছেন। কলকাতায় যে ইনফরমেশন টেকনোলজির যে শিক্ষা প্রতিষ্ঠান গড়ে উঠেছে তাও ওঁরা দেখতে পাচ্ছেন না। এই প্রতিষ্ঠানে স্নাতক স্তর পর্যন্ত শিক্ষাক্রম চালু হয়েছে। মেডিকেল কলেজগুলোর বিভিন্ন উন্নয়নমূলক প্রচেষ্টাও ওদের দৃষ্টিতে পড়ছে না। 'বাঙুর মেডিকেল ইন্স্টিটিউট অব নিউরোলজি'-তে এম. আর. আই. বসানো হয়েছে, সেটাও ওঁরা দেখতে পাচ্ছেন না। সমস্ত ক্ষেত্রেই ওঁরা নেগেটিভ অ্যাপ্রোচে-এ বিচার করছেন। শম্ভুনাথ পণ্ডিত হাসপাতালে ডাইলেসিস ইউনিট চালু হয়েছে, এটাও ওঁরা দেখতে পাচ্ছেন না। চলতি শিক্ষা বর্ষে সাড়ে পাঁচ হাজার নতুন প্রাথমিক বিদ্যালয় সংস্থাপনের ব্যবস্থা করা হয়েছে। দেখতে পাচ্ছেন না বর্তমান চলতি বছরে প্রায় ২০০ মত নতুন জুনিয়র হাই স্কুল সংস্থাপনের অনুমোদন হয়েছে। এটাও দেখেতে পাচ্ছেননা যে, চলতি বছরে প্রায় ৮০০ মত জুনিয়র হাই স্কুলেকে হাই স্কুলে উন্নীত করার অনুমোদন দেওয়া হয়েছে। ৪৪৮টা হাই স্কুলকে হায়ার সেকেন্ডারী স্কুলে উন্নীত করা হয়েছে। এসব কিছুই ওঁরা দেখতে পাচ্ছেন না। এই চলতি ৭টা বছরে বেসরকারী কলেজ সংস্থাপন করা হয়েছে এবং আরো ৫টা বেসরকারী কলেজ সংস্থাপনের চেষ্টা হয়েছে। এসব কিছুই ওঁরা দেখতে পাচ্ছেন না। ওঁরা শুধু দেখতে পাচ্ছেন কি করে ক্ষমতায় আসার সুযোগ পাওয়া যায়। কেবল মাত্র ক্ষমতায় আসার স্বপ্নই ওঁরা দেখছেন। দেখাটা অস্বাভাবিক কিছু নয়—কুঁজোরও চিত হবার ইচ্ছে হয়। স্বপ্ন দেখুন, কিন্তু ঐ স্বপ্ন কোন দিনই রাজ্যের জনগণ পূরণ করবে না। আগামী দিনে আপনাদের ঐ স্বপ্ন, স্বপ্নই থেকেই যাবে বাস্তবায়িত হবেনা। এই কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দিলীপ কুমার দাস** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২২ তারিখ মহামান্য রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই অসত্য ভাষণের পরিপ্রেক্ষিতে আপনার সামনে কিছু তথ্য আমি রাখতে চাইছি। উনি বলেছেন, 'উত্তর বাংলার কয়েকটা জেলায়

বিচ্ছিন্নতাবাদী আন্দোলন চলছে। ওঁর এই বক্তব্যের আমি বিরোধীতা করছি। বিরোধীতা করছি এই জন্য যে, ওঁর বলা উচিত ছিল—কয়েক জন সি.পি.এম. নেতা উত্তর বাংলায় খুন হওয়ার ফলে উত্তর বাংলার সমস্ত সি. পি. এম. নেতাদের এক একজনের পিছনে ১০ জন করে পুলিশ পাহারা দিচ্ছে। উত্তর বাংলার গ্রামাঞ্চলের সি. পি. এম. নেতাদের প্রত্যেককে ১০ জন করে পুলিশ পাহারা দিচ্ছে। আমি সরকারী দলের সদস্যদের স্মরণ করতে বলি ১৯৯৭ সালে বক্সির হাটে ১১ জন ঘোড়ার গাড়ির চালককে আসাম থেকে 'আলফা' রা এসে খুন করেছিল।

সেই সময় কিন্তু প্রাক্তন মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু ছিলেন। আমি সেদিন এই বিধানসভায় বলেছিলাম। কিন্তু তাদের কথা সেদিন ভাবেননি, নিরীহ মানুষের নিরাপত্তার কথা ভাবেন নি। আর আজকে সি. পি. এমের ৩-৪ জন নেতার মৃত্যু হওয়ায় ভাবছেন উত্তরবঙ্গে বিচ্ছিন্নদাবাদী আন্দোলন হচ্ছে। একটু আগে মাননীয় সদস্য শ্রী তপন হোড় মহাশয় বক্তৃতা করছিলেন। তিনি বললেন, এই সরকার ভূমি সংস্কার করেছেন। হ্যাঁ, করেছেন। উনি অসত্যকে সত্য বলেন। উনি এ ব্যাপারে মাস্টার লোক আছেন। কিন্তু কি রকমের ভূমি সংস্কার করেছেন? একজনের নামে পাট্টা আর একজনকে দিয়ে দিয়েছেন। রায়গঞ্জ কেন্দ্রে লাল মহম্মদের পাট্টা লালুকে দিয়ে দিয়েছেন। আবার লালুর কাছ থেকে পাট্টা নিয়ে নরেশকে দিয়ে দিয়েছেন। পাট্টা হোলডার জানলেন না। এইভাবে আপনারা ভূমি সংস্কার করেছেন। ট্রাম্প কার্ড কিভাবে খেলতে হয় তা আপনারা ভালই জানেন। এইভাবে আপনারা ভূমি সংস্কার করেছেন। একটু আগে মাননীয় সদস্য ব্রজবাবু বললেন আমাদের এখানে ভিক্ষা আর কেউ করে না। আপনি কি খবর রাখেন? হাজার-হাজার, লক্ষ লক্ষ যুবক চাকরীর অন্বেষণে আজকে গুজরাট, হরিয়ানা, উত্তরপ্রদেশে গেছেন। উনি এইসব খবর রাখেন না। আবার তপনবাবু বললেন, আমরা গুজরাটের মানুষের পাশে দাঁড়িয়েছি, সরকার ২ কোটি টাকা দিয়েছে। ছিঃ ধিক্। বাংলার মানুষের কথা আপনাদের মনে রাখা উচিত ছিল। এত বড় ভূমিকম্প হল, বাংলার হাজার হাজার মানুষ সেখানে আছে। তাদের মধ্যে কেউ মারা গেছে, কেউ আর্ত হয়ে আছে, কেউ আহত হয়ে আছে, কেউ রাস্তায় ঘুরে বেড়াচ্ছে। এদের জন্য রাজ্যসরকার কি একটা টিম পাঠাতে পারেন না? মুখ্যমন্ত্রীর সেখানে যাওয়া উচিত ছিল। বাংলাদেশের প্রধানমন্ত্রী শেখ্ হাসিনা সেখানে যেতে চায়, অথচ বুদ্ধদেববাবুর সময় হল না। মন্ত্রীর টিম পাঠালেন না। উনি কি বলেছেন? উত্তরবাংলার উন্নয়ন করবেন এবং তার জন্য তিনি উত্তরবাংলা উন্নয়ন পর্ষদ করে ওখানকার মানুষকে ধোঁকা দিয়েছেন। কেন উত্তরবাংলায় আন্দোলন হবে না? কে. পি. পি. উত্তরবাংলায় বিচ্ছিন্নতাবাদী আন্দোলন করছে? কেন তারা আন্দোলন করছে জানেন? শুনে রাখুন, তারা কি চাইছে? তারা চাইছে দুটি জিনিস। একটা হচ্ছে ভাষার স্বীকৃতি আর একটা জিনিস হচ্ছে উত্তরবাংলার উন্নয়ন। আমরা এই আন্দোলনকে সমর্থন

করি, কিন্তু আমরা বিচ্ছিন্নতাবাদকে কখনো সমর্থন করি না। আপনারা কি করেন, ভোট এলে ওখানে টাকা খরচ করেন। বুদ্ধদেববাবুর উচিত ছিল, যেখানে ভূমিকম্প হয়ে গেছে। সেইসব কথা না ভেবে, না বলে উনি রকবাজের মতন ওখানে বললেন, উত্তরবাংলাকে দেখে নেব। উনি কি দেখবেন? যখন গোর্খা ল্যান্ড আন্দোলন করছিল সুভাষ ঘিসিং তখন উনি কি করলেন? উনি তখন হিল কাউন্সিল করে দিলেন। তখন বিচ্ছিন্নতাবাদ আন্দোলন হল না। গোর্খা ল্যান্ডের পরিবর্তে হিল কাউন্সিল করে দিয়ে দিলেন। এখন সুভাষ ঘিসিংকে কোলে নিয়ে নাচছেন। ভাল করে শুনে রাখুন, উত্তরবাংলার আন্দোলনকে রোখা যাবে না এবং সেই রোখার ক্ষমতা আপনাদের নেই। আপনারা ভোটের আগে কি করেন? ১৯৯৬ সালে জ্যোতিবাবু কি করেছিলেন? এখন উত্তরবাংলায় আন্দোলন হচ্ছে দেখে চোখের জল ফেলছেন? ভোটের আগে কোচবিহারে একটা পাট শিল্প কেন্দ্র গড়ে তোলা হবে বলেছিলেন। জ্যোতিবাবু সেদিন কি বলেছিলেন? উনি বলেছিলেন, এই পাট শিল্প কেন্দ দিয়ে আমরা সারা উত্তরবাংলার মানুষের দুঃখ-দুর্দশা দূর করবো। আর কি উদ্বোধন করেছিলেন? দুগ্ধ প্রকল্প কেন্দ্র। তখন তিনি বলেছিলেন, উত্তরবাংলার মানুষকে দুধ খাওয়াবো পেট ভরে। ১৯৯৬ সালে এই দুটি প্রকল্পের উদ্বোধন উপলক্ষ্যে তিনি শিলান্যাস করেছিলেন। এখন সেই দুটি শিলান্যাসে কুত্তায় পেচ্ছাপ করছে। ঐ দুটি শিলান্যাস আর খুঁজে পাওয়া যাবে না। ভোটের আগে উত্তরবাংলার জন্য কোটি-কোটি টাকা দিচ্ছি বলে প্রচার করছেন। কিন্তু উত্তরবাংলার মানুষ আপনাদের এই কথা আর বিশ্বাস করে না।

[5.20 — 5.30 p.m.]

তাই বলছিলাম, উত্তরবঙ্গের উন্নয়নের দাবীকে আমরা সমর্থন করি। আমি আপনাদের একটা প্রশ্ন করি, তার জবাব দিন। উত্তরবাংলার জনসংখ্যা '৯১ সালের সেনসাস অনুযায়ী হচ্ছে ১.৫ কোটি, আর সেখান থেকে মন্ত্রী ক'জন? মন্ত্রীসভা আপনারা শুরু করেছিলেন ৪৮ জন মন্ত্রী নিয়ে এখন মন্ত্রীর সংখ্যা ৪৩ জন, আর উত্তরবাংলা থেকে মন্ত্রী আছেন মাত্র ৬ জন। আর এই ৬ জন মন্ত্রীকে কি সব দপ্তর দিয়েছেন? কারুকে বনের মোষ তাড়াতে দিয়েছেন, কারুকে সিডিউল কাষ্ট দপ্তর দিয়েছেন, কারুকে সমাজসেবার দপ্তর দিয়েছেন, কারুকে কেবলমাত্র হোমগার্ডের দপ্তর দিয়েছেন। আর বড় বড় সব দপ্তর দক্ষিণ বঙ্গের চ্যাটার্জী, ব্যানার্জীদের হাতে। আপনারা তো সিডিউল কাষ্টের কথাও ঠিকমতন ভাবেন না। মন্ত্রিসভাতে ৪৩ জন মন্ত্রী থাকলে উত্তরবাংলার প্রাপ্য ১১ জন মন্ত্রী, কিন্তু আছেন মাত্র ৬ জন। তাহলে কেন উত্তরবাংলার মানুষরা আপনাদের বিশ্বাস করবেন? আপনারা মুসলমানদের কথা বলেন। একজন মন্ত্রীও এখানে আছেন। আমি আমিন সাহেবের কথা বলছি, তিনি এখানে আছেন, তাকে বলছি, দয়া করে আমার কথাটা একটু শুনুন। পশ্চিমবাংলার লোকসংখ্যার ২২ পারসেন্ট হচ্ছে মুসলিম আর এই ২২ পারসেন্ট লোক যে সম্প্রদায়ের সেই মুসলিম মন্ত্রী ক'জন? মাত্র ৪ জন। আমিন

সাহেব এখানে আছেন, তাকে বলছি, ছেড়ে দিন মন্ত্রিত্ব, চলে আসুন এ দিকে, আপনার তো লজ্জা করা উচিত। আপনাকে ওরা কি দপ্তর দিয়েছে? মাইনরিটি দপ্তর। তার কোন পরিকাঠামো দেয় নি। আর একজন মুসলিম মন্ত্রী আছেন তিনি দেখেন পশুপালন দপ্তর। বারে বা, কি চমৎকার ব্যবস্থা। পশ্চিমবঙ্গে এই অবস্থা চলছে। উত্তরবঙ্গের প্রতি এই সরকার বরাবর বঞ্চনা চালিয়ে আসছেন কাজেই উত্তরবঙ্গের মানুষদের দুঃখের কথা, জ্বালার কথা আপনারা বুঝবেন না। উত্তরবাংলার উন্নয়নের কথা যদি সত্যি সত্যি কেউ বলে থাকেন তিনি হচ্ছেন শ্রীমতী মমতা ব্যানার্জী।

**( গোলমাল )**

শুনুন, শুনুন। মমতা ব্যানার্জী দার্জিলিং-এর টয় ট্রেনকে হেরিটেজ করেছেন, আধুনিক টয় ট্রেন করেছেন পর্যটকদের আকর্ষণ করার জন্য। তিনি সেখানে মডেল স্টেশন করেছেন। নতুন ট্রেন চালু করেছেন। উত্তরবাংলার চ্যাংড়াবান্ধায় ৪০ কি. মি. দুর্গম রাস্তায় ৬ মাসের মধ্যে রেল প্রকল্প চালু করে দিয়েছেন। কাজেই উত্তরবাংলার উন্নয়নের কথা যদি কেউ ভেবে থাকেন তাহলে তিনি হচ্ছেন শ্রীমতি মমতা ব্যানার্জী। আপনারা তার কাছ থেকে শিক্ষা নিন। আর আপনাদের রাজত্বে আপনারা উত্তরবাংলার মানুষেদের কি দিয়েছেন? কিছু নয়। উত্তরবাংলার মানুষেরা পেয়েছেন একটি মেডিক্যাল কলেজ, একটি ইউনিভার্সিটি, একটি ইঞ্জিনিয়ারিং কলেজ। মেডিক্যাল কলেজে না আছে ডাক্তার, না আছে ওষুধ, না আছে যন্ত্রপাতি— কিচ্ছু নেই। মানুষ সেখানে তাহলে কেন আন্দোলন করবে না বলুন। উত্তরবাংলার মানুষদের আপনারা সেচের জল দিতে পারছেন না। তিস্তা প্রকল্পের কথা বলেন। তিস্তা প্রকল্পের ৭০০ কোটি টাকা আপনারা জলে ফেলে দিয়েছেন। চুরি করে সেই টাকা ফাঁক করে দিয়েছে আপনাদের লোকেরা। সেই টাকা সব আপনাদের কমরেডদের পকেটে গিয়েছে। উত্তরবাংলার মানুষ সেচের জল পায় নি। তারপর উর্দুভাষার কথা বলি। '৯৯ সালে সিদ্ধান্ত করেছিলেন রাজ্যসরকার যে গ্রেটার ক্যালকাটা, আসানসোল এবং ইসলামপুর সাবডিভিসানে উর্দু ভাষা চালু করবেন। হয়েছে কি? হয়নি। এই সরকার সিডিউল কাষ্ট বিরোধী সরকার, এই সরকার ট্রাইব্যালদের বিরোধী সরকার, এই সরকার মুসলিম বিরোধী সরকার কাজেই এই সরকারের থাকার কোন প্রয়োজন নেই। আমি তাই রাজ্যপালের এই ভাষণের বিরোধিতা করছি এবং আমাদের সংশোধনীগুলি সমর্থন করে শেষ করছি।

**শ্রী বিনয় দত্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভারতীয় সংবিধানের ১৭৬ নং অনুচ্ছেদ অনুযায়ী মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাকে সমর্থন করে এবং পাশাপাশি ডাঃ গৌরীপদ দত্ত যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন তাকে পূর্ণ সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। আমি প্রথমে বলতে চাই যে, বিরোধী দলের প্রথম বক্তা সৌগত রায় মহাশয় অনেক তথ্য দিলেন, কিন্তু সত্য বললেন না। আমি প্রথমে একটি রিপোর্ট থেকে

বলি, রিপোর্টটা রাষ্ট্রসংঘ থেকে প্রকাশিত হয়েছে, বিশ্বব্যাঙ্কের রিপোর্ট। রিপোর্টটি হল 'পভার্টি- ২০০০' ইউ. এন. ডি. পি.। তাতে পরিষ্কারভাবে পশ্চিম বঙ্গের কথা লেখা রয়েছে। সেখানে বলেছে- কৃষির ক্ষেত্রে কাঠামোগত সংস্কার এবং ক্ষমতার বিকেন্দ্রীকরণ যে দ্রুততার সঙ্গে দারিদ্র্য থেকে মানুষকে মুক্তি দিতে পারে, পশ্চিমবঙ্গের অভিজ্ঞতা তা প্রমাণ করছে। এটাই হচ্ছে আসল কথা। ১৯৭৮ থেকে ২০০০, এই সময়ের মধ্যে ভূমিসংস্কার এবং পঞ্চায়েতের মাধ্যমে ক্ষমতার বিকেন্দ্রীকরণ- এর ফলে রাজ্যে উন্নয়ন এবং অগ্রগতির অভিজ্ঞতা এটাই প্রমাণ করে।

তারপর ঐ রিপোর্ট আরো কতগুলো তথ্য দিয়েছে। তাতে বলেছে উন্নয়নের কতগুলো মাপকাঠি রয়েছে দেখতে হবে, দারিদ্র্যসীমার নিচের মানুষের হার কমেছে কিনা। উন্নয়নের ক্ষেত্রে এটা লক্ষ্য করতে হবে। ১৯৭৩ সালের রিপোর্ট বলছে, সে সময় পশ্চিমবঙ্গে ৬৩.৪৩ শতাংশ মানুষ দারিদ্র্যসীমার নিচে ছিল। সেটা ১৯৯৭ সালে কমতে কমতে ২৫.১০ শতাংশ হয়েছে। অর্থাৎ পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের আমলে যে হারে কমেছে সেটা ৪ শতাংশ। অন্যান্য রাজ্যেও কমেছে; মহারাষ্ট্র, পাঞ্জাবেও কমেছে, কিন্তু সবচেয়ে দ্রুততার সঙ্গে কমেছে পশ্চিমবঙ্গে— ৪ শতাংশ।

দ্বিতীয়তঃ, ঐ রিপোর্ট আর একটি কথা বলেছে সাক্ষরতার ক্ষেত্রে উন্নয়নের ফলে মানুষ শিক্ষার দিকে এগিয়েছে। ঐ রিপোর্ট বলছে— ১৯৯৭ সালে দেখা গেছে যেখানে পশ্চিমবঙ্গের সাক্ষরতার হার ছিল ৪৬.৩ শতাংশ, ১৯৯৭ সালে সেটা বেড়ে দাঁড়িয়েছে ৭২ শতাংশ। এই হার বর্তমানে আরো বেড়েছে। এর সঙ্গে নারীশিক্ষার ক্ষেত্রেও অগ্রগতি ঘটেছে। নারীশিক্ষার হার ১৯৮৯ সালে ছিল ৩৪.৪ শতাংশ, ১৯৯৭ সালে দাঁড়িয়েছে ৬৩ শতাংশ। এই শিক্ষার হারও বেড়েছে।

আরো কতগুলো জায়গা তাঁরা ধরেছেন। বলেছেন, শিশুমৃত্যুর হারও পশ্চিমবঙ্গে কমেছে এবং সেটা প্রতি হাজারে গ্রামাঞ্চলে ৫৮, শহরাঞ্চলে ৪৩, গড়ে ৫৫ প্রতি হাজারে। মানুষের আয়ুও বেড়েছে পশ্চিমবঙ্গে। এখানে বিরোধীপক্ষ বলেছেন যে, রাজ্যে স্বাস্থ্যের ক্ষেত্রে নাকি কোন উন্নতি হয়নি। সেক্ষেত্রে ঐ রিপোর্ট রাজ্যে মানুষের আয়ুর যে হিসেব দিয়েছে সেটা পুরুষদের ক্ষেত্রে ৬৮বছর এবং মহিলাদের ৬৭বছর গড়ে বাঁচছেন।

[5.30 — 5.38 p.m.]

মহিলাদের ক্ষেত্রে দেখা যাচ্ছে তারা ৬৭ বছর বাঁচছে— এটা রিপোর্টে বলছে। এই রিপোর্ট পরিষ্কার করে বলছে যে পশ্চিমবাংলার ক্ষেত্রে যে সব মানব উন্নয়নের সূচক ধরা আছে সেটা বৃদ্ধি পেয়েছে। পাশাপাশি কৃষির ক্ষেত্রে অনেকে অনেক কথা বলছেন। সেই ক্ষেত্রে আমরা দেখতে পাই উৎপাদনশীলতা আমাদের রাজ্য বেড়ে দাঁড়িয়েছে ১৭৯.৪ যেটা বলা যায় হরিয়ানার পরেই পশ্চিমবাংলার স্থান। ক্রমশ ক্রমশ কৃষি উৎপাদন বাড়ছে। এর একটা বৈশিষ্ট্য আছে, পশ্চিমবাংলার সিলিং সারপ্লাস ল্যান্ড জোতদারদের

হাতে নেই। সিলিং-এর উপর জমি আছে এই রকম জমির মালিক পশ্চিমবাংলায় খুঁজে পাওয়া শক্ত। ভারতবর্ষের অন্যান্য রাজ্যের চিত্রের সঙ্গে পশ্চিমবাংলার চিত্র আলাদা। কেবল মাত্র কেরল এবং ত্রিপুরার সঙ্গে মিল আছে। এখানে সিলিং সারপ্লাস ল্যান্ডের জমির মালিক নেই, এটা পশ্চিমবাংলার বড় বৈশিষ্ট্য। এখানে বেশীর ভাগ ছোট জোতের জমির মালিক। তারা ব্যাঙ্ক থেকে লোন পায় কিন্তু এই লোন পাওয়ার ক্ষেত্রে একটা বৈষম্য মূলক আচরণ আছে। সেই জন্য তারা বেশী কো-অপারেটিভ থেকে লোন পায়, সরকারের উদ্যোগে তারা লোন পায়। তাদের কৃষির ক্ষেত্রে যে ইনপুট দরকার সেটা তারা এখানে সংগ্রহ করতে পারে। ছোট জোতের মালিকরা সাধারণত উৎপাদনের ক্ষেত্রে বেশী আগ্রহী থাকে, বড় জোতের মালিকদের সেই আগ্রহ নেই। যার ফলে রিয়েল ইনকাম পশ্চিমবাংলায় বৃদ্ধি পেয়েছে। পাশাপাশি আর কি হয়েছে? এই উৎপাদন বৃদ্ধি পাওয়ার ফলে সারা পশ্চিমবাংলার কৃষকদের প্রকৃত আয় বেড়েছে। এই ক্ষেত্রে সৌগতবাবু একটা উদাহরণ দিলেন, আয় বাড়ার ক্ষেত্রে একটা উদাহরণ দিলেন। তিনি সব বললেন, একটা কথা তো বললেন না। পশ্চিমবাংলার ক্ষেত্রে মানুষের আয় প্রতি বছর বৃদ্ধি পাচ্ছে, আয় বাড়ার যে পারসেন্টেজ সেটা হলো ৩.২। এটা একটা উল্লেখ যোগ্য ক্ষেত্র। সামগ্রিক রিয়েল ইনকাম বৃদ্ধি পাওয়ার একটা বাস্তব চিত্র দেখতে পাই। ১৯৬৮-৬৯ সালকে যদি বেস ধরা হয় তাহলে তখন চালের মণ ছিল ৩০ টাকা, সেই সময় একজন তার মজুরি দিয়ে এক থেকে দেড় কে. জি. চাল পেত কিন্তু এখন দেখছি ১০ টাকা কে. জি. চাল হলেও তার মজুরী দিয়ে ৪-৫ কেজি চাল সে কিনতে পারছে। তার মানে হচ্ছে প্রকৃত আয় বেড়েছে। সর্বক্ষেত্রে আয় বেড়েছে। আয় বাড়ার ফলে এই কথা রাজ্যপালের ভাষণে আছে— সারা পশ্চিমবাংলায় গ্রামাঞ্চলে ১১ হাজার কোটি টাকার মতো শিল্প দ্রব্য কেনার মতো ক্ষেত্র তৈরী হয়েছে। সেই জন্য শিল্পায়নের প্রশ্ন এসেছে। যদিও এই ক্ষেত্রে বাধা আছে। কেন্দ্রীয় সরকারের বাধা আছে, যখন কংগ্রেস সরকার ছিল তখনও বাধা, পরবর্তীকালে বি. জে. পি., এন. ডি. এ. সরকার এসেছে, সেই ক্ষেত্রেও প্রচন্ড বাধা। এতো বাধা পাওয়া সত্বেও পশ্চিমবাংলায় শিল্পের অগ্রগতি ঘটার সূচনা হয়েছে। এই ক্ষেত্রে বলা যায় আন্তর্জাতিক সমীক্ষক দল এখানে সমীক্ষা করেছে, ওদের ৯টি সূচক আছে সেই সুচকের মাধ্যমে বলেছে শিল্প বিকাশের ক্ষেত্রে পশ্চিমবাংলা উপযুক্ত স্থান। রাজ্যপালের ভাষণে আছে হলদিয়া প্রকল্প কি ভাবে সাফল্য অর্জন করেছে। ডাউন স্ট্রীমে শিল্প তৈরী করার যে প্রকল্প আছে তা সমস্ত রকম করলে এখানে শিল্পের জোয়ার সৃষ্টির সম্ভাবনা রয়েছে। পাশাপাশি বলা যায় কেন্দ্রীয় সরকারের সবচেয়ে বড় বঞ্চনার স্বীকার হচ্ছে পশ্চিমবাংলা।

পশ্চিমবঙ্গ বঞ্চনার শিকার। পশ্চিমবঙ্গের বুকে কেন্দ্রীয় বঞ্চনা কি রকম, আমরা কি দেখছি, আমি একটা হিসাব আপনাদের দিই। কেন্দ্রীয় আর্থিক প্রতিষ্ঠান, তারা

সাহায্য করবে। পশ্চিমবঙ্গকে তারা সাহায্য করছে মাত্র ৩.৯ পার্সেন্ট। অপরদিকে তারা মহারাষ্ট্রকে কত দিচ্ছে-২১ পার্সেন্ট। গুজরাটকে দিচ্ছে ১৩.৫ পার্সেন্ট এবং অন্ধ্রপ্রদেশকে দিচ্ছে ৭ পার্সেন্ট। এই সাহায্যের যে প্রশ্ন সেটাও কম করে দিচ্ছে। পাশাপাশি, ব্যাঙ্কগুলিতে আমরা কি দেখছি এই রাজ্যের টাকা যা ব্যাঙ্কে জমা পড়ে- ব্যাঙ্ক থেকে অগ্রিম যা দেওয়া হয় তার একটা অনুপাত আছে। যা জমা হয় তা থেকে দেয় ৪১ পার্সেন্ট। মহারাষ্ট্রকে দেয় ৭২ পার্সেন্ট। তামিলনাড়ু কে দেয় ৯৬ পার্সেন্ট এবং অন্ধ্রকে দেয় ৬২ পার্সেন্ট। শিল্প গড়ে তোলার ক্ষেত্রে যেসব দরকার হয়, ব্যাঙ্কের যে সাহায্য, কেন্দ্রীয় সংস্থাগুলোর যে সাহায্য, এই সাহায্য দেবার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার এখানে বঞ্চনা করছে। এই বঞ্চনা শুরু করেছিল কংগ্রেস। এন. ডি. এ. সরকার তাই শুরু করেছে। বিগত বন্যায় আমরা কি দেখলাম- ব্যাপক ক্ষয়ক্ষতি হলো। যার জন্য দিল্লীতে আমাদের ধর্ণা দিতে হলো। একদিন বন্ধ করতে হলো। বন্যায় সাহায্য করার জন্য রাজ্য সরকার তার যতটুকু অর্থ আছে তা বন্টন করতে হলো। এখানে চারজন কেন্দ্রীয় মন্ত্রী থাকা সত্ত্বেও তারা সাহায্যের কথা বললেন না। এটা বঞ্চনার ইতিহাস। পাশাপাশি, পঞ্চায়েত যে ভাবে বন্টন করেছে, বিরোধীরা সে সম্পর্কে অভিযোগ করেছেন। পশ্চিমবঙ্গে পঞ্চায়েতে বামপন্থীরা আছেন, কংগ্রেসীরা আছেন এবং তৃণমূল আছেন। আমাদের অভিজ্ঞতা কি বিভিন্ন জায়গায় ত্রাণ বিলি বন্টনের ক্ষেত্রে পঞ্চায়েত যে ভাবে কাজ করতে পেরেছে, ওরা ডেপুটেশান দিয়ে বামফ্রন্টের বিরুদ্ধে অনেক চেষ্টা করেছিল। কিন্তু ওরা মানুষের সাহায্য পায় নি। মানুষ দেখেছিল কি ভাবে বামফ্রন্ট সরকার এগিয়ে এসেছে। মানুষকে ওরা বিচ্ছিন্ন করতে পারেনি। বামপন্থীদের মানুষের সাথে নিবিড় ভাব আছে। তাই ওরা যতই বলুক, বিরোধীরা যে সমস্ত প্রস্তাব এনেছেন, আমি খন্ডন করছি, তার বিরোধিতা করছি, আর রাজ্যপালের ভাষণের ওপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 5.38 p.m. till 11.00 a. m. on Thursday, the 8th February, 2001 at the Assembly House, Kolkata.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Kolkata, on Thursday, the 8th February, 2001, at 11. a.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 07 Ministers, 02 Ministers of State and 107 Members.

[11.00 — 11.10 a.m.]

## OBITUARY

**Mr. Speaker :** Hon'ble Members, before taking up the business of the day, I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri V. N. Gadgil, former Union Minister who died after a cardiac arrest at the All India Institute of Medical Sciences on the 6th February, 2001. He was 73.

Shri Gadgil was born on the 22nd September, 1928 at Pune in Maharashtra. He graduated from London School of Economics and did his Bar-at-Law from the Lincoln's Inn. He started his career as a legal practitioner. He was a senior advocate of the Supreme Court of India. He held many important portfolios in various capacities. He was a consulting Editior of the Marathi Encyclopaedia. He was the President of Vidyarthi Griha in Pune and also Delhi Maharashtra Educational Society. He was the longest serving spokesman of the Congress Party. As a member of the Congress Party he remained a hard core Nehru-Gandhi loyalist till death. He was a good parliamentarian too. His gift of the job was often on display in Parliament. Quick-wit and a trend setter in handling media he distinguished himself in articulating his point of view before the media. He authored many books of which Trials of Great Men, Indian Judicial Systems and Public International Law published in Marathi language are remarkable.

He travelled many countries abroad, viz. U.K., U.S.A., U.S.S.R., Cuba, China, France, Germany, Czechoslovakia, Bulgaria in various capacities.

Shri Gadgil was elected to the Rajya Sabha first in 1971 and again in 1994. During the period from 1980 to 1991 he was a member of the Lok Sabha. He was the Minister of State for Defence Production from 1975 to 1977, Minister of State for

Communications from 1983 to 1984 and Minister of State for Information and Broadcasting from 1985 to 1986.

At his death country has lost a veteran politician and an able administrator.

Now I would request the Hon'ble Members to rise in their seats for 2 minutes as a mark of respect to the deceased.

(After 2 minutes)

Thank you Ladies and Gentlemen.

Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

## Starred Questions
## (to which oral answers were given)

### রাজ্য সরকারি কর্মচারীদের কর্মসংস্কৃতি

*২৩। (অনুমোদিত প্রশ্ন *১) **শ্রীদেবপ্রসাদ সরকার** ঃ কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকারি কর্মচারীদের নিয়মিত হাজিরা এবং কর্মসংস্কৃতি উন্নয়নের জন্য কিছু পদক্ষেপ গ্রহণ করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, এ বিষয়ে সরকার কী কী পদক্ষেপ নিয়েছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য** ঃ

(ক) হ্যাঁ।

(খ) ১। রাজ্য সরকারের সকল স্তরের কর্মচারীদের অফিসে সময়ে হাজিরা ও নিষ্ক্রমণ বাধ্যতামূলক করার নির্দেশ জারী করা হয়েছে এবং এ বিষয়ে নজরদারীর পদক্ষেপ নেওয়া হয়েছে।

২। দ্রুত কার্য সম্পাদন ও কর্মচারীদের দৈনিক কাজের জন্য কেস ডাইরী রক্ষণ ও ঊর্ধ্বতন কর্তৃপক্ষ কর্তৃক তত্ত্বাবধানের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি সরকারি কর্মচারীদের হাজিরা-নিষ্ক্রমণ সংক্রান্ত আদেশ ইতিপূর্বে ২৩ বছরের বামফ্রন্ট সরকারের রাজত্বে কতবার জারি হয়েছিল এবং জারি হয়ে থাকলে তা কার্যকরী হয়নি কেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য** ঃ বিগত বছরগুলোতে সাধারণ ভাবে কিছু নির্দেশনামা জারি করা হয়েছিল, কিন্তু সেইগুলো কার্যকরী হয়নি। সেই অভিজ্ঞতার ভিত্তিতে এই নির্দেশনামা জারি হয়েছে গত ১৩ই ডিসেম্বর, যা কার্যকরী হতে শুরু হয় ১৫ই ডিসেম্বর। এখন নির্দিষ্ট করা হয়েছে কর্মচারীদের হাজিরা এবং বাইরে যাওয়া কি করে মেনটেইন করা হবে, সেটা কে দেখবেন, কার দায়িত্বে বা কাকে রিপোর্টটা জমা দিতে

হবে, এসব দেখার জন্য একটা বাড়তি বিভাগ খোলা হয়েছে। সর্বোপরি এই এ্যানুয়াল পারফরমেন্সের উপর তার প্রমোশন নির্ভর করছে। আগে যে ভাবে প্রমোশন হত, সে ভাবে হবে না, তার এ্যাটেন্ডেন্স এবং পারফরমেন্সের উপর তার প্রমোশন হবে। এটা একটা সম্পূর্ণ নতুন উদ্যোগ।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** পদন্নোতির প্রশ্নে আবার এ্যানুয়াল কনফিডেন্সিয়াল রিপোর্ট চালু করছেন, তাতে কর্মচারীদের মধ্যে আতঙ্ক সৃষ্টি হয়েছে। কেননা, অতীতে কংগ্রেস আমলে কনফিডেন্সিয়াল ক্যারেকটার রিপোর্টের যে প্রথা ছিল, তাতে অনেক সময় আমলাতন্ত্রের হাতে গোপন রিপোর্টে কর্মচারীদের প্রতি অবিচার হত। এই এ. সি. আর চালু হলে সেই ঘটনার পুনরাবৃত্তি যে ঘটবে না, তার গ্যারান্টি আছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** ঘটনাটা সম্পর্কে আমরা সম্পূর্ণ ওয়াকিবহাল। অতীতে যাদের উপর এই ঘটনা হয়েছিল, যারা ভুক্ত-ভোগী, এই সমস্যা নিয়ে সবার সঙ্গে আলোচনা করে যাতে রক্ষাকবচ থাকে, অকারণে কর্মচারীদের উপর অবিচার না করে, সেটা করা হয়েছে। উর্ধ্বতন কর্তৃপক্ষ, তার উপরে যে অফিসার সে দেখবে এবং আমি বললাম সংশ্লিষ্ট একটা নতুন দপ্তর খুলেছি—হোম পার্সোনাল এ্যাফেয়ার্স, তারা এটা দেখবে। সংশ্লিষ্ট মন্ত্রী এবং মন্ত্রিসভার দৃষ্টি আর্কষণ করার পরই শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হবে। এই ভয়টা অন্ততঃ এই সরকার থাকতে হবে না। ট্রেড-ইউনিয়নকে বলেছি, তারাও সমর্থন করে।

[11.10 — 11.20 a.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই কর্মসংস্কৃতির ব্যাপারটা খুবই জরুরী। কিন্তু আপনি জানেন যে, কর্ম সংস্কৃতি নির্ভর করে কতগুলি শর্তের উপর। সেই শর্তগুলি হচ্ছে (১) সেখানে যারা কাজ করবেন পর্যাপ্ত সংখ্যক কর্মচারীর সংখ্যা যা ডিপার্টমেন্টের প্রয়োজন। (২) কাজের পরিবেশ এবং (৩) মূল্যবোধ। এখন এখানে আমরা দেখতে পাচ্ছি যে, আপনি কর্মসংস্কৃতির উন্নয়নের কথা ভাবছেন, আর একদিকে কর্মী সংকোচনের কথা ভাবছেন। যেমন কেন্দ্রীয় সরকার কর্মী সংকোচন করতে গিয়ে ১০ পারসেন্ট কাট করে দিচ্ছে। যেমন গত ১৩.১২.২০০০ তারিখে মুখ্য সচিবের সার্কুলার গেছে ৪১০০, তাতে কোন দপ্তরের শূন্য পদে আর নিয়োগ চলবে না। সংশ্লিষ্ট মন্ত্রীর নিয়োগ কমিটির অনুমোদন ছাড়া এবং একটা হিসাব করা হয়েছে যে এই ভাবে আড়াই পারসেন্ট করে বছরে প্রায় ২২ হাজার কর্মী অবসর গ্রহণ করছেন। সেখানে প্রয়োজন না হলে নিয়োগ হবে না। ফলে কর্মী সংকোচন হচ্ছে। আর একটা হচ্ছে কনট্রাকটারী প্রথায় কাজের ব্যবস্থা হচ্ছে বিভিন্ন ক্ষেত্রে-যেমন, হাসপাতালগুলিতে শিক্ষকদের ক্ষেত্রে ডাক্তারদের ক্ষেত্রে। এটা বলতে গেলে ঠিকা প্রথাই। একদিকে আপনি বলছেন কর্মসংস্কৃতি ফিরিয়ে আনছেন, অপর দিকে ঠিকাপ্রথা চালু করছেন। এটা কনট্রাডিকটারী কথা হয়ে যাচ্ছে না? আর একটা কথা বলছি-যারা ভালো কাজ করছেন,

তাদের পুরস্কার এবং যারা খারাপ কাজ করছেন, তাদের তিরস্কারের ব্যবস্থা আপনারা এই কর্মসংস্কৃতির উন্নয়নের পদক্ষেপের মধ্যে রেখেছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** মাননীয় সদস্য একটা প্রশ্ন দিয়ে শুরু করলেন, আর একটা প্রশ্ন দিয়ে শেষ করলেন। প্রথম প্রশ্নের সঙ্গে শেষ প্রশ্নের কোন সম্পর্ক নেই। প্রথম প্রশ্নের উত্তরে বলি কেন্দ্রীয় সরকারের যে ডাউন সাইজিং নীতি সেটা করা হয়েছে ওয়ার্ল্ড ব্যাঙ্কের থেকে এবং আই এম এফের থেকে। ওদের নীতি হচ্ছে ডাউন সাইজিং করে নীচু তলার কর্মচারীর সংখ্যা কমিয়ে দিয়ে উঁচু তলার সিনিয়র অফিসারদের মাইনে বাড়িয়ে দেওয়া। আমরা ডাউন সাইজিং করছি না। যদিও জানি যে, সরকারী অনেক দপ্তরেই অতিরিক্ত কর্মচারী আছে। আমরা করছি প্রয়োজন ছাড়া, ক্যাবিনেট অ্যাপয়েন্টমেন্ট কমিটির অনুমোদন ছাড়া আমরা লোক নিতে নিষেধ করেছি। অ্যাপয়েন্টমেন্ট কমিটি অর্থাৎ পরিকল্পনা উন্নয়নের কাজ নতুন স্কিমে সেগুলি কার্যকরী করতে নতুন লোক লাগবে, সেখানে আমরা নতুন লোক নেব। কিন্তু অকারণে, অপ্রয়োজনে গুরুত্ব নেই, সেই সব জায়গায় নতুন করে কর্মচারী নেওয়া হবে না।

শেষ প্রশ্নের উত্তরে বলছি যে সমস্ত আদেশনামা জারি করা হয়েছে এই উপস্থিতির ব্যাপারে এবং পারফরমেন্সের ব্যাপারে - তা যদি দেখা যায় না পারেন, তাহলে তাকে শাস্তি পেতে হবে। শাস্তি অনেক রকমের হয়। মাইনে কাটা যায়, ছুটি কাটা যায়। সবচেয়ে বড় শাস্তি হল প্রমোশন হবে না। পুরষ্কারের ব্যাপার হচ্ছে তিনি যদি পারফরমেন্স দেখাতে পারেন, অ্যাটেনডেন্স দেখাতে পারেন, তাহলে তিনি সেই যোগ্যতার ভিত্তিতে প্রমোশন পাবেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** কর্মসংস্কৃতির ব্যাপারে সরকারী কর্মচারীদের পক্ষ থেকে অভিযোগ উঠছে এবং সংবাদপত্রেও আমরা দেখেছি, হাজিরা ও নিষ্ক্রমণের ব্যাপারে যে সার্কুলার জারি করা হয়েছে এটা ঠিক ঠিক মত সর্বত্র পারকোলেটেড বা সার্কুলেটেড হয়নি। সরকারী কর্মচারীদের পক্ষ থেকে এও অভিযোগ করা হচ্ছে সংশ্লিষ্ট বিভাগের সচিবরা এটা গুরুত্ব সহকারে দেখছেন না। জানিনা আপনি এটা তদন্ত করে দেখেছেন কিনা? আপনার নির্দেশ ঠিক ঠিক মত গুরুত্ব সহকারে বিভাগে যাচ্ছে কিনা এবং এর পজিটিভ ফলশ্রুতি কি দেখা যাচ্ছে? আমাদের আশঙ্কা কো-অর্ডিনেশান কমিটি বহু ক্ষেত্রে এই কর্মসংস্কৃতির টোটাল যে ব্যাপারটা প্রশাসনের যে নিয়ম তার বাইরেও হস্তক্ষেপ করে থাকে। এই রকম অভিযোগ যদি থাকে তাহলে আপনার এই পদক্ষেপ সফল হবে না। এই ব্যাপারে আপনার বক্তব্য কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** স্যার, ওনার এক একটা প্রশ্ন মানে এক গুচ্ছ প্রশ্ন। এই সার্কুলারটার ব্যাপারে আলাদা মিটিং হয়েছে, ডাইরেক্টরেটে আলাদা মিটিং হয়েছে, ডি. এম-দের নিয়ে আলাদা মিটিং হয়েছে এবং দুটো অতিরিক্ত মিটিং হয়েছে স্বাস্থ্য দপ্তর এবং উচ্চ শিক্ষা দপ্তরকে নিয়ে ও এই আদেশ সর্বত্র পৌঁচেছে বলেই আমার মনে হচ্ছে

তবে ইঞ্জিনিয়ারিং বিভাগের ফিল্ডে যারা কাজ করে সেখানে হয়ত সর্বত্র পৌঁছায়নি। তবে এটা আমরা অল্প সময়ের মধ্যে করে ফেলব বলে মনে করছি। রাইটার্স বা কেন্দ্রীয়ভাবে যে সমস্ত অফিস আছে সল্টলেকে বা ডিস্ট্রিকটের যে সমস্ত অফিস আছে, হেল্‌থ, পি. ডবলু. ডি., ইরিগেশান সর্বত্র এটা পৌঁচেছে। আর আপনি বললেন অফিসাররা গুরুত্ব দিচ্ছেন না। এই আদেশনামা অগ্রাহ্য করার সাহস পশ্চিমবাংলার কোন অফিসারের আছে বলে আমার মনে হয় না। আর কো-অর্ডিনেশন কমিটি কি অতিরিক্ত করছেন আমি জানি না। বরঞ্চ কো-অর্ডিনেশন কমিটি নেতৃত্ব এই ব্যাপারে সহযোগিতা করছেন বলেই সরকারের পক্ষে এই সার্কুলার প্রয়োগ করা সম্ভবপর হচ্ছে। আর এক, দেড়মাসের অভিজ্ঞতায় আমরা দেখছি এর ফল হাতে হাতে পাওয়া যাচ্ছে। এটাকে রক্ষা করার জন্য তিনজনকে নিয়ে একটা টাস্ক ফোর্স আমাদের গড়তে হয়েছে। এই টাস্ক ফোর্সে ফিনান্স ডিপার্টমেন্টের একজন অফিসার আছেন, হোম পারের একজন অফিসার আছেন, এবং আমার সেক্রেটারিয়েটের একজন অফিসার আছেন। তারা বিভিন্ন দপ্তরে গিয়ে পরীক্ষা করে প্রতি মাসে তারা একটা রিপোর্ট দেবে এবং কি ব্যতিক্রম ঘটছে তারা সেটা দেখবে। আগে যেটা হোম পার ছিল এখন সেটা পার্সোনেল অ্যাফেয়ার্স উইঙ্গ নাম হয়েছে, ওখানে একজন আই.এ.এস অফিসারকে বসানো হয়েছে। তিনি অ্যাটেনডেন্স, পারফরমেন্স, ডায়েরী এই সমস্ত ব্যাপারগুলো কম্পিউটারাইজড্ করে মন্ত্রিসভার কাছে একটা রিপোর্ট দেবেন। এই জিনিসটাকে আমাদের সাসটেইন্ড করতে হবে। এই ব্যাপারটাকে আমাদের রক্ষা করতে হবে যাতে এটা ধারাবাহিকভাবে বজায় থাকে।

**শ্রী শিবপ্রসাদ দলুই ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী কর্মসংস্কৃতির ব্যাপারে যে নির্দেশ জারি করেছেন তাতে কোর্ট, কাছারি, হাসপাতাল সর্বত্র ভালো কাজ হচ্ছে। এই ব্যাপারে নজরদারি লাগাতার চললে ভালো হবে এবং এই ব্যাপারে মন্ত্রিসভার পক্ষ থেকে কি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে বললে ভালো হয়।

[11.20 — 11.30 a.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** আমি তো বললাম নজরদারি কেন্দ্রীয়ভাবে করবে টাস্ক ফোর্স। একইভাবে জেলায় ডি.এমের নেতৃত্বে টাস্ক ফোর্স হচ্ছে। তাদের সুনির্দিষ্টভাবে বলা আছে যে, যে কোন সময়ে না বলে তারা চলে যাবেন। না বলে হাসপাতালে চলে যাবেন, প্রাইমারী স্কুলে চলে যাবেন, প্রাইমারী হেলথ্ সেন্টারে চলে যাবেন, দেখবেন কেউ সেখানে পৌঁচেছে কি পৌছায় নি। আমি তো উত্তরবঙ্গে, বর্ধমানে গিয়েছিলাম। ডি.এমরা যেমন তাদের সাধারণ কাজে যান সেরকমভাবেই যাচ্ছেন, গিয়ে হাসপাতালে চলে যাচ্ছে উত্তরবঙ্গে জেলা হাসপাতালে, আমি শুনেছি যে কয়েকজন ডাক্তার অনুপস্থিত ছিলেন, আমি বলেছি যে এদের বিরুদ্ধে ইমিডিয়েট অ্যাকশন নিন। অর্থাৎ টাস্ক ফোর্স কলকাতা এবং জেলায় নিয়মিতভাবে তদারকি

করবেন এবং আমরা এই পরিস্থিতির পরিবর্তন করতে বদ্ধপরিকর।

**শ্রী দিলীপ দাস ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি মুখ্যমন্ত্রী মহাশয়কে জানাতে চাই যে কলকাতার বাইরে যে জেলা সদর দপ্তরগুলো থাকে সেখানে বিভিন্ন ডিপার্টমেন্ট আছে। সেই দপ্তরের মধ্যে, সেই ক্যাম্পাসের মধ্যে কোয়ার্টার থাকে, আপনি জানেন যে এই সমস্ত সরকারী কর্মচারীরা সকাল ১০টার মধ্যে এসে খাতায় সই করে বাড়ী গিয়ে আরাম করে, এই সমস্ত খবর আপনাদের কাছে আছে কি? আর দু নম্বর প্রশ্ন হচ্ছে যে আজ ২৪ বছর পরে হঠাৎ করে আপনাদের ওয়ার্ক কালচারের কথা মনে হল কেন, তাহলে এতদিন ধরে কি কোন ওয়ার্ক কালচার ছিল না? না কি এটা ভোটের জন্য করছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** আপনার প্রথম প্রশ্নের উত্তরে জানাই যে এইরকম ঘটনা, দায়িত্বহীন ঘটনা হয়তো ঘটতে পারে, আমি বলছি না নেই তবে আমরা সেদিকে লক্ষ্য রাখব। বি.ডি.ও অফিস, এস.ডি.ও অফিস, কালেক্টরেট সর্বত্র এরকম বলা আছে যে কেউ এরকম আছেন কিনা, যারা নিয়মিত ভাবে এরকম করে থাকেন, তাদের চিহ্নিত করুন। দ্বিতীয় যেটা বললেন, হঠাৎ করে এই খেয়াল আমাদের হয় নি। এই পরিশ্রম করছি গত দু বছর ধরে আমরা পে কমিশনের জন্য। পে কমিশনের সঙ্গে প্রোমোশন-এর ব্যাপারটা জড়িয়ে ছিল, তাদের রিপোর্ট আমাদের দরকার ছিল, ট্রেড ইউনিয়নের সঙ্গেও আলোচনা চলছিল। দু বছর আগে একটা সারকুলার আপাতত তৈরী করেছিলাম সেটা কার্যকরী হয় নি, এখন ডিটেলস্ করতে হচ্ছে পারফরমেন্স ডায়েরী করতে হচ্ছে। এর জন্য দেড় থেকে দু বছর সময় আমাদের লেগেছে। আর নির্বাচনের ব্যাপারটা আমাদের কাছে খুব একটা বড় ব্যাপার নয়।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রীমহাশয়, আপনি দেবপ্রসাদ সরকারের প্রশ্নোত্তরের সময়ে বলেছেন যে ক্যাবিনেট সাব কমিটি আছেন কর্মনিযুক্তির বিষয়ে খুব সঠিক সিদ্ধান্ত কিন্তু আপনি বোধ হয় জানেন না যে বিভিন্ন দপ্তরে মেডিকেল হয়ে গেছে, পুলিশ ভেরিফিকেশন হয়ে গেছে, বহু শূন্য পদ খালি হয়েছে, এই সাব কমিটির দীর্ঘসূত্রীতার জন্য সেই জায়গাগুলোতে অ্যাপয়েন্টমেন্ট হচ্ছে না। এর ফলে বিভিন্ন অফিস সাফার করছে, বিভিন্ন প্রকল্প সাফার করছে। যেমন আমি আপনাকে বলছি যে সোশ্যাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট সেখানে ফিনানসিয়াল এমবারগোর জন্য অ্যাপয়েন্টমেন্ট হচ্ছে না। এই বিষয়গুলোর পুনরুজ্জীবনের কোন ব্যবস্থা করবেন কি যাতে এগুলো ত্বরান্বিত হয়।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** আমি বলতে চাই যে প্রত্যেক বিভাগ তাদের উন্নয়নের কাজগুলোর গুরুত্ব বোঝেন, সেই অনুযায়ী তারা তাদের প্রায়োরিটি ঠিক করেন।

সেই অনুযায়ী তারা যে পদগুলির অনুমোদন তাদের দরকার তার তালিকা পাঠিয়ে দেন এ্যাপয়েন্টমেন্ট কমিটিতে যে কোন পোষ্ট দরকার ইত্যাদি ইত্যাদি।

তারপর এই গুরুত্বপূর্ণ বিষয়গুলির ক্ষেত্রে ক্যাবিনেট এ্যাপয়েন্টমেন্ট কমিটির মিটিংয়ে সিদ্ধান্ত নেওয়া হয়, আর বাকিগুলির ক্ষেত্রে অর্থ দপ্তর নেয়। কিন্তু একেবারেই কোন উন্নয়ণ-এর কাজ দাঁড়িয়ে গেছে বা ডিসলোকেশান হয়েছে এই রকম অবস্থা এখনও হয় নি। তবে আপনি যখন বললেন তখন কয়েকটি দপ্তরে খোঁজ-খবর নেওয়া দরকার যে সত্যিই তাদের উন্নয়নের কাজ বন্ধ হয়ে যাচ্ছে কিনা।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী, মুখ্যমন্ত্রীর দায়িত্ব নেওয়ার পরে নতুন করে কর্মসংস্কৃতি ফিরিয়ে আনার চেষ্টা করছেন। ১৯৭৭ সালের জুন মাসে তাঁরা ক্ষমতায় আসার পর লাগাতার ২৪ বছর ক্ষমতায় আছেন। এই ২৪ বছর পর আবার নতুন করে কর্মসংস্কৃতি ফেরানোর উদ্যোগই প্রমান করে সরকারের ব্যার্থতা। মাননীয় মন্ত্রীকে অনুরোধ করবো এই সরকারের গত এক দশকরেও বেশী তিনি বিভিন্ন দপ্তরে দায়িত্ব নিয়ে ছিলেন। কিন্তু রাজ্য সরকারের কোন কোন সংগঠন দপ্তরে না এসে সংগঠনের কাজের নাম করে দিনের পর দিন মাসের পর মাস তারা দপ্তরের বাইরে থাকেন। কোন কোন দপ্তর বিশেষ করে পুলিশ দপ্তরের কিছু কিছু কর্মচারী নেতা পুলিশ দপ্তরের গাড়ী নিয়ে সংগঠনের নাম করে ঘুরে বেড়াচ্ছেন। এব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী কোন সঠিক পদক্ষেপ নেবেন? তিনি হয়তো বলবেন তিনি এটা জানেন না। কিন্তু বিভিন্ন পত্র-পত্রিকাতে দিন তারিখ দিয়ে বলেছেন রাইটার্স বিল্ডিং-এ ১১টা, সাড়ে ১১ টার পরেও চেয়ার ফাঁকা থাকে। এ ব্যাপারে পজিটিভ কি কি পদক্ষেপ তিনি নিয়েছেন? এই ধরনের অভিযোগ এলে আপনি কি কি ব্যবস্থা নেবেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** আপনি যেটা বললেন সেটার খানিকটা ঠিক। আমি যেটা জানি রাজ্য সরকারী কর্মচারী ট্রেড-ইউনিয়ন বা পুলিশ কর্মচারী ট্রেড-ইউনিয়ন নেতৃত্বের একটা অংশকে এই ধরনের কিছু অধিকার হিসাবে দেওয়া হয়েছে বিভিন্ন সংগঠনের কাজের জন্য। কিন্তু তাদের সেই অধিকার লাগাম ছাড়া নয়। তারা এই অধিকারের অপব্যবহার করছেন এই রকম কোন খবরও নেই। সংগঠনের প্রেসিডেন্ট বা সেক্রেটারী তাদের এই অধিকার আছে, তা বলে কোন কাজ করবেন না শুধুই ট্রেড-ইউনিয়ন করবেন এটা হতে পারে না। আপনি যদি বলেন তাহলে আমি প্রত্যেকটি দপ্তরে আরেকবার খোঁজ নিয়ে দেখবো।

**শ্রী আনন্দ গোপাল দাস ঃ** মাননীয় মন্ত্রীর কাছে অতিরিক্ত প্রশ্ন এই কর্মসংস্কৃতি ফিরিয়ে আনার যে উদ্যোগ এটাকে রাজ্য সরকারী কর্মচারীদের একটা বড় অংশ স্বাগত জানিয়েছে। এই কর্মসংস্কৃতি ফেরানোর যে প্রক্রিয়া এটা শুরু করতে গিয়ে একটা জিনিস আমরা লক্ষ্য করেছি এটা দুভার্গ্যজনক হলেও যে এই পঙ্কজবাবুদের সংগঠনের একটা ছোট অংশ হলেও তারা বিভিন্ন অফিস, আদালত, কলেজ, স্কুলে আছেন। বিভিন্ন অফিসের হেড অফ দি ডিপার্টমেন্ট যারা এই কর্মসংস্কৃতিকে কার্যকরী করতে

চাইছেন তাদের হেকেল করছেন। এই রকম যারা করছেন তাদের বিরুদ্ধে কোন ব্যবস্থা নেবেন কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** আমি যখন স্বাস্থ্য দপ্তরের মিটিং ডেকেছিলাম সি.এম.ও এইচ. এবং ৮ টি কলেজ হসপিটালের প্রিন্সিপ্যাল এবং সুপারিনটেনডেন্টদের নিয়ে সেখানে আমি এ কথা শুনেছি। সুপারের ঘরে সকাল থেকে যে কোন সময় ডেমোনস্ট্রেশান চালু হলো এবং তার ঘরে শ্লোগান চলছে হাসপাতালের মধ্যে। আমি বলেছি এটা করা যাবে না। ডি.এম., এস. ডি. ও. অফিসেই হোক সেখানে আসতে গেলে তাদের এ্যাপয়েন্টমেন্ট করে আসতে হবে, এটা আস্তে আস্তে চালু করুন। যে কোন সময় ডি.এম.-এর ঘরে আসবেন সেটা হবে না। তাদের ইন্টারভিউ চাইতে হবে। এ্যাপয়েনমেন্ট নিয়ে তার পর তিনি আসবেন। এটা কার্যকর করতে একটু সময় লাগবে। কিন্তু স্বাস্থ্য দপ্তরের ক্ষেত্রে বলেছি কোন অবস্থায় হাসপাতালের মধ্যে স্লোগান, সাউটিং, চিৎকার-চেঁচামেচি, ডেমোনেষ্ট্রেশন করতে দেওয়া হবেনা। একজন দুজন আলোচনা করতে যেতে পারেন কিন্তু হাসপাতালের মধ্যে বিক্ষোভ, মিছিল, ঘেরাও বরদাস্ত করা হবে না এবং এ ব্যাপারে দরকার হলে শক্ত ব্যবস্থা নিতে হবে।

[11.30 — 11.40 a.m.]

**শ্রী বাদল ভট্টাচার্য্য ঃ** মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাইছি, গত ২৪ বছরে আপনারা যে শিক্ষা দিয়েছেন, মিছিল-মিটিং আগে কাজ পরে এবং যে মাধব মাসির কান কেটে নিয়েছিল সে সুবোধ বালক হয়েছে, সেই কো-অর্ডিনেশন কমিটির লোকেরা হাসপাতালের সর্বত্র যে অবস্থা করেছে তাতে তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** আপনি কি সুবোধ বালক, মাসি বললেন কিছু বুঝতে পারলাম না। আমি আপনার প্রশ্নের মানে বুঝতে পারলাম না। 'আপনার ভাষা বোঝবার আশা দিচ্ছি জলাঞ্জলি'। একটু সোজা করে বাংলায় বলুন।

**শ্রী বাদল ভট্টাচার্য্য ঃ** ২৪ বছর ধরে কাজ পরে মিছিল-মিটিং আগে করার জন্য আজকে কর্মসংস্কৃতির সার্কুলার দিতে হচ্ছে। যে মাধব মাসির কান কেটে নিয়ে গেল সে আজকে সুবোধ বালক হচ্ছে। তাকে আপনি কি ভাবে পুরস্কৃত করবেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** মাসি, গোপাল বাদ দিন। আমরা জোর দিয়ে বলছি সরকারী কর্মচারী, তাদের যে নীতি, কর্মসূচী, লক্ষ্য, আদর্শ এর মূল ব্যাপার হওয়া উচিত সরকারী কাজকে উন্নত করা, সরকারকে জনমুখী করা, সরকারকে রেসপন্সিবল করা। এটা তাদের দায়িত্ব।

**মৌজার স্বত্বলিপি সংরক্ষণ**

*২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮১) **শ্রীআবু আয়েশ মন্ডল :** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, এ রাজ্যের প্রতিটি মৌজায় স্বত্বলিপি কম্‌পিউটারের মাধ্যমে সংরক্ষিত রাখার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে;

(খ) সত্যি হলে,

(১) কবে থেকে উক্ত পরিকল্পনা রূপায়ণের কাজ শুরু হয়েছে; এবং

(২) ডিসেম্বর, ২০০০ পর্যন্ত উক্ত কাজের অগ্রগতি কীরূপ?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র :**

(ক) হ্যাঁ।

(খ) (১) এপ্রিল ১৯৯২ থেকে।

(২) সারা রাজ্যে ৪২১৭১টি মৌজার মধ্যে ৩৮৫৩৮টি মৌজার স্বত্বলিপি চূড়ান্ত ভাবে প্রকাশিত হয়েছে, তার মধ্যে ৩৮৬৭০টি মৌজার স্বত্বলিপি কমপিউটারে সংরক্ষিত হয়েছে এবং ৩৬৪৮৮টি মৌজার স্বত্বলিপি ছাপানো হবার পর ২৭৭৮৫টি মৌজার স্বত্বলিপি পুনরায় সংশোধিত হয়ে নির্ভুল রূপ নিয়েছে। রাজ্যের ১৮টি জেলার ৩৪১টি ব্লকের মধ্যে ২৬৭টি ব্লক থেকে অধিকাংশ মৌজার খতিয়ানের স্বত্বলিপির প্রত্যয়িত নকল এবং সংশ্লিষ্ট তথ্যাবলি কমপিউটারের মাধম্যে রায়ত বা অন্যান্যদের সরবরাহ করা হচ্ছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল :** বিগত বাজেট অধিবেশনে এ ব্যাপারে যা বলেছিলেন তার থেকে উল্লেখযোগ্য ভাবে অগ্রগতি ঘটেছে। আপনি বলেছেন, কয়েকটা মৌজায় বাকি আছে। আমার প্রশ্ন, আর কত দিনের মধ্যে পূর্ণাঙ্গ ভাবে সমস্ত মৌজায় চূড়ান্ত ভাবে প্রকাশিত হবে?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র :** ফাইনাল পাবলিকেশনের সময় সীমা নির্ধারণ করা হয়েছে ৩১-শে মার্চের মধ্যে। ঐ তারিখের মধ্যে কমপিউটারাইজ্‌ড করব। কিন্তু তারপরেও আমাদের কিছু মৌজায় ফাইনাল পাবলিকেশন, চূড়ান্ত স্বত্বলিপি প্রকাশ বিলম্বিত হবে। কারণ পুরুলিয়া এবং বিহার সংলগ্ন যেসব এলাকা অতীতে বিহারে ছিল এখন আমাদের অন্তর্ভুক্ত হয়েছে সেখানে সার্ভে সেটেলমেন্টের কাজ পরে শুরু হয়েছে। আর কলকাতার সার্ভে সেটেলমেন্টের কাজ এখনো শুরু হয়নি। সে জন্য কিছু মৌজা বাকি থাকবে। অল্প সংখ্যকই বাকি থাকবে। বাকিগুলো মার্চ মাসের ৩১ তারিখের মধ্যে আমরা কমপ্লিট করতে পারব।

**শ্রী আবু আয়েশ মন্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় কিছু কাজ বিলম্বিত হবে বললেন। তার কারণ তিনি দয়া করে জানাবেন কী? আমার মনে হচ্ছে আকাশ থেকে ছবি তুলে

পুরুলিয়ার মানচিত্র তৈরী করার কারণেই বিলম্বিত হবে। তাই কি, না অন্য কোন কারণ আছে?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি আগেই বলেছি আমাদের যে এলাকাগুলো আগে বিহারে ছিল, এখন আমাদের অন্তর্ভূক্ত হয়েছে— পুরুলিয়া জেলা এবং ইসলামপুর সাব-ডিভিশন, এগুলোর আগে কোন রেকর্ড ছিল না। পরবর্তীকালে আমরা ব্যবস্থা নিয়েছি। ওখানে দেরিতে কাজ শুরু হয়েছে। পুরুলিয়ায় এরিয়াল সার্ভে করা হয়েছে। কাজ চলছে। আর কলকাতার কাজটা অনেক জটিল, আমাদের একটু সময় লাগবে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** আমাদের বাস্তব অভিজ্ঞতা হচ্ছে যে কর্মচারীরা এই কাজের ক্ষেত্রে কম্‌পিউটার হ্যাণ্ডেলিং করছেন তাদের অনভিজ্ঞতার কারণে কাজ বিলম্বিত হচ্ছে। আমার মনে হয় যারা এই কাজ করছে তাদের কমপিউটার সম্পর্কে প্রশিক্ষণ দেওয়ার দরকার আছে। মাননীয় মন্ত্রী মহাশয় এ সম্পর্কে কোন কার্যকরী পদক্ষেপ নিচ্ছেন কিনা জানাবেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** ফাইনাল পাবলিকেশনের পরেই সমস্ত কিছু কম্‌পিউটারের অন্তর্ভুক্ত করা হয় এবং সে কাজ প্রাইভেট ভেন্ডাররা করে। প্রাইভেট ভেন্ডাররা তা করার পর চেকিং হয়। কারণ তারা যা ঢোকালো তা ঠিক আছে কিনা দেখতে হবে। আমাদের ডিপার্টমেন্টের অফিসাররা তা পরীক্ষা করেন। সব ক্ষেত্রে ডিপার্টমেন্টের অফিসারে কুলাচ্ছিল না বলে রিটায়ার্ড অফিসারদেরও এই কাজে লাগিয়েছি। চেকিং করার পরে ২৭,৭৮৫টি মৌজার কাজ আমরা ফাইনাল করেছি। এই কাজ যেহেতু প্রাইভেট ভেন্ডাররা করছে সেহেতু তাদের কোয়ালিটির ওপর আমাদের নির্ভর করতে হচ্ছে। আমাদের সরকারী অফিসাবরা কেবল চেক্ করেন। প্রাইভেট ভেন্ডারদের কাজের উন্নতি সাধন করার কোন সুযোগ আমাদের নেই। চেকিং যাতে ভালভাবে হয়, সেটা আমরা দেখছি।

**শ্রী অতীশ চন্দ্র সিন্‌হা ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় জানেন যে, অনেক মানুষের জমির রেকর্ড এবারের বন্যার জলে ভেসে চলে গেছে। তারা যখন মন্ত্রী মহাশয়ের দপ্তরে গিয়ে প্রতিলিপি চাইছে বা জমির রেকর্ডের কপি চাইছে তখন তারা সহজে সেই কপি পাচ্ছেনা এবং অনেক ক্ষেত্রে তাদের কাছে ৩০০/৪০০ টাকা দাবি করা হচ্ছে। এ সম্পর্কে মন্ত্রী মহাশয় কোন অভিযোগ পেয়েছেন কিনা বা এই তথ্য তাঁর জানা আছে কি? জানা থাকলে যে ৯টি জেলায় বন্যার জন্য জমির রেকর্ড যাদের নষ্ট হয়ে গেছে তারা যাতে তাদের জমির রেকর্ডের কপি খুব সহজে এবং তাড়াতাড়ি পেতে পারে তার জন্য তিনি কি কোন ব্যবস্থা গ্রহণ করবেন?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি আগেই বলেছি পশ্চিমবাংলায় ৩৪১টা ব্লক আছে তার মধ্যে ২৬৭টি ব্লকে জমির স্বত্বলিপি কম্‌পিউটারের মাধ্যমে সংরক্ষিত রাখার ব্যবস্থা চালু হয়েছে। ২৫২টি ব্লকে কম্‌পিউটার ইন্‌স্টল হয়েছে। আর যে ১৫টি ব্লকে

কম্‌পিউটার ইন্‌স্টল করা হয়নি তাদের সাব-ডিভিশনের মধ্যে কাছের কমপিউটার থেকে করে আনতে বলা হযেছে। আগে আমাদের যে চিরাচরিত ব্যবস্থা ছিল তাতে একজন কপির জন্য দরখাস্ত করলে তা পেতে তার ৩/৪ মাস সময় লেগে যেত এবং ৩/৪-বার তাকে বি.এল.আর.ও. অফিসে বা ডি.এল.আর.ও অফিসে যাতায়াত করতে হ'ত। এখন এই ব্যবস্থার পরে দরখাস্ত করার পরে খুব বেশী হলে তিন দিন সময় লাগছে। এটা আমি ঐ ২৬৭টি ব্লকের কথা বলছি। টাকার ব্যাপারটা হচ্ছে দরখাস্তের জন্য ৫ টাকা লাগে আর প্রতি পাতার জন্য ৫ টাকা লাগে। আগে যেটা ছিল ঠিকই, মাত্র ৭৫ পয়সা দরখাস্ত ফি ছিল, তারপর পাতার সংখ্যা অনুসারে, লাইন অনুযায়ী ঠিক হবে কোনটা আড়াই টাকা, কোনটা ৩ টাকা এবং এর জন্য ৩/৪ বার আসতে হতো এবং ৩/৪ মাস সময় লাগতো। এখন একবার দরখাস্ত ফি দিলেই পরের দিন পাওয়া যাবে এবং এরজন্য ৫টাকা দিতে হবে আর প্রতি পাতার জন্য ৫টাকা এক্সট্রা লাগে। ৩০০/৪০০ টাকা লাগার কোন কারণ নেই। এ ব্যাপারে আপনার সুনির্দিষ্ট অভিযোগ থাকলে জানাবেন, তাহলে ব্যবস্থা নেওয়া সম্ভব হবে।

[11.40 — 11.50 a.m.]

**শ্রী অমর চৌধুরী ঃ** আপনি হয়তো জানেন, আমাদের বরানগর মৌজার মধ্যে বেদিয়াপাড়া এবং সিঁথি মৌজায় মেট্রো রেলের জন্য উৎখাত কিছু ব্যক্তিকে সেখানে বসানো হয়েছে। আপনারা কমপিউটারের মাধ্যমে রেকর্ড করছেন, কিন্তু, সঠিকভাবে রেকর্ড হবে কিনা সেই জন্য আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এরা প্রায় ২০ বছর ধরে বসে আছে। বেদিয়াপাড়ায় রের্কডের কাজ চলছে, কিন্তু কোন কাজ হচ্ছে না। ডিপার্টমেন্টের এ বিষয়ে উপযুক্ত নির্দেশ কি আছে? যারা দখল করে আছে তাদের রেকর্ড করা হবে, কি হবে না?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি আগেই বললাম, কলকাতা এবং তৎসংলগ্ন এলাকায় আমাদের সার্ভে সেটেলমেন্টের কাজ এখনো যথাযথভাবে এগোয়নি। সার্ভে সেটেলমেন্টের পর খানা-খন্দ বোজানো - কে. ভি. যাকে বলে - কোথায় কি আছে সেটা দিতে হয়। তারপর রেকর্ড হয়, তারপর অ্যাটেস্টেড হয়, তারপর ড্রাফ্‌ট পাবলিকেশন হয়, তারপর ফাইনাল পাবলিকেশন হয়। ফাইনাল পাবলিকেশনের পর তারপর কম্পিউটারে অর্ন্তভুক্ত করা হয়। আগে এই কাজগুলি মৌজায় হয়ে যাওয়ার পরে তারপর কম্পিউটারে অন্তর্ভূক্ত করা হয়। ঐ এলাকায় সার্ভে সেটেলমেন্টের কাজই চূড়ান্ত হয়নি এখনো।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** অস্বীকার করার উপায় নেই বামফ্রন্টের এই দপ্তর খুবই গুরুত্বপূর্ণ। আগে মানুষ যেভাবে জমি-জায়গার জন্য কাগজপত্রের ব্যাপারে হ্যারাসড্‌ হতো সেটা এখন বলিষ্ঠভাবে এবং তাড়াতাড়ি করা হচ্ছে। আমার প্রশ্ন, কতদিনের মধ্যে এই সুফল-যেগুলি হয়ে গেছে সেগুলি ঠিক আছে, কিন্তু যেগুলি বাকি আছে

সেটেলমেন্টের-পশ্চিমবাংলার মানুষ ১দিন কিম্বা ২ দিন পরে পাবে এবং কোন ব্লকে শুরু হয়েছে কিনা?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি আগেই বললাম, ৩৪১টি ব্লকের মধ্যে ২৬৭টি ব্লকে এখন চালু হয়েছে। এই ২৬৭টি ব্লকের মধ্যে ২৫২টি ব্লকে কম্পিউটার ইন্সটল্ড হয়েছে। বাকি ১৫টি ব্লকের যে সাব-ডিভিশন আছে চলতি বছরের মধ্যে মার্চ ৩০/৩১ তারিখে লক্ষ্যমাত্রা হচ্ছে যতগুলি মৌজায় ফাইনাল পাবলিকেশন হয়েছে অর্থাৎ ফাইনাল পাবলিকেশন হয়েছে ৩৮ হাজার ৬১০টি আর আমাদের মৌজা হচ্ছে ৪২ হাজার ৬৭টি। এই ৩৮ হাজার ৬১০টিতে মার্চের ৩১ তারিখের মধ্যে কম্পিউটারভুক্ত হবে, এই হচ্ছে লক্ষ্যমাত্রা।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে কম্পিউটারের ব্যবস্থা করেছেন তারজন্য ধন্যবাদ। বিষয়টা হচ্ছে, দুটো। একটা হচ্ছে, আমরা যেটা প্রবলেম ফেস করছি, যখন এরিয়াল সার্ভে হয় সুন্দরবন অঞ্চলে তখন রিজার্ভ ফরেস্ট লাগোয়া যে ফরেস্ট আছে যেগুলি রিজার্ভ ফরেস্ট নয়, ডিমারকেশন করতে গিয়ে এরিয়াল সার্ভে যেটা হচ্ছে সেক্ষেত্রে রিয়েলিটির সঙ্গে মিল হচ্ছে না- এই বিরোধ দেখা দিচ্ছে। এই বিষয়ে, ফরেস্ট মিনিস্টারের সঙ্গে দফায়-দফায় আলোচনা হয়েছে যে কিভাবে সলিউশন করা যায়। দ্বিতীয় প্রশ্ন হচ্ছে, পাট্টা আমরা দিচ্ছি। ধরুন, সুন্দরবন অঞ্চলে প্রচুর পাট্টা দেওয়া হয়েছে। কিন্তু পাট্টাগুলি রেকর্ডে হবে কিনা? এখনো কম্পিউটার সব জায়গায় হয়ে ওঠেনি, কিন্তু রেকর্ড হওয়ার প্রশ্নে যে নির্দেশ সেই নির্দেশ ঠিকমত যাতে ইমপ্লিমেনটেড হয়, সরাসরি ইমপ্লিমেনটেড হয়, দ্রুত ইমপ্লিমেনটেড হয় সেক্ষেত্রে ব্যবস্থা গ্রহণ করবেন কিনা?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** প্রথমতঃ, আমি সুন্দরবনের কথা বলছি না। কিন্তু এরিয়াল সার্ভের কিছু সীমাবদ্ধতা আছে। এখনও যত রকমের সার্ভে বেরিয়েছে এরিয়াল সার্ভে সহ, আমি আপনাদের সাধারণভাবে বলতে পারি লাঠি, চেন দিয়ে যেটা হয় তার চেয়ে ভাল কিছু হয়না, এত কারেক্ট বা নির্ভুল আর কিছু হয়না। সুতরাং এরিয়াল সার্ভের সঙ্গে লাঠি, চেনের একটা পার্থক্য হতেই পারে। আমরা লাঠি, চেনের উপর নির্ভর করি মূলতঃ যেখানে পার্থক্য হয় আর বাকি যেটা বললেন, পাট্টা দিলে খতিয়ান খুলে দিতে হয়—দুর্ভাগ্যবশতঃ বছরের পর বছর তা হয়নি। এখন যেটা হচ্ছে সেটা হচ্ছে পাট্টা দেওয়ার সময় খতিয়ান খুলে দেওয়া হয়। এখন যেহেতু কমপিউটার হয়ে গিয়েছে তাই কমপিউটারাইজড্ রেকর্ড দিয়ে দেওয়া হচ্ছে। এখন আর সেই অসুবিধাটা হবার কথা নয়। আগে কিন্তু এসব হয়নি। আগে যেটা হত সেটা হল জমি দেওয়া হল না অথচ ঘোষণা করে দেওয়া হল যে জমি দেওয়া হয়েছে। আগে এসব হয়েছে-সেগুলি আপনারা অনেকেই জানেন।

**কলকাতায় সাম্প্রতিক ডাকাতির ঘটনা**

*২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪) **শ্রীসুধীর ভট্টাচার্য্য** ঃ স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জানুয়ারি, ১৯৯৯ থেকে নভেম্বর, ২০০০ পর্যন্ত কলকাতায় কতগুলি ডাকাতির ঘটনা সংঘটিত হয়েছে; এবং

(খ) ডাকাতদের হাতে নিহত ব্যক্তির সংখ্যা কত?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য** ঃ

(ক) ৫০টি

(খ) ১ জন

**শ্রী সুধীর ভট্টাচার্য্য** ঃ মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে '৯৯ সালের জানুয়ারী থেকে ২০০০ সালের নভেম্বর পর্যন্ত ৫০টি ডাকাতির ঘটনা সংগঠিত হয়েছে। আপনার কাছে আমার অতিরিক্ত প্রশ্ন উক্ত সময়ের মধ্যে কতজনকে গ্রেফতার করা হয়েছে এবং কতগুলি কেসের ব্যপারে মহামান্য আদালতে চার্জসিট দাখিল করা হয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য** ঃ ৯৯ সালে গ্রেফতার হয়েছে ৬০ জন। ২০০০ সালের নভেম্বর পর্যন্ত গ্রেফতার হয়েছে ৫৬ জন। আর কনভিকসান হয়েছে—নাম্বার অব পারসন কনভিকটেড—'৯৯ সালে নিল। ২০০০ সালে ৭ জন। '৯৯ সালে যে কটা কেস করেছি, যা এ্যারেষ্ট হয়েছে আজ পর্যন্ত তাতে কোর্টের রায় পাওয়া যায় নি। কিন্তু ২০০০ সালে যে ৫৬ জন এ্যারেষ্ট হয়েছে তার মধ্যে ৭ জনের কন্‌ভিক্‌সান হয়েছে।

**শ্রীসুধীর ভট্টাচার্য্য** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ডাকাতি রুখতে গিয়ে সাহসিকতার পরিচয় দিয়ে যারা মারা গিয়েছেন তাদের কোন সংখ্যা আপনার কাছে আছে কিনা এবং যদি থাকে তাহলে তার মধ্যে তাদের কতজনের পরিবারকে সরকারী সাহায্য দেওয়া হয়েছে বা আদৌ দেওয়া হয়েছে কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য** ঃ আমার কাছে তথ্যটা নেই। তবে আপনাকে জানাই, কলকাতা পুলিশ প্রতি বছর একটা অনুষ্ঠান করেন, কর্মসূচী করেন—এই ডাকাতির ঘটনায় যারা সাহস দেখিয়েছেন বা অন্য দু-একটি ক্ষেত্রে যেমন গরিব ট্যাক্সিওয়ালা বা রিক্সা চালক তারা টাকা পেয়েও ফেরত দিয়েছেন এবং এর সঙ্গে গ্যালানটারি এ্যাওয়ার্ড-সাহসিকতার জন্য-এসব নিয়ে কলকাতা পুলিশ প্রতি বছর একটা অনুষ্ঠান করেন এবং সেই অনুষ্ঠানে তাদের আমরা মানপত্র এবং টাকা দিই সাহসিকতার জন্য। আমার নিজের মনে আছে অন্ততঃ একটি/দুটি ক্ষেত্রে কলকাতায় ডাকাতির পরে সেই বাড়ীর যারা মারা গিয়েছিলেন—দুজনের ক্ষেত্রে আমার মনে আছে তাদের বাড়ীর লোককে চাকরি দেওয়ার ব্যবস্থাও কলকাতা পুলিশ করেছিলেন। তবে সরকারী চাকরি নয় প্রাইভেট চাকরি।

**শ্রী সুধীর ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, কলকাতাতে ডাকাতি, চুরি, ছিনতাই-এর সঙ্গে আপনার পুলিশ দপ্তরের কোন লোক জড়িত ছিলেন কিনা এবং যদি থাকেন তাহলে তাহাদের বিরুদ্ধে কোন রকম শাস্তিমুলক ব্যবস্থা নিয়েছেন কিনা এবং যদি নিয়ে থাকেন তাহলে কতজনের বিরুদ্ধে নিয়েছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** না, আমি যে ক'বছর পুলিশ দপ্তর দেখছি এরকম কোন ঘটনা আমার সামনে আসে নি। তবে যদি থাকে-ডাকাতির সঙ্গে কনাইভেন্স আছে, যোগসাজস্ আছে নিশ্চয় শাস্তি পাবে।

[11.50 — 12.00 a.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় মন্ত্রী তৃতীয় প্রশ্নের উত্তরে বললেন যে, এই ধরণের ডাকাতি এবং অসৎ কাজে পুলিশের জড়িত থাকবার কোন রিপোর্ট নেই; থাকলে ব্যবস্থা নেবেন। এই ফেব্রুয়ারী মাসেই আকাশবাণী ভবনের সামনে পুলিশের উর্দি পরিহিত একজন এ.এস.আই. এবং একজন কনেস্টবল এক ব্যবসায়ীর কাছ থেকে কয়েক লক্ষ টাকা ছিনতাই করেছে। এ ব্যাপারে আপনার কাছে নিশ্চয়ই খবর আছে। সে ব্যাপারে কি করেছেন সেটা যদি জানান ভাল হয়। এবং যেটা উত্তর দিয়েছেন সেটা আংশিক সত্য। আমার মূল প্রশ্ন, কলকাতায় বারবার ডাকাতি হচ্ছে। গতকালই লালবাজার এবং রাইটার্স বিল্ডিং-এর মাঝখানে দুপুরবেলা ডাকাতি হয়েছে, কিন্তু সেখানে সশস্ত্র পুলিশ হাজির ছিল। আপনি বলেছেন দুর্বৃত্তদের ডাকাতি করতে দেখলেই পুলিশ ব্যবস্থা নেবে, প্রয়োজনে গুলি করবে। গতকাল কলকাতা শহরে ঐ যে ঘটনা ঘটলো, সেখানে সশস্ত্র পুলিশ থাকাকালীন ডাকাতি করে ডাকাতরা বোমা মারতে মারতে পালিয়ে গেল। সেক্ষেত্রে সেখানকার কর্তব্যরত সশস্ত্র পুলিশদের বিরুদ্ধে ব্যাবস্থা নিয়েছেন কিনা এবং আকাশবাণীর সামনের ঘটনা সম্পর্কে ওয়াকিবহাল থাকলে সেক্ষেত্রেই বা কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** তিন-চারটি প্রশ্ন করেছেন। একসঙ্গে এতগুলো প্রশ্ন করলে মুশকিল। আকাশবাণী ভবনের সামনে দুটি ঘটনা আছে। সেখানে একজন ডাকাত এনকাউন্টারে মারা গেছে। কিন্তু পুলিশের লোক সাধারণ পোষাকে ডাকাতি করেছে, এ ব্যাপারে স্পেসিফিক প্রশ্ন করলে উত্তর দেবো। আমার ঘটনাটা অস্পষ্ট মনে পড়ছে।

দ্বিতীয়তঃ, গতকালের ঘটনা সম্পর্কে পুলিশ কমিশনারের কাছে লিখিত উত্তর চেয়েছি। আমি জানতে চেয়েছি, সেখানে আর্মড পুলিশ ছিল কিনা, ডিউটিতে ছিল কিনা, কি ধরণের পুলিশ তারা। যদি এটা হয় যে, তারা ডিউটিতে ছিল এবং আর্মড ছিল, তা সত্ত্বেও ডাকাতরা সেখানে ডাকাতি করে পালিয়ে গেলো, তাহলে অবশ্যই তারা শাস্তি পাবে। আমি যা জানতে চেয়েছি, রাইটার্স বিল্ডিংয়ে ফিরে গিয়ে সে ব্যাপারে লিখিত উত্তর পেয়ে যাবো। সকালেই পুলিশ কমিশনারকে বলেছি-সেখানে ৩ জন পুলিশ ছিলেন, কিন্তু ডাকাতরা পালিয়ে গেছে; এর উত্তর দিন। যদি তারা আর্মড অবস্থায়

থেকেও ব্যবস্থা নেননি দেখা যায় তাহলে অবশ্যই ব্যবস্থা নেবো।

**শ্রী কমল মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী বললেন যে, ১৯৯৯ সালের জানুয়ারী থেকে ২০০০ সালের নভেম্বর পর্যন্ত কলকাতার বুকে ৫০টি ডাকাতি সংঘটিত হয়েছে। আমার প্রশ্ন, ঐ সমস্ত ডাকাতির ঘটনায় কতজনের নামে এফ.আই.আর. হয়েছে এবং এখন পর্যন্ত কতজন গ্রেপ্তার হয়েছে?

**মিঃ স্পীকার ঃ** এর উত্তর হয়ে গেছে।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় মন্ত্রী এইমাত্র জানালেন যে, ৫৬জন গ্রেপ্তার হয়েছে এবং ৭জন কনভিকটেড হয়েছে। সাথে সাথে আর একজনের প্রশ্নের উত্তরে বললেন, ডাকাত ধরার ক্ষেত্রে সাহসিকতা দেখানোয় অনেককে পুরষ্কৃত করা হয়েছে। আমি জানতে চাই, এই যে ৫৬জন ধরা পড়েছে তাদের রাজনৈতিক পরিচয় কি এবং তৃণমূল কংগ্রেস এবং বিজেপি তাদের হয়ে সওয়াল করছে কিনা এবং তাদের পক্ষের উকিল হয়ে আলিপুর কোর্ট বা বিভিন্ন কোর্টে লড়ছে কি না? এ সম্পর্কে কোনরকম নজির সরকারের কাছে আছে কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** মাননীয় সদস্যকে জানাই, আমার হাতে এই মূহূর্তে যে হিসাব আছে তাতে ১৯৯৯ সালে ৬০ জন এবং ২০০০ সালে ৫৬ জনকে ডাকাতি করার জন্য গ্রেপ্তার করা হয়েছে। তাদের রাজনৈতিক পরিচয় আমার কাছে নেই। আপনার যদি থাকে তাহলে দেবেন।

**রাজ্যে রেল ডাকাতি**

*২৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৩০) **শ্রী অশোক দেব ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত বছরে (২০০০) রাজ্যে রেল ডাকাতি বা রেল সংক্রান্ত অপরাধের সংখ্যা কত; এবং

(খ) উক্ত অপরাধ দমনে ও ডাকাতি করা মাল উদ্ধারে কী ধরনের পদক্ষেপ গ্রহণ করা হয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ**

(ক) বিগত বছরে (২০০০) সালে ২৩টি ডাকাতির ঘটনাসহ রেলে মোট ১৩৫৭টি অপরাধের ঘটনা ঘটেছে।

(খ) (১) রাজ্যের বিভিন্ন জায়গায় নিয়মিত হানার ব্যবস্থা করা হয়েছে।

(২) বিগত বছরে ১২,৭৪৯, (বার হাজার সাতশত উনপঞ্চাশ) জনকে গ্রেপ্তার করা হয়েছে এবং আনুমানিক চুরি লুট হওয়া ৫,১৭,৩২০ (পাঁচ লক্ষ সতের হাজার তিনশত কুড়ি) টাকার মাল উদ্ধার করা হয়েছে।

(৩) রাজ্যে রাত্রে চলাচলকারি সমস্ত মেল ও এক্সপ্রেস ট্রেনগুলিতে

পাহারাদার দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। অপরাধ অধ্যুষিত এলাকা দিয়ে চলাচলকারি রাত্রের লোকাল ট্রেনেও পাহারাদার দেওয়ার ব্যবস্থা করা হয়েছে।

(৪) রাজ্যে রেল পুলিশের অপরাধ প্রবণ এলাকায় পুলিশ পিকেট স্থাপন করা হয়েছে।

(৫) হাওড়া, শিয়ালদহ, শিলিগুড়ি সহ গুরুত্বপূর্ণ রেল স্টেশনগুলিতে অপরাধীদের কার্যকলাপ রোধও গ্রেপ্তারের জন্য পুলিশি তৎপরতা বৃদ্ধি করা হয়েছে।

**শ্রী অশোক দেব ঃ** আমার বক্তব্য হচ্ছে আমরা দেখতে পাচ্ছি যখন হাউসে কোন কিছু বলেন তখন দেখা যায় যে, যে তথ্য আপনারা দেন সেই তথ্যের সাথে ঘটনার ডিফারেন্স থাকে। এটা প্রমাণিত হচ্ছে যে, আপনারা যে সরকারে আছেন সেই সরকার সত্যিকারের তথ্য দিতে চেষ্টা করেন না। আপনি যেটা বললেন যে ২০০০ সালে ২৩টি ডাকাতির ঘটনা সহ রেলে মোট ১৩৫৭টি অপরাধের ঘটনা ঘটেছে। আমরা যদি সঠিক তথ্য দেখি তাহলে দেখা যাবে এর চেয়ে বেশী ঘটনা ঘটেছে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** মাননীয় সদস্যকে এটা বলতে পারি এই বিধানসভায় দাঁড়িয়ে প্রশ্নের উত্তরের তথ্য বিবৃত করা ঠিক নয়, এটা কোন দিক থেকেই ঠিক নয়। সরকারের এই তথ্য গোপন করে লাভ কি? কেন বলছেন আপনি এই কথা? আমি পরিষ্কার বলেছি, আমি নিজে স্বীকার করেছি যে ১৯৯৬ সালে ১৫৯৪টি ঘটনা ঘটেছে, তারপর ১৯৯৭ সালে ১৩৩০টি ঘটনা ঘটেছে, কিছুটা কমেছে। আবার ১৯৯৮ সালে ১৩৩৭টি ঘটনা ঘটেছে একটু বেড়েছে, ১৯৯৯ সালে ১৭৯৭টি ঘটনা ঘটেছে, অনেকটা বেড়েছে। আর ২০০০ সালে ১৩৫৭টি ঘটনা ঘটেছে। এই বছর আপনি প্রশ্ন করেছেন, সেখানে বলেছি ১৩৫৭টি ঘটনা ঘটেছে। যখন অপরাধের ঘটনা বেড়ে ১৭৯৭টি হয়েছে তখনও গোপন করিনি এবং যখন সেটা কমে ১৩৫৭টি হয়েছে তখনও বলেছি।

**শ্রী অশোক দেব ঃ** এই রাজ্যে বিভিন্ন জায়গায় থানার ব্যাবস্থা করা সত্ত্বেও ক্রাইম এতো বাড়ছে কেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** রেলে মোবাইল ফোর্স আছে এবং মোবাইল পুলিশ স্টেশান আছে। আমরা প্রায় সব দূরগামী ট্রেনে ফোর্স রাখি। লোকাল ট্রেনে সব সময় দিতে পারা যাচ্ছে না। তবে ভোর বেলায় এবং রাত্রি বেলায় যে সময় বেশী ঘটনা ঘটে সেই সময় কয়েকটি জায়গায় দিতে বাধ্য হয়েছি। দ্বিতীয় হচ্ছে লোকাল ট্রেনে যেখানে মনে হচ্ছে ডেকয়েট প্রবণ এরিয়া কর্ড লাইনের কিছু জায়গায় আছে মালদায় কয়েকটি জায়গায় আছে যেখানে ডাকাতি করে নেমে যাচ্ছে সেখানে লোকাল থানাকে এ্যালার্ট করে দেওয়া হয়েছে। যৌথ ভাবে একসঙ্গে অভিযান চালানোর ফলে, ট্রেনের

মধ্যে পুলিশ এবং যে অঞ্চল দিয়ে ডাকাতি করে নেমে যাচ্ছে সেখানে পুলিশ স্টেশানকে সতর্ক করে দেওয়ার ব্যবস্থা নেওয়ার ফলে গত বছর থেকে রেলে ডাকাতি কমেছে।

**শ্রী অশোক দেব ঃ** অনেক সময় দেখা যাচ্ছে এই সমস্ত অপরাধমূলক কাজের সঙ্গে পুলিশ জড়িত আছে। এই ব্যাপারে আপনি কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** আপনি যেটা বলছেন সেটা একেবারে হচ্ছে না বলছি না, কোন ঘটনা থাকতে পারে এটা বলতে পারি। আপনি যদি নির্দিষ্ট করে বলেন যে এই দিন এই ঘটনা ঘটেছে, এই স্টেশানে এই ঘটনা ঘটেছে তাহলে আমাকে তদন্ত করতে হবে। আপনি যেটা বলছেন সেটা আমি বলছি হতে পারে। কিন্তু সেই খবর যদি সরকারের কাছে আসে তাহলে সাথে সাথে তার বিরুদ্ধে ব্যবস্থা নেব।

## Starred Questions

## (to which answer were laid on the Table.)

### বন্যায় অভয়ারণ্যগুলিতে প্রাণীর জীবনহানি

*২৬। (অনুমোদিত প্রশ্ন নং *১০২) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি:—

(ক) এটা কি সত্যি যে রাজ্যে সাম্প্রতিক বন্যায় (২০০০ সাল) অভয়ারণ্যগুলিতে কিছু প্রাণীর জীবনহানি হয়েছে;

(খ) সত্যি হলে,

(১) উক্ত বন্য প্রাণীর সংখ্যা কত; এবং

(২) এর মধ্যে বিরল প্রজাতির প্রাণীর সংখ্যা কত;

**বনবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় ঃ**

(ক) হ্যাঁ

(খ) (১) মোট ১৯৪টি

(২) এর মধ্যে বিরল প্রজাতির সংখ্যা ৭টি।

### পুরসভার আর্থিক বন্ড

*২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩২২) **শ্রী তপন হোড় ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতা পুরসভা টাকা জোগাড় করতে বাজারে আর্থিক বন্ড ছাড়ার সিদ্ধান্ত নিয়েছে;

(খ) সত্যি হলে,

(১) বন্ডের মাধ্যমে কত টাকার সংস্থানের সিদ্ধান্ত হয়েছে; এবং

(২) কবে নাগাদ উক্ত বন্ড ছাড়া হতে পারে বলে আশা করা যায়?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) কলকাতা পুরসভা আর্থিক বন্ডের মাধ্যমে প্রথম পর্যায়ে ৫০ কোটি এবং দ্বিতীয় পর্যায়ে ১০০ কোটি টাকার ঋণের জন্য প্রস্তাব করেছে।

(২) এ ব্যাপারে পুর আইনের ১৩৪ নং ধারার ১ নম্বর উপধারা অনুযায়ী রাজ্য সরকারের অনুমতি চাওয়া হয়েছে যা বিবেচনার পর্যায়ে আছে। এই অনুমতি পাওয়া গেলে কলকাতা পৌর নিগম প্রথম পর্যায়ের বন্ড বাজারে ছাড়বে।

**ট্রেড ফেয়ার অথরিটি**

*২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৭) **শ্রী পুলকচন্দ্র দাস** ঃ শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার একটি ট্রেড ফেয়ার অথরিটি গঠন করেছেন; এবং

(খ) সত্যি হলে, উক্ত অথরিটির এবং তার কাজের রূপরেখা কীরূপ?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় ঃ**

(ক) রাজ্য সরকার কোন ট্রেড ফেয়ার অথিরিটি গঠন করেনি।

(খ) প্রশ্ন ওঠে না।

**রাজ্যে পুলিশে নিয়োগ**

*৩০। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৫) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায়** ঃ স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

গত আর্থিক বছরে (১৯৯৯-২০০০) রাজ্যে কতজন পুলিশে চাকরী পেয়েছে (কনস্টেবল, এস. আই. ইত্যাদি পদের দফাওয়ারি হিসাব এবং বেঙ্গল পুলিশ ও কলকাতা পুলিশ-এর পৃথক-পৃথক বিভাজনসহ)?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় ঃ**

**রাজ্য পুলিশ ঃ**

| | |
|---|---|
| কনস্টেবল | ৯৬৭ |
| এস. আই. (আনআর্মড ব্রাঞ্চ) | ১৪৬ |
| এস. আই. (আর্মড ব্রাঞ্চ) | ২৮ |

**কলকাতা পুলিশ ঃ**

| | |
|---|---|
| কনস্টেবল | ১৬০৭ |
| পুলিশ ড্রাইভার | ১২৮ |

**Partnership in Haldia Petrochemicals**

*32. (Admitted Question No. *442) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Commerce & Industries Department be pleased to state–

(a) Whether the Indian Oil Corporation is becoming a partner in the Haldia Petrochemicals Limited (HPL); and

(b) If so, details of the proposals.

**M. I. C. of the Commerce & Industries Department :**

(a) A request has been made to the Indain Oil Corporation to consider investment in Haldia Petrochemicals.

(b) Several options are under consideration.

**'প্রয়াত বিনয় চৌধুরী'র স্মরণে তথ্যচিত্র'**

*৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০৫) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

এটা কি সত্যি যে, প্রবাদপ্রতিম পুরুষ প্রয়াত বিনয় চৌধুরীকে নিয়ে একটি তথ্যচিত্র নির্মাণের পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন?

**তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় ঃ**

না।

**ত্রাণকার্যে স্পীডবোট ক্রয়**

*৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৫) **শ্রীতপন হোড় ঃ** স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জনাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, প্রাকৃতিক বিপর্যয়ে (বন্যা) ত্রাণকার্যের জন্য রাজ্য সরকার সর্বাধুনিক স্পীডবোট ক্রয় করার সিদ্ধান্ত নিয়েছেন;

(খ) সত্যি হলে, ঐ বোট কতগুলি কেনার পরিকল্পনা আছে; এবং

(গ) উক্ত বোট ক্রয় করতে আনুমানিক ব্যয় কত হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় ঃ**

(ক) হ্যাঁ প্রাকৃতিক বিপর্যয় (বন্যা) ত্রানকার্যের জন্য রাজ্যসরকার স্পীডবোট ক্রয় করার সিদ্ধান্ত নিয়েছেন।

(খ) মোট ১৪টি ফাইবার গ্লাসের স্পীডবোট ক্রয়ের সিদ্ধান্ত হয়েছে।

(গ) উক্ত বোট ক্রয় করতে আনুমানিক ব্যয় হবে ৩১,১৫,০০০ টাকা (একত্রিশ লক্ষ পনের হাজার টাকা)।

এছাড়া. উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ বোট ক্রয়ের জন্য ১কোটি টাকা অনুমোদন করেছে। ঐ টাকায় স্পেসিফিকেশন অনুসারে যতগুলি বোট কেনা সম্ভব ততগুলি বোট কেনা হবে এবং উঃ বঙ্গের বন্যা পরিস্থিতি মোকাবিলার জন্য সেগুলি ইটাহার অঃ প্রঃ হোমগার্ড প্রশিক্ষণ কেন্দ্রে রাখা হবে।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker** : Today I have received three notices of Adjournment motion. The first one is from Shri Pankaj Banerjee on the subject of mal-distribution of relief materials amongst the people in the flood affected areas in the State, the second one is from Shri Asoke Kumar Deb on the subject of anomaly in the Voters' List and the third one is from Shri Saugata Roy on the subject of spurt in mass dacoity in the State.

On the subject matteres of the first and third Motion, two notices of Adjournment Motion were received yesterday on which I withheld my consent. The first and the third Motion are thus out of order and I reject those.

The subject matter of the second Motion is not primarily the concern of the State Governement and as such under the rules cannot be raised in an Adjournment Motion. The second Motion is also thus out of order and I reject it.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received five notices of Calling Attention on the following subjects, namely :

| | Subject | | Member |
|---|---|---|---|
| (i) | Reported dacoity at Poddar Court, Kolkata on 7.2.2001 | : | Shri Sudhir Bhattacharjee & Shri Saugata Roy |
| (ii) | postponement of Sixth year Examination of Journalism in Kolkata University | : | Shri Pankaj Banerjee |
| (iii) | Closure at Guestkeen Williams at Howrah and consequential situation arising. | : | Shri Jatu Lahiri |
| (iv) | Reported missing of one Dhrupad Chatterjee, a student of Hindu School, Kolkata | : | Shri Ashok Kumar Deb |
| (v) | Prolonged suspension of repa-iring works of Kolkata-Delhi Expressway near Vivekananda Bridge at Bally, Howrah | : | Shri Jyoti Krishna Chattopadhayay |

I have selected the notices of Shri Ashok Kumar Deb on the subject of reported missing of one Dhrupad Chatterjee, a student of Hindu School Kolkata. The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Ashok Bhattacharyya :** Sir, with your permission the statement will be made on 15th February, 2001.

**Presentation of Committee Reports**

**Fifth Report of the Committee on Privileges 2000-01.**

**Shri Subhas Goswami :** Sir, with your permission, I beg to present the Fifth Report of the Committee on Privileges, 2000-01.

**Report of the Standing Committee on Transport etc.**

Fourth Report of the Standing Committee on Transport and Public Health Engineering, 2000-2001

**Shri Kamal Mukherjee :** Sir, with your permission, I beg to present the Fourth Report of the Standing Committee on Transport and Public Health Engineering, 2000-2001.

## LAYING OF REPORT

**Audit Report, Audit Certificate and Certified Accounts of the West Bengal Housing Board for the year 1997-98**

**Shri Asok Bhattacharyya :** Sir, with your permission, I beg to lay Audit Report, Audit Certificate and Certified Accounts of the West Bengal Housing Board for the year 1997-98.

## MENTION CASES

**শ্রী সুধীর ভট্টাচার্য্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করতে চাই। আমার ফলতা বিধানসভা কেন্দ্রে ডায়মন্ড হারবার রোডের ওপরে পাটকেলঘাটা বলে একটা জায়গা আছে। তার ওপরে একটা রাস্তা রামরামপুর পর্যন্ত গেছে। জেলা পরিষদের দীর্ঘদিন অবহেলার ফলে উক্ত রাস্তাটির অবস্থা খুবই করুণ। রাস্তাটির ওপর দিয়ে মানুষ হাঁটতে পারে না। অথচ পীচ রাস্তার ওপরে উঠতে গেলে যে রাস্তার দরকার, তার কোন ব্যবস্থা নেই। কাজেই সাধারণ মানুষকে প্রচন্ড অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে। সাধারণ মানুষ হতাশাগ্রস্ত হচ্ছে। এলাকার মানুষ যেভাবে যাচ্ছে, খুব দুঃখের বিষয় আমি বারবার জেলাপরিষদকে বলেছি এই বিধানসভায় বারবার বক্তব্য রেখেছি, কিন্তু কোন রকম প্রতিকার হয়নি। ২৪ বছরেও এই প্রশাসনের ঘুম ভাঙানো যায়নি, ঘুমিয়ে চলেছে। এই সরকার কুম্ভকর্ণের সরকার, তাই আমি আপনার মাধ্যমে আবেদন রাখছি যাতে এই রাস্তাটি সরকার জরুরী ভিত্তিতে, যুদ্ধকালীন ভিত্তিতে মেরামত করেন তার দাবী জানাচ্ছি, ধন্যবাদ।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের ব্যাপারে উল্লেখ করতে চাই যে আমাদের রাজ্যের উত্তরপ্রান্তে কুচবিহারে ও জলপাইগুড়ির সংলগ্ন এলাকায়

আমাদের রাজ্যের মানুষকে বাংলা ভাষী মানুষকে বিভক্ত করার জন্য তৃণমূল নেতা-নেত্রী তারা যে ভাবে আজকে সক্রিয় হয়ে উঠেছে তারা দাবী করছেন কামতাপুরী ভাষার স্বীকৃতির জন্য। পুরুলিয়ার যাইবেক, হইবেক সেই ভাষার ভিত্তিতে যে সমস্ত জায়গায় লোকাল ল্যাঙ্গুয়েজই রয়েছে সেই ভিত্তিতে তারা রাজ্যকে বিভক্ত করতে চাইবে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দাবী জানাচ্ছি, যারা এই সমস্ত বিষয়ে নির্দিষ্টভাবে রাজ্যকে—আমরা বাংলায় কথা বলি, এক জায়গায় বসবাস করছি—লোকাল ল্যাঙ্গুয়েজের ভিত্তিতে আলাদা করে, ল্যাঙ্গুয়েজকে বিভক্ত করে, বাংলাকে ভাষার ভিত্তিতে ভাগ করার চেষ্টা করছে, বাংলাকে ভাগ করার ব্যাপারে সাম্রাজ্যবাদীরা এক সময় তৎপর ছিল, সেই সাম্রাজ্যবাদীদের অর্থে বলীয়ান হয়ে যারা বাংলাকে ভাগ করার জন্য যে চক্রান্ত করছে সেই চক্রান্ত কারীদের বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা নেওয়ার জন্য দাবী জানাচ্ছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রী বিশেষ করে মাননীয় মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত আছেন আমি তাঁর দৃষ্টি আর্কষণ করে বলতে চাই বিষয়টি হচ্ছে; এই রাজ্যে বাংলা এবং উর্দু ভাষায় মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক-এর লক্ষাধিক ছাত্র-ছাত্রী পরীক্ষা দেয়। সরকার মাতৃভাষার মাধ্যমে শিক্ষার উপর জোর দেন কিন্তু দুর্ভাগ্যের বিষয় মাননীয় মুখ্যমন্ত্রী তিনি নিজেও জানেন এদের পরীক্ষার প্রশ্নপত্র মাতৃভাষায় হয় না। ফলে তাদের খুব অসুবিধা হয়। এই ব্যাপারে ওরা দীর্ঘদিন ধরে ৬ বছর ধরে সংগ্রাম করছে, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে ৯৬ সালে ডেপুটেশনও দিয়েছে, আমি কাগজেও দেখেছি, ৩রা ফেব্রুয়ারী কোন এক প্রভাতী সংবাদপত্রে বোধহয়, মুখ্যমন্ত্রী বলেছেন বিষয়টি গুরুত্বপূর্ণ। এখানে মাননীয় মুখ্যমন্ত্রী উপস্থিত আছেন, আমি বলব লক্ষাধিক ছাত্র-ছাত্রীর প্রশ্নপত্র মাতৃভাষায় যাতে ছাপানোর ব্যাবস্থা হয় এই ব্যাপারে সরকার কি পদক্ষেপ গ্রহণ করছেন সেটা যদি মাননীয় মুখ্যমন্ত্রী বলেন তাহলে ভাল হয়।

**শ্রী দিবাকান্ত রাউত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বিষয়টি মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। গত সেপ্টেম্বরের বন্যায় বলাগড়ের ইনচড়ায় ১৩২ কে ভি সাব-স্টেশানের ৩ এম ভি ট্রান্সফরমারের প্রচন্ডভাবে ক্ষতি হয়। ফলে বিরাট এলাকা বিদ্যুৎহীন হয়ে পড়ে এবং আজকে যে অবস্থা দাঁড়িয়েছে সেখানে বিদ্যুৎ নেই এবং ইতিমধ্যে ৬.৩ কে ভি ট্রান্সফরমার বসিয়েছে অবস্থা সামলাবার জন্য ঐখানে ৩ এম ভি ট্রান্সফরমার যদি বসান না যায় তাহলে আগামী দিনের বোরো চাষ মার খাবে এবং সামনে যে মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক পরীক্ষা শুরু হবে তাতে ছাত্র-ছাত্রীদের পড়াশুনারও ক্ষতি হবে। আমি এই জন্য বলছি, এখানে যাতে তাড়াতাড়ি ৩ এম ভি ট্রান্সফরমার বসান হয় তার জন্য প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করুন।

[12.10 — 12.20 a.m.]

**श्री राम जनम माझी** : आदरणीय स्पीकार महोदय, मैं आपके माध्यम से स्वास्थ्य मंत्री का ध्यान आकर्षित कराना चाहता हूँ। हमारे उलबेड़िया उत्तर केन्द्र के अन्तर्गत जो जेनरल हॉस्पीटल है उसकी हालत सोचनीय है। सर, बाउड़िया के चक्रमधु के अन्तर्गत मैलापुकुर ग्राम में एक स्वास्थ्य केन्द्र है। कुछ दिनों पहले आउटडोर मे चिकित्सा की सुविधा उपलब्ध कराने का प्रावधान हुआ। सर, रोगी आते हैं आउट डोरमें डाक्टर को दिखाना पड़ता है लेकिन इनडोर की कोई व्यवस्था नहीं है। जिससे रोगीयों को बहुत असुविधा होती है। वेड नही मिलने के कारण रोगी को, सिमेन्ट के चबुतरे पर रोगीयों को सुला दिया जाता है। इसलिए मैं स्वास्थ्य मंत्री का ध्यान आकर्षित करता हुँ कि इनडोर चालू करने की व्यवस्था करे जिससे वहाँ के लोगों को सुविधा मिले। मंत्री महोदय इस ओर ध्यान देंगे।

**শ্রী তমাল চন্দ্র মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ এবং কৃষি বিভাগের মন্ত্রিমহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেতুগ্রাম বিধানসভা এলাকায় গত বন্যায় অজয় এবং ভাগীরথীর চার কিলোমিটার বাঁধ ভেঙ্গে যাওয়ায় বিস্তীর্ণ এলাকার কৃষি জমি, প্রায় ৩৫০ হেক্টর কৃষি জমি বালিতে ভরাট হয়ে গেছে। এই বাঁধ যদি মেরামত না করা হয় এবং কৃষি জমিকে যদি বালি মুক্ত না করা হয় তাহলে চাষীদের আত্মহত্যা করা ছাড়া কোন উপায় থাকবে না। অবিলম্বে কৃষি জমিকে কৃষির উপযোগী করার জন্য এবং বাঁধ মেরামতি করার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী একটু আগেই চলে গেলেন। উনি প্রতিদিনই এক একটা বিবৃত্তির মাধ্যমে বলার চেষ্টা করছেন পশ্চিমবাংলায় শান্তি বিরাজ করছে এবং পশ্চিমবাংলাটা হচ্ছে মরুভূমির মধ্যে একটা মরুদ্যান। পশ্চিমবাংলার কথা ছেড়েই দিলাম কলকাতা শহরটা আজকে ডাকাতরা ওভার পাওয়ার করে নিয়েছে। খোদ কলকাতাতে প্রকাশ্য দিবালোকে লালবাজার এবং রাইটার্স বিল্ডিঙের কাছাকাছি পোদ্দারকোর্ট অঞ্চলে একটি বাড়ীতে ডাকাত পড়ল এবং তারা নির্বিচারে ডাকাতি করল। পরিবারের একজন ডাকাত পড়ার খবর পুলিশকে জানায় এবং পুলিশ যথারীতি সেখানে টহল দিচ্ছিল এবং সশস্ত্র পুলিশরা সেখানে চলে আসে। দরজা ভেঙ্গে যখন ডাকাতরা পালিয়ে যাওয়ার উপক্রম করছে তখন সেই সশস্ত্র পুলিশরা অস্ত্র নিয়ে ডাকাতদের মোকাবিলা করছে না। ডাকাতরা নির্বিবাদে বোমা ফাটাতে ফাটাতে চলে যায়। এর পরেও স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী যদি বলেন পশ্চিমবাংলা একটা মরুদ্যান, তাহলে নিশ্চয় আমার মনে হয় মরুদ্যান কথাটার অর্থ তিনি জানেন না, নাহলে পশ্চিমবাংলার মানুষকে তিনি অসত্য কথা বলছেন। কিছুদিন আগে একটি জায়গায় ৫২টি বাড়ীতে ডাকাতি হয়েছে, তারপরে ৩৫টি বাড়ীতে ডাকাতি হয়েছে, ইঞ্জিনিয়ারিং পাঠরত ছাত্র একজন মারা গেছে, গত ১লা ফেব্রুয়ারী

স্টেট ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার ১ লক্ষ ৬২ হাজার টাকা ডাকাতি হয়েছে, গড়িয়ায় ৬৫ হাজার টাকা ডাকাতি হয়েছে, কলকাতা পুলিশের লোকেরা নিজেরাই আকাশবাণীর সামনে ডাকাতি করেছে। পশ্চিমবাংলায় প্রশাসন বলে কিছু নেই। কেন আজকে তাদের বিরুদ্ধে কোন ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর কাছে বলব এই ব্যাপারে প্রশাসন যথাযথ ভূমিকা পালন করতে ব্যর্থ হয়েছে। অবিলম্বে এই দুষ্কৃতিকারীদের গ্রেপ্তার করবার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী পুলক চন্দ্র দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আর্কযণ করছি। বিধায়কদের এলাকা উন্নয়ন প্রকল্পে যে টাকা দেওয়া হচ্ছে, সেই সমস্ত প্রকল্প স্যাংশন করতে অনেক দেরী হচ্ছে। এ্যাপ্লিকেশন করার পর ডিপার্টমেন্ট থেকে হয়রানি করা হচ্ছে বারবার চিঠি ফেরত আসছে। হয় একটা ফরম্যাট করা হোক না হয় দ্রুত স্যাংশন করা হোক, এই দাবী সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী মৃণালকান্তি রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পঞ্চায়েত ও ভূমি সংস্কার দপ্তরের মন্ত্রী এবং সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দীঘাতে রেজিস্টার্ড কো-অপারেটিভ সোসাইটির ২ ডেসিমেল জায়গা ছিল, দাগ নং ২৩৮০ সেখানে টি. এম. সি. অফিস বানিয়ে ফেলেছে। তারা যেহেতু পঞ্চায়েত সমিতিতে আছেন, সেইজন্য জোর করে সেই জায়গার পাট্টা নিয়ে নিয়েছে। টি. এম. সি.-র যে কর্মী এটা করেছে তার নাম-সুরেশ চন্দ্র জানা। ২৩৮৪ দাগ নং, মৌজা গদাধরপুর যে জমি আছে তাতে গত নভেম্বরে দীঘা ডেভলপমেন্ট অথোরিটির সাব কমিটি, বিল্ডিং প্লানিং কমিটিতে দরখাস্ত করে বিল্ডিং প্ল্যান অনুমোদনের জন্য। সেই প্ল্যানটা নিয়ম মত বাতিল হয়েছে, কিন্তু পাট্টাটা বাতিল হয়নি। দীঘাতে বেআইনি দখল, বেআইনি পাট্টাকরণ এবং বেআইনি কার্যকলাপ-এর বিরুদ্ধে দ্রুত ব্যবস্থা নেওয়ার আবেদন করছি।

**শ্রী প্রত্যুষ মুখার্জী :** (অনুপস্থিত)

**শ্রী অশোক দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মিড ডে মিল নিয়ে খুবই বিশৃঙ্খলা চলছে। আমার এলাকা মায়াপুরে দীর্ঘ দিন বন্ধ ছিল। যে হারে চাল দেওয়ার কথা তা পৌঁছচ্ছে না। ডি. এম. কে. সব কাগজপত্র দিয়েও কোন ফল হচ্ছে না। শুধু আমার এলাকাতেই নয়, সর্বত্রই এটা হচ্ছে। অবিলম্বে এটা বন্ধ করার জন্য আবেদন করছি।

**শ্রী বাদল ভট্টাচার্য্য :** মাননীয় অধক্ষ্য মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী, নগর উন্নয়ন মন্ত্রী, অর্থমন্ত্রী এবং সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। বারাসাত জেলা শহর, সাথে সাথে সাব-ডিভিশন শহর। তার ২৫/৩০ কিলোমিটার দূরে হাবড়া পশ্চিমবঙ্গের তৃতীয় বৃহত্তম ব্যবসাকেন্দ্র, যেখানে ৫০ লক্ষ মানুষের বাস। কিন্তু তাদের একটা দশ টাকার স্ট্যাম্প পেপার কিনতে হলেও ৩০ টাকা খরচ করে বারাসাতে যেতে

হয়। হাবড়া, অশোকনগর, গাইঘাটা, আমডাঙ্গা, দেগঙ্গার কিছু নিয়ে আলাদা একটা সাব-ডিভিশনের দাবী দীর্ঘদিনের। সেখানে মহকুমা দপ্তর করার জন্য ৯২ বিঘা জমিও এ্যালোট করা হয়েছে।

স্যার, আমি জানাতে চাই যে, হাবড়া অশোকনগরের মানুষের মোর দ্যান ফিফটি পারসেন্ট কেস বারাসাতে হয়। যার ৬০ পারসেন্ট লইয়ার থাকে হাবড়া অশোক নগরে। সেই হাবড়া অশোকনগরকে অবিলম্বে মহকুমা শহর হিসাবে গণ্য করা হোক। এই কথা আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের নগরোন্নয়নের মন্ত্রী, অর্থমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীকে জানাতে চাইছি। আমি অনেককেই চিঠি দিয়েছি। জেলা সভাধিপতির কাছে চিঠি দিয়েছি। ৯২ বিঘা খাস জমি তৈরী রয়েছে। সেখানে কোর্ট এবং অন্যান্য দপ্তর যেন চালু করা হয়।

[12.20 — 12.30 p.m.]

**শ্রী বংশীবদন মৈত্র ঃ** মাননীয় উপাধক্ষ্য মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর এবং পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। বিগত বন্যায় পশ্চিমবঙ্গের ৯টি জেলার সঙ্গে আমাদের হুগলী জেলার আরামবাগের সাব-ডিভিশনে ভয়াবহ বন্যা এবং আমাদের খানাকুলে কারণে অকারণে প্রতিবারই বন্যা হয়। সেখানে একমাত্র ফসল হচ্ছে বোরো। এই মুহূর্তে বোরো চাষের জন্য জলের প্রয়োজন। কিন্তু জানতে পেরেছি যে সম্প্রতি যেটা ঝাড়খন্ড রাজ্য সেখানে বিজেপির কিছু লোকজন বাধা দিচ্ছে মাইথন জলাধার থেকে জল দিতে দিচ্ছে না। আমাদের একমাত্র রবি শস্য নষ্ট হয়ে যেতে বসেছে। সামান্য কিছু জল ডি ভি সি থেকে এসেছে। এই সময় চাষীরা বীজ ফেলেছে, কিন্তু রুইতে পারছে না। এই ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ না করলে খানাকুলের ৩ লক্ষ চাষী এবং আশপাশের হাওড়া জেলার আমতা, উদয়নারায়নপুরের কিছু চাষী বীজ রোয়ার কাজ থেকে বিরত হয়ে যাবে।

**শ্রী দিলীপ দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা বিষয়ে যে, আমার জেলায় আগে ভোটার ছিল ১১ লক্ষ ৮৪ হাজার ৮০৩ জন। এখন সেটা সংশোধন হয়ে ১১ লক্ষ ৮০ হাজার ২৮৫ জন হয়েছে। অর্থাৎ প্রায় ৫ হাজার ভোটার কমে গেছে। কিভাবে কো-অর্ডিনেশান কমিটির লোকেরা জেনুইন ভোটারকে বাদ দিল এর একটা উদাহরণ দিচ্ছি - আমার বিধানসভা কেন্দ্রে ভোটার ডেথ্- মানে মারা গেল ৬ হাজার ৩০২ জন। আর করিমদিঘীতে মারা গেল মাত্র ৩৭৯ জন। আর এবারের মুখ্যমন্ত্রী মানে অস্থায়ী মুখ্যমন্ত্রী উনি যে কেন্দ্রে দাঁড়াবেন- যাদবপুরে ৬ হাজার ফল্‌স ভোটার তুলে নিলেন ভোটার লিস্টে। আর ৬ হাজার জেনুইন ভোটারকে বাদ দিয়ে দিলেন। তাহলে উনি কি আগে থেকেই রাস্তা পরিষ্কার করে নিলেন জেতার? স্যার, আপনার মাধ্যমে বলছি রাজ্যে যে নির্বাচন কমিশন আছে এর বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া উচিত। কেন না

এই নির্বাচন টোটাল প্রহসনে পরিণত হতে পারে। রাজ্যের সাধারণ মানুষের ভোটের অধিকার আছে। এই তথ্য রাজ্য সরকারের দেওয়া। এটা আমার নয়। যারা প্রকৃত ভোটার তারা যদি ভোট দিতে না পারে, তাহলে এই রাজ্যে যারা ক্ষমতায় আছে, তাদের গলায় দড়ি দিয়ে গঙ্গায় ডুবে মরা উচিত।

**শ্রী অমর চৌধুরী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি শিল্পমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা জানেন যে গত ১৩ই জানুয়ারী বরানগর জুট মিলে একটা দুর্ভাগ্যজনক ঘটনা ঘটেছে। উদ্যত কর্তৃপক্ষের গুলিতে একজন শ্রমিক মারা যান, তার নাম ভোলা দাস। তারপর কর্তৃপক্ষের দুজন মারা যান। প্রত্যেকেই বলেছেন যে এটা একটা দুর্ভাগ্যজনক ঘটনা। কিন্তু আজও পর্যন্ত কোন মালিকপক্ষ থেকে কোন শ্রমিক পরিবার এর কারোর প্রতি কোন সমবেদনা জানানো হল না। এটা অত্যন্ত লজ্জার কথা। মালিকপক্ষের এই মনোভাব অত্যন্ত লজ্জার। এরা শ্রমিকদের পি.এফের টাকা দেবে না, ই.এস.আই এর টাকা জমা দেবে না। বরানগর জুট মিলে ৫০ কোটি টাকা পি.এফ., ই.এস.আই খাতে বাকী আছে। শ্রমিকদের উপর অত্যাচার বাড়ছে। আমি দাবি করছি এই যে ৪ হাজার পরিবার এর সঙ্গে জড়িয়ে আছে অবিলম্বে কারখানা খোলার ব্যবস্থা করা হোক, এই ৪ হাজার পরিবারকে রক্ষা করার জন্য আলমবাজার জুট মিলে প্রতি সপ্তাহে প্রায় এক কোটি টাকার লেনদেন হয়, অতএব অর্থনৈতিক অবস্থাকে সুস্থতার মধ্যে ফিরিয়ে আনার জন্য অবিলম্বে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শৈলজা কুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে এর প্রতিকারের দাবি জানাচ্ছি। কিছুদিন আগে আমাদের মেদিনীপুর শহরে বিভিন্ন জায়গায় জাল ষ্ট্যাম্প পেপার বিক্রি হয়েছে। তাতে যারা জমি কিনেছিলেন তারা ন্যায্য মূল্য দিয়েই ষ্ট্যাম্প পেপার কিনেছিলেন, পরবর্তীকালে এটা জানা যায় যে এটা জাল ষ্ট্যাম্প পেপার। তার ফলে কি হয়েছে যারা সেই ষ্ট্যাম্প পেপার কিনেছিলেন, তারা ন্যায্য মূল্য দিয়ে ষ্ট্যাম্প পেপার কেনা সত্ত্বেও, সেই জাল ষ্ট্যাম্প পেপার দিয়ে দলিল সম্পাদিত হওয়ায় তারা তাদের দলিল পাচ্ছেন না। সংশ্লিষ্ট দপ্তর তাদের দলিল আটকে দিয়েছে। যারা জাল ষ্ট্যাম্প পেপার বিক্রি করছে তাদের শাস্তি দেওয়া হোক কিন্তু যারা সেগুলো কিনেছেন তাদের তো কোন দোষ নেই, তাদের দলিল কেন দেওয়া হচ্ছে না। এই ব্যাপারে আমি অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই অবস্থার প্রতিবিধানের জন্য।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি রাজ্যের পুর এবং নগরোন্নয়ন মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। উত্তরপাড়া কোতরংপুর এলাকার শিবপুকুর সি.এম.ডি. পরিচালিত জল প্রকল্পে ভূগর্ভস্থ জলাধার নির্মাণ করা হয়েছিল। এটা ভরাট জমিতে নির্মাণ করা হয়েছিল কিন্তু উপযুক্ত মাটি পরীক্ষা না করে এটা করার জন্য এটা

বসে যায় এবং এটা অকেজো হয়ে যায়। এটা চালু করা যায় নি। শ্রীরামপুর জলাধার প্রকল্প থেকে যে পরিমাণ জল উত্তরপাড়া কোতরং পৌরসভার পাওয়ার কথা তা পাচ্ছে না। সামনেই গরম আসছে এতে আরও সমস্যা বাড়বে। এখানে মাননীয় নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রী রয়েছেন তাঁর দৃষ্টি আকর্ষণ করে বলছি যাতে এই জলাধারটা পুনঃনির্মাণ করা হয় এবং যে যে আধিকারিক এবং কন্ট্রাক্টারদের কাজের গাফিলতির জন্য এটা হয়েছে তাদের শাস্তির ব্যাবস্থা হোক।

[12.30 — 12.40 p.m.]

**শ্রী মতী চুনীবালা হাঁসদা ঃ** আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন আমার বীনপর বিধানসভা কেন্দ্র পিছিয়ে পড়া আদিবাসী মানুষের বাস। সেখানে রাস্তাঘাটের যা অবস্থা তা বলে বোঝানো যাবে না। সেখানে জন্তু-জানোয়ারের হাঁটতে অসুবিধা হয় এমনকি মানুষও সেখানে হাঁটতে পারে না। সেখানে দৈজুরী থেকে বৈতা এবং দৈজুরী থেকে বসন্তপুর নদীঘাট রাস্তা অবিলম্বে সংস্কার করার জন্য মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি।

**শ্রী কিরীটি বাগদী ঃ** মাননীয় উপাধক্ষ্য মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র ইঁদপুর অঞ্চলে প্রচন্ড খরার জন্য পানীয় জলের অভাব থাকার জন্য মানুষের এবং গবাদী পশুদেরও প্রচন্ড কষ্ট হচ্ছে। অবিলম্বে সেখানে পানীয় জলের ব্যবস্থা করার জন্য এবং গবাদি পশুরা যাতে জল পায় তার ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

**শ্রী সৌমেন্দ্র চন্দ্র দাস ঃ** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের এবং কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গে রাজবংশী সম্প্রদায়ের ভাষা নিয়ে সমস্যা দেখা দিয়েছে। কেউ বলছে রাজবংশীদের ভাযা হচ্ছে বাংলা, আবার কেউ বলছে রাজবংশীদের ভাষা হচ্ছে বাংলা ভাষার উপভাষা, আবার কেউ বলছে এটা কথ্য ভাষা ইত্যাদি। এই সব বিষয় নিয়ে সেখানে আন্দোলন, বির্তক হচ্ছে। এই অবস্থায় অবিলম্বে সরকারকে ভাষাতত্ত্ববিদ্ নিয়ে ভাষা কমিশন গঠন করবার জন্য আমি দাবী করছি। সেখানে আন্দোলনকারীদের উপর সরকার নানা ভাবে পুলিশ লেলিয়ে দিয়ে অত্যাচার করছে, জেলে পুরে দিচ্ছে। আমি অবিলম্বে সেই মানুষদের মুক্তির দাবী করছি এবং সাথে সাথে উত্তরবঙ্গ উন্নতির জন্য বিশেষ উন্নয়ণ পর্ষদ দাবী করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে হুগলী জেলার হরিপালের জমি সংক্রান্ত একটা ব্যাপারে সভার দৃষ্টি আকর্ষণ করছি। এর আগেও এই বিষয় নিয়ে আমি মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীকে লিখেছি। হুগলী জেলার হরিপালে গোপীনগর গ্রামে ২.৪৪ একর সম্পদ নিয়ে সেখানে বিরাট টেনশন তৈরী হয়েছে। এটা অরিজিনালী ছিল একজন জমিদারের যার নাম জানকী সিংহ রায়, তাঁর থেকে

কেনে ঠাকুর রামানন্দ সিংহ, তার পরে তাঁরা বিক্রি করে কোন এক ঘোষেদের এবং স্বভাবতঃই বিক্রি হবার পর সেই জমি ভেষ্ট হবার প্রশ্ন থাকে না। কিন্তু এখন দেখা যাচ্ছে লোক্যাল সি.পি.এম.-র লোকেরা সেই জমি দখল করতে চাইছে। ধর্মরাজ দাস, সুকুমার দাস এবং রামকেদার দাসদের এগেইন্‌ষ্টে ঐ ঘোষ ভাইরা ল্যান্ড ট্রাইব্যুনালে গিয়ে স্টে অর্ডার পেয়েছে। কিন্তু স্টে অর্ডার পাবার পরও সব ধান, মাছ লুঠ হয়ে গেছে এবং সর্বশেষ খবর হ'ল সেখানে আই.সি.ডি.এস.-এর ঘর করে দিচ্ছে যাতে এটা এষ্টাব্লিশ হয় যে, ঐ জমি ভেষ্ট জমি। আজকে এটা শুধু হরিপালের কেস নয় সারা বাংলায় এমন জমি যা একচ্যুয়ালি ভেষ্টেড নয় সেগুলো জোর করে, বে-আইনি ভাবে দখল করা হচ্ছে এবং সি. পি. এম.-এর স্থানীয় লোকেদের বন্দোবস্ত করে দেওয়া হচ্ছে, তারা করে খাচ্ছে। এ ব্যাপারে মাননীয় মন্ত্রীকে আগেও লিখেছিলাম আজকে আবার বলছি। দেখুন একটা জমি, যার ল্যান্ড ট্রাইবুনাল হবার পরও সরকারী ঘর হচ্ছে, [illegible] লোক ভোগ-দখল করছে।

**শ্রী মহামুদ্দিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী কেন্দ্র উত্তর দিনাজপুরের চোপড়ার রামগঞ্জ বাজার থেকে ভায়া কালীগঞ্জ দাস পাড়া যে পাকা রাস্তা গিয়েছে তার অবস্থা অত্যন্ত খারাপ। ঐ রাস্তার দ্রুত মেরামতির জন্য আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর-দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ রামপদ মন্ডল ঃ** ১৯৯৯ সালে খেজুরীতে একটা কলেজ হ'ল। এগ্রোভোকেশনাল সার্ভিস ইউনিভার্সিটি এফিলিয়েটেড করলো, গভর্নমেন্ট স্যাংশন করেছে। কিন্তু গভর্নমেন্ট কোন পোষ্ট ক্রিয়েট করল না এবং এর জন্য ছাত্ররা শিক্ষা পাচ্ছে না। আমি অবিলম্বে এ ব্যাপারে আপনার মাধ্যমে উচ্চ-শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং কলেজ সার্ভিস কমিশন থেকে যাতে শিক্ষকের ব্যবস্থা করা যায় তার জন্য উচ্চ-শিক্ষামন্ত্রীকে দৃষ্টি দিতে বলছি।

## ZERO HOUR

**শ্রী প্রত্যুষ মুখার্জী ঃ** (নেই)।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা দুঃখজনক ঘটনার প্রতি সভার দৃষ্টি আর্কষণ করছি এবং তীব্র ক্ষোভ প্রকাশ করছি। গতকাল ভোরে হাওড়া রেল স্টেশনে রেলমন্ত্রীর নির্দেশে আর. পি.এফ. রা সংবাদ-পত্র বিক্রেতাদের উপরে হামলা চালায়। এই রকম ঘটনা গত ২২শে জানুয়ারীও ঘটেছিল এবং সেদিনও সংবাদ-পত্র বিক্রেতাদের উপর আর.পি.এফ.রা নির্মম ভাবে আক্রমণ চালায়। গতকাল ভোর ৪-টার সময় ষ্টেশনে সংবাদপত্র জড়ো করা হয়েছিল, বন্টন হচ্ছিল। কিন্তু ঠিক সেই সময় সেই হকারদের উপর আর.পি.এফ অত্যাচার শুরু করে এবং তাদের কাগজের বান্ডিলগুলো কেড়ে নিয়ে ফেলে দেওয়া হয়, নির্মম ভাবে তাদের উপর লাঠি চার্জ করা হয়। আজকে

রেলমন্ত্রীর নির্দেশে এটা করা হচ্ছে। এর ফলে অনেক সংবাদপত্র সেদিনও পৌঁছাতে পারেনি। আসলে স্যার, যারা সংবাদপত্রের স্বাধীনতার নাম করে বেশী চিৎকার-চেচাঁমেচি করেন তাদের কেন্দ্রীয় নেত্রীর নির্দেশে সংবাদপত্র বিক্রেতাদের উপর প্রায়হ আক্রমণ হচ্ছে। গতকাল হাওড়া ষ্টেশনে সেটা আমরা দেখলাম আবার। এর মধ্যে দিয়ে এটাই প্রমাণ হচ্ছে যে, সংবাদপত্র হকারদের স্বাধীনতা আজকে রেলমন্ত্রীর নির্দেশে বিপন্ন করার চেষ্টা করা হচ্ছে।

**শ্রী তপন হোড় ঃ** (নেই)

[12.40 — 12.50 p.m.]

**শ্রী পদ্মনিধি ধর ঃ** স্যার, মাননীয় সদস্য জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় উল্লেখ করেছেন যে, হাওড়া ষ্টেশনে গত দুই দিন ধরে হকারদের ওপর রেলমন্ত্রীর নির্দেশে আর পি এফ বাহিনী আক্রমণ চালাচ্ছে। ফলে মুখ্যমন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য কে এবিষয়ে হস্তক্ষেপ করতে হচ্ছে। আমরা দেখেছি গত বছর রেলমন্ত্রীর নির্দেশে বালি ষ্টেশনেও আর পি এফ হকারদের বার বার আক্রমণ করেছে। শেষ পর্যন্ত হাজার হাজার মানুষ বাধ্য হয়ে রাজধানী ট্রেন-সহ বিভিন্ন দূরপাল্লার ট্রেন এবং লোকাল ট্রেন বেশ কয়েক দিন আটকে দিয়েছিল। আমি বিষয়টি নিয়ে আর পি এফ-এর যাঁরা দায়িত্বে আছেন তাঁদের সঙ্গে কথা বলেছিলাম। তাঁরা বলছেন, 'আক্রমণ করব' ওখানে কাউকে বসতে দেব না।' সংবাদপত্রের ওপর রেলমন্ত্রীর নির্দেশে আক্রমণ নেমে আসছে, অথচ আনন্দবাজার, বর্তমান প্রভৃতি কাগজ দিনের পর দিন রেলমন্ত্রী তথা তৃণমূল নেতৃত্বকে বড় করে তুলে ধরছে। তাঁরই নেতৃত্বে সংবাদপত্রের হকারদের ওপর আর পি এফ অমানুষিক অত্যাচার চালাচ্ছে। হাওড়ার এম. এল. এ. লগনদেও সিং বার বার বলা সত্ত্বেও কোন প্রতিকার হচ্ছে না। হকাররা বলছে, আমাদের ওখানে বসতে দিচ্ছে না। আমরা কি করে পত্রিকা বিক্রি করব? স্যার, রেলমন্ত্রীর এ-রকম বে-আইনী কাজের আমি তীব্র প্রতিবাদ করছি এবং অবিলম্বে প্রতিকার দাবি করছি।

**শ্রীসৌগত রায় ঃ** স্যার, আমি লক্ষ্য করছি বামফ্রন্টের লোকেরা প্রায়ই রেলের ব্যাপারে নানা রকম কথা বলছেন। স্যার, রেল হচ্ছে ভারতবর্ষের সবচেয়ে গুরুত্বপূর্ণ সম্পদ এবং পশ্চিমবাংলার মধ্যে দিয়েও রেল চলছে। সম্প্রতি রেলে দুটো গুরুত্বপূর্ণ জিনিস হয়েছে, তার জন্য আমি স্বাগত জানাচ্ছি। একটা হচ্ছে রেলওয়ের আধুনিকীকরণের জন্য শ্যাম পিত্রোদাকে নিয়ে নতুন করে চেষ্টা হচ্ছে। শ্যাম পিত্রোদার জন্যই সারা ভারতবর্ষে টেলি-কমিউনিকেশন যোগাযোগ প্রতিষ্ঠিত হয়েছে। আজকে শ্যাম পিত্রোদাকে নিয়ে আসার জন্য আমি রেলমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি। দ্বিতীয়তঃ রেল মন্ত্রক বর্তমানে রেলের ভাড়া বাড়াবার চেষ্টা করছে, কিন্তু রেল মন্ত্রী রুখে দাঁড়াচ্ছেন যাতে ভাড়া না বাড়ে। স্যার, আমি বলছি এই হাউস থেকে একটা

রিজলিউশন নেয়া উচিত রেলমন্ত্রীকে ধন্যবাদ জানিয়ে—তিনি যে ভাড়া না বাড়ানোর চেষ্টা করছেন এর জন্য এই হাউসের সকলের তাঁকে সমর্থন জানানো উচিত। রেলের ভাড়া যদি না বাড়ে, রেলের যদি আধুনিকীকরণ হয় তাহলে রাজ্যের উন্নতি হবে, রেলেরও উন্নতি হবে।

**শ্রী সুধীর ভট্টাচার্য্য ঃ** মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, গুজরাটের বিধ্বংসী ভূমিকম্পে বহু মানুষ মারা গেছেন। এই ঘটনায় গুজরাটের বাঙালীরা সর্বস্বান্ত হয়ে পশ্চিমবাংলায় ফিরে এসেছেন। আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারকে বলছি, যে এই হৃদয়হীন সরকার একটু সহৃদয়তার পরিচয় দিয়ে যে সমস্ত বাঙালী মানুষগুলি গুজরাট থেকে নিঃস্ব, রিক্ত হয়ে পশ্চিমবাংলায় ফিরে এসেছে তাদের আর্থিক সাহায্য দেওয়ার এবং পুনর্বাসিন দেওয়ার ব্যবস্থা করুন। তাদের সব রকমের সাহায্য দিয়ে তাদের প্রতি একটু মানবিকতার পরিচয় দেওয়া হোক, সরকারের কাছে আমি আপনার মাধ্যমে এই দাবি রাখছি।

**শ্রী বাদল ভট্টাচার্য্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা সীমান্তবর্তী এলাকার মানুষ, গ্রামের মানুষ। আজকে হাবড়া, আশোকনগর, গুমা, বিড়া, সংহতি, মসলন্দপুর প্রভৃতি এই সমস্ত জায়গায় প্রতিদিন দুটো, তিনটে, চারটে করে ছিনতাই, রাহাজানি চলছে। কিন্তু এই ৭/৮টি ষ্টেশনের মধ্যে কোন জি.আর.পি. থানা নেই। ফলে কোন আবেদন করা যায় না। তাই আমি আপনার মাধ্যমে দাবী করছি, হাবড়াতে অবিলম্বে একটা পুর্ণাঙ্গ জি.আর.পি. থানা যেন করা হয়। যেভাবে প্রতিদিন সেখানে সীমান্তের ওপার থেকে অনুপ্রবেশকারীরা আসছে এবং যেভাবে তারা ছিনতাই, রাহাজানি করছে, লোককে খুন করছে তার জন্য ঐ জায়গায় জি.আর.পি. থানা যেন করা হয়। এটা রাজ্যসরকারের দায়িত্ব, অথচ রাজ্য সরকার কোন দায়িত্ব নিচ্ছে না। তাই আমি অবিলম্বে জি.আর.পি. থানার দাবী জানাচ্ছি।

**শ্রী সৌমেন্দ্র চন্দ্র দাস ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিল্পমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবাংলাটি টিম্বার, টোবাকো এবং ডলোমাইটের জায়গা। কিন্তু সেখানে অনুসারি শিল্পের বিকাশ হয়নি। বহু শিল্পের শিলান্যাস হয়েছে কিন্তু তার পরিকাঠামো গড়ে ওঠেনি, কোন শিল্পের ব্যবস্থা হয়নি। এই সব কারণে ওখানে আন্দোলন গড়ে উঠেছে। সেক্ষেত্রে সহানুভুতির সঙ্গে বিবেচনা করতে হলে উত্তরবাংলায় শিল্প ক্ষেত্রে বিকাশের জন্য, শিক্ষা ক্ষেত্রে বিকাশের জন্য সুসংহত পরিকল্পনা গ্রহণ করা দরকার। এখন ত্রয়োদশ বিধানসভার শেষ অধিবেশন চলছে। তাই আমি এই ব্যাপারে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি, উত্তরবাংলায় শিক্ষার ক্ষেত্রে, শিল্পের ক্ষেত্রে বিশেষ পরিকল্পনা গ্রহণ করে অবিলম্বে বাস্তবায়িত করার জন্য সরকারের কাছে দাবী জানাচ্ছি।

**শ্রী কিরীটি বাগদি ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকায় ক্ষীরপাইতে একটি মাধ্যমিক স্কুল আছে। সেই স্কুলটিকে উচ্চ-মাধ্যমিক করার জন্য আবেদন জানাচ্ছি। এই স্কুলে শিক্ষক আছে, বাড়তি ক্লাস-রুমও আছে, শুধু সেখানে অনুমোদনের প্রয়োজন। সেই অনুমোদনের জন্য আমি আবেদন জানাচ্ছি। ঐ স্কুলটি উচ্চ মাধ্যমিক না হওয়ার ফলে অনেক গরীব মানুষ, কৃষক ঘরের ছেলে মেয়েদের পড়াশুনা করার অসুবিধা হয়। সেই জন্য আমি মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শৈলজা কুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি শুধু নয়, তাঁর কাছে আমার জিজ্ঞাস্য, যেভাবে কলকাতা-সহ সারা রাজ্যে ডাকাতি বৃদ্ধি পাচ্ছে তাতে আজকে আমাদের ভাবতে হচ্ছে এই রাজ্যে কোন সরকার আছে, কি নেই। একটু আগে উল্লেখ পর্বে শ্রীপঙ্কজ ব্যানার্জী যে কথা উল্লেখ করলেন আমি সেই কথার পুনরাবৃত্তি করে বলি, গতকাল লালবাজারের নাকের ডগায় দিনের বেলায় ডাকাতি হল এবং এই ডাকাতি পশ্চিমবাংলার বিভিন্ন গ্রামেগঞ্জে চলছে। আমার প্রশ্ন,-এই রাজ্যে ইজ দেয়ার এনি গভর্নমেন্ট? এখানে কোন সরকার আছে কি? কোন জায়গায় এই রাজ্য গিয়ে পৌঁছচ্ছে? তাই আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দাবী করছি, যাতে ঐ ডাকাতি, চুরি, ছিনতাই বন্ধ হয় তার জন্য যথাযথ পুলিশি ব্যবস্থা আরো বাড়ানো হয়, আরো ভিজিলেন্স বাড়ানো হয়। যে সমস্ত পুলিশ ডিউটিতে থাকা সত্ত্বেও ডাকাতি হচ্ছে, ছিনতাই হচ্ছে অথচ তারা দায়িত্ব পালন করছে না, তাদের বিরুদ্ধে যথাযোগ্য ব্যবস্থা গ্রহণ করা হোক যাতে মানুষ নিশ্চিন্তে থাকতে পারে, শান্তিতে থাকতে পারে, নিরুদ্বেগে থাকতে পারে, সেই জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অশোক কুমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হঠাৎ দেখা যাচ্ছে নির্বাচন সামনে এসে যাওয়ার সময় রাজ্য সরকার বিভিন্নভাবে প্রশাসনে অফিসারদের রদবদল ঘটাচ্ছেন। বিভিন্ন কাগজে এ সম্পর্কে যে খবর বেরিয়েছে তাতে দেখা যাচ্ছে এর ফলে অফিসারদের মধ্যে প্রচন্ড বিক্ষোভ দেখা দিয়েছে। নিয়ম না মেনে এবং সিনিয়ারিটি না মেনে এই সরকার তাদের পছন্দমত অফিসারদের পছন্দমত জায়গায় বদলি করছেন। পুলিশ প্রশাসন থেকে আরম্ভ করে প্রশাসনের অন্যত্র এই জিনিস চলেছে। এর ফলে অফিসারদের মধ্যে বিক্ষোভ দেখা যাচ্ছে এবং দায়িত্ব পাওয়া সত্ত্বেও তারা নতুন পদে যোগ দিতে অনিচ্ছুক হচ্ছেন। এটা কিন্তু প্রশাসনের পক্ষে ভাল লক্ষণ নয় এবং এইভাবে প্রশাসন চলতে পারে না। আমি মনে করি এ ব্যাপারে সরকারের সুষ্ঠু ব্যবস্থা করা দরকার এবং এই সব বদলি বন্ধ করা দরকার নতুবা যে বিক্ষোভ দেখা দেবে তা সামলানো যাবে না। সামনে নির্বাচন এসে যাওয়ায় সরকার এইসব করছেন। মুখ্যমন্ত্রীর কাছে আমার দাবী, অবিলম্বে এসব বন্ধ করা হোক।

[12.50 — 1.30 p.m.] (including House adjourned.)

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্কুল শিক্ষামন্ত্রীর একটি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, শিক্ষা নিয়োগের ক্ষেত্রে দুর্নীতি দূর করার জন্য স্কুল সার্ভিস কমিশন তৈরি করা হয়েছিল। আমি সাঁতরাগাছি কেদারনাথ ইন্সটিটিউসানের সম্পাদক। আমাদের স্কুলে ১৫শো ছাত্র মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক পড়ে। এই স্কুল সার্ভিস কমিশন হওয়ার পর থেকে এখনও সেখানে ৯ জন শিক্ষকের পদ খালি পড়ে আছে। ডি.আই.অফিসে এ সম্পর্কে জানানো হলেও সেখানে একজন শিক্ষকও নিয়োগ করা হয়নি। ডি. আই-কে বললে তিনি বলেন, আমার হাতে নেই, এস. এস. সি. থেকে শিক্ষক না পাঠালে আমি কি করে পাঠাবো? স্যার, এস.এস.সি. তৈরি করে যারা শিক্ষক পদের জন্য পরীক্ষা দিয়েছিলেন তাদের কাছ থেকে কোটি কোটি টাকা আদায় করা হয়েছে এবং সেখানে ব্যাপক দুর্নীতি চলছে। আগে স্কুল পরিচালন কমিটির হাতে শিক্ষক নিয়োগের ব্যাপারে যে ক্ষমতা ছিল কান্তিবাবুরা রাজনীতি করার জন্য সেই ক্ষমতা কেড়ে নিয়েছেন। তাদের দলের ক্যাডারদের যাতে শিক্ষক পদে নিয়োগ করা যায় তার জন্য এই স্কুল সার্ভিস কমিশন গঠন করা হয়েছে। এখন যেহেতু ক্যাডার পাওয়া যাচ্ছে না তাই শিক্ষক দেওয়া হচ্ছে না। সেখানে ব্যাপক দুর্নীতি চলছে শিক্ষক নিয়োগকে কেন্দ্র করে। আমার স্কুলে ৯ জন শিক্ষক নেই ফলে মাঝে মাঝেই সেখানে ক্লাস গ্যাপ দিতে হচ্ছে অথবা স্কুল ছুটি দিতে হচ্ছে কারণ তা না হলে স্কুলের ভেতরে বিশৃঙ্খলার সৃষ্টি হবে। আমার সাঁতরাগাছি কেদারনাথ ইনসটিটিউশনের ৯ জন শিক্ষক সহ সর্বত্র যাতে শিক্ষক নিয়োগ করা হয় তার দাবী জানিয়ে শেষ করছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার প্রাথমিক শিক্ষক যারা ৩০/৩৫ বছর ধরে শিক্ষকতা করার পর অবসর গ্রহণ করেছেন এই সরকারের মন্ত্রী এবং শিক্ষা দপ্তর, তারা অবসরপ্রাপ্ত সেই শিক্ষকদের পেনসনসহ অন্যান্য সুযোগ সুবিধাগুলি দিচ্ছেন না। প্রায় ১৮ হাজার প্রাথমিক শিক্ষক যারা অবসর গ্রহণ করেছেন তাদের অবসরকালীন পেনসন এবং অন্যান্য সুযোগ সুবিধা দেওয়া হচ্ছে না, তা থেকে তারা বঞ্চিত হয়ে আছেন। গত বছর জানুয়ারী মাসে এর প্রতিবাদ জানাতে শিক্ষকরা কলকাতায় এসেছিলেন এবং তারা শিক্ষামন্ত্রী ও সরকারের কাছে প্রতিবাদ জানাতে সমবেত হয়েছিলেন। কিন্তু স্যার, এই ফ্যাসিষ্ট সরকারের পুলিশবাহিনী তাদের উপর লাঠি নিয়ে ঝাঁপিয়ে পড়ে তাদের রক্তাক্ত করেছিলেন এবং তাদের রক্তে এখানকার রাজপথ লাল হয়ে গিয়েছিল। তারপর এক বছর পার হয়ে গেলেও এই সরকার তাদের পেনসন সহ অন্যান্য সুযোগসুবিধা দিতে ব্যর্থ হয়েছেন। এই ব্যর্থতার প্রতিবাদ জানাতে তারা আবার আগামী ১৭ তারিখে রাজপথে হাজির হচ্ছেন। এই প্রসঙ্গে আমার বক্তব্য, প্রাথমিক শিক্ষকরা ৩০-৩৫ বছর শিক্ষকতা করবার পর যদি তাঁরা তাদের অধিকারগত পাওনা থেকে

বঞ্চিত হন তাহলে এই সরকার কিছুতেই নিজেদের শিক্ষক দরদী বলতে পারেন না। এই সরকার শিক্ষক বিরোধী সরকার, প্রতিবন্ধী সরকার। তারজন্য প্রাথমিক শিক্ষক, যাঁরা কাজ শেষ করে রিটায়ার করেছেন, তাদের যা কিছু, পাওনা সেসব অবিলম্বে মিটিয়ে দিয়ে তাদের যথাযথ সম্মান দেখান হোক।

**শ্রী অমর চৌধুরী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় নগর উন্নয়ন মন্ত্রী এবং মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই মুহূর্তে রানী রাসমনি রোডে টালির নালার পাশের ১০টি বস্তির মানুষ বসে আছেন। তারা একটা স্মারকলিপি দিচ্ছেন। তাদের দাবী হল, তাদের উচ্ছেদ করে খাল সম্প্রসারণের যে পরিকল্পনা করা হয়েছে উন্নয়নের স্বার্থে, সেই কাজে তারা সহায়তা করতে রাজি আছেন, কিন্তু অমানবিকভাবে যেন তাদের উচ্ছেদ করা না হয়। তার জন্য তারা বিকল্প বাসস্থানের ব্যবস্থা এবং আর্থিক সহায়তা করবার জন্য দাবী করছেন। তার জন্য তারা স্মারকলিপি দিচ্ছেন নগর উন্নয়ন মন্ত্রী এবং সেচমন্ত্রীর কাছে। আমি আশা করবো, রাজ্যের জনদরদী সরকার তাদের ঐ দাবী মেনে নেবেন।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আপনার মাধ্যমে একটি বিষয় সরকারের কাছে উত্থাপন করতে চাই। গড়বেতা, কেশপুরে তৃণমুল কংগ্রেস এবং বিজেপি কি করেছে সবাই জানেন, কিন্তু আমার নির্বাচনকেন্দ্র- যেখান থেকে আমি ৭ বার নির্বাচিত হয়ে এসেছি, সেখানে কোনদিন এই জিনিস দেখিনি। সেখানে ১৭ কিলোমিটার দীর্ঘ একটি ড্রেনেজ ক্যানাল রয়েছে- চিমাগুড়ি ড্রেনেজ ক্যানাল। একটি বিশেষ পারপাসে বিজেপি এবং তৃণমূল কংগ্রেস বিভিন্ন জায়গা থেকে সেখানে অস্ত্র আমদানি করে বলছে যে, ঐ ক্যানাল পার্শ্বস্থ জবরদখলকারীদের হঠিয়ে দেবার ব্যবস্থা করলে, যুদ্ধাবস্থা সৃষ্টি হবে। তার জন্য আমরা এস.ডি.ও., বিডিও থেকে আরম্ভ করে প্রশাসনের সমস্ত স্তরে জানিয়েছি। আমি আশা করবো, প্রশাসন দায়িত্ব নিয়ে সেখানকার জবরদখলকারীদের এভিক্ট করবেন। এ ব্যাপারে বারবার বলেছি এবং আবার বলছি, সেখানে আর একটি দুর্ভাগ্যজনক ঘটনা যেন না ঘটে। গতকাল এ ব্যাপারে মাননীয় মন্ত্রীর কাছে দাবী জানিয়েছি এবং লিখিতভাবে তাকে অনুরোধ করেছি যাতে ঐ ড্রেনেজ ক্যানাল ক্লিয়ার করা হয়, জবরদখলকারীদের হঠিয়ে দেওয়া হয়।

(At this stage the House was adjourned till 1.30 p.m.)

(After Adjournment)

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

[1.30 — 1.40 p.m.]

**শ্রী সাধন পাণ্ডে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে কোন মন্ত্রী নেই, ডেকে পাঠান। আপনার প্রতি যাঁদের সম্মান নেই তাঁদের ডেকে পাঠান। হাউসে আসতে বলুন হাউসকে সম্মান দিতে বলুন।

(গোলমাল)

(এই সময় মাননীয় মন্ত্রী শ্রী প্রবোধ সিন্‌হা মহাশয় হাউসে প্রবেশ করেন)

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে আমি তার বিরোধিতা করছি। আমি জানি না মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর ঘরের মধ্যে বসে বক্তব্য শুনছেন কিনা। তাঁর প্রতি আমার অনেকগুলি বক্তব্য ছিল। এবাবের রাজ্যপালের ভাষণে একটা নতুনত্ব দেখতে পাচ্ছি, ২৪ বছর ধরে যিনি এখানে মুখ্যমন্ত্রী ছিলেন তিনি পালিয়ে গেলেন। তার পিছনের দরজা দিয়ে আর একজন ঢুকে গেলেন। এই হচ্ছে অবস্থা। যিনি এসেছেন তাঁকে কিন্তু বাংলার মানুষ নেতৃত্ব দেবার জন্য ভোটে জিতিয়ে দেন নি। যিনি ছিলেন তিনি জানেন যে তিনি হেরে যাবেন, সাতগাছিয়া থেকে নির্বাচনে তিনি হেরে যাবেন, তাই আগে থেকে পালিয়ে গেলেন মমতা ব্যানার্জীর ভয়ে। কারণ তিনি জানেন যে তাঁর রেকর্ড খারাপ হয়ে যাবে। কিন্তু আপনারা তো তাঁর ধুতির কোণ ছাড়ছেন না, সব ব্যাপারে তাঁকে নিয়ে ঘুরছেন, তাঁকে ছাড়া আপনাদের চলবে না। এখানে আইন-শৃঙ্খলার পরিস্থিতি কি, গতকাল আবার সেটা দেখলাম। লালবাজারের সামনে একটা ফ্ল্যাটে ডাকাতি হচ্ছে। পুলিশের কাছে ফোন যাচ্ছে যে সৈফুদ্দিনের বাড়িতে ডাকাতি হচ্ছে। পুলিশ কমিশনার এবং অন্যান্য অফিসাররা বলছে সৈফুদ্দিনের বাড়িতে ডাকাতি হচ্ছে হোক। কিন্তু সেটা সৈফুদ্দিন চৌধুরী নয়, আর এক সেফুদ্দিনের বাড়িতে ডাকাতি হচ্ছে। এই সৈফুদ্দিন চৌধুরীকে এত ভয় পাচ্ছেন কেন? এই অবস্থা হয়েছে ওঁদের পার্টিতে। মাননীয় মুখ্যমন্ত্রী বলছেন যে, মিডিয়া রাজ্যের সমস্ত ইনভেষ্টমেন্ট নষ্ট করে ফেলেছে নানা ভাবে রিপোর্টিং করে। আমার জানার ইচ্ছা করে বরাহনগর জুট মিলের ঘটনা কি মিডিয়া তৈরী করেছেন? কি অবস্থা রাজ্যে! গোটা রাজ্যে প্রতিটি কারখানায় আমরা দেখতে পাচ্ছি ইণ্ডাষ্ট্রিয়াল ক্লাইমেট এবং ট্রেড ইউনিয়ান মুভমেন্টের কি অবস্থা। আমরা দেখলাম একটা জুট মিলের ম্যানেজমেন্টের একজন লোক তার ড্রয়ারে লোডেড রিভলবার রাখছে। শ্রমিকরা লোহার রড নিয়ে ফ্যাক্টরীতে প্রবেশ করছে আর সি.অ.ই.টি.ইউ ট্রেড ইউনিয়ানের লিডাররা গেট বন্ধ করে দিচ্ছে যাতে পুলিশ ঢুকতে না পারে। এই হচ্ছে ইণ্ডাষ্ট্রিয়াল ক্লাইমেট। কি চিত্র দেখলাম আমরা বরাহনগর জুট মিলে? বড় বড় কথা বলবেন না। আপনাদের ইণ্ডাষ্ট্রিয়াল পলিসি এমনই যে শিল্প মন্ত্রীকে গায়ে কেরোসিন তেল ঢেলে মরতে হয়। এতবড় অপদার্থ এই শিল্পমন্ত্রী, এই শিল্প দপ্তর এবং এত মিথ্যা এই সরকার চালাচ্ছে। মনে রাখবেন, লজ্জায় মাথা হেঁট হয়ে যাবে। আপনারা আবার বলেন হলদিয়া পেট্রোকেমিকেল কমপ্লেক্সের কথায় যে, আমরা অমুক করবো, তমুক করবো। তলায় তলায় গিয়ে ইন্ডিয়ান অয়েল কর্পোরেশনকে বলছেন, বাজপেয়ী সরকারকে পায়ে ধরে বলতে হচ্ছে ৫০ পার্সেন্ট কিনে নিন, তা না হলে বাঁচাতে পারব না। বলুন না পূর্ণেন্দু চ্যাটার্জীকে বাইপাসে জমি দেখে না দিলে সে এখানে থাকবে না, সে ইনভেষ্ট করবে? তাই পূর্ণেন্দু চ্যাটার্জীকে বলেছেন, তুমি থাক, বাইপাসে জমি দেব। ইন্ডিয়ান অয়েল কর্পোরেশনকে বলছেন ৫০ পার্সেন্ট কিনে নাও,

জমি দেব। হলদিয়া পেট্রোকেমিকেল কমপ্লেক্সে প্রথম থেকেই গলদ। তাই জন্য আজকে এই অবস্থা। আজকে সেখানে ১৮০০ কোটি টাকার প্রোডাক্ট পড়ে আছে, যা বিক্রি হচ্ছে না। কেন সেগুলো বিক্রি হচ্ছে না? আপনারা কোন তথ্যকে চাপবেন না- বিক্রি হচ্ছে না। ম্যানেজিং ডিরেক্টরকে, ডাইরেক্টরকে, মার্কেটিং ম্যানেজারকে আপনাদের সরিয়ে দিতে হয়েছে। হলদিয়া পেট্রোকেমিকেল কমপ্লেক্সকে বাঁচাতে হলে রাজ্য সরকারকে হাত গুটিয়ে নিতে হবে, শিল্পপতিদের কাছে ছেড়ে দিতে হবে। তাহলে এই রাজ্যে শিল্প চলবে। আর রাজ্য সরকার যদি শিল্প চালাতে চায়, তাহলে কি হবে? পশ্চিমবাংলায় আপনারা গত ২৪ বছর ধরে যে ২৬টি ইন্ডাষ্ট্রি চালাচ্ছেন, বলুন তো, ক'টা কারখানায় লাভ করতে পেরেছেন? ৪টি চা বাগান যা ছিল, সেগুলিও লসে চলছে। ভর্তুকি দিয়ে কিভাবে চলবে? চলবে না। আপনারা যদি শিল্পের বিকাশ ঘটাতে চান তাহলে আপনাদের প্রাক্‌টিক্যাল হতে হবে, সাহস দেখাতে হবে। সাহস দেখাবার ক্ষমতা আপনাদের নেই। আজকে খবরের কাগজ পড়ে আশ্চর্য হয়ে গেলাম। এই শহরে কারা আসবে? স্যার, আমি আপনার কাছে বলছি, আলিপুরে একটি বাড়িতে, মাল্টিষ্টোরিড একটি বাড়িতে দারোয়ানরা সি.আই টি ইউ'এর পোষ্টার লাগিয়ে গেট বন্ধ করে দিয়েছে। সেখানে বাড়িওয়ালাকে বেরোতে দেয়নি, ভাড়াটিয়াকে বেরোতে দেয় নি। এই অবস্থা চলছে কলকাতাতে। একটা মাল্টিষ্টোরিড বিল্ডিংয়ের বাচ্চাদের তারা স্কুলে পর্যন্ত যেতে দেয় নি। কারা আসবে এখানে? মনে রাখবেন, যাদের ডিসিসন নেবার ক্ষমতা এই পশ্চিমবঙ্গে, তারা রায়চকে শিল্পপতিদের নিয়ে গিয়ে ভাল করে স্ফূর্তি করে খাওয়াতে পারেন, কিন্তু তারা কোথায় বসে আছে? তারা বসে আছে বোম্বেতে। তারা বসে আছে গুজরাটে, ব্যাঙ্গালোরে। তারা এখানে ইনভেষ্ট করতে আসবে না। আপনাদের প্রাক্‌টিক্যাল হতে হবে। ২৪ বছরে এখানে ইনভেষ্টমেন্ট করার ক্লাইমেট আপনারা নষ্ট করে দিয়েছেন। তাই তো ডবলু বি আই ডি সি এক সুরে কথা বলে আর মন্ত্রীকে আর এক সুরে কথা বলতে হয়। জ্যোতিবাবু আমাদের মুখ্যমন্ত্রী ছিলেন। তিনি পেছন দরজা দিয়ে পালিয়ে গেলেন। তিনি জনগণের রায় নিতে পারলেন না। তিনি এত যদি হেলিকপ্টারে করে ঘুরে বেড়াতে পারেন, তাহলে সাতগাছিয়ায় আগামী নির্বাচনে দাঁড়ান না? আমরা তাঁর মুখ দেখতে চাই। আমরা দেখতে চাই মানুষের রায় কোথায় যায়। আমরা কি দেখছি- ডাকাতি একের পর বেড়ে চলেছে। ডাকাতি রোধ করতে গিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী তিনি একজনের বাড়িতে গেছেন। সেখানে গিয়ে তিনি বলছেন, মা, আপনি বলুন, আমি বলছি, আপনার যদি মনে হয় আপনি এখানে থাকবেন না, তাহলে আপনাকে অন্য জায়গায় ফ্ল্যাট দেব। কিন্তু উনি তাকে বললেন না, আপনি এখানে থাকুন, আপনাকে প্রোটেকশন দেব। আর আপনি যদি তা না চান, জমি চান, তাহলে জমি দেব আলাদা জায়গায়। উনি কি পশ্চিমবাংলার মানুষকে অন্য জায়গায় সরিয়ে দেবেন? ডাকাতির কথা বলতে লজ্জা হয়। উনি যাচ্ছেন ভ্যানে করে। ভ্যানে করে

যাচ্ছেন আর উনি বলছেন, আপনাদের রাস্তাঘাট এত খারাপ। উনি এইসব জিনিস দেখেন নি। উনি ভ্যানে কোনদিন চড়েন নি। গ্রামের রাস্তা উনি আগে দেখেন নি, সেটা দেখে ফিরে এলেন।

[1.40 — 1.50 p.m.]

সেখান থেকে ফিরে এলেন, আবার ১০জন ডাকাতি করলো। ২০জন ডাকাতি করলো। রাজ্যের মুখ্যমন্ত্রীকে ডাকাতরা চ্যালেঞ্জ করছে। আপনি যেখানে যাবেন তার পরের দিন ২০ জন ডাকাতি করবে। ওকে ডাকাতরা চ্যালেঞ্জ করছে। ওনার বক্তব্য আমরা কিছু বুঝতে পারছি না। আমাদের বলতে লজ্জা হয়, মুখ্যমন্ত্রীকে বলব, আপনি পুলিশ দপ্তর চালাচ্ছেন, আপনার পুলিশ আকাশবাণীর সামনে একজন মানুষের কাছ থেকে ২৫ হাজার টাকা লুঠ করলো। আপনার পুলিশ ডাকাতি করলো, আপনি কি ব্যবস্থা নিয়েছেন, পুলিশ ডাকাতি করছে, আপনার রেজিমে? আপনি তো পুলিশ মন্ত্রী ছিলেন, পুলিশ দপ্তরের কি উন্নতি করতে পেরেছেন? বিপ্লবী মুখ্যমন্ত্রী, আপনি অনেক দুঃসময়ের কাহিনী শুনিয়েছিলেন, আপনি অনেক বিপ্লবের কথা বলেন, পুলিশ দপ্তরকে বিপ্লবী করতে পারেন নি, ভাল চরিত্রের পুলিশম্যান করতে পারেননি? আমার দুঃখ হয়, আপনি বলেছেন প্রথম দিনে, দুর্নীতি মুক্ত প্রশাসণ দেব, আপনি দুর্নীতিমুক্ত প্রশাসণ দেবেন আপনার এ্যাসপারশান কার দিকে? আপনি আঙুল তুললেন কার দিকে? দুর্নীতিবাজ কারা ছিল? আপনি প্রথমদিন বললেন আমি দুর্নীতিমুক্ত প্রশাসণ দেব। মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করছি, আপনার প্রেডিসেসার জ্যোতিবসু দুর্নীতির সঙ্গে যুক্ত ছিল? আমি দাবী করছি দুর্নীতিমুক্ত প্রশাসনের কথা ২৪ বছর পরে যদি বলেন তাহলে আপনার প্রেডিসেসার দুর্নীতির সঙ্গে যুক্ত ছিল এই কথা সাধারণ মানুষ ধরে নিয়েছে। আপনি দুর্নীতির বিরুদ্ধে রুখে দাঁড়াতে পারবেন? আপনার সেই পার্টস আছে? আপনার মেরুদণ্ড আছে? জ্যোতিবাবুকে বলতে পারবেন ইন্দিরা ভবন থেকে সরে এসো? আপনার পার্টির লিডাররা বলছে জ্যোতি বসু যতদিন বাঁচবে ততদিন আমরা দেখবো। যদি দেখতেই হয় তাহলে পাঠিয়ে দিন পুরনো বাড়ীতে ইন্দিরা ভবনে নয়, সরকারের টাকায় নয়। যখন প্রাক্তন কোন মুখ্যমন্ত্রীকে সুবিধা দিতে পারেননি তখন ওনাকে কেন? আপনারা এটা দিতে পারেন না। একটা লোক চিরকাল ভোগ করে গেল, আপনি বলতে পারছেন না, এতবড় বিপ্লবী হয়েও বলতে পারছেন না, জ্যোতিবাবুকে কড়া কথায় বলুন, আপনি ঐ ফ্ল্যাট ছেড়ে দিন, চলে যান। আমি জানি আপনাদের গায়ে লাগে। তাঁর বাড়ীতে লিফ্‌ট বসিয়ে দেওয়া হয়েছিল, সেই ব্যাপারে ছোট্ট একটা বিবৃতি বেরিয়েছিল কাগজে, যাবার আগে লিফটের টাকার চেক সই করে দিয়েছে। আমরা জানতে চাইছি, কার টাকায় লিফট বসানো হয়েছিল? আর কোন ভাড়াটে সেই বাড়ীতে লিফ্‌ট ব্যবহার করেছিল? টাটা, বিড়লা কারা ছিল? আমরা জানতে চাই লিখে দিন। আমরা বুঝে নেব, আরো অনেক কাগজপত্র আছে, সব প্লেস

করুন। আরো অনেক কিছু নিয়ে আছেন, সেইগুলি ফেরত দিতে পারবেন? আপনাদের রাজ্যের প্রাক্তন মুখ্যমন্ত্রী নিজে হাতে সই করে নিজের ছেলেকে জমি দিয়েছেন, পারবেন ফেরত নিতে-পারবেন না। প্রফুল্ল চন্দ্র সেন, অজয় মুখার্জী, সিদ্ধার্থ শঙ্কর রায়, কাউকে এই সুযোগ দেওয়া হয়নি। ডাঃ বি সি রায় নিজের বাড়ী তিনি দিয়ে গিয়েছেন আমাদের। আর আমাদের প্রাক্তন মুখ্যমন্ত্রী অনেক জমি দিয়েছেন বাঁয়া ডাঁয়া করে, অনেক কিছু হয়েছে। এত জমি দিয়ে গিয়েছেন, কেন দিয়ে গিয়েছেন? পারবেন ইনভেষ্টিগেশান করতে? ক্ষমতা আপনার আছে, যদি করতে পারেন তাহলে বুঝব আপনার মেরুদণ্ড আছে, আপনি দাঁড়াতে পারবেন। আপনি একজন প্রিজনার, আপনি আলিমুদ্দীন ষ্ট্রীটের কাছে বন্দী, আপনার দ্বারা কিছু হবে না। কামতাপুরীদের ব্যাপারে রাজ্যপালের ভাষণে যা লেখা হয়েছে, মিথ্যা কথা, পরিষ্কার বলতে চাই, কামতাপুরীদের আন্দোলন নিয়ে দার্জিলিঙের আন্দোলনের সময় আপনারা ঘিসিংকে বলেছিলেন, ঘিসিং এ্যান্টিন্যাশানাল, আবার সেই ঘিসিং- এর সঙ্গে আঁতাত করে বিধানসভায় তিনটি সিট জিতেছেন এ্যান্টিন্যাশানাল লোককে নিয়ে। আমারাও তাই বলছি, কামতাপুরীদের আন্দোলন এ্যান্টিন্যাশানাল নয়, এটা ন্যাশানাল আন্দোলন। ওরা এর থেকে বেরোবে না, ওদের আন্দোলনকে আমরা সমর্থন করবো। ওদের যে দাবী-দাওয়া সেটা মেটাব। আমরা বলেছিলাম ঘিসিং এর আন্দোলন ন্যাশানাল আন্দোলন, ঘিসিংকে এ্যান্টিন্যাশানাল বলবেন না। আজকে আপনারা কামতাপুরীদের অ্যান্টি ন্যাশনালিস্ট বলছেন। আপনার স্বাস্থ্যমন্ত্রী তো একটা অপদার্থ। এই রাজ্যের মানুষকে চোখের অপারেশন করতে বাইরে যেতে হচ্ছে। আপনি চোখের অপারেশন করতে কিউবা যাচ্ছেন, যদি আপনার চোখের অপারেশন মেডিকেল কলেজে হত তাহলে আমরা খুশী হতাম। এতই অপদার্থ আপনার স্বাস্থ্য দপ্তর আপনাকে চোখের অপরেশান কিউবায় গিয়ে করতে হচ্ছে। বুদ্ধদেববাবু যখন মুখ্যমন্ত্রী হলেন তখন আমরা আশা করেছিলাম তিনি ভালো কিছু দেখাবেন। কিন্তু আমরা দেখলাম আপনি সেই গড্ডালিকার প্রবাহের মধ্যে পড়ে গেছেন। রাজ্যপালের প্রতি আমাদের অসম্মান নেই, কিন্তু তিনি আপনাদের লেখা মিথ্যা ভাষণগুলো পড়ে গেছেন, সেই জন্য সেই ভাষণের আমরা বিরোধিতা করছি।

**ডাঃ সুজন চক্রবর্ত্তী ঃ** ডেপুটি স্পীকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব ডাঃ গৌরীপদ দত্ত মহাশয় এনেছেন তাকে আমি সমর্থন করছি এবং ওনারা যে সংশোধনী প্রস্তাব এনেছেন স্বাভাবিকভাবে তার বিরোধিতা করা ছাড়া আমার আর কোন বিকল্প কিছু নেই। এটা ঠিকই ওরা ধন্যবাদ দেবার জন্য ক্লিনটনকে পাবেন, বুশকে পাবেন। রাজ্যপালের ভাষণের মধ্যে বাস্তব সত্য প্রতিফলিত হয়েছে বলে ওরা ক্রুদ্ধ হয়েছেন। এবং ক্রুদ্ধতারপ্রতিফলন হিসাবে আমরা দেখতে পেলাম চেয়ার টেবিলের উপরে উঠে ওরা লাফালাফি করছে। ডারউইন তত্ত্বের প্রতিফলন আমরা

আবার দেখতে পেলাম বিধানসভার মধ্যে। আমার আগের বক্তা যাত্রার ঢঙে বোঝাবার চেষ্ঠা করলেন ওরা কি চান, কি করেন, দেশভাগ করার চিন্তা নিয়ে ওরা চলেন। রৌদ্রের আলো ঢাকার জন্য রোদ চশমা পরা হয়, ওরা রোদ চশমা পবে আছে বলে বামফ্রন্ট সরকারের ঔজ্জ্বল্য দেখতে পাচ্ছে না, ওরা শুধু অন্ধকারই দেখতে পাচ্ছে। এন. ডি. এ-র জোট তো প্রতিদিনই ক্রমশঃ ভাঙ্গছে, তাদের ঔজ্জ্বল্য টিম টিমে হয়ে আসছে। মর্নিং শোজ দি ডে- পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার মানুষের সমর্থন নিয়ে এখানে সরকার গড়েছে এবং ক্ষমতা বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে যে পথ তারা দেখিয়েছে, সে পথের প্রতি আকৃষ্ট হয়েছে দুনিয়ার অধিকাংশ মানুষ এবং কয়েকজন অ্যাকাডেমিশিয়ানও। গত বছর ধরে দিল্লীতে যারা সরকার পরিচালনা করছেন এবং তাদের অংশীদার হিসাবে এখানে কয়েকজন বসে আছেন এবং কয়েকজন কোন দিকে যাবেন সেটা তারা বুঝতে পারছেন না। গত এক থেকে দেড় বছরের মধ্যে অস্বাভাবিকভাবে সমস্ত জিনিসপত্রের দাম বৃদ্ধি হয়েছে। পেট্রোল, ডিজেল, রান্নার গ্যাস, কেরোসিন-এর দাম এক বছরের মধ্যে তিনগুন বৃদ্ধি পেয়েছে এবং এটা কোথাও হয়েছে কিনা আমি জানিনা। তার অংশীদার হিসাবে এখানে যারা বসে আছেন তারা কোন প্রতিবাদ করলেন না, আবার আমাদের জয় হয়েছে বলে চিৎকার করছেন। ইউরিয়া, পটাশ, ফসফেটের দাম বৃদ্ধি পেয়েছে। আজকে গোটা দেশকে ওরা অন্ধকারের দিকে ঠেলে দিচ্ছে। স্যার, আপনি নিশ্চয় জানেন,- যদিও ওদের এতটা জানবার দরকার নেই—জোট সরকারের শরিক আকালি দল পাঞ্জাবে ক্ষমতায় আছে। তারা বলছে ওয়ার্ল্ড ট্রেড অর্গানাইজেশানের নির্দেশে আজকে দিল্লীর সরকার চলছে।

[1.50 — 2.00 p.m.]

সারের দাম বাড়ছে ভয়ংকর ভাবে, সঙ্গে সঙ্গে চাষের খরচও। তার সঙ্গে আমদানি সহজ করার মধ্যে দিয়ে অপ্রয়োজনীয় ভাবে থাইল্যান্ডের চাল ভারতবর্ষে ঢোকানোর জন্য এমনকি পাঞ্জাবের চাষীরা পর্যন্ত বিপর্যস্ত হচ্ছে। পাঞ্জাব বিধানসভায় প্রস্তাব এসেছে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করে ওয়ার্লড ট্রেড অর্গানাইজেশনের চাপ থেকে কি ভাবে বেরিয়ে আসা যায়। একইসঙ্গে কর্ণাটকের সরকারও বারবার কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করছে এর থেকে বেরিয়ে আসতে হবে, না হলে উপায় নেই। সেখানে আড়াইশ কৃষক আত্মহত্যা করেছে। স্যার, পশ্চিমবাংলায় জমি এবং চাষের সঙ্গে যুক্ত মানুষরা বুঝতে পারছেন না চাষ করবেন কিনা। গোটা ভারতবর্ষ জুড়ে কৃষক, চাষী সম্প্রদায়, যারা দেশের অর্থনীতির বুনিয়াদ, তাদের উপর তীব্র আঘাত করার চেষ্টা করছে। এক দেড় বছর আগে নির্বাচনের সময় ওরা বলেছিল বছরে এক কোটি বেকারের চাকরি দেবে। বাস্তবে আমরা দেখছি রাজ্য সরকারি দপ্তরে চাকরির সুযোগ আছে চাকরির কল পাচ্ছে, ইন্টারভিউ হচ্ছে। কিন্তু কেন্দ্রীয় সরকারের দপ্তরে চাকরির কোন সুযোগ নেই। কেন্দ্রীয় রেল দপ্তরের মন্ত্রী

হয়েছেন একজন পশ্চিমবাংলার মানুষ, এখানকার মানুষ আশা করেছিল হয়ত এই দপ্তরে কিছু চাকরির সুযোগ হবে। কিন্তু না, কিছুই নেই আশা। '৭৪ সালের যখন স্ট্রাইক হয়েছিল, তখন রেল দপ্তরে কর্মচারী ছিল ২০ লক্ষ। সাধনবাবু একটু আগে বক্তৃতা করলেন-গলায় তেজ আছে, ভালো ভঙ্গি করতে পারেন, কিন্তু আপনি জানেন কি এখন রেল দপ্তরে কর্মী সংখ্যা সাড়ে ১২ লক্ষ? আর বলেছিলেন বছরে এক কোটি বেকারের চাকরি দেবেন, সেটা ছেড়েই দিলাম, ৮০ হাজার কারখানা বন্ধ হয়ে গেছে,তাতে আরও এক কোটি বেকার বৃদ্ধি পেয়েছে।

পশ্চিমবাংলার মানুষ ওসব বোঝে। আসলে আপনাদের সমস্যা কি জানেন? আপনারা পরাশ্রয়ী হয়ে যাচ্ছেন বি. জে. পি.-র চামড়া ধরে ঝুলে আছেন। জ্ঞান-বুদ্ধি আপনাদের আরও বাড়ানো দরকার। আমি বলব গত ২৩ বছরে এই বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গকে যে এগিয়ে নিয়ে গেছে তারই অগ্রগতির চেহারা রাজ্যপালের ভাষণে ফুটে উঠেছে। বাস্তব দেখে আপনারা কেউ কেউ ভয় পাবেন, কুপিত হবেন সন্দেহ নেই। পশ্চিমবাংলার বিকেন্দ্রীকৃত অর্থনীতি গোটা দেশ কেন, গোটা দুনিয়ার দৃষ্টি আর্কষণ করছে এটা অস্বীকার করতে পারবেন? আমরা অনেকেই গ্রামাঞ্চলের মানুষ, আমিও, আমরা জানি আগে গ্রামের পথে চলতে গিয়ে হাঁটু পর্যন্ত কাদায় ডুবে যেত, হাজা ছিল নিত্য সঙ্গী। এখন হাজা শব্দটা গ্রামীণ মানুষের কাছে প্রায় লুপ্ত হয়ে গেছে। আগে গ্রামের ৮/৯ বছরের ছেলেরা মায়ের কোলে আদর খেতে পারত না, স্কুলে যেতে পারত না, রাখালি করত। এখন আর রাখালি খুঁজে পাবেন কি না সন্দেহ। কিন্তু আপনারা পাবেন না। আপনি একটু খুঁজে পেতে পারেন, যদি রাখালি করার মত তৈরী করে থাকেন। এটা একটা অগ্রগতি এবং এটা কেউ ভাববেন বা কেউ উৎসাহী হবেন। যাদের ভয় পাওয়ার তারা পাবেন। এটা নিতান্তই স্বাভাবিক। এখন দারিদ্র্যসীমার কথা বলছি। দারিদ্র্যসীমার নীচে কি অবস্থা গোটা ভারতবর্ষে। ১৯৭৭-৭৮ সালে ৫১.৩২ জন মানুষ ছিল দারিদ্রাসীমার নীচে। পশ্চিমবঙ্গে আমরা পিছিয়ে ছিলাম। আমাদের ছিল ৫০.৫২ শতাংশ মানুষ। ন্যাশনাল অ্যাভারেজের চাইতে আমাদের কন্ডিশান ছিল অনেক খারাপ। আর এখন ৯৬-৯৭ সালে ন্যাশনাল অ্যাভারেজ ২৯.২। পশ্চিমবঙ্গের ২৫.১০। ন্যাশনাল স্যাম্পেল সার্ভে সাধনবাবু, এটা সি পি এম করে না। ন্যাশনাল স্যাম্পেল সার্ভে শব্দটা না জানলে জেনে নেবেন এবং আপনি কিছু নেই বলে গলার জোরে চিৎকার আপত্তি ইত্যাদি করতে পারবেন। কিন্তু সত্যের অপলাপ কখনো ঘটাতে পারবেন না। এবার সাক্ষরতার কথা বলছি। ১৯৯৬-৯৭ সালে অল ইন্ডিয়া অ্যাভারেজ হচ্ছে ৬২ পারসেন্ট। পশ্চিমবঙ্গের সাক্ষরতার রেশিও হচ্ছে ৭২শতাংশ। তারপর আবার নাশনাল স্যাম্পেল সার্ভে ২০০১ সালে করবে। কোন সন্দেহ নেই যে, আমারা ৭৫ শতাংশের বেশী অ্যাচিভ করতে পারব। উপরে কেরালা। তারপরই পশ্চিমবঙ্গ। এটাই ওদের যন্ত্রণা। ওদের কষ্ট। তাই ওরা হতাশ হয়ে ওদের কথা

বলতে চায়। আমি সেদিন এখানে আগেরকার প্রসিডিংসগুলি দেখছিলাম। আগে এখানে সবাই বক্তৃতা শুরু করতেন লোডশেডিং দিয়ে। আজকে সেই কথা আর বলার সুযোগ নেই। গোটা উত্তর বাংলার দিকে তাকিয়ে দেখুন, দিল্লিতে খোঁজ নিন এবং তারসঙ্গে মিলিয়ে দেখুন। আজকাল আর দেওয়ালে দেওয়ালে লণ্ঠনের ছবি ভোটার চিহ্ন দেখতে পাবেন না। তাহলেই বুঝুন কোন জায়গায় ছিলাম, আর কোন জায়গায় এসেছি। আমি স্যার তথ্য দিয়ে বলব। অতীশ বাবু বিরোধীদলের নেতা, মাননীয় সদস্য প্রাজ্ঞ ব্যাক্তি, একটু ভালো করে দেখবেন যে, ১৯৭৭ সালে পশ্চিবঙ্গে ৩৮ হাজার মৌজার মধ্যে ১০ হাজার ৯৮০টি মৌজা ছিল বিদ্যুতায়িত হিসাব অনুযায়ী ছিল, বাস্তব অনুযায়ী ছিল না। আজকে পশ্চিমবঙ্গে ২৯ হাজার ৫৭৪টি মৌজা বিদ্যুতায়িত। এইজন্য আমরা গর্বিত। আবারও বলছি আমাদের আরও উন্নতি হবে। ইতিমধ্যে রাজ্য সরকার সেই বিষয়ে যথাযথ পদক্ষেপ নেওয়ার চেষ্টা করছেন। একই রকম ভাবে কর্মসংস্থান ৪ লক্ষ ২০ হাজার ২১৩ ছিল। আজকে সেটা বাড়তে বাড়তে ২০০০ সালের মার্চ ২৯শে হয়েছে ৩২ লক্ষ ৫৩ হাজার ৭৮। ওদের যন্ত্রণা তাই স্বাভাবিক। স্যার, গোটা দেশের চালু কারখানাগুলি বন্ধের হিড়িক চলছে। কালকে সৌগতবাবু বিলগ্নীকরণের বিরুদ্ধে। একটার পর একটা সংস্থা বন্ধ হয়ে যাচ্ছে। মর্ডান ফুড আড়াই হাজার কোটি টাকার কোম্পানী ২০৬ কোটি টাকাতে বিক্রি হয়ে গেছে। আমাদের পশ্চিমবঙ্গে একটু অন্য রকম। আমরা বক্রেশরের জন্য গর্বিত। শত্রুর মুখে ছাই দিয়ে হলদিয়া পেট্রোকেমিক্যালস এগোচ্ছে। অনুসারী শিল্প আস্তে আস্তে এগোচ্ছে। তাই আমরা স্বাভাবিকভাবেই গর্বিত। ওদের গায়ে সেটা ফোস্কার মত লাগবে। ছুঁচের মত সেটা বিঁধবে। গোটা ভারতবর্ষ মরুভূমি। আর এখানে পশ্চিমবঙ্গ মরুদ্যান। আমি আবারও বলছি ভারতবর্ষ মরুভূমি, কিন্তু এখানে মরুদ্যান। এই বিষয়ে কোন সন্দেহ নেই যে শিক্ষা, সংস্কৃতি, শিল্প কলকারখানা সব জায়গাতেই অগ্রগতি ঘটেছে। আমি বেশী কথা বলব না। শুধু বলব মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে একটা সূচক নির্দিষ্ট আছে। কৃষিতে আজকে গোটা ভারতবর্ষের মধ্যে এখানে র‍্যাংকিং ফার্স্ট। শিল্প কলকারখানাতেও আমাদের প্রথম স্থানে পৌঁছাতে হবে।

[2.00 — 2.10 p.m.]

৭৭ সালের আগে নামিয়ে দিয়েছিলেন। আমাদের এখন লড়াই করতে হচ্ছে, স্যার, নীতির লড়াই। সরাসরি এই লড়াই। ওয়ার্ল্ডব্যাঙ্ক, ওয়ার্ল্ড ট্রেড অর্গানাইজেশন তাদের কথা অনুযায়ী দিল্লীর সরকার পরিচালিত হচ্ছে। তাদের যে নীতি, তার বিকল্প নীতি হচ্ছে আমাদের নীতি। কালকে সৌগতবাবু বললেন যে ফাস্ট ট্র্যাক পাওয়ার জেনারেটিং ষ্টেশন করেছে মহারাষ্ট্র, পশ্চিমবঙ্গ কেন করতে পারল না? আজকে উনি চলে গেলেন, থাকলে ওঁকে বলতাম যে মহারাষ্ট্রে তো আপনাদের বন্ধু সরকার চালাচ্ছে, মহারাষ্ট্রে যাতে এনরণের সেকেন্ড প্রোজেক্ট না করা হয় তার চেষ্টা করা

হচ্ছে। অন্ধ্রপ্রদেশে ৫টাকা ইউনিট বিক্রি হচ্ছে, সাত টাকা, আট টাকাও হতে পারে। পাওয়ার সেক্টরে যে ভাবে প্রাইভেটাইজেশন হচ্ছে, আমরা তার পক্ষে নই। এই যে ৫টাকা, ৭ টাকা, করে ইউনিট বিক্রি হচ্ছে কারণ কি, কারণ হচ্ছে গ্রামের মানুষ, গরীব মানুষের রীচের বাইরে বিদ্যুতকে নিয়ে যাওয়ার চেষ্টা করা হচ্ছে। আমরা সেটা চাই না। পশ্চিমবঙ্গ তার বিকল্প নীতিতে চলার চেষ্টা করে। বিলগ্নীকরণ—স্যার, দিল্লীতে একটা দপ্তর খুলেছে, শুনেছেন তো দপ্তরটির নাম বিলগ্নীকরণ দপ্তর, ডিসইনভেষ্টমেন্ট ডিপার্টমেন্ট। এই দপ্তরের একজন মন্ত্রী আছেন। মন্ত্রী তোমার কাজ কি? না আমার কাজ হচ্ছে আমার দপ্তরটাকেই কত তাড়াতাড়ি তুলে দেওয়া যায় তার ব্যবস্থা করা। আর আমাদের নীতি হচ্ছে পি.ইউ.এন্ড. আই. আর ডিপার্টমেন্ট, ঠিক ওদের উল্টো পথে আমরা কলকারখানা চালু করার চেষ্টা করছি। আমরা গর্বিত গোটা ভারতবর্ষের কোথাও এটা হয় নি, কৃষ্ণাগ্লাস ফ্যাক্টরি ১৩ বছর /বন্ধ থাকার পর নতুন করে সূর্য্যের মুখ দেখেছে। আমাদের পি. ইউ. আই. আর ডিপার্টমেন্ট তার অধীনে ৫টা অর্গানাইজেশন, গত বছর লাভ করেছে। পি.ইউ.আই.আর. আমরা তাকে প্রসারিত করার চেষ্টা করছি। বেকারী গোটা ভারতবর্ষে যেভাবে চলছে আমরা তার বিকল্প নীতিতে চলেছি। ১৭ হাজার প্রাইমারী স্কুল শিক্ষককে নিয়োগ করা হয়েছে। স্কুল সার্ভিস কমিশনের মাধ্যমে ১৮ হাজার মাস্টার মহাশয়কে নিয়োগ করা হয়েছে। আপনাদের গায়ে ফোস্কা পড়তে পারে, আমরা আপনাদের সাহায্য করতে পারছি না। বেকার যুবকরা যাতে আত্মমর্যাদার সাথে কাজ করতে পারে আমরা সেই কথাগুলো ভাববার চেষ্টা করেছি। ওরা ক্লিন্টনকে সেলাম জানাবে, বুশকে সেলাম জানাবে। আর আমরা সেলাম জানাব তাদের সেই কৃষকদের যারা বাংলার রুক্ষ মাটিকে সরস করেছে, উর্বর করেছে সেই লক্ষ কোটি কৃষক জনসাধারণকে আমরা সেলাম জানাব। সাধনবাবু অনেক পিছিয়ে আছেন। গলায় চাদর দিয়ে আত্মহত্যার চেষ্টা, নাটক, ফ্যাক্সের আশায় পদত্যাগ, তারপর পদত্যাগ প্রত্যাহার, গলায় মুক্তোর কাঁটা বিঁধবে। রাজ্যের ৪ জন মন্ত্রী তারা এই রাজ্যের মানুষের সঙ্গে বিশ্বাসঘাতকতা করেছেন। পঙ্কজবাবু, এই মহূর্তের নায়ক, কলকাতা ইউনিভারসিটির স্কলাররা গাড়ী নিয়ে ফিরছেন, তাদের সমাজবিরোধী বলে, তাদের কাছে অস্ত্র পেতে পারে বলে পুলিশ লেলিয়ে দিয়েছিল। সে খবর কলকাতার খবরের কাগজ ছেপেছিল, কলকাতার মানুষ সেদিন লজ্জা পেয়েছিলেন। এতো হতাশারই প্রতিফলন। আপনারা চক্রান্ত করতে চাইবেন এতো স্বাভাবিক। তাই স্যার নীতির লড়াইতে বামফ্রন্টকে দুর্বল করা যায় কিনা, আইনশৃঙ্খলার অবনতির চক্রান্ত করা যায় কিনা, তারই চেষ্টা চলছে। এসব চক্রান্তের পিছনে টাকা আছে। অতুল্য ঘোষ তাই বইতে সে কথা স্বীকার করেছেন। আমাদের দিদি তো দিল্লীতে সভা করে উল্টো রকমের কথা বলেন। পিটার ব্লিচ স্বীকার করতে বাধ্য হয়েছেন। ২০০০ এ. কে.-৪৭, আচ্ছা বেশ ২৫০০, ২০০০ ধরলে বা ১০০০ ধরলেও

আপত্তি নেই, বসুর সমর্থকদের খুন করতে হবে। আন্তর্জাতিক পরিকল্পনা স্যার, আন্তর্জাতিক পরিকল্পনার চক্রান্তের স্বীকার এঁরা। তাই স্বাভাবিক ভাবেই পশ্চিমবাংলাটা এঁদের কাছে পছন্দের হতে পারে না। উত্তরপ্রদেশ এঁদের কাছে মডেল। স্যার, ক্রাইম ব্যুরো বলছে ১৯৯৭-৯৮ সালে উত্তরপ্রদেশের নতুন মুখ্যমন্ত্রী বদলেছেন, রাজদরবারে রোজ মানুষকে হাসি হাসি মুখে দেখা দিচ্ছেন। ১৯৯৭-৯৮ সালে আত্মহত্যা বেড়েছে ১১৫ পারসেন্ট, বালিকাদের গনিকাবৃত্তি—সাধনবাবু আপনার পছন্দের সাবজেক্ট ২২ পারসেন্ট, মহিলাদের উপর যৌন লাঞ্ছনা বেড়েছে ২৩.৪৮ পারসেন্ট ২৩ গুণ। ক্রাইম রেকর্ড ব্যুরো গভর্নমেন্ট অফ ইণ্ডিয়া। উত্তরপ্রদেশ মডেল। উত্তরপ্রদেশের মডেলের অরাজকতা, অশান্তি সৃষ্টি যাঁরা করবেন উত্তরপ্রদেশের মতই পঞ্চায়েত পৌরসভা নির্বাচনে তাদের আরও ভয়ংকর ভরাডুবির মুখোমুখি হতে হবে। মনে রাখবেন অরাজকতা, অশান্তি মানুষ পছন্দ করে না। আমি বলছি ওঁরা পরিকল্পনা করে অশান্তি অরাজকতা সৃষ্টি করছেন। যে ভাবেই হোক বাইরে পাঠাও উত্তেজিত করো, যে ভাবেই হোক উত্তেজনার ঘটনা ঘটাও। যদি এমনিতে না হয় তাহলে সেটা ম্যানুফ্যাক্চার করো। তা না হলে আমি জানি না ডিজাইনের মতো করে হয় কিনা চারি দিকে কমান্ড পরিবেষ্টিত প্রচুর লোক। একটা ঢিল ধেয়ে আসলো তির্যকভাবে কোনাকুনি, কিন্তু পড়বার সময় টুপ করে পড়লো একদম বুড়ো আঙুলের মাঝখানে। কাগজে ছবি বেরিয়েছিল। ওটা ঢিল পড়বার গুন, না হলে বন্‌ধ করা যায় না। এর জন্য একটা বন্‌ধ হলো। কিসের জন্য বন্‌ধ? দিদির পায়ে ঢিল পড়েছে। একটা শ্লোগান শুনেছি, ৫ তারিখে বন্‌ধ ডেকেছিলেন দিদির পায়ে ঢিল লেগেছে, দিদি তাই বন্‌ধ ডেকেছে। এই বন্‌ধ সফল করুন। পশ্চিমবাংলার মানুষ হেসেছে। পশ্চিমবাংলা মানুষ কোন দিন দেখে নি, গোটা ভারতবর্ষ এই সব কোন দিন দেখে নি। তাই বলছি ওঁরা কোন মুখে কথা বলেন? গড়বেতা, ছোট আঙারিয়া, খবরের কাগজে পড়লাম জতুগৃহ, ১৮ জনক অগ্নিদগ্ধ করে মারা হয়েছে। আমি যন্ত্রণায় বিদ্ধ হয়েছি। ছি ছি এই ধরণের ঘটাতে পারে? পরে দেখলাম ১৮ জন এর নাম রয়েছে, তার মধ্যে বাচ্ছা ৫,৬ ছেলেমেয়ের। আনন্দবাজারে ছবি বেরলো তারা খেলছে। লজ্জায় মুখ ঢাকবার জন্য মেদিনীও জায়গা দেবে না এঁদের। দেখলাম কুমের আলি বলে একটা লোক জঙ্গলে বসে আছে। সে বলছে আমি কোন দিন সভ্য জগতে ফিরে যেতে পারবো না। তার কারণ আমার নাম দিদির খাতায় উঠে গেছে। আমি খুন হয়েগেছি। আমাকে সারা জীবন জঙ্গলের জীবন বেছে নিতে হবে। কারণ শহরে গেলেই আমাকে খুন করে এঁরা প্রমাণ করবে যে সত্যি আমি খুন হয়ে গেছি। আজকে ওঁরা পশ্চিমবাংলাকে এই দুর্বিষহ অবস্থার মধ্যে এই অশান্তির আবহাওয়ায় টেনে নিয়ে যাচ্ছে। আমি বলবো, সাধনবাবু জবাব দেবেন, আনন্দবাজারের রিপোর্ট কোট করে বলছি অন্তর্তদন্তর ৪র্থ কিস্তি আবদুল বক্তারের বাড়ীতে কোন সন্দেহ নেই অটোমেটিক্ রাইফেল, গ্রেনেড এবং রকেট লঞ্চারের মজুত ছিল। কেন কলকাতার

এক নার্সিংহোমে লুকিয়ে রেখে বলছেন মাথা খারাপ হয়ে গেছে। আপনাদের অসভ্যতার সীমা থাকা উচিত। আমি বেশী বাড়াতে চাই না, আমি বলছি পশ্চিমবাংলার শান্তির পরিবেশকে অশান্তির আবহাওয়ায় যারা ডুবিয়ে দিতে চায় অরাজকতার রাজত্ব যারা ফিরিয়ে আনতে চায়, অন্ধকারের জীবকে যারা সাহায্যে করতে পারে পশ্চিমবাংলার মানুষকে তারা সাহায্যে করতে পারবে না। পশ্চিমবাংলার মানুষ তাদের তুলে ছুঁড়ে ফেলে দেবে এ বিষয়ে কোন সন্দেহ নেই। কবিতার লাইন আছে যারা অন্ধ তারা সবচেয়ে বেশী আজ চোখে দেখে, যাদের হৃদয়ে কোন প্রেম নেই, প্রীতি নেই করুণার আলোটুকু নেই পৃথিবী অচল আজ তাদের সুপরামর্শ ছাড়া। এঁরা সেই রকম মনোভাব নিয়ে চলছেন। অন্ধকারে অন্ধ চশমা পরে অন্ধকারের জগতে পশ্চিমবাংলাকে টেনে নিয়ে যেতে চাইছেন। আমরা চাইছি নিকষ কালো অন্ধকার থেকে তাদের মুক্ত করে সূর্যালোকের রাঙা আভায় নিজেদের উৎসাহিত করতে। পশ্চিমবাংলার মানুষ চাইছে সেই পথেই চলতে, এ কথা বলে আমি সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[2.10 — 2.20 p.m.]

**শ্রী অসিত মাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মহামান্য রাজ্যপাল কর্তৃক ভাষণের বিরোধিতা করে গুটি কয়েক কথা বলব। স্যার, মহামান্য রাজ্যপাল মহাশয় তিন নম্বর অনুচ্ছেদে বলেছেন, কয়েকটি জেলার কিছু অঞ্চলে রাজনৈতিক সংঘর্ষের নির্দিষ্ট কিছু ঘটনা ছাড়া এ রাজ্যে আইনশৃঙ্খলা সামগ্রিক পরিস্থিতি শান্তিপূর্ণ ছিল। দীর্ঘ ২৫বছর ধরে রাজ্য সরকারের কাছ থেকে একই কথা শুনে আসছি। বলছেন, পশ্চিমবঙ্গের আইন-শৃংঙ্খলা পরিস্থিতি ভালো এবং অন্যান্য রাজ্যের তুলনায় অনেক বেশী ভালো। স্যার, আজকে যখন দীর্ঘ কয়েক মাস ধরে মেদিনীপুর, বাঁকুড়া থেকে আরম্ভ করে পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় রাজনৈতিক সংঘর্ষ বেড়ে চলেছে এবং মানুষের জীবনহানী হচ্ছে, মানুষের মৃত্যু ঘটছে তখন মহামান্য রাজ্যপালকে দিয়ে ঐ ভাষণ পাঠ করানো হয়েছে। আমি এর চরম বিরোধিতা করছি। স্যার, আমার সময় সীমিত, প্রতিটি অনুচ্ছেদ ধরে ধরে বলা যাবে না। তবু ও আমি যতটা সম্ভব বলছি। কিছুদিন আগে সারা পশ্চিমবাংলায় ভয়াবহ বন্যা হয়ে গেল। ঐ বন্যা পরিস্থিতির মোকাবিলায় রাজ্য সরকার ব্যর্থ হয়েছেন। আজকে দুর্নীতি, স্বজন-পোষণ কি ভাবে পশ্চিমবাংলার মানুষকে আঘাত করেছে সে কথা আমি আপনার কাছে বলব। বন্যায় আমাদের বীরভূম জেলার আমার কেন্দ্রে সবচেয়ে বেশী ক্ষতি হয়েছে। সেখানে শত শত মানুষের মৃত্যু ঘটেছে। এক সপ্তাহ ধরে বন্যার জল ছিল কিন্তু রাজ্য সরকারের কোন ত্রাণ মানুষের কাছে পৌঁছায় নি। রেডিও, টি. ভি. তে সমানে রাজ্য সরকার বলছেন, প্রচার করা হচ্ছে, বীরভূমে ত্রাণ কাজের জন্য মিলিটারি, সি.আর.পি.এফ. রওনা হয়ে গেছে। কিন্তু আমরা দীর্ঘ ৫-৬ দিন পরেও মানুষের কাছে পৌঁছাতে পারিনি, কালীদহ,

বসওয়ার মানুষের কাছে যাওয়া যায়নি। নদীগুলো সব ভেঙ্গে গেছে, শেষ হয়ে গেছে। অথচ, রেডিও, খবরের কাগজে প্রচার করা হচ্ছে, যুদ্ধকালীন ভিত্তিতে ত্রাণ ব্যাবস্থা করা হচ্ছে। মাননীয় রাজ্যপালকে দিয়ে বলানো হয়েছে, ১৮, ৮৬, ৯৭৬ টি বাড়ি ভেঙে পড়েছে। ১০ লক্ষের বেশী ত্রিপল, ১৫ লক্ষ জামাকাপড়, ১৫ লক্ষ কম্বল দেওয়া হয়েছে। মাননীয় রাজ্যপালের ভাষণ অনুযায়ী ১৮/১৯ লক্ষ বাড়ী ভেঙে পড়লেও ত্রিপল পাঠালেন ১০ লক্ষ। তাহলে আপনাদের বক্তব্য অনুযায়ী আজ পর্যন্ত কিছু মানুষ ত্রিপল, কম্বল থেকে বঞ্চিত হয়েছেন। ঘর তৈরী করার টাকা থেকে বঞ্চিত হয়েছেন। আগামী দিনে যে সমস্ত পরিকল্পনা করেছেন তার থেকেও তারা বঞ্চিত হবে। শুধু তাই নয়, আমাদের এসেসমেন্ট অনুযায়ী বীরভূম জেলার একটা গ্রামের বাড়ীর সংখ্যা ৫০০। কিন্তু আপনাদের কমরেড, প্রধান, পঞ্চায়েত সমিতি সভাধিপতি সেখানে ৭০০ বাড়ীর হিসাব দেখিয়ে টাকা তুলেছেন এবং তারপরও সেই গ্রামের শত শত মানুষ বি.ডি.ও., অফিসার, পঞ্চায়েত সমিতি, এস.ডি.ও.-র কাছে দরবার করছেন যে, তারা কোন টাকা পায়নি। তারা বলছেন, আমাদের সব হারিয়ে গেছে বন্যায়, আমাদের জন্য একটা ব্যবস্থা করুন। অফিসাররা সরকারী খাতা দেখিয়ে বলছেন, আপনাদের ওখানের জন্য ৭০০ বাড়ীর টাকা দিয়েছি। আমার প্রশ্ন তাহলে কেন ৩০০ মানুষ এসে বলে আমরা বাড়ী ভাঙ্গার টাকা পেলাম না? কারণ হচ্ছে এই নির্বাচনের প্রাক্কালে দাঁড়িয়ে বামফ্রন্ট তাদের নিজস্ব প্রধান, পঞ্চায়েত সমিতিকে দিয়ে ভুয়ো লিস্ট তৈরী করে, মাস্টার রোল্ তৈরী করে একটা বাড়িতে ৫ জন, ৭ জন, ১০ জন কে টাকা পাইয়ে দিয়েছে। তাই এসেসমেন্ট ফেল করে গিয়েছে। আমরা রাজ্যসরকারের কাছে জানতে চাই যে, কেন এটা পরিষ্কার হল না? মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণে আমরা দেখেছি—বন্যার সময় ডাঃ সোম, এক্স এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ার (ইরিগেশন) ডাঃ ভবেশ মুখার্জী, সারা ভারতবর্ষের বিশেষজ্ঞদের একজন, তিনি বলছিলেন, বর্তমান কাগজে বেরিয়েছে, দূরদর্শনে দেখছিলাম যে রাজ্যসরকারকে জানাতে যে, এই বন্যা কেন হয়েছে? যে বৃষ্টি হয়েছে সেই বৃষ্টি এর আগেও হয়েছে। নদীতে বন্যা হতো ঠিকই কিন্তু এভাবে ভয়াবহতার সৃষ্টি হতো না। লক্ষ লক্ষ মানুষের ক্ষয়-ক্ষতি, হাজার-হাজার মানুষের জীবন নাশ হতো না। আজকে জানতে চাই কেন এই বন্যা হল? এই নির্বাচনের প্রাক্কালে তিনি পরিষ্কার করে বলেছেন যে রাজ্য সরকার জানেন যে ৪ ঘন্টা যদি বৃষ্টি হয় সঙ্গে সঙ্গে ড্যাম থেকে নদী, ক্যানেলে জল ছাড়তে হবে। ১২ ঘন্টা পার হওয়ার পরেও ১৩ ঘন্টার মাথায় তিনি গভীর রাত্রিতে উইদাউট ইনফরমেশন ড্যামগুলোতে জল ছেড়ে দিয়ে একটা বিভীষিকা তৈরী করে দিলেন। আজও পর্যন্ত মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণে জানতে পারলাম না রাজ্যসরকারের ব্যর্থতা কি? রাজ্য সরকার গট-আপ করে ক্রিয়েট করলেন এই বন্যাকে। মানুষের জীবন নিয়ে খেলা করলেন। আরেকটা জিনিষ হাউসকে বলতে চাই, এর আগে যতগুলো বন্যা হয়েছে, বন্যার ৯ মাস পরে, রাজ্যসরকার কেন্দ্রীয়সরকারের

দেওয়া টাকা পেয়েছেন। এবারে কিন্তু উইদাউট এ্যাসেসমেন্ট পঞ্চায়েত সমিতি এবং পঞ্চায়েতগুলোতে জানতে চাওয়া হল না যে আমাদের ক্ষয়-ক্ষতি কত হয়েছে এবং কত টাকা লাগবে এবং কত টাকা দিলে মানুষের কল্যাণ হবে, বাড়ি-ঘর তৈরী হবে? রাজ্যসরকার জানতেন যে আমরা বন্যা করছি এবং বিশাল ক্ষয়-ক্ষতি হবে তাই আন্‌লিমিটেড টাকা এস.ডি.ও. এর মাধ্যমে , বি.ডি.ও. অফিসের মাধ্যমে কোটি কোটি টাকা পাঠিয়ে দেওয়া হল। আর সেই আন্‌লিমিটেড টাকা রাতের অন্ধকারে মাস্টার রোল তৈরী করে পঞ্চায়েত সমিতির মাধ্যমে নির্বাচন করতে পঞ্চায়েতের কমরেডদের পকেটস্থ করা হচ্ছে। আমরা ডি.এম-এর অফিসে এব্যাপারে বলেছি, ডিষ্ট্রিক্ট প্ল্যানিং কমিটির মিটিং-এ মাননীয় মন্ত্রী মহাশয় ছিলেন, ডি. এম. ছিলেন, এস.ডি.ও. ছিলেন, সেখানে আমরা বলেছিলাম যে বন্যা কবলিত এলাকার মানুষের মধ্যে যাদের কাছে এখনও ত্রাণ ব্যবস্থা পৌঁছায় নি, তাদের জন্য ত্রাণের ব্যবস্থা করা হোক, তারা গরীব মানুষ, তাদের ঘর তৈরী করার ব্যবস্থা করা হোক, যে সুযোগ-সুবিধা দেওয়া হচ্ছে সেগুলো তাদের দেওয়া হোক। আর যদি সরকার মনে করেন যে টাকা দেওয়ার কথা ছিল তার চেয়েও বেশী টাকা দেওয়া হয়েছে তাহলে একটা দৃষ্টান্ত স্থাপন করুন যে, এই বামফ্রন্ট সরকার, এই পশ্চিমবঙ্গ সরকার সৎ এবং নির্ভীক এবং বলুক ঐ প্রধানগুলোকে, ঐ পঞ্চায়েত সমিতির সভাপতিগুলোকে, ঐ অফিসার গুলোকে যারা বেশী টাকা নিয়েও আজও দেয়নি ঐ বন্যার্ত মানুষ গুলোকে, যারা ঘর-বাড়ি হারিয়েছে, যারা মা হারিয়েছে, যারা বোন হারিয়েছে, যারা বাবাকে হারিয়েছে, যারা পুত্র হারিয়েছে, আজও তারা মুক্ত আকাশের দিকে তাকিয়ে দিনের পর দিন ক্ষুধার্ত ভিখারীর মত দাউ দাউ জ্বালা নিয়ে রাস্তায়, গাছতলায় ঘুরে বেড়াচ্ছে, আপনারা তাদের জন্য কিছু ব্যবস্থা করুন। আপনি কোনটাই পারবেন না? পশ্চিমবঙ্গের যে সমস্ত এলাকায় বন্যা হয়েছে— যে কোন একটা অঞ্চল যে কোন একটা গ্রামকে বেছে নিন, সেখানে যারা বেশী টাকা পাইয়ে দিয়েছে— কে আইডেনটিফিকেশন করেছে? কে মাস্টার রোল্ তৈরী করেছে? কার দ্বারা এই টাকা আত্মসাৎ হয়েছে? আপনি তাদের কে জেলে পুরুন। তাতে কংগ্রেসের অনেক পঞ্চায়েত প্রধান আছে দরকার হলে কংগ্রেসের প্রধানরা জেলে যাবে, পঞ্চায়েত সমিতির অনেক সভাপতি কংগ্রেসের আছেন, দরকার হলে তারা জেলে যাবে, কিন্তু আপনারা সমস্ত আইন-কানুন কে উপেক্ষা করে এই নির্বাচনের প্রাক্‌কালে আপনার কমরেডদের হাতে পয়সা পাইয়ে দিলেন। যার ঘর ভেঙ্গে গেল সে পেল ২০০০ টাকার জায়গায় ৫০০ টাকা, আর যার পয়সার ব্যবস্থা করে দিল প্রতিদিন কয়েক লক্ষ করে টাকা নিয়ে তারা বাড়ি ফিরে গেল, পার্টি অফিসে ফিরে গেল। ধিক্কার জানাই এই সরকারকে, ধিক্কার জানাই মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণকে। এর বিরোধিতা করতে চাই। আজকে বামফ্রন্টের পক্ষ থেকে যাঁদের বক্তৃতা লিস্টে নাম আছে, যাঁদের এলাকায় বন্যা হয়েছে তাঁদের কে আজ বক্তৃতা রাখতে দিন। তাঁরা বলুন। রাজ্য সরকার

বন্যায় দারুণ ব্যবস্থা নিয়েছে—তাঁর পিঠের চামড়া এলাকায় থাকবে না। আর সে সহজে ঘুরে আসতে পারবে না। আজ এখানে দাঁড়িয়ে বলুন ব্যর্থ হয়েছে বামফ্রন্ট সরকার।

[2.20 — 2.30 p.m.]

বামফ্রন্ট সরকার বন্যা নিয়ন্ত্রণে সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। এখানে আমি আর একটা বিষয় পরিষ্কার ভাবে উল্লেখ করতে চাই। এ রাজ্যে আজকে হস্তচালিত তাঁত শিল্পীদের অবস্থা খুবই করুণ। তারা আজকে তাঁত চালিয়ে খেতে পাচ্ছে না। ফলে বাধ্য হয়ে ক্রাশার মেশিনে পাথর ভাঙার কাজ নিচ্ছে। যারা সে কাজ করতে পারছে না, তাদের না খেয়ে মরতে হচ্ছে। হ্যাণ্ডলুম ডিপার্টমেন্টের এবং সেরিকালচার ডিপার্টমেন্টের অফিসাররা গিয়ে তদন্ত করে পঞ্চায়েত সমিতির হাতে লিষ্ট করে দিয়ে এসেছে। বেড়ালকে মাছ বাছতে দিয়ে এসেছে। বেশ কিছু পঞ্চায়েত সমিতিতে টাকা গিয়েছে তাঁত শিল্পীদের সাহায্য করার জন্য, কিন্তু পঞ্চায়েত সমিতি সেই টাকা বিলি করছে না। রামপুরহাট এক নং ব্লকের দু নং পঞ্চায়েত সমিতিতে কোটি কোটি টাকা পড়ে রয়েছে। হ্যান্ডলুম ডিপার্টমেন্টকে উপেক্ষা করে, সেরিকালচার ডিপার্টমেন্টের নির্দেশ না মেনে ঐ পঞ্চায়েত সমিতি শুধুই পার্টিবাজী করছে। কেবল মাত্র যারা তাদের সঙ্গে যোগসাজশ করছে, পার্টিকে পয়সা দিচ্ছে তারাই শুধু টাকা পাচ্ছে। বাকি যে সমস্ত মানুষের ক্ষয়-ক্ষতি হয়েছে তারা টাকা পাচ্ছে না। এই অবস্থা তৈরী হয়েছে। আন্‌লিমিটেড টাকা পড়ে রয়েছে, অথচ দুঃস্থ মানুষকে সাহায্য করা হচ্ছে না। বন্যার ব্যাপারে আমি বলতে চাই, আজকে রাজ্য সরকারকে পরিষ্কার করে বলতে হবে বন্যা প্রতিরোধের জন্য রাজ্য সরকারের কি চিন্তা-ভাবনা আছে। যদি বলা হয় ত্রিপল কিনে রাখা হয়েছিল বা কম্বল কিনে রাখা হয়েছিল, তাহলেই কি দায়িত্ব শেষ হয়ে যায়? এই প্রসঙ্গে আমার বক্তব্য আমি এখানে উপস্থিত মন্ত্রী মহাশয়কে নোট করতে অনুরোধ করছি। বন্যার ক্ষয়-ক্ষতি দেখার নামে মন্ত্রীদের হেলিকপ্টারে চেপে ঘুরে বেড়ানো বন্ধ করা উচিত। কারণ মন্ত্রীদের হেলিকপ্টারে চাপতে যে পয়সা খরচ হয় তার কিঞ্চিত অংশ বন্যাকবলিত ক্ষতিগ্রস্ত মানুষের কাছে গিয়ে পৌঁছয় না। আমরা দেখলাম বিগত বন্যার সময় ত্রাণ মন্ত্রী রাইটার্স বিল্ডিং-এ বসে রইলেন, বন্যার ৭দিন পরে আকাশ পথে হেলিকপ্টারে চেপে ভ্রমণ করলেন। আগামী দিনে এই জিনিস বন্ধ করা দরকার। এর বদলে বন্যা কবল থেকে দ্রুত মানুষকে উদ্ধার করার জন্য প্রতিটি জেলায় স্পীড বোট প্রস্তুত রাখার বিশেষ প্রয়োজন বলে আমি মনে করি। আমরা দেখলাম এবারের বন্যায় আমার বিধানসভা কেন্দ্রের কালীদহে প্রায় ৫০ জন মানুষ স্পীড বোটের অভাবে মারা গেল। তারা তিন দিন জলের তলায় ছিল। দ্রুত যদি তাদের উদ্ধার করা যেত তাহলে তারা মারা যেত না। স্পীড বোটের অভাবে বুজুং-এ গাছের তলায় আশ্রয় নেওয়া ৩০ জন মানুষ মারা গেল। ৪/৫ দিনের মধ্যে সেখানে তাদের কাছে একটা সরকারী নৌকাও গিয়ে পৌঁছলনা। রাজ্য সরকার কয়েকটা ত্রিপল, কয়েকটা

কম্বল বিলি করে আর কিছু মানুষকে ৫০০ করে টাকা দিলেই যদি বন্যার্ত মানুষের জন্য দারুন কিছু করা হয়েছে বলে বলা হয় তাহলে সেক্ষেত্রে আমার কিছু বলার নেই।

বিধানসভায় দাঁড়িয়ে রাজ্য সরকারের এই সাফল্যের কথা রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে রেখে গেলেন। এটা একটা ভন্ড সরকার। রাজ্যপালকে দিয়ে কতগুলো অসত্য কথা এখানে পাঠ করানো হয়েছে। আমার এই সরকারের কাছে প্রশ্ন, বন্যা কবলিত মানুষদের পুনর্বাসনের জন্য এই সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছে? এখনো পর্যন্ত কোন ব্যবস্থাই করতে পারেনি। এখনো সময় আছে, যে সমস্ত গরীব মানুষেরা, যে সমস্ত কৃষকরা খেতে পাচ্ছেনা, তাদের বাঁচাবার চেষ্টা করুন। কৃষকদের স্বার্থে ৫১০ টাকা কুইন্টাল ধানের দাম বেঁধে দেওয়া হয়েছে। তাহলেই কি সব দায়িত্ব পালন করা হল? রাজ্য সরকার এখানে বলছে ধান কিনতে মিল মালিকদের ওপর চাপ সৃষ্টি করবেন। কি চাপ সৃষ্টি করছেন? কেউ তো ধান কিনছে না। কেউ রাজ্য সরকারের নির্দেশ মানছে না। ৭০ টাকা দরে আলুর বস্তা বিক্রি হচ্ছে। অনেক ক্ষেত্রে ৭০ টাকাও পাচ্ছে না ফলে আলু চাষী কোল্ডস্টোরেজ থেকে আলু বের করছে না। রাজ্যের চাষীরা আজকে এই করুন অবস্থার সম্মুখীন হয়েছে। এই অবস্থায় আমি রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ, স্যার।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি গত ২২ তারিখে রাজ্যপালের প্রদত্ত ভাষণ সম্পর্কে বলার আগে ঐদিন যে আচরণ বিরোধীপক্ষরা এখানে করেছেন তার তীব্র প্রতিবাদ জানাচ্ছি এবং পশ্চিমবাংলার যে ঐতিহ্য, বিধানসভার যে ঐতিহ্য তাকে ধুলিস্যাৎ করেছেন। নেতাজী সুভাষচন্দ্রের বাংলা, রবীন্দ্রনাথ ঠাকুরের বাংলা, সেই বাংলা ভাষা শুধু ভারতবর্ষে নয়, গোটা বিশ্বে তার একটা সুনাম আছে। সেই সুনামকেও কলঙ্কময় করেছেন এই বিরোধীপক্ষরা। আমি তার তীব্র প্রতিবাদ করে আমার বক্তব্য রাখছি। স্যার, বিধানসভায় রাজ্যপাল তার ভাষণ দেবেন, গোটা রাজ্যে এক বছরে বিভিন্ন দপ্তরের যেসব উন্নয়নমূলক কাজ সেগুলি এখানে আলোচিত হবে। ৪ দিন ধরে মোট ১৬ ঘন্টার ভাষণ হবে, তার মধ্যে ৮ ঘন্টা বিরোধীপক্ষরা বলার সুযোগ পাবেন। সুতরাং আলোচনা করার সুযোগ আছে, বিরোধীপক্ষের বলার সুযোগ আছে। কিন্তু ওরা তা না করে হাত ধরে টানাটানি, তাঁর দেওয়া প্রদত্ত ভাষণ ছিঁড়ে তারা কোন্ ভূমিকা পালন করলেন? এত কোন দেশে, কোন গণতান্ত্রিক ব্যবস্থায় এই জিনিস নেই। দুর্ভাগ্য আমাদের যে বিরোধীপক্ষ সঠিক নেতৃত্ব দিতে পারছে না। সুতরাং এ ব্যাপারে আমাদের কিছু করার নেই। হতাশা থেকে, দুর্বলতা থেকে, আগামী দিনের যে লড়াই সেই লড়াই থেকে পিছিয়ে যাবার জন্যই তারা এই সব করেছেন। যাই হোক, আমি প্রথমেই রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব সেই প্রস্তাবকে সমর্থন করে বলতে চাই, গোটা ভারতবর্ষে কংগ্রেস যে নীতি নিয়েছিল, যে অর্থনৈতিক নীতি নিয়েছিল এবং আজকে কেন্দ্রের বি. জে. পি সরকার যে

কৃষি নীতি লাগু করেছে, তার ফলে যে অবস্থার সৃষ্টি হয়েছে তাতে করে হাজার-হাজার মাল্টি-ন্যাশনাল কোম্পানীগুলি ভারতবর্ষে আসবে এবং তার ফলে কৃষকদের যে অধিকার জমির অধিকার, ফসলের অধিকার সেই সব অধিকারগুলি সব কেড়ে নেবে। এর বিরুদ্ধে তৃণমূলের যে সব এম. পি.-রা আছেন তারা তো লড়াই করছেন না? কৃষকরা আজকে দেশে আখ উৎপাদনের ন্যায্য দাম পাচ্ছে না, আজকে বিদেশী জিনিষপত্র অবাধে পারমিশানের যে সুযোগ করে দিয়েছে কেন্দ্রীয় সরকার, তার ফলে চাষীরা তাদের উৎপাদিত ফসলের ন্যায্য দাম পাচ্ছে না গোটা ভারতবর্ষে। ফলে চাষীরা আত্মহত্যা করছে। এর জন্য পাঞ্জাবে লড়াই সুরু হয়েছে। গোটা ভারতবর্ষে কৃষকরা আজ বিপন্ন। ইষ্ট ইন্ডিয়া কোম্পানী ভারতবর্ষে এসে দেড়শো বছর রাজত্ব করেছিল। আবার মাল্টি ন্যাশনাল কোম্পানীগুলি ভারতবর্ষে ঢোকবার চেষ্টা করছে। কই, এ ব্যাপারে আপনারা কিছু বলছেন না কেন? পাবলিক ডিস্ট্রিবিউশন সিষ্টেমের মাধ্যমে যেখানে গরীব মানুষদের সস্তায় চাল, গম প্রভৃতি জিনিষপত্র দেওয়ার কথা, সেক্ষেত্রে এখন কেন্দ্রীয় সরকারের নীতি হচ্ছে-ও'সব চলবে না। গরীব মানুষরা পাবে, কি পাবে না তা আমাদের দেখার দরকার নেই। যাদের পয়সা আছে তারাই বাঁচবে। এই যে কেন্দ্রীয় সরকারের নীতি এর বিরুদ্ধে বিরোধীদের তো সোচ্চার হতে দেখছি না? আজকে রেশনিং সিস্টেম পশ্চিমবাংলায় চালু আছে। এর বিরুদ্ধে কেন্দ্রীয় সরকারের যে আক্রমণ তার জন্য আপনারা প্রতিবাদ জানাবেন না? পশ্চিমবঙ্গ সরকার তার সীমিত আর্থিক ক্ষমতার মধ্য দিয়ে নিজের থেকে পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম চালু রেখেছেন এবং এফ.সি. আইকে বলেছেন, তোমাদের আর চাল সংগ্রহ করার দরকার নেই, আমরাই চাল-ধান সংগ্রহ করে পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমকে কেন্দ্রীয় সরকারকে বাদ দিয়ে চালাবো। এই যে উদ্যোগ পশ্চিমবঙ্গ সরকার নিয়েছেন, সে ব্যাপারে তো আপনারা কিছু বলছেন না? আজকে কৃষি ক্ষেত্রে চাষীদের যে ধান, যে ফসল সেটা একটা জায়গায় পশ্চিমবাংলা এসেছে। সে সর্ম্পকে তো কিছু বলছেন না? ভারতবর্ষের মধ্যে আলু উৎপাদনে পশ্চিমবঙ্গ একটা জায়গায় এসেছে। সেখানে তো কিছু বলছেন না? মাছ চাষ করে গত ১০ বছর ধরে এই রাজ্য সরকার মেডেল পাচ্ছে, পুরস্কৃত হচ্ছে। এইসবগুলি আপনারা বলছেন না কেন? কেন, বলতে লজ্জা হয়? পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের যে সব উন্নয়নমূলক কাজ সেইসব কাজগুলির কথা বলতে অসুবিধার কি আছে? ১৯৭৮ সালের আগে গ্রামবাংলায় কি হত? আমরা তখন লড়াই করেছিলাম। না খেয়ে মানুষ মরছে কেন, কংগ্রেস তুমি জবাব দাও, এই কথা আমরা তখন বলতাম। আর আজকে, একটা জায়গার কথা বলুন, যেখানে মানুষ না খেয়ে মরেছে? সেকথা বলার কোন রাস্তা আপনাদের আর নেই। গত ২৪ বছর ধরে আমাদের প্রাক্তন মুখ্যমন্ত্রীর নেতৃত্বে যে সব উন্নয়নমূলক কাজ হয়েছে তার বিরুদ্ধে বিরোধীরা লাগাতার কুৎসা, নাটক করেছেন। কিন্তু কিছুই করতে পারলেন না। না পেরে বারে-বারে বলেছেন মুখ্যমন্ত্রী পদত্যাগ

করবেন না? আবার বলেছেন, কেউ কি পদত্যাগ করে। কিন্তু সত্যি-সত্যি যখন উনি পদত্যাগ করলেন তখনই বিরোধীদের মাথায় গোলমাল শুরু হয়ে গেল।

[2.30 — 2.40 p.m.]

তারপর আমরা যখন বললাম যে আমরা বুদ্ধদেববাবুকে মুখ্যমন্ত্রী করবো তখন ওরা নানান অপপ্রচার আরম্ভ করলেন এবং বললেন যে বুদ্ধদেববাবু চালাতে পারবেন না। এখন কিন্তু দেখা যাচ্ছে যে পশ্চিমবঙ্গের যুব সমাজ ও সাধারণ মানুষের মধ্যে একটা নতুন জোয়ার এসেছে। এখন আমাদের জনসভাগুলিতে বিগত দিনের জনসভার থেকে বেশী মানুষরা আসছেন। যত বেশী মানুষ আমাদের সভা সমিতিতে আসছেন ততই ওদের মনে ভয় ধরে যাচ্ছে এই দেখে যে তাহলে তো দিদির আর মুখ্যমন্ত্রী হওয়া হল না। স্যার, ওদের বলি, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী হওয়া অতো সহজ নয়। উল্টো পাল্টা করে এম.এল.এ হয়ত হওয়া যায় কিন্তু তাও নীতি, আদর্শ বিসর্জন দিয়ে বেশীদিন এম.এল.এ.ও থাকা যায় না। স্যার, আমরা দেখলাম এই তৃণমূল কংগ্রেস যখন থেকে এলো তখন থেকেই ওরা পশ্চিমবঙ্গে গোলমাল করতে আরম্ভ করলো। বিদেশ থেকে টাকা এনে, জোতদার, জমিদারদের দিয়ে বাইরে থেকে লোক আনিয়ে চক্রান্ত করে ওরা গোলমাল আরম্ভ করলো। আজ কিন্তু গোটা পশ্চিমবাংলার মানুষ নতুন করে এর মূল্যায়ন করছেন। প্রথম প্রথম কাগজগুলির প্রচার দেখে মানুষ কিছুটা বিভ্রান্ত হয়ে ভাবছিল সত্যিই তো, এ তো অত্যাচার কিন্তু পরে মানুষ নতুন করে মূল্যায়ন করে তৃণমূলের আসল উদ্দেশ্য এবং কার্যকলাপ সম্পর্কে অবহিত হতে পেরেছে। মানুষ দেখেছে কি ভাবে তৃণমূল দল একটা মেয়েকে নিয়ে রাজনীতি করেছে। তৃণমূলের এই ঘৃণ্য চক্রান্ত মানুষ আজ ধরে ফেলেছে। স্যার, ঐ বক্তার মন্ডল যাকে নিয়ে অনেক কথা ওরা বলছেন 'আজকাল' পত্রিকাতে দেখলাম ঐ বক্তার মন্ডল বলছেন, তিনি শুয়ে শুয়ে দেখলেন যে তার বাড়ীতে আক্রমণ হল। প্রথম বলা হল তার ছেলেমেয়ে সবাই মারা গিয়েছে পরে দেখা গেল তাদের সরিয়ে দেওয়া হয়েছে। ঐ তৃণমূলের ডাক্তাররা বক্তার মন্ডলকে ঘিরে থাকলেন যাতে পুলিশ তাকে জিজ্ঞাসাবাদ করতে না পারে। স্যার, এই প্রসঙ্গে একটা কথা বলি। একজন, ডাকাত, খুনি সে বেল পাওয়ার জন্য এক উকিলকে ধরলো। উকিল তাকে বললো আমি তোমাকে বাঁচাতে পারি কিন্তু তোমাকে জিজ্ঞাসা করলে তুমি কিছু বলবে না শুধু ব্যা ব্যা করে যাবে। তারপর যখন তাকে কোর্টে তুলে জিজ্ঞাসা করা হল যে তুমি ডাকাতি করেছো? সে ব্যা ব্যা করতে আরম্ভ করলো। তারপর তাকে যা প্রশ্ন জিজ্ঞাসা করা হয় তাতেই সে ব্যা ব্যা করলো। তারপর তাকে ছেড়ে দেওয়ার পর উকিল যখন তাকে বললো এবারে আমার ফিস দাও, সে তখনও ঐ ব্যা ব্যা করতে আরম্ভ করলো। স্যার, যে কান্ড ঐ তৃণমূল কংগ্রেস করছে পশ্চিমবাংলার মানুষ তাতে তাদের স্বরূপ বুঝতে পারছে। আজকে ওরা উন্নয়নের কথা বলছেন। '৭৮ সালের আগে গ্রামে গ্রামে ভোট

করতে যে সব সরকারী কর্মচারীরা যেতেন তখন অনেক গ্রামে বুথে যেতে তাদের ৪/৫ কিঃ মিঃ হেঁটে, মাথায় ব্যালট বক্স নিয়ে যেতে হত কারণ গাড়ী যেত না। এখন কিন্তু সে অবস্থাটা আর নেই। মিডিয়া এবং সাংবাদিক যারা আছেন তারাও গ্রামে গিয়ে দেখে আসতে পারেন যে ৯৫ শতাংশ গ্রামেই আজ সরাসরি এ্যাম্বাসাডার বা জিপ যেতে পারছে। ওরা বিদ্যুতের কথা বললেন। গণিখান চৌধুরী সাহেব এখানে নেই, তার কথা বলছি না। কিন্তু সেই সময় কি আমরা দেখেছিলাম। কাগজে কলমে দেখিয়ে দেওয়া হল যে প্রতিটি ব্লকের ৪০/৪২ টি করে মৌজা ইলেক্ট্রিফায়েড হয়ে গিয়েছে। ৪০/৪২ ইনটু এত গুলি ব্লক তাহলে হিসাব করে দেখুন কত মৌজাতে বিদ্যুৎ গিয়েছে এবং সেই হিসাবে প্রতিটি জায়গায় ৫ জন করে কালেক্শানের লোক, ৫ জন করে মেরামতির লোক—এই ভাবে হিসাব করে হাজার হাজার লোককে এস.ই.বি.তে কারুকে কাগজে লিখে কারুকে দেশলাই-এর বাক্সে লিখে চাকরি দিয়ে দেওয়া হল। এইভাবে গোটা পশ্চিমবঙ্গের বিদ্যুৎ ব্যবস্থাটাই ভেঙ্গে দেওয়া হল, এস.ই.বি. কে দুর্বল করে দিয়ে। পরবর্তীকালে দেখা গেল যেসব জায়গায় দু/একটা খুঁটি পড়েছিল, তার গিয়েছিল তাও সব চুরি হয়ে গেল এবং ওরা সব টাকা মেরে দিল। পশ্চিমবঙ্গের মানুষ এসব কথা জানেন। তারপর ৭৮ সালের আগে গ্রামে কৃষি শ্রমিকদের অবস্থা কি ছিল? তখন ঐ জোতদার, জমিদাররা কৃষি শ্রমিকদের এ্যাডভান্স দিয়ে দিতেন এবং তারপর খুব অল্প পয়সা দিয়ে তাদের দিয়ে কাজ করিয়ে নিতেন। এখন কিন্তু সে অবস্থাটা আর নেই। এখন গ্রামের কৃষি শ্রমিকদের কাজের জন্য ডাকলে প্রথমেই তারা জিজ্ঞাসা করে নেয় যে কত টাকা দেওয়া হবে এবং কি খেতে দেওয়া হবে। সেটা বললে এবং তাদের পছন্দ হলে তারপর কাজে যাবে।

বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর তার ক্ষমতা বিকেন্দ্রীকরণ নীতি এবং প্রতি পাঁচ বছর অন্তর নির্বাচন এবং নির্বাচিত প্রতিনিধিদের হাতে অর্থনৈতিক ক্ষমতা দান, এর ফলে আজকে রাজ্যের মানুষের মাথা উঁচু হয়েছে। কাজেই ওরা বিধানসভায় যা বলছেন তার সঙ্গে গ্রাম-শহরের কোন মিল নেই। আগে প্রাকৃতিক দুর্যোগের পর গ্রামের মানুষ শহরে চলে আসতেন, কিন্তু এখন আর গ্রামের মানুষ সেভাবে শহরে আসছেন না। কোন স্টেটে যদি ন্যাচারাল ক্যালামিটি হয় তাহলে সেক্ষেত্রে কেন্দ্র থেকে ফান্ড আসবার কথা। রাজ্যে অতবড় বন্যা হয়ে গেল, যার ফলে ৯টি জেলার লক্ষ লক্ষ মানুষ প্রাণ সম্পদ সব হারালো। বন্যার পর তারা হেলিকপ্টারে করে ঘুরেও গেলেন, কিন্তু একটি পয়সাও সাহায্য করলেন না। ওদের নেত্রী বলেছিলেন যে, তিনি অটলবিহারীকে বলে সাহায্যের ব্যবস্থা করবেন, কিন্তু কিছুই করলেন না। তারা বামফ্রন্ট সরকারকে অর্থনৈতিক অবরোধ করলেন যাতে এখানকার মানুষ আমাদের সরকারের উপর ক্ষেপে যান এবং ক্ষেপে গেলে আগামী নির্বাচনে তিনি রাজ্যের মুখ্যমন্ত্রী হবেন। এই ধরনের জঘন্য রাজনৈতিক নেত্রী পশ্চিমবঙ্গের ইতিহাসে বিরল ঘটনা। দেখা যাচ্ছে, রাজ্যে ৩৫৬ প্রয়োগের জন্য

তিনি বারবার দিল্লী ছুটে যাচ্ছেন। এখানে ত্রান মন্ত্রী বলছিলেন যে, বন্যার পর পশ্চিমবঙ্গের ৯টি জেলা থেকে কোন মানুষ ত্রাণের জন্য তাঁর কাছে কোন দরখাস্ত দেননি। তার কারণ হ'ল, বামফ্রন্ট সরকার পঞ্চায়েত প্রতিনিধি এবং এন. জি. ও.-দের দিয়ে সর্বদলীয়ভাবে ত্রাণের কাজ করেছেন। কারণ প্রাকৃতিক বিপদের সময় এই সরকার তৃণমূল, বি জে পি, সিপিএম এসব বিচার করেন না, ফলে সাহায্য এলে সবাই সেই সাহায্য পান। সরকার যে সুযোগ-সুবিধা দিচ্ছেন সেটা সবাই সমানভাবে পাচ্ছেন। আমরা মনে করি, রাজনৈতিক শক্তি হিসাবে কংগ্রেস এবং তৃণমূল কংগ্রেস একই বৃন্তে দুটি ফুল। আমরা রাজনৈতিক লড়াই করে রাজ্যে ২৪ বছর ক্ষমতায় রয়েছি এবং আমরাই আবার আসবো। ওদের দিদির মুখ্যমন্ত্রী হবার স্বপ্ন স্বপ্নই থেকে যাবে। এই বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে শেষ করছি।

## Point of Information

**শ্রী রবীন দেব ঃ** মিঃ ডেপুটি স্পীকার স্যার, অন এ পয়েন্ট অফ ইনফর্মেশন। এখানে তৃণমূল কংগ্রেস এবং বিজেপি হৈ-চৈ করছেন আমাদের বিরুদ্ধে। কয়েকদিন আগে কলকাতার সি.টি.কলেজে গুণ্ডা নিয়ে হামলা চালিয়েছিলেন ওরা। আজকে সেখানে নির্বাচন হয়েছে এবং ঐ নির্বাচনে ৩০টির মধ্যে ২৬টি আসনই বামপন্থী ছাত্রদের দখলে এসেছে। তাই বলছি, ছাত্রসমাজ আজকে তৃণমূল-বিজেপির মুখে ঝামা ঘষে দিয়েছে।

[2.40 — 2.50 p.m.]

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে রাজ্যপালের ভাষণের উপর আলোচনায় আমি আমার দলের তরফ থেকে তীব্র বিরোধিতা করছি। ভাষণের প্রথমেই রাজ্যপাল এই বক্তৃতা দিয়ে শুরু করেছেন যে, "গভীর পরিতৃপ্তির সঙ্গে উল্লেখ করা যায়.." যখন আমাদের উত্তরবঙ্গের মানুষ বঞ্চিত বা সেখানে কামতাপুরী আন্দোলনের সূচনা হয়েছে এবং তার সাথে দক্ষিণবঙ্গে বিরাট অবক্ষয় শুরু হয়েছে তখন এই কথা বলা হচ্ছে। ডায়মন্ডহারবারের ক্ষেত্রে খবরের কাগজ খুললেই দেখতে পাই ডাকাতির ঘটনা। আমাদের এখানে ১নম্বর ব্লকের বি.ডি.ও একজন মহিলা। তিনি যখন রাস্তা দিয়ে যাচ্ছিলেন তখন তাঁর সমস্ত টাকা ছিনতাই করে নেয় এবং তার উপর অশালীন আচরণ করা হয়। ২ নম্বর ব্লকের বি.ডি.ও অফিসে প্রকাশ্যে ঢুকে সমস্ত টাকা-পয়সা ছিনতাই করে এবং অফিসের স্টাফদের মারধোর করে। এই সমস্ত ঘটনাগুলি ঘটছে এবং তথাপিও বলা হচ্ছে আইন-শৃঙ্খলার যথেষ্ট উন্নতি করেছি। যদি প্রকৃতই উন্নতি হতো তাহলে আমাদের মুখ্যমন্ত্রীকে আমাদের ডায়মন্ডহারবার থানায় ছুটে যেতে হতো না। আজকে আমরা এই রাজ্য সরকারের কাছ থেকে কি পেয়েছি? আমাদের মরুবেড়িয়া গ্রামে আপনারা একটা শব্দ ব্যবহার করেন সেটা হলো সেখানে গণ ডাকাতি হয়েছে, একদিনে ৪২ টি ডাকাতি হয়েছে। সেখানে মাননীয় মুখ্যমন্ত্রী ছুটে গিয়েছেন। ট্রেজারী বেঞ্চের সদস্যরা বলেন রাস্তা-ঘাটের আমরা কি দারুন উন্নতি

করেছি। আমরা অনেকে বলেছি গ্রামের চেহারা, মাননীয় মুখ্যমন্ত্রী সেখানে গিয়ে ভ্যানে চেপে যেতে হয়েছে, তাঁর কোমরে খুব ব্যাথা লেগেছে। উনি শুধু ডি.এম সাহেবকে জিজ্ঞাসা করেছিলেন এখানে রাস্তা-ঘাট এত খারাপ কেন? আপনার শরীরটা তো ভালো আছে, পার্থ বাবুকে বলবো? যাই হোক এর মধ্যে আমি যাচ্ছি না। মুখ্যমন্ত্রী ডি.এম সাহেবকে বলছেন এত রাস্তা খারাপ, ১ লক্ষ টাকা আপনি দেবেন না? মুখ্যমন্ত্রী যখন ওখান থেকে চলে আসেন তার এক সপ্তাহ পরে চৌসায় আরো একজন ডাক্তারকে খুন করলেন আপনাদের লোকজন।

মাননীয় রাজ্যপাল গভীর পরিতৃপ্তির সঙ্গে বলেছেন যে, আমাদের পশ্চিমবাংলায় শান্তি-শৃঙ্খলা দারুণ ভাবে আছে। আপনারা ভাবুন তো। এখানে আপনাদের অনেকে ইতিহাসের ছাত্র। আপনারা নিশ্চয়ই ভাবছেন, যখন পশ্চিমবাংলায় মায়েদের ওপরে এই রকম করে নির্যাতন চলছে, নারী ধর্ষণের ঘটনা ঘটছে, চারিদিকে হাহাকার চলছে, সেইসব কথা আপনাদের কানে পৌঁছুচ্ছে না। আজকে প্রত্যেকটা জায়গায় স্বাস্থ্যের কি অবস্থা, মানুষ স্বাস্থ্য পরিষেবা পাচ্ছে না। স্কুলগুলো কি ভাবে চলছে - চার জনের জায়গায় একজন শিক্ষককে দিয়ে স্কুল চলছে এই অবস্থায় এনে দাঁড় করিয়েছেন যখন তখন আমরা কি দেখছি সম্রাট নিরোর মত একই তালে বীনা বাজাচ্ছেন। এই হচ্ছে আপনাদের চরিত্র। এখানে কেউ বলছিলেন, আপনাদের লজ্জা পাওয়া উচিত। লজ্জাটা আপনাদেরই পাওয়া উচিত ছিল। আমরা দেখলাম রাজ্যপালের ভাষণের ওপরে বলতে উঠে এক ভদ্রমহিলাকে নিয়ে অনেকটা সময় কাটিয়ে দিলেন। কিন্তু আমি এই কথা বললে কি ভুল হবে - আপনাদের মন্ত্রীরা বলছেন, পশ্চিমবাংলায় এত ভাল কাজ কেউ করেন নি। এই কথা আমরা বলছি না, আপনারাই বলছেন। আমরা বলছি, সেখানে আপনারা যাচ্ছেন এবং সুযোগ নিচ্ছেন। মিটিং করছেন, ফটো তুলে আপনাদের দেখানো হচ্ছে। আপনারা তাঁকে নিয়ে লড়ছেন। আপনারা বলেন যে, কেন্দ্রীয় সরকার জিনিষের দাম বাড়াচ্ছে। কেন্দ্রীয় সরকারই কি শুধু দাম বাড়িয়েছে, আপনারা বাসের ভাড়া বাড়ান নি? লক্ষ্য করে দেখবেন, বাজেট ভাষণে রাজ্যপাল বলেছেন, যাত্রীদের নিরাপত্তা দিতে হবে। যেভাবে যাত্রীরা প্রতিদিন হয়রান হচ্ছে- আপনারা চীৎকার করছেন - আমার এক কলিগ ওদিকে বসে আছেন, প্রভঞ্জন মন্ডল, তাঁকে জিজ্ঞাসা করুন। তিনি জানেন, ডায়মন্ডহারবার গেলে সেখানে ক'টা চেকপোষ্ট বসাতে হয়েছে। প্রশাসন সেখানে ফেল করেছে। ক্যাডার দিয়ে, পার্টির মহিলাদের দিয়ে লোকদের বাসে তুলে দিতে হয়। এখন আপাতত চুরিডাকাতিগুলো কমেছে। কিন্তু বাসে ডাকাতি থেকে ট্রেনে ডাকাতি থেকে শুরু করে প্রতিদিন চারিদিকে খুনখারাপি হচ্ছে। রাজনৈতিক সংঘর্ষের অবসানের কথা আপনাদের সাজে না। জয়নগরে আপনাদের পার্টনার আর এস পি. তাদের অবস্থা করুণ। জয়নগরে মোয়া খেতে খেতে এস ইউ সি, আর এস পি ওখানে কেন মারামারি করলো? ওখানে কংগ্রেসীদের তো বাঁচাবার ব্যবস্থা করেন নি।

ডায়মন্ডহারবার এলাকায় রাজনৈতিক সংঘর্ষের জন্য এখান থেকে মাননীয় মুখ্যমন্ত্রী ছুটে গিয়েছিলেন সেটা থামাতে। তিনি থামাতে পারলেন না। উনি বলছেন কলকাতায় গন্ডগোল থামাতে, কলকাতাতে যেখানে গন্ডগোল হয়, সেখানে থানা বাড়াতে হবে। আমার ওখানে ফলতা ফ্রি ট্রেড জোন ওখানে দুটি ব্লক এবং একটি মিউনিসিপ্যালিটি। আমি একটা প্রস্তাব দিয়েছিলাম, ডায়মন্ডহারবারে রামনগরে একটা থানা করা হোক। মাথা নেড়ে বুদ্ধবাবু বললেন, তিনি সেক্রেটারীকে জিজ্ঞাসা করবেন। সেক্রেটারী বললেন, এই মরশুমে হওয়া সম্ভব নয়। এই যদি অবস্থা হয়, তাহলে একবার ভাবুন তো কি ভাবে রাজ্যটাকে আপনারা চালাচ্ছেন?

বাজেট ভাষণে মাননীয় রাজ্যপাল সুন্দরভাবে বলেছেন, হিংসা পরিহার করুন। প্রশ্ন করতে ইচ্ছা করে, হিংসার উদ্যোক্তা কারা? কেশপুরে কারা হিংসা ছড়ালো? কেশপুরে যারা লড়াই করছে তারা আপনাদের লোক। সিপিএমের অত্যাচারে অতিষ্ঠ হয়ে তারা কেশপুরে গিয়ে হাজির হয়েছে। অথচ আপনারা বলছেন, হিংসা পরিহার করুন। আমার বলতে লোভ হয়, বেড়াল বলে মাছ খাব না, এবারে আমি কাশী যাব। সমস্ত পশ্চিমবাংলায় আগুনের হল্কা ছড়িয়ে দিয়েছেন আপনারা। আপনারা আবার বলছেন, আমরা সাম্প্রদায়িক সম্প্রীতি দারুণ ভাবে রেখেছি। এবারে ঈদের সময়ে কি হল? মুসলমানরা বললো কোরবানী করবে। কোরবানী শব্দটা শুনতে খুব ভাল, যার অর্থ হচ্ছে আত্মবলিদান। কিন্তু সেই সময়ে কোরবানীকে ছেড়ে দিয়ে হিন্দু মুসলমান পরস্পরের মধ্যে লাঠালাঠি শুরু হয়ে গেল। সাম্প্রদায়িক উত্তেজনার সৃষ্টি হলো।

[2.50 — 3.00 p.m.]

ওরা সেখানে জানে, মুসলিমরা এক ঘন্টার জন্য কোরবানি উৎসব পালন করলে মহাভারত অশুদ্ধ হবে না। কিন্তু বুদ্ধবাবু বলেছেন যেখানে উৎসব হয় সেখানেই হবে। কিন্তু কোরবানীর পরে সেটা আনতে গিয়ে যদি হিন্দু এলাকায় সেই রক্ত পড়তে পড়তে যায় পড়ুক, সেখানেই হবে। এখানে আমি গভীর পরিতৃপ্তির সঙ্গে বলছি, আমরা সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রেখেছি। স্যার, আপনার মাধ্যমে বলতে চাই, এখানে কি করে এত বড় অসত্য কথা উনি বললেন আমি বুঝতে পারছি না। আজকে শিল্পায়নের দারুণ নাকি অবস্থা হয়েছে এই কথা প্রাক্তন মুখ্যমন্ত্রী বলে তিনি চলে গেলেন। গন্তব্যস্থল কোথায় পশ্চিমবাংলা, স্থানটা কোথায় রায়চক। সেখানে শিল্পায়ন হবে। অসীমবাবু, তার বাজেট বক্তৃতায় কি বলেছিলেন, ১০০ কোটি টাকা রেখেছি রুগ্ন শিল্পকে পুর্ণগঠিত করার জন্য। রুগ্ন শিল্পের স্বাস্থ্য ফিরিয়ে আনার জন্য, স্বাস্থ্যশ্রী করার জন্য। এখানে আমি জিজ্ঞাসা করতে চাই, অর্থমন্ত্রী থাকলে জিজ্ঞাসা করতাম ১০০ কোটি টাকা শিল্পায়ন- এর জন্য, রুগ্ন শিল্পের জন্য রেখেছেন বাজেট বক্তৃতায় বলেছিলেন। আপনাদের সেই টাকা কোথায় খরচ

হয়েছে? যদি খরচ হত তাহলে রুগ্ন শিল্প আরো রুগ্ন হয়ে যেত না, একটু বাঁচতো। আমাদের শিল্পায়ন ব্যবস্থার পরিকাঠামোয় নাকি সাফল্য হয়েছে, ডায়মন্ডহারবার এলাকায় ফলতা মুক্ত বাণিজ্যিক কেন্দ্রে একটা অগ্নি নির্বাপক যন্ত্র স্থাপন করা হয়েছে মিথ্যা কথা। আমি জিজ্ঞাসা করেছিলাম এটা কবে আপনারা চালু করবেন? তখন বলেছিলেন এই বাজেটে টাকা পাস হলে হবে। অথচ এখানে বলেছিলেন স্থাপন হয়েছে। আরো বলেছিলেন, ডায়মন্ডহারবার এলাকায় জাজেস কোয়ার্টার তৈরী হয়ে গেছে- সেটাও অসত্য। সত্যের অপলাপ মাত্র। রাজ্যপালের ভাষণে যদি এতগুলি মিথ্যা কথা থাকে তাহলে কি করে আমরা সেটা গ্রহণ করবো? আমি অস্বীকার করতে পারিনা শিক্ষার উন্নতির ব্যাপারে। শিক্ষার মান নাকি বেড়েছে, কিন্তু যে তথ্য দেওয়া আছে তাতে তারা কি পেলেন, স্কুল বেড়েছে, মাষ্টার বেড়েছে, ছাত্র নেই। আর পরিকাঠামো বলতে গেলে কিছুই নেই। আমরা পড়াবার স্বার্থে। যিনি আমার ভাষণের বিরোধিতা করছেন, সেই দিদিমণিকে বলি, আপনার এলাকায় সব কয়টি প্রাইমারী স্কুলে মাষ্টার মশাইরা আছেন তো, সব কয়টি হাইস্কুলে মাষ্টার মশাইরা আছেন তো? যদি থাকে তাহলে আপনি ভাগ্যবতী, আমরা ভাগ্যবান নই। আমি জানি এমন অনেক স্কুল আছে, যেখানে একজন মাষ্টার মশাইও নেই। সুজন চক্রবর্তী মহাশয় বলছিলেন, প্রাইমারী স্কুলে মাষ্টারমশাই ঢেলে দিয়েছেন। কোথায় দিয়েছেন বললে আপনাদের আঁতে ঘা লেগে যাবে, দক্ষিণ ২৪ পরগনার সুন্দরবনে কোন প্রাইমারী শিক্ষক দেননি, দিয়েছেন কলকাতার অভিজাত এলাকায় যেখানে আপনাদের ছেলেমেয়েরা পড়ে। বিশেষ করে সি পি এম পার্টি যারা করে তাদের মামা কাকা জ্যাঠার ছেলেমেয়েরা যেখানে পড়ে। ফ্রম বারুইপুর টু সাগর দেখুন, কোথায় কত শিক্ষক কোন কোন স্কুল পেয়েছে? এটা কি অস্বীকার করবেন? আসল কথা হচ্ছে, আপনাদের পরিকাঠামো নেই, আপনারা স্যাংশান করে দিয়ে বসে আছেন। স্কুল বাড়লেও শিক্ষার কোয়ালিটি বাড়েনি। তার জন্য চাই উপযুক্ত মান, উপযুক্ত শিক্ষক; তবে প্রোডাক্ট কি হবে, বাই প্রোডাক্ট কি হবে, উচ্চ মানের কতটা হবে আমরা সেইদিকে যাচ্ছি না। শিক্ষার সমস্ত রকম উপকরণের অভাব আছে। সেটা প্রাইমারীতে বলুন, হাইস্কুলে বলুন, কতকগুলি স্কুল আছে যেখানে হেড মাষ্টার নেই, কোন কোন জায়গায় শিক্ষক রিটায়ার করছেন, সেই জায়গায় লোক নেই। শিক্ষার সঙ্গে স্বাস্থ্যের কথাটাও আপনারা জানেন, এখানে যারা স্বাস্থ্য নিয়ে বলছিলেন তাদের স্বাস্থ্য ভাল, ওদের পরিবারকে ওরা ঔষধ পাঠিয়ে দেয় নিশ্চয়। ডায়মন্ডহারবারে যে হাসপাতাল আছে, সেখানে ওয়ার্ল্ড ব্যাঙ্কের সহায়তায় ১২৫ বেড হয়েছে।

সেটা তো কহতব্য নয়। হাসপাতালগুলোতে কোন ওষুধপত্র নেই। প্রাইমারী হেলথ্ সেন্টারগুলোর অবস্থাতো আরও কাহিল। এই হচ্ছে স্বাস্থ্যের ব্যাপারে আমাদের

গ্রামবাংলার চিত্র। কলকাতার বন্ধুরা হয়ত ভালো ওষুধপত্র পাচ্ছেন বলে চিৎকার করছেন। সব জায়গাতে স্বাস্থ্য দপ্তরের কি প্রবল উন্নতি হয়েছে এটাই হচ্ছে তার চিত্র। রাজ্যে একটার পর একটা কলকারখানা বন্ধ হয়ে যাচ্ছে, গ্রামাঞ্চলে যে হেল্‌থ সেন্টারগুলো ছিল সেখান থেকে ডাক্তাররা চলে যাচ্ছে, রোগীরা থাকছে না, প্রাইমারী হেলথ্ সেন্টারগুলো উঠে যাচ্ছে। রাস্তাঘাটের অবস্থা তো জঘন্য। আপনারা কি করে ঐ রাস্তা দিয়ে ইন্ড্রাস্ট্রিয়ালিস্টদের নিয়ে আসবেন, এটা ভাববেন না। বেকারদের সম্পর্কে মুখ্যমন্ত্রী একটা ভালো সাজেশান দিয়েছেন, পশ্চিমবাংলার বাঙালী বেকার যুবকরা তোমরা ব্যবসা করো। আমাদের তথ্য ও সংস্কৃতি দপ্তরের মাধ্যমে টিপু সুলতানের দু'শত বর্ষ পালন করলেন। কিন্তু টিপুর বংশধররা আজকে কেউ ছাতা সারাচ্ছে, কেউ রিকস্‌া চালাচ্ছে, কেউ বা জড়ির কাজ করছে। এই হচ্ছে আজকে মুসলমানদের অবস্থা। আর আপনারা বলছেন সংখ্যালঘুদের জন্য আমরা দারুণভাবে কাজ করছি।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** স্যার, মহামান্য রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তার তিনদিন ধরে বির্তক চলছে, আমি এই বির্তকে অংশ নিয়ে ধন্যবাদসূচক প্রস্তাবকে সমর্থন করে এবং বিরোধীদের আনীত সমস্ত সংশোধনী প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শুরু করছি। বিগত তিন দিন ধরে দেখতে পাচ্ছি বিরোধীরা বার বার এই রাজ্যের আইন-শৃঙ্খলার প্রশ্ন তুলছেন। সুতরাং আমি আমার ভাষণে আমাদের রাজ্যের আইন-শৃঙ্খলার পরিস্থিতি কেমন সারা ভারতবর্ষের তুলনায় সেটাই আলোকপাত করার চেষ্টা করব। স্যার, আমি কতগুলো সংবাদপত্র, সংবাদ মাধ্যম এবং কেন্দ্রীয় স্বরাষ্ট্র দপ্তরের বিবৃতি বা তথ্য থেকে এখানে বলতে চাই। আমি আপনাদের সকলের দৃষ্টি আকর্ষণ করছি আনন্দবাজার পত্রিকার ২৭ শে ডিসেম্বরের, ২০০০ সংখ্যার উপরে, শিরোনামাটা হচ্ছে-নানান রাজ্যের আইন-শৃঙ্খলার মাপকাঠি, লিখেছেন বিবেক দেবরায়, লিখেছেন রাজীব গান্ধী ইন্সটিটিউট অফ কম্পারেটিভ স্টাডির অধিকর্তা। তিনি বলেছেন, কোন কোন রাজ্যের আইন-শৃঙ্খলা পরিস্থিতি কেমন তা লিখেছেন। সব থেকে আইন-শৃঙ্খলা পরিস্থিতি খারাপ হচ্ছে বিহারে, তারপরে হরিয়াণায়, তারপরে অন্ধ্রপ্রদেশে, তারপর দিল্লীতে, তারপরে কর্ণাটকে, তারপরে উত্তরপ্রদেশ এবং তারপরে হচ্ছে পশ্চিমবাংলা। সুতরাং সারা ভারতবর্ষের মধ্যে আমরা কোথায় সেটা একটু ভেবে দেখবেন।

[3.00 — 3.10 p.m.]

স্যার, সারা গঙ্গার জল যদি দূষিত হয়ে যায় এবং হরিদ্বার, বারাণসীর ঘাটে যদি দূষিত জল বয়ে যায় তাহলে নিশ্চয় কলকাতার কোন ঘাটে ফিল্টার ওয়াটার পাওয়া যাবে না। এই ব্যবস্থার মধ্যে যা করা যেতে পারে ব্লিচিং পাউডার বা অন্য কিছু দিয়ে জলটাকে দূষণমুক্ত করা এবং গঙ্গাকে দূষণমুক্ত করার জন্য গণ আন্দোলন করা। পশ্চিমবঙ্গ সরকার সারা দেশের মধ্যে এই রাজ্যটাকে উল্টোদিকে চালানোর

পরিকল্পনা, ব্যবস্থা উদ্যোগ নিয়েছে। কেন্দ্রীয় স্বরাষ্ট্র বিভাগের রাষ্ট্রমন্ত্রী শ্রী বিদ্যাসাগর রাও ২৬ শে জুলাই রাজ্যসভায় একটি লিখিত প্রশ্নের উত্তরে বলেছেন ১.১.২০০০ থেকে ৩০.৬.২০০০ পর্যন্ত দিল্লীতে খুন হয়েছে ৩০৪ জন, ডাকাতি হয়েছে ৫৮৫ টি, ২৪৬ টি ধর্ষণ এবং ৫৪৮ টি অপহরণের ঘটনা ঘটেছে, ঘটেছে ৬৩ টি বধূ হত্যার ঘটনা। পশ্চিমবাংলায় এটা পাওয়া যাবে না। কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রী লালকৃষ্ণ আডবানি ২৬ শে এপ্রিল লোকসভাতে আমাদের দেশের আইন-শৃঙ্খলার অবস্থা নিয়ে বিবৃতি দিয়েছেন। তিনি বলেছেন '৯৯ সালে বি. জে. পি. শাসিত উত্তরপ্রদেশে ২৭৯ জন দলিত খুন হয়েছে, ১৮৪ জন দলিত রমণীকে ধর্ষণ করা হয়েছে। তিনি বলেছেন সারা ভারতবর্ষে পশ্চিমবঙ্গ ছাড়া তফসিলি জাতিদের উপর ৬১০৬ টি অত্যাচারের ঘটনা ঘটেছে। তফসিলি উপজাতিদের কথা তিনি বলেছেন খুন এবং আক্রমণ সবচেয়ে বেশি হয়েছে মধ্যপ্রদেশে। তারপর রাজস্থানে, তারপর উত্তরপ্রদেশে। পশ্চিমবাংলায় এরকম ঘটনা একটাও ঘটেনি।

লালকৃষ্ণ আডবানি চারটি মেট্রো শহরের আইন-শৃঙ্খলা নিয়ে বলেছেন। দিল্লীতে সবচেয়ে বেশি খুন হয়েছে,-৩৩৭ টি, বম্বেতে ১৩২ টি, চেন্নাইতে ৯৩ এবং কলকাতায় ৫৩টি। সবচেয়ে নিচে পশ্চিমবাংলার কলকাতা। ধর্ষণের ঘটনা ঘটেছে দিল্লীতে -২৩৭, বম্বেতে- ১১৬, চেন্নাইতে ১৬ এবং কলকাতায় ২১ টি। অপহরণের ঘটনা- দিল্লীতে ১৪৪৭, বম্বেতে ২৯৩, চেন্নাইতে ১৬ এবং কলকাতায় ৪১ টি ঘটনা ঘটেছে। আইন- শৃঙ্খলার কথা আপনারা বলছেন তো, আরও শুনুন স্বরাষ্ট্র বিভাগের প্রতিমন্ত্রী ৮ই আগষ্ট কি বলেছেন। তিনি বলছেন - কিছু কিছু রাজ্য আইন-শৃঙ্খলা রক্ষায় কেন্দ্রীয় বাহিনীর সাহায্য নিয়েছে, তার জন্য কেন্দ্রকে টাকা দিতে হয়েছে, তার তালিকা লিপিবদ্ধ করেছে। উত্তরপ্রদেশ সবচেয়ে উপরে। কেন্দ্রীয় বাহিনীর সাহায্য নেওয়ার জন্য কেন্দ্রকে তারা দিয়েছে ১০৭ কোটি ২৭ লক্ষ টাকা। অন্ধ্রপ্রদেশ দিয়েছে ৮১ কোটি ১২ লক্ষ টাকা। আর পশ্চিমবঙ্গ দিয়েছে ২ লক্ষ টাকা।

এই শৈলজাবাবু বিদ্যুৎ নিয়ে কথা বলেছিলেন এই বিধানসভায় দাঁড়িয়ে। শুনুন ১৯শে এপ্রিল ১৯৮৫ সালের আনন্দবাজার পত্রিকা কি বলছে। বিদ্যুৎখুঁটিতে বিদ্যুৎ সঙ্কট চলছে, ট্রেন চলাচল করতে পারছে না।

আপনারা উন্নয়ন করতে পারেন নি। সিদ্ধার্থ শংকর রায় তখন বলেছিলেন এই বিধানসভায় দাঁড়িয়ে এক বছরে ১০ হাজার গ্রামে বিদ্যুৎ দেবেন। কিন্তু তিনি ৫ বছরে ৫ হাজার গ্রামে খুঁটি পুঁতেছিলেন। কিন্তু বিদ্যুৎ দিতে পারেন নি। সেই বিদ্যুতের খুঁটিতে দড়ি বেঁধে ধোপারা তখন কাপড় শুকনো করতে দিত। তাই আপনাদের বিদ্যুৎ নিয়ে কথা বলা সাজে না। এখানে মানবাধিকার নিয়ে অনেক প্রশ্ন এসেছে। ২৯ শে নভেম্বর রাজ্যসভায় জাতীয় মানবাধিকার কমিশনের একটা রিপোর্ট উদ্ধৃত হয়েছিল, তাতে বলা হয়েছিল ২ হাজার সালের পয়লা এপ্রিল থেকে ৩০শে সেপ্টেম্বর পর্যন্ত ৬ মাসে আমাদের দেশের মানবাধিকার লঙ্ঘিত হয়েছে ৩০

...ার ৬০২টি। সব থেকে বেশী লঙ্ঘন করেছে উত্তর প্রদেশ। সেখানে মানবাধিকার ...তে হয়েছে ১৭ হাজার ৪৭৪। তারপর বিহার-২২৬৬, দিল্লী - ২১৭১, ম... ...শ ১৪৯০, মহারাষ্ট্র ১১৫৪, কর্ণাটক - ১১৫৩, রাজস্থান ১১৩৮, তামিলনাড়ু ৬৯৩ তলা দিয়ে নামতে নামতে পশ্চিমবঙ্গে খুঁজে পাওয়া যাচ্ছে না মানবাধিকার লঙ্ঘনের ক্ষেত্রে। সাধনবাবু ২৪ বছরের যন্ত্রণা আপনাদের গায়ে তো লাগবেই? উনি জ্যোতিবাবুর চলে যাওয়ার কথা বললেন। ওদের নেত্রী বলেছিলেন কমিউনিষ্টরা দেহত্যাগ না করলে ওরা পদত্যাগ করে না। আবার জ্যোতিবাবু যখন অবসর নিলেন, তখন শ্রীমতি বললেন যে, ভয়ে নাকি জ্যোতিবাবু পালিয়ে গেল। এর থেকেই বোঝা যায় যে, কমিউনিষ্ট বিরোধী শক্তিরা কি রকম নিম্ন মানের কথা বলেন। তাদের রাজনৈতিক ধ্যানধারণা কত নিম্ন মানের। কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারগুলির কাছে সার্কুলার পাঠিয়েছে যে, যদি কোন রাজ্য সরকার কেন্দ্রের সঙ্গে চুক্তি করে তাহলে কেন্দ্র যত টাকা লাগে দেবে। সেই চুক্তির প্রথম শর্ত হল ভর্তুকি তুলে দিতে হবে। (২) রাজ্য সরকারকে যেখানে সেখানে সরকারী কর্মচারীদের শতকরা ৩০ ভাগ ছাঁটাই করতে হবে। আর সেচ বিদ্যুৎ এবং পানীয় জল সরবরাহ করতে গেলে কর বসাতে হবে। যে রাজ্য মানবে সেই রাজ্যের উন্নয়নের জন্য যত টাকা লাগে দেওয়া হবে। এটা কেন্দ্রীয় সরকার বলেছেন। আপনারা জানেন যে, সি এস ও সাম্প্রতিক রিপোর্টে বলেছে ১৯৯৭-৯৮, ৯৮-৯৯ সালে এই দু বছরে আমাদের দেশের রাষ্ট্রায়ত্ত কলকারখানায় ২৪০টা থেকে মোট ৫৯ হাজার পদ লুপ্ত করা হয়েছে। এরা বলেছিলেন চাকরি দেবেন। নরসিমা গভর্নমেন্ট বলেছিলেন চাকরি দেবেন। কিন্তু তারা চাকরী কেড়ে নিচ্ছে। অথচ পশ্চিমবঙ্গ চাকরি দেবে বলে চাকরী কেড়ে নিচ্ছে না। মানুষকে বিপথগামী করছে না তাই বলতে চাই এখানে বিজেপি আসতে পারে না। জনগণ তা মানবে না। কেন্দ্রে বিলগ্নীকরণ কমিটি আছে, তাদের কাজ হচ্ছে কোথায় কত লগ্নী ছাঁটাই করা যায়।

এর জন্য জনু মাসে কি বলেছে, বলেছে যে দেশের ১০টা রাষ্ট্রায়ত্ত শিল্পের শেয়ার আমরা আংশিক বেচে দেব, ২০টার সম্পূর্ণ শেয়ার বেচে দেব আর ৬টা সম্পূর্ণ বন্ধ করে দেব। বিদ্যুৎ কলকারখানা বিদেশীদের হাতে ছেড়ে দেব। ৫৬ সালে একটা "ফেরা" তৈরী করেছিল। তৈল শোধনাগার ছাড়ব। এখন আসছে এম. আর. টি. পি— মনোপলি রেষ্ট্রিকটেড ট্রেড প্র্যাকটিস। বড় শিল্পগুলো এক এক করে ছোট শিল্পগুলোকে খেয়ে ফেলবে আজকে লাইন অব ডিমার্কেশনের ফলে বলছে সকলের সমান অধিকার। বোয়াল, চিতল, পুঁটি সকলের সমান গণতান্ত্রিক অধিকার। আগে করেছিল "ফেরা" এখন করেছে 'ফেমা'। কয়েকদিন আগে প্রধানমন্ত্রী সংসঙ্গের উৎসবে বক্তৃতা করতে গিয়েছিলেন, সেখানে ক্লিন্টনের জন্য সোনার গণেশ মূর্তি নিয়ে গিয়েছিলেন, তার বউ হিলারী তার মেয়ে চেলসার জন্য হীরের হার, রূপোর গ্লোব

উপহার নিয়ে গিয়েছিলেন আর ফিরে এসে জনগণকে কি উপহার দিলেন, উপহার দিলেন গ্যাস, পেট্রোল, ডিজেল, কেরোসিনের ডাবল মূল্যবৃদ্ধি। এদের স্যার কেন্দ্র থেকে হঠানো দরকার। তাই আমি মহামান্য রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব উঠেছে তাকে সমর্থন করে, বিরোধীদের আনা সংশোধণগুলোর আরেকবার বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3.10 — 3.20 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাকে আমি সমর্থন করতে পারছি না। ব্যক্তিগতভাবে রাজ্যপালের উপর আমার কোন আক্রোশ নেই কিন্তু তাঁকে দায়বদ্ধতার খাতিরে যে বক্তব্য লিখে পাঠানো হয়েছে, সেই বক্তব্য তিনি পেশ করেছেন। সুতরাং সেই বক্তব্যকে সমর্থন করতে পারছি না। গতকাল রবীন দেব এখানে বক্তৃতা দিলেন রবীন দেবের নির্বাচনটাই জাল। সম্প্রতি কোর্ট একটা অর্ডার দিয়েছে। গত ২৪ শে জানুয়ারী ২০০১ সালের সেই ব্যালট পেপারগুলো ইউজ করা হয় নি। তার উপর কোর্ট একটা অর্ডার দিয়েছে।

"Having perused the report of the department Interpreting Officer (Court) Miss Ganguly and the other staff are permitted to look into Form 16 lying in the Registrar's safe custody as well as the original report of Shri Arka Kumar Ghosh to enable them to confirm the numbers of unused ballots which have been found to have been used."

অর্থাৎ সেই ব্যালট পেপারগুলো ইউজই করা হয়নি। এটা লজ্জার কথা যে এমন একজন মানুষ সে এখনও পর্যন্ত নির্বাচনে সঠিক কিনা, সে জয়লাভ করেছে কিনা এটা ঠিক হয় নি। প্রমাণ হচ্ছে যে অভিযোগ ছিল আনইউজড ব্যালট পেপারগুলো ব্যবহার করা হয়েছে, তাতে ছাপ মারা হয়েছে সেটা কোর্ট স্বীকার করে নিয়েছে। আমার কাছে ব্যালটের নম্বরগুলো আছে আমি পড়ে দিচ্ছি। এমন একজন মানুষকে দিয়ে বামফ্রন্ট গত রাজ্যপালের ধন্যবাদসূচক বক্তৃতা শুরু করলেন। এটা লজ্জার বিষয়।

এখানে প্রথম পাতাতেই বলা হলো এই রাজ্যের সাম্প্রদায়িক সম্প্রীতির কথা। আমি আবার আপনাদের মনে করিয়ে দিতে চাই যে সাম্প্রদায়িক সম্প্রীতি এটা কোন বামফ্রন্টের কৃতিত্ব নয়। এটা আমাদের রাজ্যের কৃষ্টি, সংস্কৃতি, ঐতিহ্য যেটা আমরা সবাই বহন করে চলেছি। তাই এই সাম্প্রদায়িক সম্প্রীতি কোন দল বা সরকারের কৃতিত্ব নয়। ভারতবর্ষ যে সুসন্তানের জন্ম দিয়েছে তাদের ক্রেডিট এটা। তাঁরাই এই সাম্প্রদায়িক সম্প্রীতির পরিবেশ তৈরী করে গেছেন, আমরা কেবল মাত্র বহন করে

চলেছি। কামতাপুরী নিয়ে রাজ্যপালের ভাষণে দেখতে পাচ্ছি যাঁরা আন্দোলন করছেন তাঁদের সম্পর্কে অত্যন্ত আক্রমণাত্মক ভাষা প্রয়োগ করা হয়েছে। আমি আবার বলছি ব্যাপারটাকে এই ভাবে না দেখে অন্য ভাবে দেখুন। সেখানে রাজনৈতিক সমস্যা থাকতে পারে, সেখানে অর্থনৈতিক সমস্যা থাকতে পারে, সেখানে ভাষাগত সমস্যা থাকতে পারে, যে কোন সমস্যাই হোক না কেন সেই সমস্যার গভীরে না গিয়ে যদি আক্রমণাত্মক ভাষা প্রয়োগ করি তাহলে কি ভালো হবে? আমি আপনাদের মনে করিয়ে দিতে চাই গোর্খাল্যান্ড আন্দোলন যখন হয়েছিল তখন আপনারা বলেছিলেন ওরা দেশদ্রোহী। তাদের উপরেও একই কায়দায় আক্রমণ নেমে এসেছিল। আমার স্মৃতিশক্তি যদি খুব দুর্বল না হয় তাহলে আমি আপনাদের মনে করিয়ে দিতে চাই গ্রেট ইষ্টার্ন হোটেলে একটা কেককে দুভাগ করে খেয়েছেন ঘিসিং এবং জ্যোতিবাবু এটা খবরের কাগজে বের হয়েছিল। আপনাদের এই ক্ষমতাই আপনাদের ঔদ্ধত্ত সৃষ্টি করেছে, আপনাদের ক্ষমতাই আপনাদের দম্ভ সৃষ্টি করেছে, আবার এই ক্ষমতাই আপনাদের দুর্নীতির পাঁকে নিয়ে গেছে। ক্ষমতার দম্ভে না গিয়ে এই মানুষগুলিকে বোঝা উচিত। ওরা ১৫ই আগষ্ট পতাকা তোলে, ২৬শে জানুয়ারী পতাকা তোলে, তাহলে কেমন করে বলবো ওরা দেশদ্রোহী। কিন্তু সি.পি.এমের পার্টি অফিসে পতাকা তোলা হয় না, ২৬শে জানুয়ারী পালন করা হয় না। যে মানুষগুলি আমাদের স্বাধীনতা এনে দিল, আমাদের সার্বভৌমত্ব এনে দিল তাদের উপর এই এই ধরনের আক্রমণাত্মক ব্যবহার না করে গোটা বিষয়টাকে নিয়ে তাদের সাথে বসা উচিত। কিন্তু বুদ্ধদেববাবু কি করলেন? তিনি বললেন দেখে নেবো। এটা কোন্ মুখ্যমন্ত্রীর ভাষণ? তিনি তো সি. পি. এম. পার্টির লীডার হিসাবে সেখানে যান নি, তিনি সি.পি.এমের মঞ্চে দাঁড়িয়ে এ রকম কথা বলতে পারেন কিন্তু সেখানে কি করে বললেন? পুলিশকে বলেছি গুলি করতে, সঙ্গে তো পার্টির ক্যাডার আছে, দেখে নেবো কি করে সন্ত্রাসবাদী কার্যকলাপ চলে। এদের ভিতরে আপনার ভাষণ কাজ করছে। যারা কামতাপুরী আন্দোলনের সঙ্গে যুক্ত নয় এমন অনেক সাধারণ মানুষকে গ্রেফতার করে নিয়ে যাওয়া হচ্ছে, উইচ হান্টিং হচ্ছে। অর্থাৎ বিরোধী গোষ্ঠীর মানুষকে কি করে স্তব্ধ করে দেওয়া যায় এটা আপনাদের নীতি। পৃথিবীর সব কমিউনিষ্ট রাষ্ট্রে একই জিনিস হয়েছে। তারা ক্ষমতার পিচ্ছিল পথ ধরে আসে, ক্ষমতার পিচ্ছিল পথ ধরে চলে আবার যখন চলে যায় তখন ক্ষমতার পিচ্ছিল পথ ধরেই চলে যায়। এটাই আপনাদের ধারাবাহিকতা, এটাই আপনাদের ধারা। গণতান্ত্রিক বিরোধিতায় থেকে আপনাদের রাস্তা দিতে পারবো না, কিন্তু পজিটিভ ক্রিটিসিজম করবো এবং সে দায়িত্ব আমাদের আছে, সঠিক বক্তব্য রাখবো। আজকে অপজিশানরা কিছু করতে গেলেই তাদের কণ্ঠরোধ করে দেওয়ার চেষ্টা করেন। এটা ঠিক হচ্ছে না, এটা আপনাদের ভেবে দেখা

দরকার। আইন-শৃঙ্খলার ব্যাপারে কেউ কেউ স্ট্যাটিসটিকস্ দিয়েছেন। বুদ্ধদেববাবু সে দিন আমাদের মূলতুবী প্রস্তাবে বক্তব্য রাখতে গিয়ে বললেন ৪, ৫ টি থানার মধ্যে সমস্ত জিনিস সীমাবদ্ধ।

সুঁজপুরে যে গণহত্যা হলো, সেখানে প্রথমে গুলি করা হলো তারপরে তাদের টাঙি, বল্লম দিয়ে কাটা হলো, এমনকি তাদের পুরুষাঙ্গগুলিও কেটে দিয়েছিলো। যাদের মারলেন তারা কেউ টাটা, বিড়লা ঘরের ছেলে নয়, তারা সবাই ক্ষেত-মজুর। আজকে আপনাদের বিরুদ্ধে কোন মানুষ গেলেই তাকে মেরে ফেলতে হবে। এই যে ৭টি থানা বলা হচ্ছে- আমরা বলছি না শুধু পশ্চিমবাংলায় হচ্ছে, সোনারপুর বাঘের খোলে এতগুলি মানুষকে পুলিশের সহযোগিতায় মেরে ফেললেন।

[3.20 — 3.30 p.m.]

যে বিনোদকে কাজে লাগিয়েছিলেন পুরসভা নির্বাচনে সে যখন হাতের বাইরে চলে গেল তখন তাকে পুলিশের সহযোগিতায় পিটিয়ে মেরে ফেললেন। বর্ধমানের কাঁকসায় ৬ থেকে ৮টা খুন হয়ে গেল, প্রত্যেকে রাজনৈতিক কর্মী। আমরা বলছি, এটা শুধু ৭-টা থানায় সীমাবদ্ধ নয়। বাসন্তিতে আর.এস.পি., সি.পি.এম. মেছো ভেড়ীর দখল নিয়ে লড়াই হ'ল। এর আগেও ঐ বাসন্তিতে মুখে কালো কাপড় বেঁধে সি. পি.এম.-এর বাহিনী ঘোড়ায় চড়ে এসেছিল এবং আর.এস.পি.-র ৪ জন লোককে খুন করেছিল। এটা তো মেদিনীপুর নয়। সেদিন রায়গঞ্জে মাননীয় বুদ্ধদেববাবু বক্তৃতা করে এলেন। সেখানে গত ৬ মাসে ৪ জন পার্টি কর্মী খুন হয়ে গেল, পলিটিক্যাল ওয়ার্কার। আমরা কি বলছি। আমরা কোন পাটি ওয়ার্কার খুন হোক তা চাই না। তৃণমূল হোক আর সি.পি.এম. হোক যারাই মরছে তারা তো দরিদ্র শ্রেণীর মানুষ। কিন্তু একথা না বলে মাননীয় বুদ্ধদেববাবু বলছেন, গুলি চালিয়ে দেব। আরেকজন মন্ত্রী বলছেন, বাতি দেওয়ার কেউ থাকবে না। আরেকজন মন্ত্রী বলছেন, হয় মারো না হয় মর। এটা কি কোন দেশের গণতান্ত্রিক রীতি-নীতি? সূর্যবাবু বললেন, তৃণমূলে কেউ বাতি দেওয়ার থাকবে না। একজন ডাকাত মন্ত্রী আছেন, সুশান্ত ঘোষ। তিনি টি.ভি. তে ইন্টারভিউ দিয়ে বলছেন, হয় মর না হয় মারো। এই উক্তি যাদের তারা আইন-শৃঙ্খলা কি করে রক্ষা করবেন?

আজকেও কলকাতায় ডাকাতি হয়ে গেল। আগে ছিল একটা ডাকাতি। একটা বাড়ীতে, একটা দোকানে ডাকাতি। কিন্তু এখন হচ্ছে গণ ডাকাতি। এর সঙ্গে মাননীয় বুদ্ধদেববাবু আবার নাটক করছেন। এতদিন নাটক লিখতেন জানতাম, এখন নাটকও করছেন। উনি নাটক করে মমতাকে নকল করার চেষ্টা করছেন। ভ্যান রিক্সায় উঠে বসছেন। এতদিন তো মন্ত্রী ছিলেন, স্বরাষ্ট্র মন্ত্রী ছিলেন, কৈ কোন মায়ের চোখের জল তো মুছিয়ে দিতে দেখিনি। কেশপুর ঘুরে গেছেন। কোন গরীব মানুষকে তো বললেন না, তোমার ঘরের চাল জ্বলে গেছে আমি খড় কিনে দেব ছেঁয়ে নিও।

গড়বেতার গরীব মানুষের বাসন পুড়ে গেল, ভাত রাঁধতে পারবে না তাদের তো গিয়ে বলছেন না, মা তোমায় আমি হাঁড়ি কিনে দিচ্ছি কাল তোমার ছেলেমেয়ে কে রান্না করে খাওয়াবে। তা না করে তিনি আজকে নাটক করে চলেছেন। নাটক করে মমতা ব্যানার্জিকে নকল করা যাবে না, মমতা হওয়া যাবেনা। মমতা ছোটবেলা থেকেই এটা করে আসছে। নকল করে বুদ্ধদেববাবু মমতা হতে পারবেন না। সংবাদপত্রে বেরিয়েছে, এই কলকাতা শহরে কয়েকদিন আগে দাউদের সঙ্গী ধরা পড়েছে। আপনি বলছেন, আমাদের রাজ্যের অবস্থা নাকি ভালো এবং তুলনা টানছেন বিহার, উত্তরপ্রদেশে-র সঙ্গে। বিহার, উত্তরপ্রদেশের থেকে চিরকালই আমরা ভালো ছিলাম। আজকে তাদের সঙ্গে তুলনা করছেন কেন? প্রতিদিন সংবাদ-পত্রে গণ ডাকাতির সংবাদ বেরোচ্ছে। গণ ডাকাতি চলছে। একটু আগে সুজনবাবু বলে গেলেন, পশ্চিমবাংলা নাকি মরুদ্যান। আসলে ঝড় উঠলে উঠপাখী বালিতে মুখ ঢুকিয়ে রাখে। ঝড় উঠেছে বলে আজকে আপনারা সন্ত্রাস চালাচ্ছেন পার্টিগত ভাবে, রাজনৈতিক ভাবে। গড়বেতার ঘটনা নিয়ে মাননীয় বুদ্ধদেববাবু বললেন, কিছু নয় একটা বাড়ী পুড়ে গেছে। কিন্তু পরে তিনি স্বীকার করেছেন, মানুষ খুন হয়েছে। কিন্তু তাহলে লাশ পাওয়া যাবে না? কেশপুর, গড়বেতা, পিংলা, সবং, গোঘাট, বর্ধমানের কাঁকসা, রায়গঞ্জ, বাসন্তী কোথায় নেই? আজকে আর সন্ত্রাস এক-দুটো থানার মধ্যে সীমাবদ্ধ নেই, গোটা পশ্চিমবাংলা জুড়ে রাজনৈতিক হানাহানি চলছে।

তার ফলে আমাদের রাজ্যে বিনিয়োগে বাধা আসছে। একটা রাজ্যে যে কোন বিনিয়োগে একটা প্রি-কন্ডিশন থাকে, একটা ফাস্ট কন্ডিশন থাকে। সেটা কি? সেটা হল স্থিতিশীলতা। এই রাজ্যে ২৪ বছর আপনারা আছেন। এই রাজ্যে সবচেয়ে বেশী বিনিয়োগ হত। কিন্তু এই রাজ্যে কোন বিনিয়োগ হচ্ছে না। এর কারণ কি? এর কারণ হল পলিটিকাল ক্রাশের জন্য এই রাজ্যে বিনিয়োগ হচ্ছে না। আমাদের দেশের বড় বড় শিল্পপতিরা একজনও পশ্চিমবঙ্গে নতুন করে এক নয়া পয়সাও ইনভেস্ট করেন নি, করবেনও না। এর কারণ কি? এর কারণ হল আপনাদের নেগেটিভ এ্যাটিচুড। এই নেগেটিভ এ্যাটিচুডের জন্য এই রাজ্যে নতুন করে কেউ বিনিয়োগ করছে না। তার ফল ভোগ করছে পশ্চিমবঙ্গের শিক্ষিত যুবকরা। এর পর আসছি বন্যার বিষয়ে। বন্যার ব্যাপারে অনেকগুলো স্ট্যানজা ব্যবহার করা হয়েছে। আমরা প্রথম থেকে বলে আসছি এই বন্যা মানুষের তৈরী করা বন্যা। সরকারের প্ররোচনায় এই বন্যা হয়েছে, এই বন্যা সরকার তৈরী করেছে। বন্যা আপনারা তৈরী করেছেন। আমি ক্যাটেগরিকালি বলতে চাই, কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে একটা জিগির তুলবার জন্য সমস্ত আইডেনটিটি কার্ড ধুয়ে মুছে সাফ করার জন্য এটা করা হয়েছে। শুধু রাজনৈতিক স্বার্থে এটা করা হল। কয়েক হাজার মানুষ মারা গেলেও কমিউনিস্টদের হৃদয়ে কোনদিনই কোন অনুভূতির সৃষ্টি হয় না।

আজকে কত মিলিমিটার বৃষ্টি হয়েছিল? এক হাজার মিলিমিটার বৃষ্টি হয়েছিল। তাতে কত জল জমতে পারে? তাতে এক মিটার জল জমতে পারে। আর গণশক্তিতে মাননীয় অসীম দাশগুপ্ত মহাশয় লিখেছেন যে, ১৮ থেকে ২০ ফুট পর্যন্ত জল উঠেছে। কি করে উঠেছে? আবহাওয়া দপ্তর সতর্ক করে দিয়েছিল, গর্ভণমেন্টের সমস্ত সেক্টর সতর্ক করে দিয়েছিল। কিন্তু সরকার কি কি ব্যবস্থা নিয়েছিলেন? আবহাওয়া দপ্তর বলার পরে লো-ল্যান্ড থেকে মানুষগুলোকে সরিয়ে নেওয়ার ব্যাবস্থা করা হয়েছে? বন্যার ব্যাপারে কনসার্ণ ডিপার্টমেন্টগুলোর সঙ্গে মিটিং হয়েছিল? আগাম কোন প্রস্তুতি ছিল না।এই বন্যায় লক্ষ লক্ষ মানুষ বিপদে পড়লেন, অনেক মানুষ মারা গেলেন, অনেক মানুষের ক্ষয়-ক্ষতি হল। বন্যার পরেও ত্রাণ নিয়ে দলবাজি হচ্ছে। এবারে স্বাস্থ্য নিয়ে বলছি। স্যার, ৩দিন আগে এই রাজ্যের প্রাক্তন মুখ্যমন্ত্রী বলেছেন আমাদের রাজ্য থেকে লোকে দক্ষিণভারতে চলে যাচ্ছে চিকিৎসার জন্য। কারণ এখানে স্বাস্থ্য পরিষেবা যথাযথ হয় নি। এই রাজ্যর ছাত্ররা দক্ষিণভারতে পড়তে চলে যাচ্ছে। সুজনবাবুরা চিৎকার করবেন। একটা কথা আছে, কানু ছাড়া গীত নেই, আর আপনাদের কেন্দ্র ছাড়া বক্তব্য নেই। সুজনবাবুরা চিৎকার করবেন। এই রাজ্যের মানুষ চিকিৎসার জন্য দক্ষিণভারতে চলে যাচ্ছেন। এটা আমার কথা নয়, এটা জ্যোতি বাবুর কথা। এই রাজ্যে শিল্পের পরিবেশ থাকা উচিত ছিল। একটু আগে মাননীয় আবুআয়েশ মন্ডল বিবেক রায়ের লেখা একটা বইয়ের কথা বললেন। এই বইটা আমার কাছেও আছে। পশ্চিমবঙ্গের পজিশন কি? জেনারেল এ্যাচিভমেন্টে পশ্চিমবঙ্গের পজিশন কি? জেনারেল এ্যাচিভমেন্টে পশ্চিমবঙ্গের পজিশন ১০ নম্বরে। আর ইনভেস্টমেন্ট ক্লাইমেটে পশ্চিমবঙ্গ কত স্থানে আছে? ভারতবর্ষের রাজ্যগুলোর মধ্যে ইনভেস্টমেন্ট ক্লাইমেটের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ ১৫ নম্বর স্থানে আছে। আপনারা এই রাজ্যে ২৪ বছর সরকারে আছেন। কিন্তু এখানে ইনভেস্টমেন্ট ক্লাইমেট তৈরী হয় নি, ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপ করা হয় নি কেন? এই কয়েকটি কথা বলে মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এখানে এসেছে আমি সেই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3.30 — 3.40 p.m.]

**শ্রী অমর চৌধুরী ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, গত ২২ শে জানুয়ারী মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের প্রত্যুত্তরে ডঃ গৌরিপদ দত্ত মহাশয় যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এনেছেন তাকে সমর্থন জানিয়ে এবং সেদিন মাননীয় রাজ্যপাল মহাশয়ের প্রতি বিরোধী পক্ষের বর্বরোচিত আচরণ, অগণতান্ত্রিক আচরণকে ধিক্কার জানিয়ে আমি দু-চারটি কথা বলছি। আমি প্রথমে বলতে চাই, মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের দুটো দিক আছে। একটা হল জনদরদী বামফ্রন্ট সরকার

পশ্চিমবঙ্গের মানুষের প্রতি বিশেষ করে গরীব, মধ্যবিত্ত মানুষের দিকে তাকিয়ে কিভাবে তাঁরা উন্নয়ণমূলক কাজ করছেন। অপর দিকে পশ্চিমবঙ্গের প্রতি কেন্দ্রীয় সরকারের বঞ্চনার কথা উল্লিখিত হয়েছে। আমি প্রথমেই শোভনদেববাবুর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মনুষ্য সঙ্কট বন্যা বলে বিগত বন্যাকে উল্লেখ করলেন। ওঁদের কথা বলার উদ্দেশ্য কি? উদ্দেশ্য হচ্ছে বিগত বিধ্বংসী বন্যায় পশ্চিমবঙ্গের যে ক্ষতি হয়ে গেল সেই ক্ষতির পরিমাণ অনুযায়ী কেন্দ্রীয় সরকার যাতে পশ্চিমবঙ্গকে সাহায্য না করে। আমি মনে করি এটা পশ্চিমবঙ্গবাসীর প্রতি বিশ্বাসঘাতকতা। পঙ্কজবাবু টি.এম.সি.-র পলিসি মেকিং কমিটির চেয়ারম্যান। তাহলে এটা কি পলিসির মধ্যে পড়ে না যাতে পশ্চিমবঙ্গ কোন দিক থেকেই বঞ্চিত না হয় তা দেখা? কেন্দ্রীয় সরকার যাতে তাদের দায়-দায়িত্ব সঠিক ভাবে এ রাজ্যের প্রতি পালন করে সেটা দেখা কি পলিসির মধ্যে পড়ে না? কেন্দ্রীয় সরকারকে সেই অ্যাডভাইস দেওয়ার পরিকল্পনা কি টি.এম.সি.-এর নেই? এটা কি একটা রাজনৈতিক দলের দায়িত্ব নয়? আমরা দেখছি এই দায়িত্ব তাঁরা পালন করছেন না। বরঞ্চ তাঁরা মনুষ্য সৃষ্ট বলে পশ্চিমবঙ্গের ন্যায্য পাওনা যাতে কেন্দ্রীয় সরকার না দেন তার জন্য চেষ্টা করছেন। আমরা দেখছি আমাদের দেশে এক শ্রেণীর জিনিস-পত্রের দাম দিনের পর দিন বেড়ে যাচ্ছে, আর এক শ্রেণীর দেশীয় উৎপন্ন পণ্যের সঠিক মূল্য উৎপাদকরা পাচ্ছে না। কৃষিজাত পণ্যের দাম বাড়ছে না, আর্টিজেনরা তাদের উৎপন্ন পণ্যের মূল্য পাচ্ছেনা, কটেজ ইন্ডাষ্ট্রি মার খাচ্ছে। শ্রমজীবী মানুষের শ্রমের দ্বারা প্রস্তুত দ্রব্য সামগ্রীর মূল্য কমছে, তারা মার খাচ্ছে। অপর দিকে মালটি ন্যাশনাল কোম্পানীগুলোর বিপুল পরিমাণ ক্যাপিটাল ইনটেনসিভ শিল্প দ্রব্যের দাম— যে সব নিত্য প্রয়োজনীয় জিনিস সাধারণ মানুষ ব্যাবহার করে— দিনের পর দিন বেড়েই চলেছে। একদিকে আমাদের সাধারণ কৃষকরা এবং খেটে খাওয়া মানুষরা তাদের কৃষি ফসলের এবং অন্যান্য উৎপন্ন সামগ্রীর সঠিক মূল্য পাচ্ছে না অপর দিকে তাদেরই আবার বৃহৎ শিল্পপতিদের মিলে প্রস্তুত দ্রব্য সামগ্রী বেশী মূল্য দিয়ে ক্রয় করতে হচ্ছে। গ্যাট চুক্তির মধ্যে দিয়ে কেন্দ্রীয় সরকার মাল্টিন্যাশানাল কোম্পানীগুলোর সঙ্গে হাত মেলাতে বাধ্য হয়েছে। ১৯৯১ সাল থেকে তৎকালীন কেন্দ্রীয় কংগ্রেস সরকার যে কাজ শুরু করে গেছে, বর্তমানের বিজেপি জোট সরকারও সেই একই নীতি নিয়ে একই কাজ করে চলেছে। এটা সম্পূর্ণ জনস্বার্থ বিরোধী, জাতীয় স্বার্থ বিরোধী। এই অবস্থার মধ্যেও আমাদের পশ্চিমবঙ্গে আমরা শিল্পায়নের চেষ্টা করে চলেছি। আমাদের সরকারের প্রচেষ্টার মধ্যে দিয়ে রাজ্যে শিল্পায়নের একটা পরিবেশ সৃষ্টি হয়েছে। এ ক্ষেত্রেও কেন্দ্রীয় সরকারের রাজ্যকে যে ধরণের সাহায্য করা দরকার তা তারা করছে না। বিভিন্ন উন্নয়নমূলক পরিকল্পনার সাথে সাথে ইলেক্‌ট্রনিক্স শিল্পে আমাদের রাজ্যের যথেষ্ট অগ্রগতি ঘটেছে এবং

আমরা ভারতবর্ষে একটা উল্লেখযোগ্য স্থান অধিকার করতে সক্ষম হয়েছি। মৎস্য উৎপাদন-সহ আমাদের বিভিন্ন প্রকার কৃষিজাত পণ্যের উৎপাদন অনেক বৃদ্ধি পেয়েছে। সুতরাং আমাদের যেটুকু ক্ষমতা আছে তা দিয়েই আমরা রাজ্যের উন্নয়ন ঘটাবার চেষ্টা করছি। হলদিয়া পেট্রো কেমিক্যাল আজকে একটা বাস্তব জায়গায় এসেছে। শিল্পায়নের যে পরিবেশ সৃষ্টি হয়েছে সেই পরিবেশকে কার্যকরী করার জন্য যে পরিমাণ অর্থের দরকার তা আমরা পাচ্ছি না মূলতঃ কেন্দ্রীয় সরকারের বঞ্চনার জন্য। এই অবস্থায় আমাদের বিদেশী মূলধনের সাহায্য নিশ্চয়ই গ্রহণ করতে হবে। কিন্তু তা যতটুকু আমাদের স্বার্থের পক্ষে ততটুকুই গ্রহণ করব। দেশের বা দেশের মানুষের স্বার্থের বিনিময়ে আমরা কোন রকম বিদেশী সাহায্য গ্রহণ করতে রাজি নই। বিদেশী সাম্রাজ্যবাদীদের শর্তের কাছে আমরা আমাদের মাথা বিকিয়ে দিতে রাজি নই। বিদেশী সাম্রাজ্যবাদী শক্তির কাছে মাথা নত করে আমরা শিল্প গড়তে চাই না। এই প্রসঙ্গে আমি বলতে চাই বরানগর জুট মিলের কথা। বরানগর জুট মিলে যে ঘটনা ঘটলো, সেই ঘটনার পরিপ্রেক্ষিতে আমি একটা কথা বলতে চাই।

[3.40 — 3.50 p.m.]

মালিক শ্রেণী শ্রমিক শ্রেণীর উপর যে অমানবিক আচরণ, তাদের যে রিটায়ারমেন্ট বেনিফিট, আইন-মাফিক পি.এফ. মালিক শ্রেণীর যেটুকু দেওয়া দরকার, যেটুকু দেওয়ার দায়বদ্ধতা আছে সেটা মানছেন না, স্বীকার করছেন না। অথচ শ্রমিকদের উপর শোষণ চালিয়ে যাবে, শ্রমিকদের উপর অত্যাচার চালিয়ে যাবে, ঔদ্ধত্য দেখাবে, শ্রমিকদের গুলি করে মারবে, এই যদি মালিকদের মনোভাব হয় তাহলে পশ্চিমবাংলার মতন জায়গায় মালিক ও শ্রমিকদের মধ্যে শান্তি বজায় রাখা, শিল্পে শান্তি বজায় রাখা সম্ভব হবে না। আজকে মালিক শ্রেণী সেই জায়গায় আসতে চায়। কিন্তু আমাদের কথা হল, আমাদের গণতান্ত্রিক আন্দোলন আজকে যে জায়গায় আছে, সেই জায়গায় দাঁড়িয়ে আমরা কিছুতেই মালিক শ্রেণীর এই ঔদ্ধত্য মেনে নিতে পারি না। যেমন ভারতবর্ষের অন্যান্য রাজ্যে গুজরাট, মহারাষ্ট্র, তামিলনাড়ুতে যেভাবে মালিক শ্রেণী ঔদ্ধত্যপূর্ণ আচরণ করার সুযোগ পায়, পশ্চিমবঙ্গে নিশ্চিতভাবে সেটা পাবে না। যদি এখানে শিল্প করতে হয় তাহলে পশ্চিমবঙ্গের যে আইন আছে সেই আইন মেনে নিয়েই করতে হবে। আমার বিশ্বাস, পশ্চিমবঙ্গের এই আইন মেনে নিয়েই অনেক শিল্পপতি এখানে আসতে চায়, বিভিন্ন পুঁজিপতি এখানে আসতে চায়। কিন্তু কেন্দ্রীয় সরকারের কারসাজির জন্য আমাদের পশ্চিমবঙ্গে তারা আসতে চায় না। আজকে বিরোধীপক্ষরা এই কথা বলবার চেষ্টা করছেন বারবার যে, এখানে রাস্তাঘাটের উন্নয়ন হয়নি। কিন্তু আপনারা বুকে হাত দিয়ে বলুন তো, এখানে অনেকগুলি ব্রীজ হয়েছে। ৫০/৬০টি ব্রীজ ইতিমধ্যেই হয়ে গেছে এবং তার ফলে যোগাযোগ ব্যবস্থার উন্নতি হয়েছে। এগুলি কি অস্বীকার

করতে পারেন? এই সেদিন বসিরহাটে ইছামতী নদীর উপর ব্রীজ হয়ে গেল। আপনারা তো দেখলেন। মিনাখা-মালঞ্চে শিলান্যাস হল। আরো অনেক ব্রীজ উত্তরাবাংলায় হয়েছে। সুতরাং রাস্তাঘাট এবং ব্রীজের মধ্য দিয়ে আজকে যোগাযোগ ব্যবস্থার উন্নতি হয়েছে। আজকে উত্তরবঙ্গের সঙ্গে দক্ষিণবঙ্গের যোগযোগ ব্যবস্থার উন্নতি হয়েছে। এছাড়াও দক্ষিণবঙ্গে অনেক যোগাযোগ ব্যবস্থার উন্নতি হয়েছে। এগুলি কি আপনার অস্বীকার করতে পারেন? কিন্তু আপনারা অস্বীকার করার জন্যই অস্বীকার করছেন, সত্যকে মেনে নিচ্ছেন না। আমি আর একটি কথা বলতে চাই সেটা হল, রাস্তাঘাটের উন্নতির যদি পরিসংখ্যান দেখেন তাহলে দেখবেন, কত সাইকেল বিক্রি হচ্ছে, আমাদের এখানকার লোকেরা কত সাইকেল কিনছেন। আমি এই জন্য বলছি মহিলাদের সাইকেলও অনেক বেশী বিক্রি হচ্ছে। কেন হচ্ছে? রাস্তাঘাটের উন্নয়নের জন্যই সাধারণ গরীব মানুষের চলাফেরা, গ্রামাঞ্চলে চলাফেরার সুবিধা হয়েছে এবং তার জন্যই অনেক বেশী বেশী সাইকেল বিক্রি হচ্ছে। এটা আপনারা জেনে রাখুন। আপনারা শিক্ষার কথা বলেছেন। আজকে গ্রামের দিকে তাকিয়ে দেখুন নিজেদের বুকে হাত দিয়ে বলুন।

গ্রাম-বাংলার ছেলেমেয়েরা কাতারে-কাতারে রাস্তাঘাট দিয়ে সাইকেল চেপে, কিম্বা ভ্যানে চেপে স্কুলে যাচ্ছে। সুতরাং শিক্ষার সুযোগ-সুবিধা পাচ্ছে বলেই তারা এইভাবে যাচ্ছে। এটা কি আপনারা অস্বীকার করতে পারবেন। অবশ্য চোখ বুজে থাকলে পারবেন না। সুতরাং সাধারণ মানুষের দিকে তাকিয়ে পশ্চিবঙ্গ সরকার শিক্ষার জন্য যে নীতি নিয়েছেন সীমিত ক্ষমতার মধ্য দিয়ে, সেই কথাই রাজ্যপালের ভাষণে বলবার চেষ্টা করেছেন। আর আপনারা শিক্ষাকে পণ্যতে পরিণত করার চেষ্টা করছেন। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে এই প্রবণতা দেখা দিয়েছে। কেন্দ্রীয় সরকারের শিক্ষা নীতির তো কোন বালাই নেই। আজকে গোটা ভারতবর্ষে শিক্ষা ব্যবস্থা যে জায়গায় যাচ্ছে তাকে আপনারা প্রতিরোধ করতে পারছেন না। কিন্তু এখানে এই সরকার যথাসাধ্য চেষ্টা করছেন যাতে সাধারণ মানুষ শিক্ষার সুযোগ পায়, শিক্ষা যেন পণ্যতে পরিণত না হতে পারে। আজকে দেখছি, টাকার বিনিময়ে-লক্ষ লক্ষ টাকা দিয়ে ইঞ্জিনিয়ারিং এবং ডাক্তারি পড়ানো হয়, কিন্তু পশ্চিমবাংলায় তা হয় না। এখানে মেধার ভিত্তিতে উচ্চ শিক্ষার সুযোগগুলি আছে। আপনারা কি চান, অন্যান্য দেশে, অন্যান্য রাজ্যে যেভাবে শিক্ষাকে পণ্যে পরিণত করে লক্ষ লক্ষ টাকা ক্যাপিটেশন ফি না দিলে উচ্চ শিক্ষা নিতে পারবে না, কারিগরি শিক্ষা নিতে পারবে না।

পশ্চিমবঙ্গেও সেটা হোক এটাই কি আপনাদের দাবী? আমার মনে হয় সেই দিকেই আপনারা যাচ্ছেন। কিন্তু সেদিকে বামফ্রন্ট সরকার যাবেন না। যদিও ব্যক্তিগত প্রচেষ্টাকে কিছু কিছু সুযোগ-সুবিধা দেওয়া হচ্ছে কিন্তু যথাসম্ভব গণমুখী

শিক্ষার ধারা রাখারই চেষ্টা করা হচ্ছে। সে কথাই রাজ্যপালের ভাষণে আছে। আপনারা আইন-শৃঙ্খলার কথা বলেছেন। এই আইন-শৃঙ্খলার সমস্যার সৃষ্টি করছেন আপনারাই। আমি টি.এম.সি-র কথা বলতে চাই। টি.এম.সি.-র জন্মলগ্ন থেকেই এই প্রশ্ন বড় করে দেখা দিচ্ছে। এখানে তারা আইন-শৃঙ্খলার অবনতি করার চেষ্টা করছেন তার কারণ হল এই বিশ্বায়নের বিরুদ্ধে গ্যাট চুক্তির বিরুদ্ধে কেন্দ্রীয় সরকারের অর্থনীতির বিরুদ্ধে বামফ্রন্ট হচ্ছে প্রতিবাদী শক্তি এবং সাম্রাজ্যবাদী শক্তি ও দেশী-বিদেশী পুঁজি যেভাবে আমাদের দেশের অর্থনীতিকে পরিচালনা করার চেষ্টা করছে তার বিরুদ্ধে ও এই বামফ্রন্ট হচ্ছে প্রতিবাদী শক্তি। সেই প্রতিবাদী শক্তিকে হেয় করার জন্যই আজকে দেশী ও বিদেশী পুঁজিপতিরা যে চক্রান্ত করছে ওরা তাতে জড়িত হয়ে পড়েছে এবং তাই ওরা এখানে আইন-শৃঙ্খলার অবনতি ঘটানোর চেষ্টা করছে। কাজেই আইন-শৃঙ্খলার প্রশ্নে এখানে যদি কোন প্রশ্ন ওঠে তাহলে তার জন্য দায়ী আপনারাই। আমরা আর.এস.পি-র তরফ থেকে এবং বামফ্রন্টের তরফ থেকে বারবার বলেছি যে হিংসার বিরুদ্ধে হিংসা নয়, গুলির বিরুদ্ধে গুলি নয়। কিন্তু আপনারা উদ্দেশ্যপ্রণোদিত হয়ে বিদেশী পুঁজির সঙ্গে হাত মিলিয়ে পশ্চিমবঙ্গকে হেয় করার চেষ্টা করছেন। আপনাদের বলি, আপনারা এ কাজে ব্যর্থ হবেন এবং দেখবেন আগামী নির্বাচনে জনগণ আপনাদের ত্যাগ করেছেন। মানুষকে আপনারা বিভ্রান্ত করতে পারবেন না। হিংসা ছড়িয়ে মানুষের গণতান্ত্রিক অধিকার আপনারা কেড়ে নিতে পারবেন না। পশ্চিমবঙ্গের গণতান্ত্রিক মানুষ সজাগ এ কথাটা আপনারা মনে রাখবেন। এই বলে ধন্যবাদসূচক প্রস্তাবকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, ২০০১ সালের ২২শে জানুয়ারী মাননীয় রাজ্যপাল বীরেন জে. শা. মহাশয় সাংবিধানিক পরিকাঠামোর মধ্যে দাঁড়িয়ে মন্ত্রিসভার লিখিত বিবরণ যা এখানে পাঠ করেছেন তার বিরোধিতা করে আমার স্বল্প বক্তব্য রাখছি। স্যার, এই বক্তব্যের ৩.২ নং প্যারাতে বলা হয়েছে, 'বে-আইনী অস্ত্র ও গোলাবারুদ বাজেয়াপ্ত করার জন্য সুপরিকল্পিত প্রয়াসও নেওয়া হয়েছে। শুধুমাত্র পুলিশি হস্তক্ষেপের মাধ্যমে স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনার প্রচেষ্টা যে আশানুরূপভাবে ফলপ্রসূ হবে না তা উপলব্ধি করে রাজ্য সরকার স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনতে রাজনৈতিক দলগুলির মধ্যে আলোচনার প্রক্রিয়া শুরু করেছে। এটা সম্পূর্ণ অসত্য কথা। তার কারণ, গুলিবারুদ যারা আনছে, যে মন্ত্রীর গাড়ী থেকে গুলি বারুদ পাওয়া গিয়েছে তিনি বহাল তবিয়তেই রয়েছেন। স্বরাষ্ট্রমন্ত্রী বলেছিলেন সেই মন্ত্রীকে আমি রেসট্রেন করবো। এ ব্যাপারে আমরা আশা করেছিলাম যে নিশ্চয় তিনি রেসট্রেন করবেন কিন্তু তিনি আরও তাকে উস্‌কে দিয়েছেন যার ফলশ্রুতি হিসাবে দেখা যাচ্ছে আইনশৃঙ্খলার আরও অবনতি ঘটছে। স্যার, এখানকার

আইন-শৃঙ্খলার কথা বলতে গেলে মহাভারত হয়ে যাবে। আজকে পশ্চিমবঙ্গ জ্বলছে। আর এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে এরা কি বলছে, এরা কি করতে চাইছে? আজকে এরা দিশেহারা। আমরা জানি কাক কাকের মাংস খায় না কিন্তু দেখছি সি.পি.এম, আরএস.পি., ফরোয়ার্ড ব্লক, সি.পি.আই-এর মাংস খাচ্ছে। এখনও কি করে ফ্রন্ট আছে জানিনা। একটা একটা করে প্যারাগুলি বলি। ৪.১ প্যারাতে আছে, .৩৮৬৬ কোটি টাকার মূল্যের রোপিত শস্য বিনষ্ট হয়েছে। আমি জিজ্ঞাসা করতে চাই, শস্যবীমা হয়নি কেন? কেন্দ্র থেকে যা বলা হয়েছিল সেই শস্য বীমা সব প্রদেশ করেছে আর এখানে শুধু নেই নেই বলে যাওয়া হচ্ছে।

[3.50 — 4.00 p.m.]

তাহলে শস্যবীমা এখানে কেন করা হয়নি? আজকে চাষীদের, দীনমজুরদের হ্যাভ নটস্ করবার জন্য শস্য বীমা করা হ'ল না। তা না করে কার টাকা তাদের দান-খয়রাতি করে গেছেন? কোন দায়িত্বশীল সরকার কি এটা করতে পারে? বন্যার ক্ষয়-ক্ষতির পর বলা হয়েছে যে, ৪৯ লক্ষ মানুষকে নাকি উদ্ধার করা হয়েছে এবং সেখানে নাকি ১০ লক্ষ ত্রিপল এবং ১৫ লক্ষ জামা কাপড় দিয়েছেন। কথা হচ্ছে, বন্যা হ'ল কেন? আজকে স্মরণ করিয়ে দিতে চাই, বন্যা-খরা না হলে কিন্তু বামফ্রন্ট বাঁচবে না। ১৯৯৬ সালের ৮ই ফেব্রুয়ারী তদানিন্তন রাজ্যপাল রঘুনাথ রেড্ডি যে ভাষণ দিয়েছিলন তার ৯নং প্যারাতে তিনি বলেছিলেন যে, মাইথন, ম্যাসাঞ্জার, পাঞ্চেত ড্যাম থেকে প্রচুর জল ছাড়বার ফলে হাওড়া, বর্ধমান, বীরভূম, হুগলীতে সাংঘাতিক অবস্থা সৃষ্টি হয়েছে। নরসীমা রাওয়ের আমলেও একই কথা বলেছেন— টাকা চেয়ে টাকা পাননি। সেই একই কথা এবারে আবার শুনছি। কথা হ'ল, খরা-বন্যা না হলে বামফ্রন্ট সরকার বাঁচবে না। ২০০০ সালে বন্যা হ'ল, এই বছর ২০০১ সালে নির্বাচন। ১৯৯৫ সালেও বন্যা হয়েছিল এবং ১৯৯৬ সালে নির্বাচন হয়েছিল। সেখানে ফান্ড ঢুকেছে। গতকাল দেবব্রত বন্দ্যোপাধ্যায় বলছিলেন ৭৯ কোটি টাকার একটি স্কিম করেছি ইছামতী, যমুনা, বিদ্যাধরী সংস্কারের জন্য, কিন্তু তা হয়নি। কার স্বার্থে নদীগুলি সংস্কার হচ্ছে না? কার স্বার্থে লক্ষ লক্ষ মানুষ আজকে বানভাসী হচ্ছেন? আজকে বামফ্রন্ট সরকার নিজের ঢাক নিজে বাজাচ্ছেন। এম্পটি ভেসেল সাউন্ড ম্যাচ্। তাই প্যারা ৪.৪-এ দেখতে পাচ্ছি একই কথা বলা হয়েছে- কেন্দ্র টাকা দিচ্ছে না। কিন্তু আমি বলছি বর্তমানে কেন্দ্র তো ১০৫ কোটি টাকা দিয়েছে। সেটা অস্বীকার করতে পারবেন? পরবর্তীকালে বিভিন্ন প্রকল্পে অ্যাডভ্যান্স হিসাবে দিয়েছে ৮৫০ কোটি টাকার বেশি। সেখানে কেন্দ্র একটি কথা বলেছে- খরচের হিসাব দিতে হবে। কিন্তু হিসাব দেওয়া - এটা ওদের পক্ষে সম্ভব নয়। সংখ্যালঘু দেবেগৌড়া সরকার, আই. কে.গুজরাল সরকার বা নরসীমা রাও সরকার যখনই এই হিসাবের কথা তুলেছেন তখনই এরা বলেছেন- তাহলে কিন্তু, সরকার ফেলে দেবো। কিন্তু, এবারে কেন্দ্রে অটল সরকার তিনি শ্যামাপ্রসাদ মুখার্জীর শিষ্য। তাঁকে

টলানো যাবে না। তার জন্য তিনি পরিষ্কার বলেছেন- হিসাব দাও, টাকা নাও; হিসাব না দিলে টাকা দেওয়া যাবে না। ৮৫০ কোটি এবং তারপর ১০৫ কোটি, ঐ টাকার হিসাব দাও, তারপর নিশ্চয় টাকা দেবো। ভাষণে ১২.২ প্যারাতে বলা হয়েছে স্থায়ী বন্যা নিয়ন্ত্রণের কথা। কিন্তু আজ পর্যন্ত স্থায়ী বন্যা নিয়ন্ত্রণের কোন পরিকল্পনা কি কেন্দ্রীয় সরকারকে দেওয়া হয়েছে? শর্টটার্ম পরিকল্পনার প্রস্তাব বারবার অটলবিহারীর কাছে গেছে।

একই কথা বলেছেন। শর্ট টার্মের যে কাজগুলি আছে সেটা রাজ্য সরকার করুক, সেটা নিশ্চয়ই আমরা দেখবো। সঠিক প্লান করে বন্যা নিয়ন্ত্রণের কথা বলেননি আপনারা। গত সেদিনে মাননীয় বিধায়ক গৌতম চক্রবর্তী হাত জোড় করে কেঁদে বলেছিলেন যে, যে কোন উপায়ে হোক বন্যা আটকান। সেই কান্না আপনারা শোনেন নি। বন্যাকে আপনারা টেনে নিয়ে এসেছেন। কেন টেনে এনেছেন? বন্যা যদি না হয় মাল আসবে কোথা থেকে? ইলেক্‌শান চলবে কোথা থেকে? ইলেক্‌শান চালানোর জন্য বন্যাকে আনতেই হবে। সেই বন্যাকে আজকে ঘুরিয়ে ফিরিয়ে আনার কোন অর্থ হয় না। আমি যদি প্রশ্ন করি উত্তর ২৪পরগনায় কত জল হয়েছে। দক্ষিণবঙ্গে তো বৃষ্টি হয়নি, অথচ আমাদের বাগদায়, আমাদের বনগাঁয়, আমাদের হাবড়ায় এবং আমাদের অশোকনগরে বন্যা হলো কেন? চুর্নি নদীর, কপোতাক্ষ নদীর মুখ খুলে দেওয়া হলো। ২৭০ বিঘা জমি নিয়ে কার মাছের ভেড়ি, কার ইঁটের পাঁজা? যমুনা নদীর উপর টিপিতে লোক বসতি হয়ে গেছে, মাছের ভেড়ি রয়েছে। সেখানে কেউ হাত দিতে পারছে না। কেন? না, সেটা শাসক দলের একজন প্রভাবশালী পুত্রের বলে। গতকাল মাননীয় সেচমন্ত্রী বলেছেন পুলিশ প্রশাসন ছাড়া তোলা যাবে না, সেচ দপ্তর এটা একা তুলতে পারবে না। আমি বুদ্ধদেববাবুর সঙ্গে কথা বলবো। একটার পর একটা যদি এই ভাবে চলতে থাকে তাহলে সঠিক পথে চলবেন কি করে? আজকে সব এই জায়গায় এসে দাঁড়িয়েছে। আজকে ১৫.১ অনুচ্ছেদে যে কথাগুলি বলা হয়েছে সেটা শুনতে খুব ভাল লাগছে কিন্তু সম্পূর্ণ বাজে কথা অসত্য কথা। সেখানে আইন-শৃঙ্খলার কথা বলা হয়েছে। আপনি আমার পিঠ চুলকান আমি আপনার পিঠ চুলকাবো। আর.এস.পি., সি.পি.এম পিঠ চুলকান, সি.পি.এম. আর.এস. পি.-র পিঠ চুলকে দিন। আজকে রাজনৈতিক সংঘর্ষ হচ্ছে। প্রতিদিন খবরের কাগজ খুললেই ডাকাতি হচ্ছে, খুন হচ্ছে, রাহাজানি হচ্ছে, ছিনতাই হচ্ছে। আজকে ছেলে আমাকে জিজ্ঞাসা করছে বাবা, তুমি এইগুলো পড়ো কেন, ডাকাতি, খুন, ছিনতাই, রাহাজানি তো রোজ হয়। এখানে ডাকাতি হচ্ছে তার সঙ্গে আপনাদের গণতন্ত্র। এমন গণতন্ত্র আপনারা করেছেন যেখানেই যান গণ ছাড়া কোন কিছু নেই। গণ ডাকাতি গণরাহাজানি, গণধর্ষণ, সমস্ত কিছুতে গণ নিয়ে এসেছেন যার কোন তুলনা হয় না। আজকে শিল্প সংক্রান্ত ব্যাপারে যে কথা বলেছেন শুনলে অবাক লাগে সব থেকে অবাক লাগে, কোন একটা দায়িত্বশীল সরকার

কি করে এই কথা লেখে যে আমাদের এখানে ধর্মঘটের সংখ্যা কমেছে আর লক আউটের সংখ্যা বেড়েছে। হ্যাঁ, ধর্মঘটের সংখ্যা কমেছে এবং লক-আউটের সংখ্যা বেড়েছে। তার মানে মালিকরা আর আপনাদের কথা শুনছে না তাই লক আউট করছে। মালিকরা লাভ হলে ব্যবসা চালাবে না কেন? তারা তো ব্যবসা করতে এসেছে লাভের জন্যই। আপনারা কিছু দিন আগে বলেছেন টাটা বিড়লার মালিকদের পিঠের চামড়া দিয়ে জুতো বানাবেন। আজকে আপনারা ধর্মঘট ডেকে এনে গরীব মানুষ মেহনতি মানুষ শোষিত মানুষদের মুখের অন্ন কেড়ে নিচ্ছেন। আপনারা চান ধর্মঘট হোক। আর মানুষ দুবেলা দু-মুঠো অন্ন ছাড়া আর কিছু চায় না। ওদের মুখ থেকে আপনারা সেই অন্ন কেড়ে নিয়েছেন। আপনারা দু-বেলা কারখানার গেটের সামনে দাঁড়িয়ে স্লোগান দিচ্ছেন—দিতে হবে দিতে হবে, ভেঙে দাও গুঁড়িয়ে দাও। যার ফলে আজকে হাবড়া, বাগদা, অশোকনগরে কোন ইনডাষ্ট্রি নেই।

স্পিনিং মিল যায় যায়, ধুঁকছে। ভেঙে গুঁড়িয়ে দিয়ে আজ সব শেষ হয়ে গেছে। তারপর কি করেছে- সেই জমিটাকে প্লটিং করে বিক্রি করছে। যার জন্য আমি আর.আর.-এর কাছে চিঠি করিয়েছি। এবারে পৌরসভাকে লেখা হয়েছে। মা বোনদের রাস্তায় দাঁড় করে দিয়ে তাদের সতীত্ব নষ্ট করে তাদেরকে ব্যবসায় দাঁড করিয়ে দেওয়া হলো। কারখানার যে লীজ দলিল, সেটাকে বিক্রি করতে যাচ্ছে। আমি একটার পর একটা উদাহরণ দিলে খুব খারাপ লাগবে। কোথায় যাবেন? রাত্রি ৯টা ১০টার পরে লোকে ষ্টেশনে যেতে পারে না। উত্তর ২৪ পরগণার গুমা, বিড়া, হাবড়া, অশোকনগর এইসব জায়গায় কোন জি.আর.পি. থানা নেই। আজকে শিল্পের এমন অবস্থা হয়েছে যে আমরা এগারোতম স্থানে। শিক্ষায় আমরা সতেরতম স্থানে এসে দাঁড়িয়েছি। বেকারিতে আমরা চ্যাম্পিয়ন হয়েছি। আমার এখন সেই একই কথা মনে হয়, যখন শচীমাতা ডাকছেন 'নিমাই, নিমাই, প্রতিধ্বনিত হচ্ছে শুধু 'নাই, নাই।' আজকে পশ্চিমবঙ্গে কিছু নেই। আজকে এই যে নৈরাজ্য, আমি বামপন্থী বন্ধুদের বলবো, আপনি কারও বাবা তো, কারও স্বামী তো, সেই জায়গায় দাঁড়িয়ে বলবো, কোন্ নিরাপত্তা দিয়ে আপনি চলে যাবেন? কোন নিরাপত্তা আছে তাঁদের কাছে- তা তাঁরা বিজেপি হোন বা সি.পি.এম. হোন, যে দলেরই হোন না কেন? কাজেই দয়া করুন। বামফ্রন্ট বলে তো আর বন্যা রেহাই দেবে না। নিজের পুত্রকে, নিজের স্ত্রীকে, নিজের পরিবারকে, নিজের সমাজকে দেখুন। তবেই আমরা আগামী দিনে পশ্চিমবঙ্গকে আবার সুন্দর করে গড়ে তুলতে পারবো।

**শ্রী চিত্তরঞ্জন দাস ঠাকুর ঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের ওপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপিত হয়েছে, আমি তাকে সমর্থন করছি। মাননীয় রাজ্যপাল আমাদের সামনে যে ভাষণ দিয়েছেন, তার মধ্যে দিয়ে সারা পশ্চিমবাংলায় সরকারের কাজকর্মের একটা হিসাবনিকাশ আমাদের সামনে উপস্থিত

করা হয়েছে। আমরা যদি তাকে পুঙ্খানুপুঙ্খভাবে পর্যালোচনা করি তাহলে দেখবো, জমা দিকটার পাল্লা ভারী, ক্ষতির পাল্লাটা অনেক কম। প্রশ্ন হলো এই যে, আমাদের বিরোধী মাননীয় সদস্যরা গত কয়েকদিন ধরে প্রধানত দুটি অভিযোগ তুলেছেন। একটি হচ্ছে,এই রাজ্যে আইন-শৃঙ্খলা বলতে কিছু নেই, শশ্মানের নিরাপত্তা আছে এখানে। আর একটি কথা বলেছেন, এই রাজ্যে গত ২৪ বছরে উন্নয়ন কিছু হয়নি। সরকার পক্ষের সদস্যরা এই আইনসভায় তাঁদের মূল্যবান কথা বলেছেন। এখন আমাদের ঠিক করতে হবে, উন্নয়ন সম্পর্কে আমাদের দৃষ্টিভঙ্গী কি, কি হওয়া উচিত ছিল। হ্যাঁ, এই রকম যদি হয় যে, মুষ্ঠিমেয় মানুষের তাদের গাড়ি হলো, বহুতল বাড়ি হলো, ফ্ল্যাট হলো, আর উন্নয়ন বলতে এটাও হতে পারে যে, রাস্তাঘাট হলো- এও একটা উন্নয়ন। আর একটা অংশ আছে উন্নয়নের, যে উন্নয়নের স্পর্শ সমাজের ওভারহোয়েলমিং মেজরিটি মানুষ পাবেন। সেটিও একটা উন্নয়ন। আমরা যারা বামপন্থী দৃষ্টিভঙ্গীতে বিশ্বাসী, আমরা মনে করি, সেই উন্নয়নই প্রকৃত উন্নয়ন যে উন্নয়নের স্পর্শ সাধারণ মানুষ পেয়ে যায়। সেই নিরিখে আমরা যদি বিচার করি, গত ২৪ বছরে সরকারের কাজকর্মের যদি আমরা পর্যালোচনা করি তাহলে দেখবো যে আমাদের সরকার অত্যন্ত সফল এবং যোগ্যতার সঙ্গে তার দায়িত্ব পালন করেছে। আমি একটু স্মৃতি রোমন্থন করতে চাই। ১৯৭৭ সালে আমরা যখন এসেছিলাম তখন এই রাজ্যের লোকসংখ্যা কত ছিল, আর এখন সেই লোকসংখ্যা কত দ্বিগুণ।

[4.00 — 4.10 p.m.]

তখন জমি যা ছিল আজকে সেই জমির পরিমাণ অনেক কমে গিয়েছে, পরিবারগুলি আলাদা আলাদা হয়ে যাওয়ার ফলে আরো হয়েছে, আবার কলকারখানা হওয়ার ফলেও জমির পরিমাণ মাথা পিছু কমে গিয়েছে। জমিতে উৎপাদন আগে যেখানে এক বিঘা, বা এক কাঠাতে যে পরিমাণ ফসল উৎপন্ন হত, আজকে কিন্তু সেই পরিমাণ উৎপাদন হচ্ছে না।তাহলে কি দেখা যাচ্ছে লোক বাড়লো, জমি কমলো, উৎপাদন কমলো, তা সত্ত্বেও এই সবের মধ্যে বেশ কয়েকটি আবার প্রাকৃতিক বিপর্য্যয় হয়েছে, সেটা ঝড় হতে পারে, সেটা প্রলয়ঙ্কারী বন্যা যেমন উত্তরবঙ্গে, দক্ষিণবঙ্গে হয়েছে তাও হতে পারে, এত কিছু বিপর্যয়ের পরেও পশ্চিমবাংলার মানুষ তাদের জীবনজীবিকার মান উন্নত করতে পেরেছে। যে কোন রাজ্যের তুলনায় অনেকটাই উন্নতি করতে পেরেছে। তাই আমরা দেখি, গঙ্গার ঘাটে ৭টাকায়, রাইটার্সের কাছে ৭ টাকায় ভাত খাওয়া যায়। অন্যান্য রাজ্যে যেটা পাওয়া যায়না। তাই এখান থেকে প্রমাণ করে এই রাজ্যের জীবন ও জীবিকার মান অনেক উন্নত, তবে আমরা কাঙ্খিত লক্ষ্যে পৌঁছাতে পারিনি। আমাদের তথ্যই সেটা বলে, সর্বভারতীয়র ক্ষেত্রে দারিদ্র্যসীমার নীচে বসবাসকারী যে লোকজন আছেন তার ৪০/৪৫ ভাগ আছেন অন্যান্য রাজ্যে, আর আমাদের রাজ্যে সেটা আগের তুলনায় হিসাবটা কমেছে, বর্তমানে সেটা ২৪ ভাগের

বেশী নয়। তবুও বলছি, এটাও আমাদের সাফল্যের মাপকাঠি নয়। এটা আলাদিনের আশ্চর্য প্রদীপ নয়, ঘষে দিলাম আর উন্নত হয়ে গেল, আমি মনে করি না, ২৪ বছরে বামফ্রন্ট সরকার এর অভাবনীয় দৃষ্টিভঙ্গীর ফল, তার কারণ হল ওনাদের সময় যখন ৩০ বছর ওরা ক্ষমতায় ছিলেন তখন সেচ সেবিত জমির পরিমাণ যা ছিল, বর্তমান সময়ে সেচ সেবিত জমির পরিমাণ দ্বিগুণ এর বেশী আমরা করতে পেরেছি। গরীব মানুষের মধ্যে ১০.৫ লক্ষ একর জমি আমরা বিলি করতে পেরেছি, আর ১১.৫ লক্ষ একর জমিতে বর্গাদারদের অধিকার দিতে পেরেছি। এটা রাইটার্স থেকে বসে করা শুধু নয়, বিকেন্দ্রীকরণের মাধ্যমে, পঞ্চায়েতি ব্যবস্থার সহায়তা নিয়ে গ্রামের গরীব মানুষদের জমিতে অধিকার দিতে পেরেছি এবং উৎপাদনমুখী করতে পারা গিয়েছে। তার ফলে গ্রামের গরীব মানুষের আর্থিক অবস্থার উন্নতি হয়েছে। উন্নতি হয়েছে বলে-আগে যে গ্রামে সন্ধ্যা বেলায় নিষ্প্রদীপ থাকতো, সেই গ্রামে দোকান চলার প্রশ্ন ছিল না, আজকে সেই গ্রামে প্রত্যেকটি এলাকায় দোকান চলছে, দোকানগুলি টি এম সি বন্ধুদের দেখানোর জন্য হয়নি, সেখানে খদ্দের যায়, টাকা পয়সা লেনদেন হয়, লোকের হাতে পয়সা না থাকলে এটা হত না। সুতরাং এটা প্রমাণ করে আমাদের রাজ্যের অবস্থা দারুণ জায়গায় পৌঁছাতে না পারলেও অনেকটা পৌঁছাতে পেরেছি। আমাদের রাজ্যের মানুষের চাহিদা বেড়েছে, বেড়েছে বিদ্যুত-এর চাহিদা, এই কথা ঠিক আমরা অনেকটাই করতে পারিনি, আমাদের যা সহায়তা পাওয়ার দরকার ছিল উত্তরবঙ্গের বন্যার ব্যাপারে, আমরা তা পাইনি। এই ব্যাপারে বিধানসভায় আলোচনাও হল, আমরা বলেছিলাম বিরোধী বন্ধুদের, চলুন কেন্দ্রের কাছে যাই টাকা চাইতে, আমাদের বামপন্থী বন্ধুরা, বিধায়করা যারা ছিলেন তারা গিয়েছিলেন, কিন্তু বিরোধী বন্ধুরা তারা চীৎকার করছেন, কিন্তু যাননি। তারা আমাদের সঙ্গে সর্বদলীয়ভাবে যে ধর্ণা, সেই ধর্ণায় তারা যাননি। আমরা বলি উন্নয়নের ক্ষেত্রে পার্থক্য কি? আজকে উত্তরবঙ্গের উন্নয়নের জন্য আপনারা মায়াকান্না কাঁদছেন, কিন্তু সেদিন আপনারা সরে গেলেন। এইসবের ক্ষেত্রে দলমতের পার্থক্য থাকা উচিত নয়। পশ্চিমবঙ্গের অনেক সমস্যা আছে, শিল্পর দিক থেকে আমরা পিছিয়ে পড়েছি, আপনারা কি জানেন না, এতদিন ধরে কেন্দ্রীয় সরকারের কাছে বারবার আমরা আবেদন জানিয়েছি, আমাদেরকে ছাড়পত্র দিন, কিন্তু তারা তা দেননি, তারা দিয়েছেন মহারাষ্ট্রকে। আজকে আমি এই সভায় আবেদন জানাচ্ছি পশ্চিমবাংলার উন্নয়নের স্বার্থে, সমস্ত রকম সংকীর্ণতার উর্ধ্বে উঠে,বাংলার প্রতি যে বঞ্চনা তার জন্য আপনারা প্রতিবাদ করবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের, ভাষণের উপরে যে ধন্যবাদসূচক প্রস্তাব সরকারের পক্ষ থেকে রাখা হয়েছে আমি সেই প্রস্তাবের বিরোধিতা করছি। বিরোধীতা করছি এই কারণে, রাজ্যের আইন-শৃঙ্খলা,

*খরা, বন্যা, ভাঙ্গন প্রতিরোধে, শিক্ষা, স্বাস্থ্য, শ্রমজীবি মানুষের সমস্যা, গ্রামাঞ্চলে* চাষীদের সমস্যা, এই সমস্ত সমস্যা নিরসনে রাজ্য সরকার ব্যর্থ হয়েছে এবং এই ব্যর্থতার কথাগুলো রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ নেই বলে আমি এই ধন্যবাদসূচক প্রস্তাবকে সমর্থন করতে পারছি না। আইন-শৃঙ্খলার ব্যাপারে এর আগেই আমি বলেছিলাম যখন আইন-শৃঙ্খলা নিয়ে প্রস্তাব এসেছিল, রাজ্যে আইন-শৃঙ্খলা পরিস্থিতির চূড়ান্ত অবনতি হয়েছে, সময় থাকলে এই ব্যাপারে আমি পরে বলব। এর পরে সবচেয়ে যেটা বড় ঘটনা, গত সেপ্টেম্বর মাসে নয়টি জেলায় বিধ্বংসী বন্যায় কয়েক হাজার মানুষের জীবন চলে গেছে। যে ভয়ঙ্কর ক্ষয়ক্ষতি হল তাতে পশ্চিমবাংলার মানুষের জীবন দুর্বিষহ হয়েছে। এই সরকারের অমানবিকতার জন্যই বন্যা একটা বিধ্বংসী রূপ দিতে পেরেছে। এই সরকারকে ধিক্কার জানবার কোন ভাষা পশ্চিমবাংলার মানুষের জানা নেই। বন্যার সময়ে বিপন্নদের উদ্ধার এবং বন্যার পরে ত্রাণ এবং পুনর্বাসনের কাজে কেন্দ্র এবং রাজ্য উভয় সরকারের নিষ্ঠুর যে উদাসীনতা এবং দায়িত্বজ্ঞানহীনতার যে পরিচয় দিয়েছে তা নজীরবিহীন। বন্যার পরে দীর্ঘ চার মাস অতিক্রান্ত হতে চলেছে, কিন্তু পশ্চিমবাংলার বন্যা প্লাবিত এলাকায় প্লাবিত মানুষরা রাজ্য সরকারের কাছ থেকে যে প্রতিশ্রুতি পেয়েছিলেন বন্যায় যাদের ঘর চলে গেছে তাদের ঘর বাধার জন্য অর্থ দেবে, চাষীদের ঋন মকুব করবে, সহজ ঋণে চাষ করবার সুযোগ দেব, কিন্তু সেই সমস্ত প্রতিশ্রুতি বাস্তবে কার্যকর হয়নি। এর উপর ত্রাণ এবং পুনর্বাসন-এর ব্যাপারে জঘন্য দলবাজী এবং দুর্নীতি হয়েছে। ত্রাণের ব্যাপারে দলবাজি করে তারা চূড়ান্ত অমানবিকতার পরিচয় দিয়েছে। মারাত্মক ঘটনা হচ্ছে, ভোটার নয় বলে তাদের কোন সাহায্য দেওয়া হচ্ছে না। গাইঘাটা ব্লকে ভোটার লিস্টে নাম নেই বলে মানুষগুলোকে ত্রাণ দেওয়া হয়নি, এটাই বোধহয় চূড়ান্ত দলবাজির নমুনা বিভিন্ন জেলায় আজকে এই জিনিস চলছে।

[4.10 — 4.20 p.m.]

পশ্চিমবাংলায় বিগত ২৫বছরে ১৭বার বন্যা হ'ল। কিন্তু এর থেকে শিক্ষা নিয়ে রাজ্য সরকার কোন দীর্ঘমেয়াদি ব্যবস্থা নিল না। কেন্দ্র এবং রাজ্য সরকারের উদাসীনতা, অমানবিকতার ফলে পশ্চিমবাংলার বন্যা এবং ভাঙন পরিস্থিতি এরকম ভয়াবহ অবস্থায় চলে গেছে। গতকাল আমার এক প্রশ্নের উত্তরে সেচমন্ত্রী মহাশয় বলেছেন-বন্যা নিয়ন্ত্রণ নাকি এ রাজ্যে অবাস্তব এবং গোটা বিশ্বে নাকি এই বন্যা নিয়ন্ত্রণ প্রস্তাব পরিত্যক্ত হয়েছে। জানিনা এই তত্ত্ব তিনি কোথা থেকে আবিষ্কার করলেন। কতখানি ডিকন্সার্ন থাকলে এই ধরণের উক্তি আসতে পারে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বিদ্যুৎ সমস্যা, লো ভোল্টেজ সমস্যা কি মারাত্মক রূপ নিয়েছে। সম্প্রতি ইলেক্ট্রিসিটি রেগুলেটরি কমিশন সংবাদপত্রে বিজ্ঞাপন দিয়েছে। পর্ষদের প্রস্তাবের ভিত্তিতে বিদ্যুতের দাম গড়ে শতকরা ২২ ভাগ বাড়াতে

চায়, মিটারের চার্জ বাড়াতে চায় এবং অন্তবর্তীকালীন ১৫শতাংশ বিদ্যুতের যে দাম বাড়াতে চায় সেই সম্বন্ধে গ্রাহকদের মতামত জানতে চেয়েছে, যার শেষ তারিখ ১২ই ফেব্রুয়ারী। পশ্চিমবঙ্গের বিদ্যুৎ গ্রাহকদের পক্ষ থেকে আমি এটাই বলছি - পশ্চিমবঙ্গের মানুষ এর ঘোরতর বিরোধী। কারণ, বিদ্যুৎ পর্ষদের এই বিদ্যুতের দাম বাড়ানোর কোন যুক্তি নেই। তাদের ক্ষতির জন্য তারাই দায়ী। ট্রান্সমিশন এ্যান্ড ডিস্ট্রিবিউশন বা সঞ্চালন এবং বন্টনের ক্ষেত্রে শতকরা ৩৯.২ ভাগ অপচয় হয়। সাথে হুকিং, ট্যাপিং, বিদ্যুৎ চুরি তো আছেই। তৃতীয়তঃ বিদ্যুৎমন্ত্রী নিজেই বলেছেন সি.ই.এস.সি.-র কাছে ১ হাজার কোটি টাকা তাদের পাওনা আছে। তাছাড়াও বিভিন্ন শিল্প সংস্থা, কেন্দ্রীয় এবং রাজ্য সরকারি সংস্থা, মিউনিসিপ্যালিটির কাছে কয়েক হাজার কোটি টাকা পাওনা আছে। এই অপচয় বন্ধ করতে পারলে এবং বাকি টাকা তুলতে পারলে এই ক্ষতি হওয়ার কারণ কিছুই থাকে না। কিন্তু এই ক্ষতির দায় কেন জনসাধারনের উপর চাপিয়ে দেওয়া হবে? কেন তারা এই দায় বহন করবে। আমরা এর তীব্র বিরোধিতা করছি।

আজকে পশ্চিমবাংলার রুগ্ন ও বন্ধ শিল্প-কারখানা নিয়ে বলছি। আজকে ৬০ হাজার কারখানা বন্ধ, তার শিকার ৬ লক্ষ শ্রমজীবি মানুষ। একদিকে বি.জে.পি. তৃণমূল জোট নিয়ে গড়া কেন্দ্রীয় সরকার শ্রমজীবি মানুষের বিরুদ্ধে মারাত্মক আক্রমণ নামিয়ে আনছে, তার জন্য আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবাংলায় মালিকরা রাজ্যের শ্রম দপ্তরকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে শ্রমিকের উপর নানারকম বঞ্চনা নামিয়ে আনছে, সেখানে ত্রিপাক্ষিক চুক্তি রূপায়িত হচ্ছে না।

ই.এস.আই., জি.পি.এফ.-এর টাকা, ন্যূনতম মজুরী কার্যকরী করে এগুলি হচ্ছে না এবং পশ্চিমবঙ্গের পি এফের টাকা বকেয়া ক্ষেত্রে সারা ভারতের মধ্যে শীর্ষ স্থান অধিকার করে আছে। এইভাবে পশ্চিমবঙ্গের মানুষ বঞ্চিত হচ্ছে। চটকলগুলিতে যে ত্রিপাক্ষিক চুক্তি হয়েছিল, সেই চুক্তি মালিকরা লঙ্ঘন করছে এবং সেখানে পরোক্ষে সরকারের সমর্থন নিয়ে দ্বিপাক্ষিক চুক্তি করছে এবং শ্রমিকদের মারাত্মকভাবে বঞ্চিত করছে। সমস্ত ঠিকা শ্রমিকদের এবং অনভিজ্ঞ শ্রমিকদের নেওয়া হচ্ছে। এইভাবে অসংগঠিত শ্রমিকদের উপর মারাত্মকভাবে চাপ সৃষ্টি করা হচ্ছে। ৫৭ টি ক্ষেত্রে অসংগঠিত শ্রমিকরা যারা ন্যূনতম মজুরীর আওতায় পড়ে, তার মধ্যে এখনও ১১ টি ক্ষেত্রে এই ন্যূনতম মজুরী ধার্য হয় নি। যেখানে ধার্য হয়েছে, সেখানে ২১ টি ক্ষেত্রে মালিক ইনজাংশান করে দেয়। তারা ন্যূনতম মজুরী কার্যকরী করার বিরুদ্ধে ইনজাংশান করেছে। আজও পর্যন্ত এগুলির নিষ্পত্তি করার জন্য রাজ্য সরকারের কোন কার্যকরী ভূমিকা দেখতে পাচ্ছি না। ৬ মাস অন্তর অন্তর নূন্যতম মজুরী রিভাইজড করার কথা। ৫ বছরের উপর এই ন্যূনতম মজুরী রিভাইজ হচ্ছে না বিভিন্ন ক্ষেত্রে। ৮৩সালে বিড়ি শ্রমিকদের ন্যূনতম মজুরী ধার্য হয়েছিল। তারপর আর হয়নি। ফলে অসংগঠিত শ্রমিকরা

রাজ্য সরকারের ঔদাসীন্যে এইভাবে মার খাচ্ছে। স্যার, কেন্দ্রীয় সরকারের যে উদার নীতি বেসরকারী করণের নীতি, সেটা রাজ্য সরকার বিরোধিতা করলেও তারা সেই পথেই এগোচ্ছে। রাজ্য সরকার শিক্ষাক্ষেত্রে যে আর্থিক দায়িত্ব সেই দায়িত্ব ক্রমাগত অস্বীকার করতে চাইছেন এবং ছাত্রছাত্রীদের উপর অভিভাবকদের উপর শিক্ষার সব ভার তারা চাপিয়ে দিচ্ছে। ইতিমধ্যে শিক্ষাকেন্দ্র বেসরকারীকরণ করা হচ্ছে। কলেজে করা হচ্ছে। ১১টি ইঞ্জিনিয়ারিং কলেজ বেসরকারী। সেখানে ভর্তি হতে গেলে ৭৫ হাজার টাকা লাগে। এই রকম ব্যয়বহুল শিক্ষা হয়ে গেছে। আর ডোনেশান ফি মারাত্মকভাবে বাড়ছে। ফলে এইভাবে রাজ্য সরকার ক্রমাগত বেসরকারীকরণের দিকেই এগিয়ে যাচ্ছে। স্যার, আজকে হাসপাতাল এবং স্বাস্থ্যকেন্দ্রগুলির চেহারা অবর্ণনীয় এবং ন্যূনতম যে স্বাস্থ্য পরিষেবা তাও মানুষ পাচ্ছে না। গরীব মানুষ চিকিৎসা থেকে বঞ্চিত হচ্ছে। বাধ্য হয়ে মানুষ আজকে প্রাইভেট নার্সিংহোমের দিকে যাচ্ছে। এর ফলে নার্সিংহোমগুলির রমরমা ব্যবসা চলছে। মুখ্যমন্ত্রী উদ্বেগ প্রকাশ করেছেন। রাজ্যপাল মেদিনীপুরে গিয়েছিলেন। সরকারী হাসপাতালের অবস্থা দেখে তিনি অভিযোগ করেছেন। সেখানে একটা মারাত্মক অবস্থা চলছে। ব্যবহার হয়ে যাওয়া স্যালাইনের বোতল এবং ডিসপোজেবল সিরিঞ্জ হাসপাতাল থেকে এমন জায়গায় ফেলা হচ্ছে যে সেখান থেকে সমস্ত তুলে নিয়ে যাওয়া হচ্ছে এবং ব্যবসার কাজে লাগানো হচ্ছে।

[4.20 — 4.30 p.m.]

সেগুলো নতুন মোড়কে ব্যবহার করে এই সমস্ত স্যালাইনের বোতল, সিরিঞ্জগুলো নতুন করে সাপ্লাই দিচ্ছে। এটা একটা মারাত্মক ব্যাপার। এই ব্যাপারে সরকার নীরব হয়ে রয়েছে, সংশ্লিষ্ট দপ্তব নীরব হয়ে রয়েছে। আজকে গ্রামে-গ্রামাঞ্চলে ক্ষেতমজুর, শ্রমিকদের কাজের নিরাপত্তা নেই। ১০০ দিনের যে কাজের নিশ্চয়তা, এমপ্লয়মেন্ট অ্যাসিওরেন্স সেই প্রকল্প কার্যত ফাইলে চাপা পড়ে আছে। সেই টাকা কি ভাবে খরচ হচ্ছে। এই বিষয়ে প্রচুর অভিযোগ রয়েছে। আজকে বি.পি এল. তালিকা। বি.পি.এল তালিকার সুযোগ আজকে গরীব মানুষ পায় না। বি.পি.এল তালিকাভুক্ত হলে গরীব মানুষ যে সুযোগ পেত, সেই তালিকাভুক্ত তারা হতে পারছে না, ফলে এই সুযোগটুকুও তারা হারাছে। বি.পি.এল তালিকায় যে চাল, গম দেওয়া হয় তাতো একেবারে অযোগ্য। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে গ্রামে কেরোসিন তেল পাওয়া যায় না। কেন্দ্রীয় সরকার কেরোসিন তেলের দাম তো বাড়িয়েছে তার উপর সেই তেলও পাওয়া যায় না। গ্রামের মানুষকে ১৫টাকা, ১৬ টাকা দিয়ে সেই তেল কিনতে হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রেশন কার্ড একটা মারাত্মক সমস্যা পশ্চিমবঙ্গে হাজার হাজার মানুষ এই রেশন কার্ডের সুযোগ থেকে বঞ্চিত। এমনিতেও রেশনে পর্যাপ্ত সরবরাহ নেই। এর প্রকৃত কোন প্রতিবিধান নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আইন-শৃঙ্খলার প্রশ্ন। আইন-শৃঙ্খলার আজকে চরম অবনতি ঘটেছে বিশেষ করে যতদিন

যাচ্ছে, ভোট যত এগিয়ে আসছে এলাকা দখল, পুনর্দখলের স্বার্থকে কেন্দ্র করে খুনোখুনির রাজনীতি যে ভাবে বাড়ছে সেখানে পুলিশ প্রশাসন নিষ্ক্রিয় হয়ে বসে আছে। মুখ্যমন্ত্রী অবশ্য বলেছেন যে খুনীদের, ডাকাতদের দেখলেই গুলি করে গুঁড়িয়ে দিতে হবে, হয়তো এতে সস্তা জনপ্রিয়তা পাওয়া যায় কিন্তু এভাবে কিছু হবে না। সমস্যার গভীরে যেতে হবে। কি করে সমাজবিরোধীদের দৌরাত্ম্য এতো বাড়ছে, কারা এদের অন্ধকারে ডাকছে, বেকার যুবকরা অভাবের তাড়নায় এই কাজে আসছে কিনা, কারা এদের ব্যবহার করছে, কাদের স্বার্থ রক্ষার জন্য এরা ব্যবহৃত হচ্ছে, একটা চক্র গড়ে উঠেছে, সেই চক্রকে আঘাত করা দরকার। তারজন্য কোন পদক্ষেপ নেওয়া হচ্ছে না। অথচ আমরা দেখছি যে এগুলো ক্রমান্বয়ে বেড়েই চলেছে, আর বছরে বছরে পুলিশ প্রশাসনে টাকা বাড়ছে। পুলিশের চোখের সামনেই, নাকের ডগায় ক্রিমিনালরা ঘুরে বেড়াচ্ছে। এইরকম পরিস্থিতির সৃষ্টি হয়েছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষা ক্ষেত্রেও একটা মারাত্মক অবস্থার সৃষ্টি হয়েছে, ফী বৃদ্ধি হয়েছে, ডোনেশান দিতে হচ্ছে। আজকে প্রাইমারী স্কুল কিছু হয় নি, গত ১০ বছর স্কুলগুলিতে শিক্ষক নেই। মাধ্যমিক, উচ্চ-মাধ্যমিক এবং কলেজে শিক্ষক পদ শূণ্য এই রকম একটা অবস্থা চলছে। আইন-শৃঙ্খলার ক্ষেত্রেও চূড়ান্ত অবস্থা, আজকে কামতাপুরী আন্দোলন মাথাচাড়া দিচ্ছে। সমস্ত জিনিসটা রাজনৈতিক, আর্থ-সামাজিক সমস্যার প্রেক্ষাপটে উত্তরবঙ্গের এই সমস্যাটাকে দেখা উচিত। এটার অনুসন্ধান করা দরকার এবং রাজনৈতিক ভাবে এর মোকাবিলা করা প্রয়োজন। শুধুমাত্র পুলিশী প্রশাসন দিয়ে এটাকে সহজ-সরল ভাবে দেখা উচিত নয়। রাজবংশী সম্প্রদায়ের অবেহলিত মানুষ তাদের আশা-আকাঙ্খা পূরণ করা এবং রাজনৈতিক ভাবে এর মোকাবিলা করতে পারলে যে অবাঞ্ছিত আন্দোলনগুলি দেখা দিচ্ছে তার থেকে পরিত্রাণ পাওয়া যাবে। শুধু পুলিশ প্রশাসন দিয়ে এটাকে মোকাবিলা করা সম্ভব নয়। এই কথা বলে আবার এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী চক্রধর মাইকাপ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই রাজ্যপালের ভাষণকে স্বাগত জানিয়ে আমার বক্তব্য শুরু করছি। বামফ্রন্ট সরকারের পঞ্চম বারের শেষ দিকে এই শেষ অধিবেশন। এই অধিবেশনে রাজ্যপাল যে ভাষণ রেখেছেন। বামফ্রন্ট সরকারের শুধু পঞ্চম বার নয়, বিগত ২৪ বছরের একটা মূল্যায়ন এই রিপোর্টের মধ্যে প্রতিফলিত হয়েছে, এটাকে অস্বীকার করা যাবে না। এটা ঠিক ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার যখন প্রথম ক্ষমতায় আসে তখন একটা বিকল্প দৃষ্টিভঙ্গি বিকল্প অর্থনীতি নিয়ে তারা রাজ্যকে পরিচালনা করেছে এবং তার স্থায়িত্ব কৃতিত্বের দাবী রাখে। জনগণের জন্য গণমুখী কর্মসূচী এবং তার সাফল্য এই রাজ্যে ঘটেছে। এই সরকার তার কৃষিনীতি, ভূমিসংস্কার, পঞ্চায়েত ব্যবস্থা, শিক্ষা ব্যবস্থা সহ অন্যান্য যে সব কর্মসূচী নিয়েছে তা জনগণের আর্শীবাদেই সম্ভব হয়েছে। পঞ্চমবার বিধানসভা নির্বাচনে

জয়লাভ করে ফিরে এসেছে। কিন্তু অপর দিকে এই রকম একটা কৃতিত্বকে সাফল্যকে যারা সহ্য করতে পারছে না। ২৪ বছর শেষ হতে চলেছে বামফ্রন্ট সরকারের। তাঁরা ক্ষমতায় ফিরে আসার জন্য নানা রকম ছলনা, কৌশল করার চেষ্টা করছেন। গণতান্ত্রিক রীতিনীতি অনুযায়ী মাননীয় রাজ্যপাল সরকারের প্রতিবেদন এখানে পেশ করেন আর তার উপর এই হাউজে আলোচনা হয়।

[4.30 — 4.40 p.m.]

কিন্তু মাননীয় রাজ্যপালকে দৈহিক আঘাত করা, এ কোন গণতন্ত্রে আছে? কোথায় লেখা আছে যে রাজ্যপাল গণতান্ত্রিক রীতি-নীতি অনুযায়ী যদি নিয়মতান্ত্রিক শাসক হন তাহলে এই হিংসার দরকার? সদস্য, সে বিরোধী দলের হোক আর সরকারী দলের, তাঁর মর্যাদা রক্ষা করা সবার উচিত ছিল। কিন্তু রক্ষা করা যায়নি। আমরা দেখেছি, আপনারা মাননীয় রাজ্যপালের সামনে নাচানাচি করলেন, কাগজ ছুড়লেন, ব্যাগ ছুড়লেন। এটা কোন সংস্কৃতি? আজকে অবক্ষয় চলছে সব ক্ষেত্রে এবং তার ফলে সংস্কৃতি মুক্তিরও অনেকটা অবক্ষয় হয়েছে, গ্রাস করে ফেলেছে অপ-সংস্কৃতির ভাইরাস। আপনারা যে তাতে বেশী করে আক্রান্ত হয়েছেন এই হাউসে তা ২২ জানুযারী আপনাদের আচরণে পরিস্ফুট হয়ে উঠেছে। মাননীয় রাজ্যপালের ভাষণের সময় এটা খুবই দুর্ভাগ্যের বিষয়। আপনারা গণতান্ত্রিক রীতি-নীতি বোঝেন না, গণতান্ত্রিক আচরণটুকুও শেখেননি। আপনাদের কাছ থেকে সংস্কৃতি, মূল্যবোধ আশা করা যায় না, ভুল হয়েছে। অপর দিকে সরকারী পক্ষের সদস্যরা দেখলাম সেদিন শান্ত ভাবে রাজ্যপালকে সহযোগিতা করেছেন। যাতে তিনি তাঁর ভাষণ পাঠ শেষ করতে পারেন। ওদের কাছে সংস্কৃতি যে রকম গণতন্ত্রও সেই রকম। বামফ্রন্টের ২৪ বছরের সাফল্যকে ঢেকে দেবার জন্য আজকে ওরা রুচি-বর্হিভূত আচরণ করছেন। শুধু তাই নয় কিছু দিনের মধ্যে পশ্চিমবাংলায় পরবর্তী বিধানসভার নির্বাচন এসে গেল এবং একে কেন্দ্র করে কোন কোন শক্তি অযৌক্তিক আচরণ করছে এবং তার জন্য তারা কোন কৈফিয়ৎ দিতে রাজী নয়। আজকে রাজ্যে কি এমন ঘটল? বামফ্রন্ট সরকার যখন এখানে এসেছিল তখন ৬০শতাংশ মানুষ দারিদ্র্যসীমার নীচে ছিল। কিন্তু আজকে মাত্র ২৪ শতাংশ মানুষ দারিদ্র্যসীমার নীচে বাস করছে। আমাদের মত এমন রাজ্য সারা ভারতবর্ষে আরো দুটো পাওয়া যাবেনা। এই কৃতিত্ব, এই সাফল্য আপনাদের ভালো লাগছে না এবং তাই নির্বাচনকে সামনে রেখে এই রাজ্যে আইন-শৃঙ্খলা নিয়ে সন্ত্রাস সৃষ্টি করতে হবে। তারা সেই কাজ করছেন। এটা আজকের কথা নয়। ১৯৯৫ সালের ১৭ই ডিসেম্বরের কথায় তখন যেহেতু ১৯৯৬ সালের মে মাসে নির্বাচন ছিল, পঞ্চম বারের নির্বাচন, তাই ১৯৯৫ সালের ১৭ই ডিসেম্বর পুরুলিয়ায় অস্ত্র বর্ষণ হয়েছিল। এটা আমাদের দেশের কেন্দ্রীয় সরকার জানতেন এবং অস্ত্র বর্ষণ হবার পর সি. পি. এম-কে দায়ী করা হয়েছিল। বিভিন্ন পত্র-পত্রিকা এবং বিরোধী দলের লোকেরাও অহরহ এটা

নিয়ে মিথ্যাচার, মিথ্যা আক্রমণ করেছিল শাসক দলকে কিন্তু সেদিন পিটার ব্লিচ স্বীকার করেছেন যে, ১৯৯৫ সালের পুরুলিয়ায় যে অস্ত্রবর্ষণ হয়েছিল তার উদ্দেশ্য ছিল জ্যোতি বসু এবং তার সরকারকে খতম করা, বামফ্রন্টকে উৎখাত করা। রাজ্যপাল মহাশয়ের ভাষণে একথা জানা যায়নি। কিন্তু মানুষকে আমরা বোঝাতে পেরেছি, মানুষ বুঝেছে যে, এই সরকার জনগণের সাথে আছে, জনগণের কথা শোনে এবং তার জন্য ১৯৯৬ সালের নির্বাচনে আমরা জয়লাভ করেছিলাম। আবার ২০০১ সালের এপ্রিল বা মে মাসের প্রথম দিকে যখন নির্বাচন হতে যাচ্ছে তার আগে থেকে একটা প্রেক্ষাপট তৈরী করা হচ্ছে হিংসার বাতাবরণের এবং একটা দলের নেত্রী, অনেকে খুনী, হিংসাশ্রয়ী মহিলা বলছেন। ঘটনা তাই ঘটেছে। কি এমন ঘটল দু-আড়াই বছরের মধ্যে এ রাজ্যে যে আইন-শৃঙ্খলা আর নেই বলছেন?

যে দিনের পর দিন মানুষকে খুন করা হচ্ছে, আগুন দেওয়া হচ্ছে, ঘর-বাড়ি লুঠ করা হচ্ছে। কি এমন ঘটল মেদিনীপুর জেলায়? এই হিংসা সৃষ্টি করার ক্ষেত্রে এই জেলাকে একটা অন্যতম জেলা হিসাবে চিহ্নিত করা হল? মেদিনীপুরে সভাধিপতির বাবাকে প্রকাশ্য রাস্তায় খুন করল টি.এম.সি-র লোকেরা। এর কিছু কৈফিয়ত আপনারা দিতে পারবেন না। মাননীয় শোভনদেব বাবু বলেছেন, আমি হিংসা সৃষ্টি করব আর তাকে দমানো, নিয়ন্ত্রণ করার দায়িত্ব সরকারের? এটা কি কোন গণতান্ত্রিক দেশের কোন রাজনৈতিক দলের দায়বদ্ধতার কথা? মেদিনীপুরে ৭৯ জন মানুষকে খুন করা হল। ছোট আঙারিয়ায় সুজাতা দাসের খুনের ব্যাপারে প্রশ্ন তুলেছেন। সৌগতবাবু আপনি এখানে কংগ্রেস বাইরে টি.এম.সি.র। আগেকার দিনে রাজদরবারে ভাঁড় থাকতো, সার্কাসে ভাঁড় বা জোকার থাকে, এখন দেখছি বিধানসভায় অনেক ভাঁড় আছে। তাঁরা এখানে কংগ্রেস এবং বাইরে টি.এম.সি.র সমর্থক। সৌগতবাবু অধ্যাপক, তিনিও একজন শ্রেষ্ঠ ভাঁড়ে পরিণত হয়েছেন। এই লজ্জা, দুঃখ রাখার স্থান নেই। মানুষ দেখছে। আপনাদের কাজকর্ম মানুষ দেখছে। আমি মেদিনীপুরের ছোট আঙারিয়ার কথা বলছি। আমি প্রশ্ন করতে চাই, শোভনদেব বাবু উত্তর দিতে পারবেন? যার ঘরে আগুন ধরিয়ে দেওয়া হল সেই ঘরের মালিক তার স্ত্রী ও তার বাড়ির সন্তান সহ ৭ জনের কিছু হল না। তারা অক্ষত অবস্থায় থাকল কি করে? বাইরে থেকে আক্রমণ হল অথচ ঘরের সবাই অক্ষত অবস্থায় থাকল কি করে ? বক্তার মণ্ডলকে কেন সরকারের হাতে তুলে দিলেন না? আপনাদের নেত্রী ৩রা জানুয়ারী জনসভা করলেন, জনসভা করে ৫ তারিখে বন্‌ধ ডাকলেন। পায়ে সি.পি.এমের লোকে ইট মেরেছে এই জন্য তিনি বন্‌ধ ডাকলেন। কেন্দ্রের মন্ত্রী তিনি যখন যাচ্ছেন তখন নিরাপত্তা রক্ষীরা তাঁর পাশে ছিলেন। এছাড়া কৃষ্ণা বসু, নয়না, মালা ছিলেন, ছিলেন সুদীপ ও পংকজ ব্যানার্জী। এত মণি-মাণিক্য সবাই ঘিরে আছেন তাঁকে, তারপর নিরাপত্তা বলয় ছিলো। তার মধ্যে তাঁর পায়ে ইট লাগলো কি করে? ইটের ঘায়ে পায়ে আঘাত লেগেছে তার জন্য বাংলা বন্‌ধ ডাকলেন।

*এটা গভীর ষড়যন্ত্র ছিল। আণ্ডারিয়ার বক্তার মন্ডলের বাড়িতে অস্ত্র মজুত করা হয়েছিল এবং তার পাশাপাশি তিনটে জায়গায় অস্ত্র মজুত করেছিল। উদ্দেশ্য ছিল ৫ তারিখে গণহত্যা করবে। সি.পি.এম- কে তারা কাটবে। তারজন্য ৫ তারিখে বন্‌ধ ডাকা* হয়েছিল। বন্‌ধের উদ্দেশ্য ছিল সেদিন গড়বেতায় বামফ্রন্ট কর্মীদের উপর নৃশংস অত্যাচার করা হবে। কিন্তু তা পারলেন না। নিজেরাই নিজেদের প্রকল্প ভেস্তে দিয়েছেন। আজকে দোষ দিচ্ছেন সি.পি.এমের উপর। সুজাতা দাস রাত ১০টা পর্যন্ত মিটিং করলো। তারপর তার বাবা তাকে বাড়ি যাওয়ার জন্য ডাকলেন। তখন ৪ জন টি.এম.সি. নেতা তারা বলল যে, আমরা এখন ফিস্ট করছি, আমরা আপনার মেয়েকে বাড়িতে দিয়ে আসব। তখন তার বাবা একা বাড়ি ফিরে গেলেন। তারপর আর সুজাতা দাসের হদিশ পাওয়া গেল না।

তারপর আর মেয়ের হদিশ পাওয়া যায় নি। পরের দিন সকালে তার মা তার ডেড বডি ঘরের সামনে দেখতে পেলেন। আমি প্রশ্ন করি শোভনদেববাবুকে আপনারা কি সত্যিই সুজাতা দাসের খুনের কিনারা চান? যদি তা চান তাহলে নিয়ে আসুন সেই চার জনকে। সেই চার জন এখন কোথায় ? আপনারা বলবেন, টি.এম.সি.-ই হোক আর সি.পি.এম-ই হোক তাদের ধরতে হবে। তারা যদি আপনাদের আশ্রয়ে থাকে তাহলে তাদের কে ধরবে? এই প্রশ্নের জবাব কি দেবেন? ১৯৯৫ সালে যে রকম অস্ত্র বর্ষণ করেছিলেন, আমরা জানিনা আগামী নির্বাচন যত এগিয়ে আসবে ততই আপনারা সে রকম কি পরিকল্পনা করবেন মানুষকে বিভ্রান্ত করার জন্য! তবে আমরা জানি পশ্চিমবাংলার মানুষ সজাগ, সতর্ক। এটা ১৯৭২ সাল নয়, মানুষ প্রতিরোধ করবেই। ইতিপূর্বে মানুষ তার প্রমাণ দিয়েছে, আগামী দিনেও দেবে। এই কথা বলে আপনাদের ভাঁড়ামি ভন্ডামি বিরোধিতা করে, রাজ্যপালের ভাষণকে স্বাগত জানিয়ে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

[4.40 — 4.50 p.m.]

**শ্রী দীপক ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি রাজ্যপালের ভাষণের ওপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে তার সম্পূর্ণ বিরোধিতা করে এবং বিরোধী দল থেকে যে-সব সংশোধনী আনা হয়েছে তা সমর্থন করে আমার বক্তব্য রাখছি। রাজ্যপালের ভাষণে হিসাব-রক্ষকের মত অনেক কথা বলা হয়েছে, আবার অনেক কথা বলা হয়নি। প্রথমেই যে গুরুত্বপূর্ণ কথাটা বলা হয়নি যে, মাত্র তিন মাস আগে ২৩ বছর ৪ মাস ১৫ দিন মুখ্যমন্ত্রীত্বের রেকর্ড করে একজন বয়ঃবৃদ্ধ উদ্ধত মানুষ গদি ছেড়ে দিতে বাধ্য হয়েছেন। স্বেচ্ছায় যান নি। যদিও কারণ হিসাবে বলেছেন-স্বাস্থ্যের কারণে যাচ্ছেন। অথচ মুখ্যমন্ত্রী থাকাকালীন তিনি কখনো যেসব জায়গায় যেতেন না এখন সেসব জায়গায় প্রতিদিন যাতায়াত করছেন প্রতিদিন জনসভায় বক্তৃতা দিচ্ছেন এবং সেই বক্তৃতার মধ্যে দিয়ে তাঁর উত্তরসুরিকে দুটো একটা করে খোঁচা দিচ্ছেন।

বরাহনগর জুট মিলের হত্যা- কান্ডের পরে তিনি একটা বড় খোঁচা দিয়েছেন, "আমার ২৪ বছরের রাজত্বে এরকম হয়নি। তোমার তিন মাসের রাজত্বে কি করে এরকম হ'ল!" মাত্র চার দিন আগে গণতান্ত্রিক মহিলা সমিতির সভায় তিনি বলেছেন, "গত এক বছর আগে যখন আমি মুখ্যমন্ত্রী ছিলাম তখন আমাকে কেউ বলেনি যে মেদিনিপুরে এত অস্ত্রশস্ত্র জমা হয়েছে, এত হানাহানি হয়েছে।" তিনি অন্ধ ধৃতরাষ্ট্র, তাঁকে কেউ বলেনি তাই তিনি জানেন না। তাহলে কার দায়িত্ব ছিল বলার? তৎকালীন উপ-মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যদি মুখ্যমন্ত্রীকে জানিয়ে রাখতেন তাহলে সরাসরি পাবলিকলি যে অভিযোগ করা হ'ল তার জবাব তৎকালীন উপ-মুখ্যমন্ত্রী এবং এখনকার মুখ্যমন্ত্রীর পক্ষে দেওয়া সম্ভব ছিল। জবাব না দিয়ে তিনি যে জানান নি, এই অভিযোগ তিনি মেনে নিচ্ছেন। একটু জবাব দেবার চেষ্টা করেছেন তাঁর দলের রাজ্য কমিটির সম্পাদক। তিনি বলেছেন, "আমরা পার্টির তরফ থেকে জ্যোতি বসুকে কিছু জানাই নি, "পার্টির তরফে গাফিলতিটা বড় কথা নয়। সরকারের গাফিলতি, অর্থাৎ উপ-মুখ্যমন্ত্রীর, তৎকালীন উপ-মুখ্যমন্ত্রীর প্রতি গাফিলতির আরো খোঁচা আসবে। যত নির্বাচন এগোবে ততই খোঁচা আসবে। কেননা তিনি এখনো হাল ছাড়েননি। গদি ছাড়তে বাধ্য হয়েছেন, কিন্তু আবার ফিরে আসার চেষ্টা করবেন। আমরা দেখেছি প্রধানমন্ত্রীত্বের ক্ষেত্রে দুবার ব্যর্থ হয়েও তৃতীয়-বার তৃতীয় ফন্ট্র গড়ার চেষ্টা করছেন। সুতরাং হাল ছাড়েননি। এই অবস্থায় রাজ্যের আইন-শৃঙ্খলা নিয়ে অন্যকিছু বলা বাহুল্য মাত্র। গতকাল লালবাজারে পুলিশের নাকের ডগায় যে ডাকাতি হয়ে গেল তার কিছু দিন আগে মুখ্যমন্ত্রী তাঁর নির্বাচনী কেন্দ্র যাদবপুরের একটা সভায় বলে এসেছেন, "পুলিশ সশস্ত্র দুর্বৃত্ত দেখলেই গুলি চালাবে।" কালকের আক্রান্তরা টেলিফোন করে বাড়ির লোকেদের ডেকে নিয়ে এসেছিল। তারা রাস্তায় ডিউটি দিচ্ছে এমন তিন-জন কন্‌স্টেবলকে ডেকে নিয়ে এসেছিল। তিনজন কন্‌স্টেবলের হাতে বন্দুক ছিল। তাদের সামনে দিয়ে ডাকাতরা বোমা ফাটিয়ে হাসতে হাসতে হাঁটাতে হাঁটতে চলে গেল।

তিনি বললেন, গুলি চালানো যাবে না। কারণ, সামনে অনেক লোকজন আছে। কাজেই এই যে অবস্থা একটি মাত্র উদাহরণ থেকেই বোঝা যাবে। ছোট আঙারিয়ার ঘটনা হয়েছে ৪ তারিখে। ঢোক গিলতে গিলতে গত পরশুদিন মুখ্যমন্ত্রী স্বীকার করছেন যে হত্যাকান্ড হয়েছে। হত্যাক্যন্ডের চেয়ে গুরুতর অপরাধ আই.পি.সিতে নেই। হত্যাকান্ড হলে পুলিশের প্রথম কাজ হচ্ছে আগে অভিযুক্তকে গ্রেপ্তার করা। আজ পর্যন্ত ১ মাসের উপর হয়ে গেছে, একজন অভিযুক্তকেও গ্রেপ্তার করা হয়নি। কারণ, তারা দলের আশ্রিত, দলের নেতা। সুজাতা দাসের ঘটনা ৯ তারিখে। ১ মাসের মত হতে চললো একজনও অভিযুক্তকে গ্রেপ্তার করা হয়নি। কারণ, তারা দলের আশ্রিত। কাজেই এই অবস্থায় আইন-শৃঙ্খলা পরিস্থিতির কথা যত না বলা যায় ততই ভাল, সত্যের অপলাপ ছাড়া কিছু নয়। ১বছর আগে প্রাথমিক শিক্ষকদের উপর লাঠি

চলেছিল, রক্তাক্ত অবস্থার সৃষ্টি করা হয়েছিল। উনি বললেন, আমরা একটা কমিটি বসিয়েছি। তদন্ত করে দোষী পুলিশেরা শাস্তি পাবে। কিন্তু সেই কমিটির রিপোর্ট দিনের আলো দেখেনি। তার কিছু দিন পর মহাকরণে সাংবাদিকদের পেটানো হয়েছিল তথ্য দপ্তরের কর্মচারীরা মিলে। সেখানে বলা হয়েছিল যে, আমরা ওয়ান ম্যান কমিটি করছি, ১ মাসের মধ্যে রিপোর্ট দেবে। সেই কমিটির রিপোর্ট আজ পর্যন্ত এই সভায় পেশ করা হয়নি। আমাদের বর্তমান মুখ্যমন্ত্রীর গুণ আছে, তিনি সর্বত্র ক্ষমাপ্রার্থী। প্রথমে তিনি গেলেন কৌস্তবের বাড়ীতে। ছেলেটি আই.আই.টির ছাত্র, ডাকাতের গুলিতে মারা গিয়েছিল তার মায়ের কাছে তিনি ক্ষমাপ্রার্থী হয়েছিলেন। তারপর তিনি ডায়মণ্ডহারবারে গেলেন ভ্যানে চেপে যেখানে ৪২টি গ্রামের বাড়ীতে ডাকাতির ঘটনা ঘটেছিল। তিনি সেখানে ক্ষমাপ্রার্থী হলেন। গ্রামের লোকেরা তাঁকে ক্ষমা করেনি। তারা বলেছিল, আপনাদের উপর আস্থা নেই, পুলিশের উপর আস্থা নেই, আমরা এফ.আই.আর. করবো না আবার গত পরশুদিন পঙ্কজ রায়ের বাড়ীতে গিয়ে ক্ষমাপ্রার্থী হলেন। তাঁর মতন একজন নাম করা ব্যক্তির মৃত্যুর পর শোক বার্তা তো দূরের কথা, একটা ফুলও পাঠানো হয়নি। উনি নাকি জানতেন না। এই ক্ষমা-প্রার্থী মুখ্যমন্ত্রী কতদিন মুখ্যমন্ত্রী আছেন তা আমি জানি না, আমি তাঁকে অস্থায়ী, ক্যাজুয়াল মুখ্যমন্ত্রী বলছি এবং এর আগে যিনি মুখ্যমন্ত্রী ছিলেন তিনি ফিরে আসবেন কিনা জানি না, কিন্তু, ওখানে একটা গদি বসানো হয়েছে যাতে আরাম করে ঐ আসনে বসতে পারেন। ঐ গদি কেন বসানো হল তাও আমি জানি না। আমার মনে হয় না এই অধিবেশনে উনি আসবেন। পরের অধিবেশনে আসবেন কিনা জানি না। এখানে বন্যার কথা বলা হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী শ্রী অসীম দাশগুপ্ত মহাশয় পণ্ডিত লোক। তিনি "গণশক্তি"তে ২, ৩ এবং ৪ঠা নভেম্বর ৩টে লেখা লিখেছেন। সেই লেখায় তিনি দাবী করেছেন, ১৮ তারিখ, ১৯ তারিখ, ২০ তারিখ এবং ২১ তারিখ এই চার দিন ধরে প্রচন্ড বৃষ্টি হয়েছে, ১ হাজার মিলিমিটার। অবশ্য কেন্দ্রীয় আবহাওয়া দপ্তর তা স্বীকার করে না। তারা বলছেন, ওর থেকে অনেক কম বৃষ্টি হয়েছে। ১ হাজার মিলিমিটার মানে ১ মিটার। ৪০ ইঞ্চির কম, ৩৯ ইঞ্চি ৪ দিন ধরে বৃষ্টি হলে প্রতিদিন গড়ে ১০ ইঞ্চি করে বৃষ্টি হয়। ১০ ইঞ্চি করে বৃষ্টি হলে প্রলয় হয় না, কারণ বৃষ্টির জল দাঁড়িয়ে থাকে না। দ্বিতীয় আর্টিকেলে তিনি বলেছেন ইচ্ছামতীর জল ১৬ফুট উঁচু হয়েছিল, তাল গাছের মাথার উপর দিয়ে গেছে। প্রথম আর্টিকেলে ১ হাজার মিলিমিটার বৃষ্টি হয়েছে বললেন, তারপর বললেন তাল গাছের উপর দিয়ে জল গেছে। এই জল কোথা থেকে এল? ১৯৯৫/৯৬ সালে রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের কপি শ্রীবাদল ভট্টাচার্য্য মহাশয় আমাকে দিয়েছেন। তাতে কিন্তু লেখা আছে, প্রচন্ড জল ছাড়া হয়েছিল ম্যাসেঞ্জার থেকে। এবারে তিনি সেটা স্বীকার করছেন না। কিন্তু জল যে ছাড়া হয়েছে তার হিসাব এখানে দিয়েছেন। আমি বলতে চাই, সেই জলেই কিন্তু প্রলয় হয়েছে এবং পরের দিকে উত্তর-

২৪পরগণা যে ডুবলো তার প্রধান কারণ, সি.পি.এম দলের নেতার আত্মীয়-পরিজনের বে-আইনী ইট-ভাঁটা, বে-আইনী মেছোভেড়ী, আমোদ-প্রমোদের জন্য চড়া তৈরী করা অর্থাৎ দ্বীপ তৈরী করা যাতে আমোদ-প্রমোদ করতে পারেন। গতকাল বোধ হয় মাননীয় সেচমন্ত্রী স্বীকার করেছেন, তাঁর ক্ষমতা নেই এই বন্যা প্রতিরোধ করা। সুতরাং আগামী বছর বন্যা হবে, ইছামতীর জলে আবার উত্তর-২৪পরগণা ডুববে।

[4.50 — 5.00 p.m.]

এই অবস্থায় এটা মনুষ্যসৃষ্ট বন্যা যেটা আমরা বলেছি সেটাই প্রমাণ করে। ইংরাজীতে একটা কথা আছে, Rain is sent by God/Flood is made by Man.

এবারের বন্যা, প্রথম কথা অনিয়ন্ত্রিতভাবে, অপরিকল্পিতভাবে জল ছাড়া হয়েছে, কোন পরিকল্পনা না করে। দ্বিতীয় কথা, সেই জল যাতে বেরিয়ে যেতে না পারে তার জন্য দলের লোকেদের ভেড়ি এবং ইঁট ভাঁটা কোনওটা কাটা হয়নি। এই অবস্থায় এটাকে আমরা মনুষ্যসৃষ্ট বন্যা বলব। এই মনুষ্যসৃষ্ট বন্যা কেন হয়েছে শোভনদেব চ্যাটার্জী মহাশয় তার বক্তব্য রাখতে গিয়ে তা বলেছেন যে বিশেষ করে কিছু এলাকার লোকজনের যাতে ফটো আইডেনটিটি কার্ড চলে যায়, সেগুলি যাতে রেসটোরেশান না হয়, যাতে যে ধুয়ে তোলা হয়েছে যে ফটো আইডেনটিটি কার্ড ছাড়াই নির্বাচন করতে হবে সেই ধুয়োর স্বপক্ষে যুক্তি দেওয়া যায় সেইজন্য এটা করা হয়েছে। তারপর স্যার, এখানে আরও অনেক কিছুই বলা হয়নি। একটা গুরুত্বপূর্ণ ব্যাপারে দেখলাম কিছুই বলা হয়নি সেটা হচ্ছে ক্ষুদ্র এবং কুটির শিল্প সম্বন্ধে। এখানে ৪৬টি প্যারা আছে। একটা প্যারা বা একটা অনুচ্ছেদেও কোন কথা এই ক্ষুদ্র ও কুটির শিল্প সম্বন্ধে নেই। কেন নেই? এটা কি ভুল, না, ইচ্ছাকৃতভাবে লজ্জা ঢাকবার জন্য নেই? আমি মনে করি লজ্জা ঢাকবার জন্যই এটা নেই। শেষ যে সেন্সাস হয়েছিল— অল ইন্ডিয়া সেন্সাস তাতে দেখা যাচ্ছে পশ্চিমবঙ্গে ক্ষুদ্র ও কুটিরশিল্পের ওয়ার্কিং ইউনিটের সংখ্যা হচ্ছে ৪৫ হাজার ৯৫৪। আর সেখানে বন্ধ ইউনিটের সংখ্যা হচ্ছে ৩৬ হাজার ৬৬০ অর্থাৎ প্রায় শতকরা ৪০ ভাগ ইউনিট বন্ধ হয়ে আছে। বছর খানেক আগে এশিয়ান এজে একটা রিপোর্ট লেখা হয়েছিল— এন.এস.আই.সি. সার্ভে রিপোর্ট, তাতে বলা হয়েছিল পশ্চিমবঙ্গে এস.এস.আই সেক্টারের যে গ্রোথ সেটা হচ্ছে নেগেটিভ। ঋণাত্মক অর্থাৎ পিছিয়ে যাচ্ছে। ক্লেম করা হয়েছে যে এখানে ১২ লক্ষ ২৩ হাজার ৫৪৩ টি.এস.এস.আই. ইউনিট আছে। এর মধ্যে ৪০ পারসেন্ট বন্ধ। আবার দাবী করা হয়েছে যে প্রতিটি এস.এস.আই.ইউনিটে ৬ জন করে লোক কাজ করছে। এ ক্ষেত্রে সারা ভারতবর্ষের গড় যেখানে ৪ জন সেখানে পশ্চিমবঙ্গে কি করে ৬ জন করে লোক চাকরি করে আমি বুঝতে পারি না। সংখ্যার কারচুপি তো এই সরকার চিরকাল করে আসছেন। আর অসীমবাবু তো এর হেড মাস্টার। এবারে বোধহয় ভয়েই একটা প্যারাও সেই জন্য রাজ্যপালের ভাষণে এ সম্পর্কে দেন নি এবার আমি হলদিয়া পেট্রোকেমিক্যালের কথা বলব, হলদিয়া

*পেট্রোকেমিক্যাল প্রকল্প মাত্র ৮শো কোটি টাকায় শুরু হয়ে ৫$\frac{১}{২}$ হাজার কোটি টাকায় গিয়ে শেষ হয়েছে। এরজন্য আর কিছু কারণ দায়ী নয়, দায়ী হচ্ছে বামফ্রন্ট সরকারের* কিছু কিছু নেতার কাটমানি খাওয়ার লোভ। যখন ৮০০ কোটি টাকাতে শুরু হয়েছিল তখন গোয়েংকাদের নিয়ে আসা হয়েছিল অংশীদার হিসাবে। তার শেষ বিন্দু পর্যন্ত প্রায় একশো কোটি টাকা দিয়েছে। ক্যাডার পুষতে তো আপনাদের মাসে ৪০ কোটি টাকা লাগে দু-লক্ষ ক্যাডারকে দু হাজার টাকা করে দিলে মাসে লাগে ৪০ কোটি টাকা। সেখানে গোয়েঙ্কারা ১০০ কোটি টাকা দিয়েছিলেন। তারা যখন আর দিতে পারলেন না তখন তাদের যথাবিহিত গলাধাক্কা দিয়ে বিদায় করে আপনারা নিয়ে এলেন দরবারী শেঠকে। সেই দরবারী শেঠও যখন পারলো না তখন নিয়ে এলেন পুর্ণেন্দু চ্যাটার্জীকে, টাটাকে। এই করে করে ১০/১১ বছর কাটিয়ে দিয়ে ৮০০ কোটি টাকার প্রবলেমটা ৫$\frac{১}{২}$ হাজার কোটি টাকাতে দাঁড় করালেন। এর শতকরা ১০ ভাগ পেলে আগে ৮০ কোটি টাকা পেতেন, এবারে ৫৫০ কোটি টাকা পাবেন। ক্যাডারদের এক বছরের মাহিনা যোগাড় হয়ে যাবে। এটাই হচ্ছে মূল কারণ। হলদিয়া পেট্রোকেমিক্যাল এপ্রিলে চালু হবার পর যতদিন চালু রয়েছে তার থেকে বেশি দিন বন্ধ রয়েছে। তারপর আপনারা বলছেন যে ৩৪২টি অনুসারি শিল্প হয়েছে। এগুলি সব পুরানো শিল্প। তারা কিছু মাল কিনছে। এটা ঠিক যে হলদিয়া পেট্রোকেমিক্যালে যেটুকু উৎপাদন হচ্ছে তার কোয়ালিটি খারাপ নয় কাজেই তারা মাল কিনছে। কাছ থেকে পাচ্ছে বলে মাল কিনছে। কিন্তু এগুলির একটাও নতুন শিল্প নয়। এক বছরে এরকম নতুন শিল্প গড়ে উঠতেও পারে না। তারপর খুব অসহায় অবস্থার কথা আপনারা বলেছেন যে লক আউট বেশি হচ্ছে, ধর্মঘট কম হচ্ছে। বেণি ইঞ্জিনিয়ারিং থেকেই বোঝা যায় যে কেন হচ্ছে লক্ আউট, কেন কারখানা বন্ধ হচ্ছে। বরাহনগরের জুট মিলের ঘটনা থেকেই এসব বোঝা যায়। দৈনিক ৬০ হাজার টাকা তোলা তোলা হত ঐ সব বদলি শ্রমিক, জিরো শ্রমিক, ভাগা শ্রমিকদের কাছ থেকে। সেই ৬০ হাজার টাকার ভাগটা এখানেও আবার ওখানে দুটি গোষ্ঠী। একটি ক্ষমতাসীন গোষ্ঠী, আর একটা বিক্ষুদ্ধ গোষ্ঠী। আমি নাম করতে চাই না, আপনারা সকলেই জানেন। সেই ৬০ হাজার টাকার ভাগাভাগিটা কি ভাবে হবে সেটা নিয়েই কিন্তু বরাহনগরের সেই হত্যাকান্ড মাননীয় মুখ্যমন্ত্রী কালকে ভারত চেম্বার অব কমার্সে বলেছেন যে, শ্রমিকদের এখন বলছি যে তারা যেন কোন হিংসাত্মক পথে না যায়। কিন্তু তার কথা কে শুনবে? হিংসাত্মক পথে তো তার দলের লোকেরাই তাদের নিয়ে যাবে। পয়সাকড়ি না পেলেই হিংসা আসবে এটাই হচ্ছে আসল কথা।

ওয়াকফ কেলেঙ্কারীর কথা আপনি জানেন। ওয়াকফ কেলেঙ্কারীর কারণে একটা আইন করা হয়েছে পাঁচ বছর বাদে, কিন্তু, এখন পর্যন্ত ট্রাইব্যুনাল গঠিত হয়নি। কমিশন করা হয়েছে জুডিশিয়াল কমিশন, কিন্তু তার রিপোর্ট বের হয়নি। এই সরকারের আমলে কমিশন গঠন করা হয়, কিন্তু তার রিপোর্ট বেরোয় না। হিউম্যান রাইটস্ কমিশনের

১৯৯৮-৯৯ সালের রিপোর্ট প্লেস করা হয়নি, কারণ তাতে গৌরব দত্তের গৌরবগাঁথা ছিল, যে গৌরব দত্তকে আপনারা তুলে এনে মেদিনীপুরে বসিয়ে দিয়েছেন। তাই আপনাদের রাজ্যপালের এই ভাষণ এবং তার ধন্যবাদসূচক প্রস্তাবকে সমর্থন করতে পারছি না, এর বিরোধিতা করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল ২২ শে জানুয়ারী যে বক্তৃতা দিয়েছিলেন এবং তার পরিপ্রেক্ষিতে এই হাউসে যে ধন্যবাদসূচক প্রস্তাব, তাকে সর্বান্তকরণে সমর্থন করে কয়েকটি কথা বলছি।

আমরা একটি আর্দশে বিশ্বাসী— সত্যমেব জয়তে। সত্যের জয়গান আমরা গাই। ২৪ বছর ধরে যে বামফ্রন্ট সরকার চলছে তারা বিশ্বাস করে-তমস মা জ্যোতির্গময়। অন্ধকার থেকে আলোয় নিয়ে যাওয়ার পথে আমরা চলছি। সংসদীয় গণতান্ত্রিক কাঠামোয় মানুষের বিপুল সমর্থনে টানা ২৪ বছর এই সরকারের ক্ষমতায় আসীন থাকা এটা—একটা বিরল ঘটনা। কিছু কায়েমী স্বার্থের চক্রান্তকে ব্যর্থ করে এই বামফ্রন্ট সরকার স্বমহিমায় সরকারে প্রতিষ্ঠিত আছে এবং ভবিষ্যতেও থাকবে। পশ্চিমবঙ্গের ৯টি জেলায় যে বিধ্বংসী বন্যা হয়েছে তাতে প্রায় দেড় হাজার মানুষ প্রাণ হারিয়েছেন। ১৯০৫ সালের পর একটানা চারদিন এবারের মত বৃষ্টিপাত কখনও ঘটেনি। ২৩ হাজার ৯৭১ স্কোয়ার কিলোমিটার জমি তার ফলে জলমগ্ন হয়েছে, ১১৭টি ব্লক বন্যার জলে ডুবেছে, ৬৮টি পুরসভা জলমগ্ন হয়েছে। তারপর যদি কোন নেত্রী এরকম বলেন যে, এটা বামফ্রন্ট সরকারের চক্রান্ত, তাহলে কিছুদিন পরে হয়তো উনি বলবেন যে, এই সরকার আকাশ ফুটো করে জল নামিয়েছে। গুজরাট সম্পর্কে কি বলবেন তাহলে? অতবড় দুভার্গ্যজনক ঘটনা যার জন্য সারা পৃথিবী হা-হুতাশ করছে, তাহলে কি গুজরাটের ভূমিকম্প সম্পর্কেও কি তিনি এরকম মন্তব্যই করবেন? এসব দেখেশুনে কিন্তু আমাদের অবাক লাগে। যখন একটি সরকার মানুষের উন্নয়নের জন্য চেষ্টা করছে, রাজ্যে ভূমি সংস্কার করেছে, কৃষিক্ষেত্রে একটা নীতি ফলো করছে, তখন কেন্দ্রীয় সরকার দেশের কৃষিনীতিকে সর্বনাশের দিকে ঠেলে দিচ্ছে। এই অবস্থাতেও আমাদের সরকার কৃষক, শ্রমিকদের স্বার্থে কাজ করে চলেছে, বেসরকারীকরণের বিরুদ্ধে কাজ করে চলেছে। এটা কি এই সরকারের অন্যায়? শিক্ষা, স্বাস্থ্য, কৃষি, শ্রম, সমস্ত ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার যে নীতি গ্রহণ করেছে, দেশের আর্থিক কাঠামোকে বিশ্বায়নের মধ্যে এনে যেভাবে ভেঙে দেবার পরিকল্পনা নিয়েছে, এই সরকার তার প্রতিবাদ করে এবং সীমিত ক্ষমতায় তা প্রতিরোধের চেষ্টা করে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে যদি কোন মানুষ বলে যে, পশ্চিমবঙ্গের এই বন্যা মনুষ্যসৃষ্ট, আমাদের লজ্জা লাগে।

কারণ পশ্চিমবাংলার সংস্কৃতি এই ধরণের নয়। জাতি ধর্ম বর্ণ মিলে বিভিন্ন রাজনৈতিক দলের মানুষ সমস্ত একত্রিত হয়ে মানুষের সেবা করবে এটাই কাম্য। সেখানে যখন এর বিরোধিতার কথা বলেন তখন আমার মনে হয় আমাদের দেশের সংস্কৃতি

ভু-লুণ্ঠিত হয়। সঙ্গে সঙ্গে এই কথা বলতে ইচ্ছা করে যে, বন্যার পর যখন সর্বদলীয় ভাবে আমরা গিয়েছি তখন দেখেছি ওঁরা কেউ যায় নি। পশ্চিমবঙ্গ থেকে আমাদের দেশের ৪ জন কেন্দ্রীয় মন্ত্রী আছেন, তাঁদের দায়-দায়িত্ব কি? তাদের কি আমাদের রাজ্যের বিধ্বংসী বন্যার জন্য কোন দায়-দায়িত্ব নেই? ১৪৬৩ কোটি টাকা এই রাজ্য থেকে দাবি করা হয়েছিল বিধ্বংসী বন্যায় ক্ষতিগ্রস্ত জিনিস পুনর্গঠন করার জন্য। কতটা দিলেন? সামান্য মাত্র। এই ক্ষেত্রে পশ্চিমবাংলাকে অতীতে ওঁরা মেরেছে, বর্তমানে শুকিয়ে দিতে চান, ফল্গুর ধারাকে বন্ধ করে দিতে চায়। শিল্পের কথা বলেন। যখন পেট্রোকেমিক্যাল করার চেষ্টা করা হয়। আমাদের প্রাক্তন মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় বারে বারে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি তুলেছে, দাবি আদায় করার চেষ্টা করেছে, কিন্তু ১৭বছর পরে সেটার অনুমোদন দিয়েছেন। আজকে সেই পেট্রো কেমিক্যাল স্বমহিমায় প্রতিষ্ঠিত, বক্রেশ্বর স্বমহিমায় প্রতিষ্ঠিত। অনুসারী শিল্প তৈরী হচ্ছে, কাজ চলছে। বক্রেশর তৈরীর সময় ওঁরা অনেক বিদ্রুপ করেছিলেন। আমরা বলেছিলাম রক্ত দিয়ে আমরা বক্রেশ্বর তৈরী করবো। বক্রেশ্বর আমরা তৈরী করেছি। রাজ্যপালের ভাষণের মধ্যে সকল সত্য কথা লেখা আছে, তাই আমি এই ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5.00 — 5.10 p.m.]

**শ্রীরামজনম মাঝি :** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, ২০০১সালের ২২ শে জানুয়ারী রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার বিরোধিতা করছি এবং আমাদের সংশোধনীগুলি সমর্থন করছি। এখানে বামপন্থী সদস্যরা বক্তব্য রেখেছেন পশ্চিমবাংলার বিরাট সাফল্য হয়েছে। কোন জায়গায় সাফল্য হয়েছে সেটা আমি তুলে ধরার চেষ্টা করছি। স্যার, আপনি জানেন পশ্চিবাংলায় বন্যা হয়েছে, অনেক মানুষ মারা গেছে, এটা সাফল্য হয়েছে। পশ্চিমবাংলায় সরকারী হাসপাতাল আছে, সেখানে শুকর ঘোরে, ছাগল বাস করে, মানুষ সেখানে যায় না এটা সাফল্য হয়েছে। পশ্চিমবাংলায় শিল্প উন্নয়নের কথা বলা হয়েছে। শিল্প উন্নয়নে কি ধরণের সাফল্য হয়েছে সেটা আপনি ভাল করে জানেন। এই পশ্চিমবাংলায় ১৯৭৭ সালের আগে কংগ্রেস গভর্নমেন্ট ছিল। কংগ্রেস আমলে কতকগুলি আইন তৈরী হয়েছিল যে আইনগুলি স্বর্গীয় ইন্দিরা গান্ধী তৈরী করেছিলেন। ব্যাঙ্ক জাতীয়করণ করা হয়েছিল, পেনশান আইন করা হয়েছিল, লিংক ইনসিয়োরেন্স আইন করা হয়েছিল, ই.এস.আই স্কীম আইন করা হয়েছিল, এই রকম বিভিন্ন আইন করা হয়েছিল। ২৪ বছরের এই বামফ্রন্ট সরকার, যারা নিজেদের মেহনতি মানুষের সরকার বলে দাবি করে, শ্রমিক কৃষকের সরকার বলে দাবি করে, সেই সরকারের আমলে আপনি জানেন ই.এস.আই. স্কীমের জন্য বামপন্থী ট্রেড ইউনিয়ান আন্দোলন করেছিল, হাজার হাজার মানুষকে তারা খুন করেছিল। বামপন্থী ট্রেড ইউনিয়ন তার বিরোধিতা করেছিল সেই ই এস আই.

স্কীমে। পশ্চিমবঙ্গে যেখানে মহামান্য সরকার ২৪ বছর ধরে চলছে, সেই সরকারের আমলে ই. এস. আই. স্কীমে ৭৮ কোটি টাকা টাটা, বিড়লা, গোয়েঙ্কা, সিংহানিয়া, ভরতরাম, চরতরাম, কাজোরিয়া, বাজোরিয়া, ঝুনঝুনওলায়া এইসব মালিকরা জমা দেয় নি। এই সরকার তার জন্য কোন আইন করতে পারেনি। ১৩৮কোটি টাকা, পি.এফের টাকা এই মালিকরা আত্মসাৎ করেছে। একটা মালিকের বিরুদ্ধে পশ্চিমবঙ্গ সরকার অইনগত ব্যবস্থা নিতে পারেন নি। স্যার, আপনি জানেন যে, প্রাক্তন মুখ্যমন্ত্রী জ্যোতি বসু আমার কেন্দ্রে ১৯৭৭ সালে যখন মিটিং করতে গিয়েছিলেন, বাউরিয়াতে তিনি বুক ফুলিয়ে বলেছিলেন, আমি যদি লাল বাড়িতে যাই তাহলে এই টাটা, বিড়লা, গোয়েংকা, ভরতরাম, চরতরাম, ঝুনঝুনওয়ালাকে কোমরে দড়ি বেঁধে ল্যাম্প পোষ্টে বেঁধে টাকা আদায় করে দেব। স্যার, লোক মারা যাচ্ছে, তারা কোন ট্রিটমেন্ট পাচ্ছে না। তার জন্য রাজ্য সরকার কোন ব্যবস্থা করছে না। সরকার চলছে, শিল্পে সাফল্য হচ্ছে। কয়েকদিন আগে বরাহনগর জুট মিলে যেটা ঘটলো, এটা ভারতবর্ষে একটা নতুন ইতিহাস। ২৪ বছরে এই সরকারের সাফল্য এমন যে, এই আমলে মানুষকে জীবন্ত জ্বালিয়ে দেওয়া হলো। সেখানে প্রশাসন থাকা সত্ত্বেও জ্বালিয়ে দেওয়া হলো- এই হচ্ছে আইন-শৃঙ্খলা। পশ্চিমবাংলায় উন্নতি হয়েছে। স্যার, আপনি জানেন, এরা বলছে, রাজ্যপালের ভাষণে আছে, লক্ আউটের সংখ্যা কম হয়েছে। কিন্তু ক্লোজারের ক্ষেত্রে কি অবস্থা? যেখানে ক্লোজার হয়েছে, বি আই এফ আর স্কীমে কারখানা চলছে, যেগুলো সেখানে বিচারাধীন আছে, সেখানে এই সরকার কোন ডিসিশান নিতে পারেন নি। আপনি, জানেন, কয়েকদিন আগে বামপন্থী ট্রেড ইউনিয়ন, সি আই টি ইউ ইউনিয়ন, নিজেদের মধ্যে মারপিঠ করে, কে মালিকের কাছে ভাল হবে সেই মালিক এস.এস.কানোরিয়ার কাছে, নিজেদের মধ্যে মারপিঠ করে লক আউট করিয়ে দিল। এই রকম আরও আছে- কানোরিয়া জুট মিল, নিউ সেন্ট্রাল জুট মিল, বরাহনগর জুট মিল, সুরা জুট মিল, গৌরীপুর জুটমিল, সিদ্ধেশ্বরী কটন মিল, বাউরিয়া কটন মিল, অনন্তপুর টেক্সটাইল এইসব কারখানা লক আউট হয়ে রয়েছে। এই রকম কমপক্ষে পঞ্চাশ হাজার ছোটবড় কলকারখানা হাওড়ার বুকে তথা পশ্চিমবাংলার বুকে বন্ধ হয়ে রয়েছে। সাফল্য হয়েছে বলছেন এরা। আমরা সব বুঝি। এই সাফল্যকে এখন দেখতে হবে কতবড় সাফল্য, যেটা এই সরকার দাবী করছেন। বরাহনগর জুট মিলে ঐ ঘটনা ঘটলো কেন? এখন যারা মালিক আছে-টাটা, বিড়লা যারা আছে, জুট মিলে যেখানে শ্রমিকদের কাছে থেকে ই.এস.আই. এর দরুন টাকা কাটছে, তাদের টাকা ই. এস. আই. স্কীমে জমা পড়ছে না। পি.এফের ৭৮ কোটি টাকা জমা পড়ে নি। শ্রমিকরা কোন ট্রিটমেন্ট পাচ্ছে না। তারা যদি মারা যায়, তাদের যদি কোন এ্যাকসিডেন্ট হয়, তাহলে কি হবে? মালিকরা তাদের জন্য কোন রিস্ক নিচ্ছে না। মালিকরা বলছে, ই.এস.আই স্কীমে এরা আমাদের লোক না।

[5.10 — 5.12 p.m.]

সেইজন্য তাঁদের কোন ট্রিটমেন্ট হচ্ছে না, সরকারও দেখছে না, মালিকও দেখছে না, ইউনিয়ন চলছে, সরকার বাহাদুর চলছে। জুটমিল নিয়ে গভর্ণমেন্ট যেখানে আইন করেছিল, কংগ্রেস গভর্ণমেন্ট আইন করেছিল, গোপাল দাস যখন লেবার মিনিস্টার ছিলেন তখন আইন করেছিলেন জুট মিলের শ্রমিকদের জন্য নাইন্টি-টুয়েন্টি মানে নাইন্টি শতাংশ লোককে পার্মানেন্ট করতে হবে। টুয়েন্টি শতাংশ লোককে স্পেশাল করতে হবে-কেন? এই শ্রমিকরা যেদিন-নাইন্টিপারসেন্ট ছুটিতে যাবে তাদের জায়গায় ওরা কাজ করবে। আজকে এই জায়গায় পশ্চিমবাংলার এই সরকার আসার পরে সমস্ত আইনকে তুলে দেওয়া হল। মালিকরা এদেরকে বুড়ো আঙুল দেখাচ্ছে, পুঁচছে না। আজ হাউসে লেবার মিনিষ্টার কোন বিবৃতি দিতে পারেননি। এখানে টিটাগড় জুট মিলের বিধায়ক আছেন, তার ওখানে ১৬শত লোককে ছাঁটাই করেছে, তাদের পি.এফ. গ্র্যাচুইটি, ই.এস.আই. আজ পর্যন্ত দেওয়া হল না। ওখানের কর্মীরা ভিক্ষা করছে, থালা নিয়ে ঘুরছে, কত লোক খেতে পাচ্ছে না, তারা না খেতে পেয়ে মরে যাচ্ছে। স্যার, এই অবস্থা চলছে আজকে। তাই সরকারের প্রতি ধিক্কার জানিয়ে থুতু দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :** সভা আগামী শুক্রবার, ৯ই ফ্রেরুয়ারী, ২০০১ সালের বেলা ১১টা পর্য্যন্ত মুলতুবী রাখা হল।

## Adjournment

The House was adjourned at 5.12 p.m. till 11 a.m. on Friday, the 9th of February, 2001 at the Assembly House, Kolkata.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Kolkata, on Friday, the 9th February, 2001, at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 14 Ministers, 10 Ministers of State and 113 Members.

[11.00 — 11.10 a.m.]

### Starred Questions
### (to which oral answers were given)

### সি. এইচ. জি. কর্মীদের মাসিক ভাতা

*৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১১) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে কমিউনিটি হেলথ্ গাইড বা সি. এইচ. জি. নামে কিছু কর্মী কাজ করেন; এবং

(খ) সত্যি হলে, উক্ত কর্মীদের মাসিক ভাতা কত?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) হ্যাঁ

(খ) উক্ত কর্মীরা মাসে ৫০ টাকা হিসাবে পেশাগত ফি পেয়ে থাকেন। জানুয়ারী ২০০১ থেকে রাজ্য সরকার আরো ৫০ টাকা হারে পেশাগত ফি দেওয়ার সিদ্ধান্ত নিয়েছেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** সাপ্লিমেন্টারি, কমিউনিটি হেলথ্ গাইডদের ভাতা এতদিন ছিল পঞ্চাশ টাকা, জানুয়ারী ২০০১ সাল থেকে আরও পঞ্চাশ টাকা বাড়াবার সিদ্ধান্ত রাজ্য সরকার নিয়েছে। এই বিধানসভায় দাঁড়িয়ে ১৯৮৭ সালে তৎকালীন স্বাস্থ্যমন্ত্রী প্রশান্ত শূর তার বাজেট ভাষণে এই ব্যাপারে বলেছিলেন। চৌদ্দ বছর আগে তিনি তার বাজেট স্পীচে বলেছিলেন—'কমিউনিটি হেলথ্ গাইডরা মাসিক পঞ্চাশ টাকা ভাতা পায়, টাকার মূল্যে এই অঙ্ক খুবই সামান্য। এলাকার মানুষকে এই পরিকল্পনার অধীনে আনতে স্বাস্থ্য কর্মচারীরা যাতে উদ্বুদ্ধ হন তার জন্য এই ভাতা ২০০ টাকা করার চিন্তা করা হচ্ছে।" আমার জিজ্ঞাস্য আজ থেকে চৌদ্দ বছর আগে আপনার প্রিডিসেশার স্বাস্থ্যমন্ত্রী এই হাউসে দাঁড়িয়ে প্রতিশ্রুতি দিয়েছিলেন এবং খুবই যুক্তিসঙ্গতভাবে তিনি বলেছিলেন ২০০ টাকা করার কথা। এখন টাকার মূল্য অনেক কমে গেছে, টাকার মূল্যের ভিত্তিতে এটা আরও বাড়ানো দরকার। কিন্তু দেখা যাচ্ছে সেই

প্রতিশ্রুতি তো রক্ষা করা হচ্ছেই না, মাত্র পঞ্চাশ টাকা ভাতা বাড়ানোর কথা বলছেন। এর দ্বারা কি সরকার তার পূর্ব প্রতিশ্রুতি রক্ষা করলেন এবং কমিউনিটি হেলথ্ গাইডদের প্রতি সুবিচার করলেন সেটা বলুন।

**শ্রী পার্থ দে ঃ** আপনার বক্তব্য শুনে বুঝলাম, টাকাটা এত কম কেন সেটাই আপনার প্রশ্ন। এটা হচ্ছে ওনাদের প্রফেশানাল ফি, এটা কোন বেতন নয়। তারা সমাজের কর্মী হিসাবে যে কাজটা সমাজকে দেন তার জন্য তাদের একটা সাম্মানিক দেওয়া হয়, এটা কোন বেতন বা ভাতা নয়। এদের স্বীকৃতি জানানোর জন্যই এই টাকাটা দেওয়া হয়ে থাকে।

এই প্রকল্পটা আরম্ভ হয়েছিল ১৯৭৭ সালে একটা কেন্দ্রীয় প্রকল্পের মধ্যে। আমাদের ভারতবর্ষ তার একজন অন্যতম সিগনেটরি, যে ২ হাজার সালের মধ্যে সকলের জন্য স্বাস্থ্য নিশ্চিত করবে। যেটা বলা হয় 'আলমাআটা' ঘোষণা। এই ঘোষণার মূল কথা ছিল স্বাস্থ্য মানুষের কাছে নিয়ে যেতে হবে এবং মানুষ-এর ভূমিকা এতে আছে সেই ভূমিকা উদ্বুদ্ধ করতে হবে। এছাড়া অন্য কিছু দিকও আছে। যে কয়েকটি দেশের অভিজ্ঞতা, বিশেষ করে চীন দেশের অভিজ্ঞতা থেকে এটা ঠিক হয়েছিল যে গ্রাম থেকে, বিভিন্ন এলাকা থেকে এমন কিছু স্বেচ্ছাসেবী তৈরি করা হবে। স্বাধীনতার আগেও আমাদের দেশের নেতারা এইরকম পথ-প্রদর্শনের কাজ করেছিল, তার মধ্যে গান্ধীজীও আছেন। ভারতবর্ষে তখন একটা পরিবর্তন ঘটেছিল, জনমুখী মানসিকতা নিয়ে চলার ইচ্ছে জেগেছিল। তখন এই ধরণের স্বেচ্ছাসেবীদের ডেকে আনা হয়, পশ্চিমবাংলাতেও ডেকে আনা হয়েছিল। পরবর্তী পর্যায়ে অনেক পরিবর্তন ঘটেছে, বিশেষ করে ভারত সরকারের দৃষ্টিভঙ্গিতে। ওরা বারবার বলে পাঠিয়েছে-আমরা এই প্রকল্পটা তুলে দিতে চাই, আপনাদের মতামত কি? বিভিন্ন রাজ্যের মধ্যে আমরা পশ্চিমবাংলা থেকে বারে বারে বলে এই ধরনের যেসব মানুষ আছেন কমিউনিটি হেলথ্ গাইড বা কমিউনিটি হেলথ্ ভলান্টিয়ার, এদের প্রয়োজনীয়তা আছে, এটা রাখা উচিত। এই সম্পর্কে আমাদের দৃষ্টিভঙ্গি আগেও বহুবার এই বিধানসভায় বলা হয়েছে। আগের স্বাস্থ্যমন্ত্রীও এই দৃষ্টিভঙ্গি নিয়েই বলেছিলেন এটা রাখা দরকার। ইতিমধ্যে আমরা আমাদের রাজ্যে কমিউনিটি হেলথ্ গাইড বা এই ধরণের কাজ যারা করছেন তাদের কি ভাবে কাজে লাগানো যায় সেই নিয়ে নির্দেশিকা দিয়েছি এবং তাদের কাজে লাগানো হচ্ছে। বি.এম.এস. প্রকল্প এত দিন চালু ছিল, এখন অন্য নামে এসেছে। এতে আমরা স্বাস্থ্য দপ্তর থেকে বলেই দিই এই কমিউনিটি হেলথ্ গাইড-দের নিতে এবং তারা ভাতাও পাবে এই ৫০ টাকা এবং যারা এই কাজে লাগছে তারা কেউ কেউ ৫০ টাকা বা ১০০ টাকা পাচ্ছে-ওটার সঙ্গে এটা যুক্ত হয়। গত পাঁচ বছরে কেন্দ্রের থেকে এই বাবদ আমাদের প্রাপ্য সাড়ে ১৩ কোটি টাকার মধ্যে পেয়েছি মাত্র ৬ কোটি টাকার কিছু বেশি। বাকিটা রাজ্য সরকারের তহবিল

থেকে আমাদের শোধ করতে হচ্ছে। সেইজন্য ওনাদের সঙ্গে আমাদের কথা হয়েছে, আলোচনা হয়েছে কি ভাবে আমরা তাদের কাজে লাগাতে চাইছি। অনেকে গ্রহণও করেছে। এটা শুধু আমরা তাদের মর্যাদা বা সম্মান দিতে চাই, সেইজন্য এই ৫০ টাকা। এতে কারো সংসার চলবে না ঠিকই, কিন্তু আমরা তাদের নানা প্রকল্পে কাজে লাগাতে চাই। টাকাটা এত কম এইজন্য যে, আমাদের সংস্থান কম। এটা বেতন বা ভাতা নয়, অন্য রোজগারও দেখতে হবে। স্বাস্থ্য প্রকল্পে কাজে লাগাবো এবং বিভিন্ন জায়গায় যাতে পেশাগত ফি পান, সেটা দেখতে হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** পূর্বতন মন্ত্রী বলেছিলেন সীমাবদ্ধতা থাকা সত্ত্বেও তাদের ভাতা ২০০ টাকা করার জন্য চিন্তা ভাবনা করছেন। এতদিন পরে এত কম কেন হল, সেই ব্যাপারে আপনি বলছেন যে, সংস্থা কম। তবে এদের কাজে লাগানোর চেষ্টা চলছে। তাদের কাছ থেকে সার্ভিস যখন নিচ্ছেন, তার ভিত্তিতে যেটা নূন্যতম দেওয়া দরকার, অর্থাৎ রেমুনারেশান দিতে অসুবিধা কোথায়? এটাকে রিভাইজ করার জন্য কোন উদ্যোগ আছে কি আপনার দপ্তরের? দিল্লিতে কেন্দ্রীয় সরকারের একটা এক্সপার্ট কমিটি বসেছিল এবং এক্সপার্ট কমিটির রিপোর্টে ৫০০ টাকা করে করার একটা সুপারিশ করা হয়েছে। এই রকম কোন সংবাদ আপনার জানা আছে কি?

[11.10 — 11.20 a.m.]

**শ্রী পার্থ দে ঃ** না কেন্দ্রীয় সরকারের এই রকম কোন কথা আমার জানা নেই। ওরা বলছে যে, আলাদাভাবে এইজন্য যে প্রফেশানাল ফি দিতাম, এটা আমরা দেব না। অনেক রাজ্য তুলে দিয়েছে। এখনও আপনারা রেখেছেন কেন? তবে যদি কাজে লাগাতে পারেন, তাহলে যে বিভিন্ন গ্রামীণ প্রকল্প হচ্ছে সেই প্রকল্পগুলিতে আমরা দিতে পারি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার আর একটা প্রশ্ন এই কমিউনিটি হেলথ্ গাইডের সংখ্যা কত? এদের যে ৫০ টাকা করে ভাতা দেওয়া হয়, সেটা পুনর্বিবেচনা করার কোন প্রভিশান আপনার দপ্তরের আছে কি?

**শ্রী পার্থ দে ঃ** এদের সংখ্যা হচ্ছে ৩৭ হাজার ৩৮৮ জন। দ্বিতীয় যে প্রশ্নটা করেছেন সেটা আগেও বলার চেষ্টা করেছি এবং আবারও বলছি। টাকার অঙ্ক হিসাব করতে গেলে ঠিক হবে না। কারণ এরা সরকারী কর্মী নন। ভবিষ্যতেও হবেন না। এটা এরা জানেন। কিন্তু এদের খুব গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। সেটাকে আরও ভালোভাবে কাজে লাগানো যায় বিশেষ করে বিকেন্দ্রীকৃত স্বাস্থ্য উন্নয়নের কাজে। এর আগে বেসিক মিনিমাম সার্ভিস প্রকল্প কেন্দ্রীয় সরকার একসময় শুরু করেছিলেন তাতে স্বাস্থ্য বিভাগের কি কি কাজ করা হবে? গ্রামাঞ্চলে বিভিন্ন বিকেন্দ্রীকৃত পর্যায় তাতে এদের একটা ভূমিকা আমরা নির্ধারিত করে দিয়েছিলাম এবং সেখানে সেই কাজে যেমন যেমন কাজে লাগানো হবে, তেমন তেমন কিছুটা যাতায়াতের জন্য,

কিছুটা টিফিন ভাতা রাখা হয়েছিল। কিছু জেলায় সেটাকে ভালোভাবে কাজে লাগানো হয়েছে। এরা কাজ করেছে। সেই কাজ স্বাস্থ্যগত মানের দিকেও কিছুটা সুবিধা পেয়েছে।

সব জেলা এটাকে সমানভাবে কাজে লাগাতে পারে নি। হয়তো পারে নি কারণ প্রথম বিকেন্দ্রিত ব্যবস্থা বলে, হয়তো সেই কারণে অসুবিধা হয়েছে। বিভিন্ন জেলা যে প্রকল্পগুলো তৈরী করবেন তাতে কি উপাদান হবে সেটা রাজ্য থেকে জানিয়ে দেওয়া হয়েছে। তাতে কতগুলো ব্যাপার কাজে লাগানোর ব্যবস্থা রাখা হয়েছে সেই ব্যবস্থা রাখার সময়ে বলা হয়েছে যে, এই যে যারা কাজকর্ম করবেন, যাওয়া আসা করবেন, সাইকেল করে এদিক ওদিক যাবেন এই কাজটার জন্য তাদের ওর থেকে কিছু ভাতা দিতে পারবেন। এই যে সরকারী প্রকল্পগুলো গ্রামে আছে আমরা কথাবার্তা চালাচ্ছি, আমাদের কতগুলো সমিতি আছে যে রকম কুষ্ঠ নিবারণী সমিতি ওরা যখন গ্রামাঞ্চলে কাজ করবেন আমাদের যারা সি.এইচ.জি এদের কজনকে কাজে লাগাতে পারেন। বিকেন্দ্রিত স্বাস্থ্য প্রকল্প যে আমরা করতে চাইছি তার কাজ আরম্ভ হয়েছে, কিছু সুফলও পাওয়া যাচ্ছে। আরও এই স্তরের মানুষ যারা আছে তাদের কিভাবে মুক্ত করা যায়, সি.এইচ.জি যারা আছে আমাদের পশ্চিমবাংলায় তাদের মধ্যেও কিছু কিছু আশাবাদী কাজ করেছেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** কাজ তো বাড়াচ্ছেন কিন্তু তারা তাদের সাম্মানিক বাড়াবেন না; সরকারের তো একটা জেনারেল পলিসি থাকবে? আপনি তো পিস মিলের মত করছেন।

**শ্রী পার্থ দে ঃ** আমি এই প্রশ্নের উত্তর আগেই দিয়েছি।

**শ্রী বংশী বদন মৈত্র ঃ** স্যার, আমি মন্ত্রীর কাছে জানতে চাইছি যে আমরা দেখেছি যে এই সি.এইচ.জি-র ছেলেরা গ্রামে কাজ করছেন। সব সময়ে এদের দেখা যায় না। রাজ্য সরকার যখন কোন কিছু ঘোষণা করেন যেমন পোলিও মুক্ত করতে হবে তখন তাদেরকে কিছু কাজে লাগানো হয়। এদের কি অন্য কোন কাজে লাগানো যায় না? আরেকটা প্রশ্ন হচ্ছে যে এদের যে ৫০ টাকা করে দেওয়া হয় সেটা মাসে না দিয়ে বছরে দেড় বছরে দেওয়া হয়, এটা কি মাসে মাসে দেওয়া যায় না?

**শ্রী পার্থ দে ঃ** আপনার প্রথম প্রশ্নের উত্তরে জানাই যে এদের ভাতা নিয়মিতভাবে দেওয়া যায় কিনা। এই প্রকল্পটার পুরোটাই কেন্দ্রীয় সরকার-এর। ওঁদের কাছ থেকে কখন টাকা পাওয়া যাবে সেই প্রত্যাশায় থাকতে হয়। অনেক সময়ে দেরীতে পাওয়া যায়। গত ৫ বছরে প্রায় ৭ কোটি টাকা আমাদের প্রাপ্য হয়ে থেকেছে। স্বাভাবিকভাবে আপনারা জানেন যে এদের কাছে টাকা পৌছে দিতে গেলে স্বাস্থ্য বাজেট থেকেই দিতে হবে। অন্য জায়গা থেকে সংগ্রহ করতে হয়। যতই হোক

আমরা ওদের বকেয়া কিছু টাকা রাজ্য সরকারের তহবিল থেকে দিয়ে দেওয়া হয়েছে। আরও যে বকেয়া আছে সেটা দেওয়ার জন্য চেষ্টা করা হচ্ছে। দ্বিতীয় প্রশ্নের উত্তরে জানাই যে তাদের কাজে লাগানোর অনেক পরিকল্পনা আছে। এইগুলো আমরা কাজে লাগাতে আরম্ভ করেছি। যে রকম আমরা ঠিক করেছি যে, পশ্চিমবাংলায় জন্ম মৃত্যু নিবন্ধিকরণ, এটা গ্রাম পঞ্চায়েতের প্রধানদের দায়িত্ব কিন্তু তাঁর পক্ষে খুঁজে বের করা সব সময়ে সম্ভব হয় না। সেজন্য এদের বলা হয়েছে আপনারা তো গ্রামে যান জন্ম এবং মৃত্যুর ডায়েরী আপনারা রাখতে পারেন।

আপনারা এটা করে গ্রামপঞ্চায়েতকে সাহায্য করবেন। এর জন্য তারা কিছু প্রত্যাশা করবেন। আমাদের অনেকগুলি জনস্বাস্থ্যকর কাজ হবে, তার জন্য কতগুলি সাধারণ এবং কতগুলি জাতীয় কর্মসূচী আছে। জাতীয় কর্মসূচীর মধ্যে যেমন অন্ধত্ব নির্বারণ, কুষ্ঠ রোগ দূরীকরণ। আমরা নির্দিষ্ট লক্ষ্য নিয়ে এগোচ্ছি যে এই সময়ে আমরা এতটা অর্জন করতে পারবো। এরা প্রচারের কাজ অবশ্যই করতে পারেন, মানুষকে সাহস দেবার কাজও করতে পারেন, কবে বা কোন সময়ে বাড়ী বাড়ী গিয়ে এই অসুখ চিহ্নিতকরণের কাজ যেটা হবে সেটা করতে পারেন, চক্ষুজনিত সমস্যার জন্য কোথায় যেতে হবে ইত্যাদি ইত্যাদি। এই সব কাজের সঙ্গে তাদের যুক্ত করার চেষ্টা করা হচ্ছে। সাধারণভাবে এই ধারণার পরিবর্তন হচ্ছে। এই ধারণার পরিবর্তন হচ্ছে এই অর্থে যে, রাজ্যসরকারের তরফ থেকে নির্দেশনামা দেওয়া হলো, তারা কাজ শুরু করলেন, তার পরে রাজ্য সরকার তাদের কিছু অর্থ পাইয়ে দিলেন। প্রত্যেকটি জেলা তাদের প্রকল্প তৈরী করবেন, তবে কয়েকটি জেলা করেছে, বাকি জেলাগুলিকে আমরা সাহায্য করার চেষ্টা করছি। এক একটা প্রকল্প এরা কোথায় কাজে লাগাবেন সেটা দেখিয়ে দিচ্ছি। সেখানে তাদের কাজের আনন্দ থাকবে এবং সামান্য হলেও তাদের যাতায়াত এবং টিফিনের জন্য এ্যালাউন্স পাবেন। এই হচ্ছে তাদের জন্য কর্মসূচী। এটা সফল হলে আরও অনেকগুলি নতুন কিছু বাড়তে পারে, তখন আমরা তাদেরকে আরো বেশী করে সমাজের প্রয়োজনে কাজে লাগাতে পারবো এবং সমাজও তখন তাদের ভরণপোষণের দায়িত্ব নিতে পারবে। আমি মাননীয় সদস্যদের অনুরোধ করবো জেলাগুলিতে এই প্রকল্পগুলি সুনির্দিষ্ট করা এবং সেটা তাড়াতাড়ি করার ব্যাপারে আপনারা আপনাদের শুভবুদ্ধি এবং পরামর্শ প্রয়োগ করুন।

[11.20 — 11.30 a.m.]

**শ্রী অশোক দেব ঃ** মাননীয় মন্ত্রীর কাছে অতিরিক্ত প্রশ্ন, এই অস্থায়ী কর্মীদের স্থায়ীকরণের কোন উদ্দেশ্য আছে কিনা? যদি না থাকে তাহলে এরা কি ভরসায় দিনের পর দিন কাজ করবেন?

**শ্রী পার্থ দে ঃ** এরা হচ্ছেন কমিউনিটি হেলথ্ ভলেন্টিয়ার, এরা এই ভাবেই কাজ করছেন, এরা গ্রামীণ স্বাস্থ্য স্বেচ্ছাসেবী, এরা খুব গুরুত্ব সহকারে এই ভূমিকা

পালন করেন এবং এরা স্বেচ্ছায় অংশগ্রহণ করেন এবং এটা তারা করে যাবেন বলেই মনে করি।

**শ্রী কমলাক্ষী বিশ্বাস ঃ** ভলেন্টিয়ার হেলথ্ গাইড পূর্বে কত ছিলো এবং যারা চলে গেছে তাদের জায়গায় নতুন করে এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে কি না?

**শ্রী পার্থ দে ঃ** মোটামুটি ৪০ হাজার ছিল, অল্প কিছু চলে গেছে, দু-এক জন চাকরী পেয়ে গেছে। এখন সংখ্যা ৩৭ হাজার ৩৮৮ জন।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** সি.এইচ.জি.-দের এই সাম্মানিক সম্ভবতঃ ১৯৭৭ সালে কেন্দ্রীয় মন্ত্রী রাজনারায়ণজী শুরু করেছিলেন। কিন্তু তার পর আজ ২০০১ সাল হয়ে গেল তাদের সেই সাম্মানিকের পরিমাণ বাড়ল না। পৃথিবীতে আর কোথাও এই রকম দৃষ্টান্ত আছে কিনা—আমি জানি না। মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, তাদের বিভিন্ন কর্মসূচীতে কাজে লাগানো হবে, আপনার পরিকল্পনা আছে, বিকেন্দ্রীকরণের ব্যবস্থা হয়েছে, কাজে লাগানো হবে। কিন্তু সাম্মানিক বাড়েনি। এই হল প্রথম বিষয়। দ্বিতীয় বিষয় হচ্ছে, তাদের কাজে লাগানোর পরিকল্পনা থাকলেও দেখা যাচ্ছে যারা স্বাভাবিক নিয়মে মারা যাচ্ছে তাদের জায়গায় নতুন করে কর্মী নিয়োগ হচ্ছে না। দেয়ার ইজ এ কন্ট্রাডিকশন। আমি জানতে চাইছি, এ্যাকচুয়াল চিন্তা-ভাবনা কি? স্বাভাবিক মৃত্যুতে কর্মী কমে যেতে থাকলে তো একটা সময় এই প্রকল্প বন্ধ হয়ে যাবে। সেই সব শূন্য পদে নতুন কর্মী নিয়োগের ব্যবস্থা হয়নি কেন?

**শ্রী পার্থ দে ঃ** আগেই বলেছি, এটা কেন্দ্রীয় সরকারের প্রকল্প। রাজনারায়ণজী এটা চালু করেছেন। কিন্তু তার পরে কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গীর একেবারে পরিবর্তন হয়ে গেছে। তা সত্ত্বেও রাজ্য সরকার তাদের মর্যাদা দিয়েছে এবং ভালো করে বোঝানোর জন্য আমাদের সীমিত আর্থিক সংস্থানের মধ্যে, টানাটানির মধ্যেও চালানো হচ্ছে। এখন ওনারা যদি ওনাদের মত পরিবর্তন করে আরো সম্পদ আনার ব্যবস্থা করেন এই প্রকল্পে— সেই প্রভাব মাননীয় সদস্যরা বিস্তারের চেষ্টা করুন। আপনাদের দ্বিতীয় প্রশ্নের উত্তরে জানাই, নতুন কর্মী না নেওয়ার কারণ হচ্ছে বিকেন্দ্রীকৃত ব্যবস্থা করতে, রপ্ত করতে আমাদের সময় লাগছে, জেলাস্তরেও সময় লাগছে। অনেকে উপলব্ধি করবেন যে এটা কার্যকর হলে আরো মানুষের দরকার হবে। সেই জন্য নতুন করে নেওয়া হয়নি। কিন্তু যারা আছে তাদের কাজে লাগাতে পারছি। কিছু দিনের মধ্যে একটা কার্যকর ব্যবস্থা গ্রামস্তরে হয়ে যাবে এবং তখন আরো মানুষের দরকার হতে পারে।

**শ্রী নৃপেন গায়েন ঃ** মাননীয় মন্ত্রী বললেন, সি.এইচ.জি কর্মী যারা কাজ করছেন, তারা গৌরবের সঙ্গে কাজ করেন, কাজ করে গৌরববোধ করে। এক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের দায়িত্বহীনতার প্রশ্ন জড়িত রয়েছে। কিন্তু রাজ্য সরকার তাদের সাম্মানিক ভাতা মাঝে মাঝে দেওয়ার চেষ্টা করছেন। কিন্তু কর্মীরা দীর্ঘদিন পরে পরে ঐ ভাতা

পাওয়ার জন্য মাঝে মাঝে কাজে উৎসাহ হারিয়ে ফেলে। ব্লক স্বাস্থ্য কেন্দ্রের ডাক্তারবাবুরা উদ্যোগ নিয়ে ঐ সি.এইচ.জি-দের ডেকে মাঝে মাঝে সেমিনার করে তাদের কর্তব্য সম্বন্ধে সচেতন করতে পারেন কিনা, সেইভাবে তাদের উৎসাহ বৃদ্ধি করা যায় কিনা, সে ব্যাপারে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী কি ভাবছেন?

**শ্রী পার্থ দে ঃ** এই রকম অনেকগুলো জিনিস চিন্তা করছি। ইতিমধ্যে বিভিন্ন জায়গায় পি.এম.জি.ওয়াই কর্মসূচীর মাধ্যমে স্বাস্থ্য মেলা করা যায় কিনা এবং তাহলে সি.এইচ.জি.-দের একটা বিশেষ ভূমিকা থাকতে পারে। এটা আমরা আমাদের মত করে নির্ধারণ করে দিচ্ছি। আরো সৃষ্টিশীল ভাবে তারা কাজে লাগতে পারেন। এক্ষেত্রে বিভিন্ন প্রকল্পের নাম আমি আগেই বলেছি, পুনরায় বলছি না। বিভিন্ন সময়ে তাদের সঙ্গে সম্পর্ক কি ভাবে ঘনিষ্ঠ করা যায়, মাননীয় সদস্য তার প্রশ্নের মধ্যে দিয়ে যে মনোভাব ব্যক্ত করতে চেয়েছেন সে ব্যাপারে আমি তার সঙ্গে একমত, সেটা করে চলেছি এবং ভবিষ্যতে এই সংযোগের কাজ আরো বাড়বে।

**হৃদরোগ নিয়ে জনসাধারণের মধ্যে সচেতনতা বৃদ্ধি**

*৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *১০০) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হৃদরোগ নিয়ে জনসাধারণের মধ্যে সচেতনতা বাড়ানোর জন্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছেন?

**শ্রী পার্থ দে ঃ**

হৃদরোগ বিষয়ে জনসাধারণের মধ্যে সচেতনতা বাড়ানোর জন্য সুনির্দ্দিষ্ট কর্মসূচী এখনও পর্যন্ত না থাকলেও, সরকার দ্বারা রূপায়িত বিভিন্ন প্রোগ্রামের মধ্যেই হৃদরোগ সম্পর্কে সচেতনতা বাড়ানোর বিষয়টির উপর জোর দেওয়া হয়। যেমন আই.সি.ডি.এস. কর্মসূচী ফলিত পুষ্টি, প্রকল্প জাতীয় ডায়াবেটিস প্রতিরোধ কর্মসূচী, স্কুল হেলথ্ প্রোগ্রাম, প্রজনন ও শিশুসুরক্ষা কর্মসূচী ইত্যাদি।

এছাড়া সরকারী স্বাস্থ্যকেন্দ্র ও জেলা ও মহকুমা হাসপাতাল, সর্বোপরি মেডিক্যাল কলেজগুলিতে অর্ন্তবিভাগ ও বর্হিবিভাগে জনসাধারণকে হৃদরোগ সম্পর্কে অবহিত করার ও সাবধানতা অবলম্বনের বিষয়ে জ্ঞানদান করার জন্য সরকারী বিশেষজ্ঞ চিকিৎসকসহ অন্যান্য সাধারণ চিকিৎসকবৃন্দ ও অন্যান্য কর্মীগণ নিরলসভাবে ব্যাপৃত আছেন।

[11.30 — 11.40 a.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, হৃদরোগ সম্পর্কে সচেতনতা বৃদ্ধি করার জন্য কি কি কাজ করেছেন সেটা আপনি বললেন। হৃদরোগের চিকিৎসা ব্যয়বহুল। আমি জানতে চাই, অর্থনৈতিক ভাবে দুর্বল, গরীব মানুষদের হৃদরোগের চিকিৎসার জন্য রাজ্য সরকার কিছু করেছেন কিনা?

**শ্রী পার্থ দে ঃ** হৃদরোগের চিকিৎসা ব্যয়বহুল ঠিকই। কিন্তু আমাদের রাজ্যে সরকারী হাসপাতালে হৃদরোগের চিকিৎসার ব্যবস্থা আছে। তবে সেখানে ন্যূনতম ব্যয় করতে হয়। ভারতবর্ষের যে কোন চিকিৎসাকেন্দ্রে এবং আমাদের রাজ্যের চিকিৎসা কেন্দ্রগুলোতে হৃদরোগের জন্য যে ব্যয় তার তুলনায় আমাদের রাজ্যের সরকারী হাসপাতালগুলোতে হৃদরোগের জন্য ব্যয় অনেক কম, কিন্তু একেবারে বিনামূল্যে নয়। আমাদের রাজ্যে সরকারী হাসপাতালগুলোতে যারা একেবারে সম্বলহীন তাদের জন্য ফ্রি বেডের ব্যবস্থা আছে। এছাড়াও স্বাস্থ্য দপ্তরের তহবিল আছে। সেই তহবিল থেকেও দারিদ্র্যসীমার নীচে বসবাসকারী মানুষদের চিকিৎসার জন্য পরিমাণ মত সাহায্য করা হয়। দারিদ্র্যসীমার নীচে বসবাসকারী মানুষরা সরকারের কাছে উপযুক্ত সার্টিফিকেট সহ আবেদন করলে তাঁদের কিছুটা সাহায্য করা হয়। সম্প্রতি আমরা রাজ্য সরকারের অধীনে অসুস্থতা সহায়তা তহবিল বা ইল্‌নেস্‌ এ্যাসিস্ট্যান্স ফান্ড তৈরী করেছি। সেই ফান্ড থেকেও দারিদ্র্যসীমার নীচে বসবাসকারী মানুষদের হৃদরোগের অসুখের জন্য এবং হৃদরোগের কতকগুলো বিষয় যেমন ভাল্‌ভ্‌ রিপ্লেসমেন্ট, ওপেন হার্ট সার্জারি ইত্যাদির জন্য কিছুটা সাহায্য করা হয়। এছাড়া দারিদ্রসীমার নীচে বসবাসকারী শিশুদের হার্টের সার্জারির জন্য এবং অনেক শিশুর জন্মগত হার্টের অসুখ থাকলে তাদের অনেক ক্ষেত্রে সার্জিকাল ইন্টারভেনশন দরকার হয়, সেজন্যও এই ফান্ড থেকে কিছু সাহায্য দেওয়া হয়। তবে এসব সত্ত্বেও হৃদরোগের চিকিৎসা প্রতিদিন ব্যয়বহুল হয়ে যাচ্ছে। এছাড়া অন্যান্য তহবিল কোথায় আছে সেগুলোর সন্ধানও আমরা তাদের দিই। এভাবে আমরা চেষ্টা করছি যাতে দারিদ্র্যসীমার নীচে যাঁরা বাস করেন তাঁরা হৃদরোগে আক্রান্ত হলে তাঁদের যতটা সম্ভব সাহায্য করা যায়।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** হৃদরোগে আক্রান্ত হলে গ্রামাঞ্চলের মানুষ তাঁরা ব্লক হাসপাতালে, ব্লক হাসপাতাল থেকে মহকুমা হাসপাতালে যান। গ্রামাঞ্চলের শ্রমিক, কৃষক মানুষ তাঁরা হৃদরোগের চিকিৎসার জন্য ব্লক হাসপাতাল, মহকুমা হাসপাতালে যান। কিন্তু অনেক সময় মহকুমা হাসপাতাল থেকে তাঁদের, কলকাতার বিভিন্ন হাসপাতালে রেফার করা হয়। ব্লক হাসপাতাল বা মহকুমা হাসপাতালে হৃদরোগের চিকিৎসার সুব্যবস্থা করার জন্য রাজ্যসরকার কোন চিন্তা-ভাবনা করছেন কি?

**শ্রী পার্থ দে :** ব্লক স্তরে বা ব্লক স্তরের নীচের হাসপাতালগুলোয় আলাদাভাবে হৃদরোগের চিকিৎসা করার কোন ব্যবস্থা নেই। সেরকম কোন পরিকল্পনাও আমাদের নেই। বর্তমানে গৃহীত হেলথ্‌ সিস্টেম ডেভেলপমেন্ট প্রোজেক্টে সর্বস্তরের হাসপাতাল এবং স্বাস্থ্যকেন্দ্রগুলোর মধ্যে একটা যোগসূত্র তৈরী করা হচ্ছে। কাজেই কোন স্বাস্থ্য কেন্দ্রের কোন রুগীর যদি দেখা যায় হৃদরোগের সম্ভাবনা বা লক্ষণ দেখা দিয়েছে তাহলে সেই রোগীকে কোথায় পাঠাতে হবে তা ঐ স্বাস্থ্যকেন্দ্র বা হাসপাতালের জানা

আছে। আমাদের মেডিকেল কলেজ হাসপাতালগুলোয় হৃদরোগের চিকিৎসার ব্যবস্থা আছে। এর সঙ্গে আমরা আরো যেটা করছি অন্ততঃ জেলা স্তরের হাসপাতালগুলোয় যাতে হৃদরোগের রোগীদের চিকিৎসা হয়। হৃদরোগীদের ক্ষেত্রে হঠাৎ জটিল পরিস্থিতির সৃষ্টি হলে ইন্টেনসিভ কার্ডিয়াক কেয়ারের দরকার হয়, সে জন্য তা আমরা প্রত্যেক ডিষ্ট্রিক্ট হসপিটালে করার চেষ্টা করছি। কিছু দিনের মধ্যেই এটা হয়ে যাবে। তবে সব সময় ইন্টেনসিভ কার্ডিয়াক কেয়ারের দরকার হয় না। যেখানে ইন্টেনসিভ কার্ডিয়াক কেয়ারের দরকার নেই অথচ কাডির্য়াক প্রবলেম হয়েছে সেখানে সাব-ডিভিশনাল হসপিটাল বা মহকুমা হাসপাতালগুলোকেও যথেষ্টভাবে প্রস্তুত রাখা হচ্ছে এবং দরকার হলে তারা অ্যাপেক্স হসপিটালেও পাঠিয়ে দিতে পারবেন। মেডিকেল কলেজ হসপিটাল বা টিচিং হসপিটালগুলোয় হৃদরোগের চিকিৎসার ব্যবস্থা আছে। নানা কারণে হৃদরোগের সংখ্যা বাড়ছে। সে জন্য এ বিষয়ে আমাদের প্রধান কাজ হচ্ছে এ সম্বন্ধে মানুষকে সচেতন করে তোলা। একটা কারণ হচ্ছে জন্মগত। সে ব্যাপারে দীর্ঘস্থায়ী পরিকল্পনা নিতে হবে, জন্মগত কিছু ত্রুটি দূর করতে হবে। তা ছাড়া জীবন-যাত্রার ধরণ, খাদ্যাভ্যাস, ধূমপান এবং আরো কিছু কু-অভ্যাস সম্বন্ধে মানুষকে সচেতন করতে হবে। একটু বয়সের পরে অতিরিক্ত দুগ্ধ, চিন্তাজনিত মানসিক চাপ, অনিয়মিত শারীরিক পরিশ্রম ইত্যাদি সম্বন্ধেও মানুষকে সচেতন করতে হবে। শুধু হাসপাতালের চিকিৎসার মধ্যে দিয়েই এই সমস্যার সমাধান হয়ে যাবে, এটা কোন দিনই ভাবা উচিত নয়। তা সত্ত্বেও আরো বৈজ্ঞানিক পদ্ধতিতে পশ্চিমবঙ্গে হৃদরোগের নিবিড় চিকিৎসা ব্যবস্থা হচ্ছে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, সারা দেশে হৃদরোগে আক্রান্ত রোগীর সংখ্যা বাড়ছে। মাননীয় মন্ত্রী কতগুলো উপদেশ দিয়েছেন, সেগুলো ঠিক। মানুষের দুশ্চিন্তা কমাতে হবে, পরিশ্রম কম করতে হবে। কিন্তু বর্তমান আর্থসামাজিক অবস্থায় মানুষের দুশ্চিন্তা বাড়ছে, মানুষকে প্রয়োজনের তাগিদে ক্ষমতার বাইরে গিয়ে পরিশ্রম করতে হচ্ছে। এই সমস্ত নানা রকম কারণে হৃদরোগে আক্রান্ত রোগীর সংখ্যা বাড়ছে। কিন্তু সরকারী হাসপাতালে প্রয়োজনীয় চিকিৎসা হচ্ছে না। জেলা স্তরের হাসপাতালগুলোয় হৃদরোগের চিকিৎসার কোন ব্যবস্থা নেই। এম.আর.বাঙ্গুর হাসপাতাল। দক্ষিণ ২৪ পরগণার জেলা সদর হাসপাতাল সেখানে হৃদরোগের চিকিৎসার কোন বন্দোবস্ত নেই। সাগর থেকে শুরু করে সুন্দরবনের বিস্তীর্ণ অঞ্চলের যে সমস্ত মানুষদের হৃদরোগ হচ্ছে তাদের এস.এস.কে.এম হাসপাতালে বা অন্য হাসপাতালে পাঠানো হচ্ছে। কিন্তু ঐ সমস্ত সরকারী হাসপাতালে স্থান-সংকুলান হচ্ছে না। রোগীরা ফেরত যাচ্ছে এবং কেউ কেউ রাস্তায় মারাও যাচ্ছে। কাউকে কাউকে বাধ্য হয়ে নার্সিংহোমে ভর্তি করতে হচ্ছে, হাজার হাজার টাকা খরচ হচ্ছে। এম. আর. বাঙ্গুর হসপিটালে প্রয়োজনীয় ব্যবস্থা সহ একটা সম্পূর্ণ সাফিসিয়েন্ট বিভাগ

করার কোন পরিকল্পনা আছে কি? যদি থাকে তাহলে কবে নাগাদ সেই পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আপনি মনে করছেন?

**শ্রী পার্থ দে ঃ** আমি আগেই বলেছি যে, আমাদের পরিকল্পনা আছে। প্রতিটি জেলা সদর হাসপাতালে একটা করে এই ধরণের কেন্দ্র থাকবে যাতে প্রয়োজন হলে রোগীকে ইন্‌টেনসিভ কার্ডিয়াক কেয়ার দেওয়া যায়। যেহেতু বাঙ্গুর হাসপাতাল জেলা সদর হাসপাতাল হিসাবে স্বীকৃত সেহেতু সেখানেও এই কাজ হবে এবং এ বছরের মধ্যেই সে কাজ শেষ হবে।

[11.40 — 11.50 a.m.]

**শ্রী বাদল ভট্টাচার্য্য ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন, উত্তর ২৪-পরগণা জেলার অশোকনগরে ইতিমধ্যেই ৭টি এ.সি. মেশিন কেনা পড়ে রয়েছে এবং পি.ডব্লু.ডি-র মাধ্যমে ইন্‌টেনসিভ কেয়ার ইউনিটের ঘরও করা হয়েছে আমাদের প্রাক্তন বিধায়কের প্রচেষ্টায়। এখানে এর আগে আমি যখন প্রশ্ন করেছিলাম তখন আপনি বলেন, জেলা হাসপাতালে ব্যবস্থা করা হবে হৃদরোগীদের চিকিৎসার জন্য। কিন্তু জেলা হাসপাতাল বারাসাতে নেই। এমতাবস্থায় প্রাক্তন বিধায়ক স্বর্গত ননী কর মহাশয় এই হৃদরোগেই মারা গেছেন এবং মাননীয় মন্ত্রী মহাশয় গিয়ে মাল্যদানও করেছিলেন এস.এস.কে.এমে। উত্তর ২৪-পরগনা জেলার দূর-দূরান্ত থেকে হৃদরোগের রোগীরা আসার জন্য মারা যাচ্ছে' সুতরাং অশোকনগরে যে ৭টি এ.সি. মেশিনের ব্যবস্থা রয়েছে সেগুলি তুলে নিয়ে গিয়ে জেলা হাসপাতালে নেবেন, নাকি অশোকনগরে যেখানে জায়গা আছে সেখানেই এই চিকিৎসার বন্দোবস্ত করবেন?

**শ্রী পার্থ দে ঃ** বারাসাত হাসপাতালে প্রথম এটা হবে এবং তার জন্য কাজ আরম্ভ হয়ে গেছে, শীঘ্রই হবে। আমাদের যা পরিকল্পনা তাতে জেলা হাসপাতাল প্রথম। আপনি যে হাসপাতালটির কথা বললেন সেটা স্টেট জেনারেল হাসপাতাল। ওখানে রাজ্যসরকারের হাত বাড়াতে সময় লাগবে। আপনাদের ওখানে আমি এর আগে গিয়েছিলাম। আপনারা এটা পারেন। যারা ওখানে আছেন তাঁরা সকলে মিলে একটা সমিতি করে তাদেরকে দিয়ে কার্ডিয়াক কেয়ার ইউনিট চালাতে চেষ্টা করুন। সরকারের তরফ থেকে শুভেচ্ছা থাকবে, হয়তো কিছু সাহায্যও করবো। একটা কথা বলে রাখি, ইন্‌টেনসিভ কার্ডিয়াক ইউনিট দূর-দূরান্তে হলে সেই কার্ডিয়াক ইউনিট চলছে না। কাজেই ভেবেচিন্তে ওখানকার মানুষ যদি প্রচেষ্টা নেন, কারণ আপনাদের উদ্যোগ আছে, আপনারা পারবেন বলে ধারণা। সরকার থেকে নিশ্চয়ই পাশে দাঁড়াতে পারবো।

**শ্রী মোর্সালীন মোল্লা ঃ** দক্ষিণ ২৪-পরগনা জেলার এম.আর.বাঙ্গুর হাসপাতালে হৃদরোগের আধুনিকীকরণের কোন পরিকল্পনা আছে কিনা?

**শ্রী পার্থ দে ঃ** আমি এই প্রশ্নের আগেই উত্তর দিয়েছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে যেটি প্রশ্ন সেটি হচ্ছে হৃদরোগ নিয়ে জনসাধারণের মধ্যে সচেতনতা বাড়ানোর ব্যাপার। আমি যেটা চাচ্ছি, যেসব সরকারী হাসপাতালে হৃদরোগ চিকিৎসার আলাদা বিভাগ আছে সেই বিভাগ কিন্তু দালালদের হাতে চলে গেছে এবং এক শ্রেণীর ডাক্তারদের সঙ্গে দালালদের একটা সম্পর্ক গড়ে উঠেছে, যার দরুণ সাধারণ পেসমেকার, টেম্পোরারি পেসমেকার যেটা লাগালে সেখানে ইউনিপোলার অর্থাৎ হোল লাইফ পেসমেকার যার দাম ৪৫ হাজার টাকা সেটা নিতে বলছে—এই অভিযোগ উঠেছে। পেসমেকার দরকার না হলেও নিতে বলছে। কারণ তাতে একটা কাট-মানির সুযোগ পায়। বড় হাসপাতালে যখন সার্জারি হয় তখন দেখা গেছে ওষুধ কোম্পানীগুলি ঘুরে বেড়াচ্ছে। তারা বলছে, বেলুন এত টাকা। এই বেলুন দেশে তৈরী হয় না, বিদেশ থেকে ইমপোর্ট করা হয়। ফলে জনসাধারণ অসম্ভব বিপদে পড়ছে। ডাক্তাররা বলছে, আগে পেসমেকার লাগাতে হবে। ফলে চীফ মিনিস্টার রিলিফ ফান্ড-এ মানুষ দৌড়চ্ছে সাহায্য পাবার জন্য। কিন্তু অধিকাংশ ক্ষেত্রে দরকার হয় না।

এমন একটা ব্যবস্থা কি করা যায় না যে একটা জায়গা থাকবে যেখান থেকে বলে দেবে যে রোগীকে মিনিমাম এটা করতে হবে, রোগীর মিনিমাম এটা দরকার। রোগীর অবস্থা বিবেচনা করে কি কি ব্যবস্থা করা দরকার সে সম্পর্কে লোককে জানানো, লিফলেট দেওয়া এসব ব্যবস্থা কি করা যায় না এই দালাল এবং বিদেশী কোম্পানীগুলির এজেন্ট এবং আনস্ক্রুপুলাস কিছু ডাক্তারদের হাত থেকে রোগীদের বাঁচানোর জন্য?

**শ্রী পার্থ দে ঃ** এ সম্পর্কে সৌগতবাবু কি মনে করেন সেটা লিখিতভাবে জানালে ভাল হয়।

### মধ্যমগ্রামে উড়ালপুল নির্মাণ

*৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৭) **শ্রী সৌগত রায় ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মধ্যমগ্রামে উড়ালপুলের দুবার শিলান্যাস হয়েছে;

(খ) সত্যি হলে, কারণ কি; এবং

(গ) কবে নাগাদ উক্ত উড়ালপুলের কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ**

(ক) না, সত্যি নয়। রাজ্য সরকারের পূর্ত (সড়ক) বিভাগের তরফ থেকে মাত্র একবারই উক্ত উড়ালপুলের শিলান্যাস হয়েছে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) একীকৃত বিশদ প্রাক্কলনে রেলওয়ে দপ্তরের অনুমোদনের উপর বিষয়টি নির্ভরশীল। কাজেই, কবে নাগাদ উড়ালপুলটির কাজ শুরু করা যাবে এ বিষয়ে এখনই আলোকপাত করা সম্ভব নয়।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় প্রশ্নের উত্তরে বলেছেন যে মধ্যমগ্রামের উড়ালপুলের দুবার শিলান্যাস হয়নি। আমার যতদূর মনে পড়ছে, কাগজে দেখেছি, ওখানকার সাংসদ ডাঃ রঞ্জিত পাঁজা এরজন্য একটা আলাদা অনুষ্ঠান করেছেন এবং পি. ডবলু. ডি. থেকে একটি আলাদা অনুষ্ঠান করা হয়েছে। মাননীয় মন্ত্রীমহাশয় যদি এটা অস্বীকার করেন তাহলে আমি আর কিছু বলতে চাই না। মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য, আপনারা কি কি প্রিন্সিপ্যালের ভিত্তিতে শিলান্যাস করেন? আপনি এখানে বলেছেন যে রেলের ব্যাপারে অনুমোদন না এলে কবে কাজ শুরু হবে বলা যাবে না। তা যদি হয় তাহলে আপনি সেখানে গিয়ে শিলান্যাস করলেন কেন? আপনি জানেন যে, শিলান্যাস হলেই লোকের মনে একটা আশা জাগে, একটা এক্সপেকটেসান গ্রো করে যে কাজটা শীঘ্রই শুরু হবে কিন্তু কাজটা কবে শুরু হবে তা যদি না জানেন তাহলে শিলান্যাস করলেন কেন? এখানে আপনি বলছেন যে 'প্রাক্কলন' হয়নি অথচ আপনি গিয়ে সেখানে শিলান্যাস করে এলেন। সারা পশ্চিমবাংলায় এরকম অসংখ্য শিলান্যাস-এর শিলা ছড়িয়ে আছে। মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আমার তাই স্পেসিফিক প্রশ্ন, শিলান্যাসের ব্যাপারে পি.ডব্লু.ডি-র নীতিটা কি?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** এই শিলান্যাসের ব্যাপারে প্রথমে যেটা বলতে চাই সেটা হচ্ছে রেলের একটা বই আছে যেটাকে ওরা বলে পিংক বুক। এই বই-তে যখন প্রকল্পটা উঠে যায় তখন রেলের পক্ষ থেকে আমাদের বলা হয় যে এই কাজটাতে রেল প্রিন্সিপ্যালি এগ্রি করছেন অর্থাৎ সেই কাজটা তারা করবেন। কাজেই সেইভাবে রেলের পিংক বুকে এটা উঠেছে এবং তারা বলছেন মধ্যমগ্রামে যে আর.ও.বি. হবে তাতে তাদের কোন আপত্তি নেই, তারা এটাতে প্রিন্সিপ্যালি এগ্রি করছেন। এখন নিয়ম হচ্ছে রেলের পোরসানে যে কাজটা হবে তার ব্যয়ভার রেল বহণ করবে আর রেলের পোরসানের বাইরে এ্যাপ্রোচের কাজ দুধারের সেটা ষ্টেট গভর্নমেন্ট করবে। এবারে আমাদের এ্যাপ্রোচের যে নক্শা এবং রেল নিজেরা অরিজিন্যালি যে কাজটা করবে তার নক্শা—এই দুটি নক্শা একসঙ্গে মিলিয়ে অনুমোদন নিতে হয়। কারণ একজনের কাজ আর একজনের কাজের পরিপূরক না হলে গোটা ব্রীজটা সঠিকভাবে দাঁড়াবে না। রেল প্রিন্সিপ্যালি এগ্রি করেছেন যে তারা মধ্যমগ্রামে এই আর.ও.বি. করবেন। তারা কতগুলি আর.ও.বি. করবেন সে ব্যাপারে তারা প্রিন্সিপ্যালি এগ্রি করেছেন। সেই তালিকা করে তারা আমাদের জানিয়েছেন যে এই সমস্ত জায়গাতে তারা আর.ও.বি. করার ক্ষেত্রে রাজী আছেন। সেই পরিপ্রেক্ষিতে মধ্যমগ্রামে আর.ও.বি. হবে এটা স্বাভাবিক। আর বাকি যে কাজটা সেটা হচ্ছে আমাদের নক্শা এবং তাদের নক্শা এই দুটি মেলানো। দুটি নকশা একত্রিত করলে গোটা ব্রীজটার নকশাটা দাঁড়িয়ে যায়। এখনও কিন্তু একেবারে সরকারীভাবে—যদিও আমাদের নকশা

ওদের কাছে দেওয়া হয়েছে এবং ওদের নকশা ওরা তৈরি করেছেন—এই দুটিকে একত্রিত করে ফুল ব্রীজের যে নকশা সেই নকশাটা সরকারীভাবে সেইভাবে তৈরি হয়নি। ইতিমধ্যে আরও একটি তথ্য জানা গিয়েছে, রেলের যে কাজটা তার একটা টেন্ডার তারা ডেকে দিয়েছেন এবং তাদের এজেন্সী তারা নিয়োগ করেছেন। সেই এজেন্সী, তারা একদিন আমাদের ফোন করে বললেন যে আমরা ওখানকার কাজটা পেয়েছি এখন আপনারা যে কাজটি করবেন সে সম্পর্কে আপনারা তৎপর হোন। আমরা আমাদের নকশা আগেই জমা দিয়েছি। এ নিয়ে রেলের সঙ্গে আমাদের বৈঠক হয়ে গেছে। কাজেই ব্রীজটার ক্ষেত্রে কোন অনিশ্চয়তা নেই। এক্ষেত্রে অর্থ যোগানের প্রশ্ন থাকে। সেটা ষ্টেট প্ল্যানিং বোর্ডের কাছে পাঠিয়েছি। সেটা অনুমোদিত হয়ে আসবে। সেটা এলে আমাদের পক্ষ থেকে টেন্ডার কল্ করবো।

[11.50 — 12.00 Noon]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী নিশ্চয়ই উপলব্ধি করবেন যে, মধ্যমগ্রামের ফ্লাইওভারটি খুবই গুরুত্বপূর্ণ, কারণ ওটা যশোহর রোড এবং বি.টি.রোডকে কানেক্ট করছে। আমি জানতে চাই, এর আগে সোনারপুরে একটি ফ্লাইওভারের শিলান্যাস হয়েছিল। রেলমন্ত্রী ঐ ফ্লাইওভারের শিলান্যাস করেছিলেন। পরে নগর উন্নয়ন মন্ত্রী আবার শিলান্যাস করলেন। একই ফ্লাইওভারের দুবার শিলান্যাস! এ ব্যাপারটা আপনার জানা আছে কি না?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** প্রথম শিলান্যাস রাজ্য সরকারের পক্ষ থেকে করা হয়েছিল। শিলান্যাস করেছিলেন মাননীয় অর্থমন্ত্রী অসীম দাশগুপ্ত মহাশয়। আমি সেই অনুষ্ঠানে উপস্থিত ছিলাম। সেখানে আমাদের সঙ্গে রেলের নকশা মিলে গিয়েছিল। সেখানে এ্যাক্ট ওয়ানে জায়গা পেতে অসুবিধা হওয়ায় আমরা জেলা পরিষদের শরণাপন্ন হয়েছিলাম যাতে তারা জমি কিনে দান করেন। তার জন্য সাউথ ২৪ পরগনা জেলা পরিষদের সঙ্গে কথাবার্তা বলেছিলাম। পরে রেল মন্ত্রক থেকে বলা হ'ল, তাদের কাজ তারা শুরু করছেন। আমাদের পক্ষে জমির অসুবিধা ছিল, কারণ সে সময় নতুন জেলা পরিষদ গঠিত হয়েছে এবং নতুন সভাধিপতি এসেছেন। তারজন্য ডিমার্কেট করতে দেরী হয়েছিল। সেই সময় রেলের পক্ষ থেকে বলা হ'ল, তাদের পোরশনের কাজ তারা শুরু করতে চান, তারজন্য তারা আলাদা শিলান্যাস করবেন। কিন্তু টোটাল শিলান্যাস আগেই হয়ে গিয়েছিল। তাদের ঐ শিলান্যাস অনুষ্ঠানে আমি আমন্ত্রিত হয়েছিলাম। কেন্দ্রীয় রেলমন্ত্রী সেখানে শিলান্যাস করেছিলেন এবং বলেছিলেন যে, রাজ্য সরকার নিশ্চয়ই তাদের কাজটা করবেন, কিন্তু আমি আমাদের শিলান্যাস করলাম। এভাবে দ্বিতীয় শিলান্যাস হয়েছিল।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী স্বীকার করলেন যে সোনারপুর রেলওয়ে ওভারব্রীজের দুটি শিলান্যাস অনুষ্ঠান হয়েছিল; একটি করেছিল নগর উন্নয়ন দপ্তর

এবং আর একটি করেছিলেন রেলমন্ত্রী এবং দুটি অনুষ্ঠানেই মাননীয় পূর্তমন্ত্রী উপস্থিত ছিলেন। পশ্চিমবঙ্গে এরকমই হচ্ছে। আমি মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই, শিলান্যাসের পর যে দুটি ওভারব্রীজের কাজ অনেক দূর অগ্রসর হয়েছে সেই লেকগার্ডেন্স এবং বন্ডেল গেটের অবস্থা কি পর্যায়ে রয়েছে?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** লেকগার্ডেন্স-এর এক পাশের কাজ পুরোটা হয়ে গেছে। উত্তরদিকের কাজ অনেকটা হয়েছে। রেলের অংশের কাজ তারা করতে পারেননি, কারণ রেল লাইনের দক্ষিণ প্রান্তে জমি পেতে অসুবিধা হয়েছিল যেটা ওরা চেয়েছিলেন। ঐ জমির ব্যাপারে অনেক আলোচনা করেছি। পঙ্কজ ব্যানার্জী মহাশয় ঐ জমি পাওয়ার ব্যাপারে অনেক সহযোগিতা করেছিলেন। তিনি অনেক ক্লান্তিকর প্রচেষ্টার মধ্যে দিয়ে কয়েকটি পরিবারকে সরাবার অবস্থায় এসেছেন। আমরা রেলকে জমি সেখানে দিয়ে দিচ্ছি। কিন্তু যেহেতু সেখানে রেল তাদের কাজ শুরু করতে পারেননি, তারজন্য আমাদের সঙ্গে নকশা মিলিয়ে তাদের কাজ করতে হবে। সেটা না হলে টোটাল প্রজেক্টটা অসুবিধার মধ্যে পড়ে যাবে। এ্যালাইনিং ফাইনাল হয়ে গেলে আমাদের কাজটা শুরু হবে। রেল কাজটা শুরু করেছে, সেইহেতু আমাদের যে ফ্রি ল্যান্ড আছে সেই ল্যান্ডে আমরা সাইমালটেনিয়াসলী কাজ করে যাবো। এখানে নির্ধারিত যে কাজ তা ম্যাকিনটোস বার্ণকে দায়িত্ব দিয়েছি, তারা সাইমালটেনিয়াসলী কাজটা শুরু করছে। যাদের সরানো হবে তাদের বাড়ি ঘর তৈরীর প্রশ্নে আমরা একটা জায়গা ঠিক করেছিলাম। কিন্তু সেই জায়গা তাদের পছন্দ নয়। তাদের একটা নির্দ্দিষ্ট জায়গা দিতে হবে। সেখানে ফুড ডিপার্টমেন্টের পুরানো অফিস আছে। সেখানে অফিস বিল্ডিং না ভেঙে সেখানে কিছু করা যাচ্ছে না। ফুড ডিপার্টমেন্ট বলছে এই বাড়ি ভেঙে দিলে তাদের অফিস করে দিতে হবে এবং গোডাউন করে দিতে হবে। ফুড ডিপার্টমেন্টের পুরানো বাড়ি ভেঙে জমি সমান করে সেখানে কোয়ার্টার কন্সট্রাকশান করা হবে। আমরা সব কাজটা শুরু করেছি, টেন্ডার হয়ে গিয়েছে, ওয়ার্ক অর্ডার ম্যাকিনটোস বার্ণকে দিয়ে দিয়েছি। আমরা বলে দিয়েছি সেখানে যে ফ্রি ল্যান্ড আছে সেখানে কাজ শুরু করতে। ওই ল্যান্ডের মধ্যে কিছুটা জায়গায় ডিসপিউট আছে। সেখানে একজন প্রোমোটার ল্যান্ড কিনেছে। সেই প্রমোটারকে পাওয়া যাচ্ছে না। আমি বলেছি কাজ শুরু করতে, কাজ শুরু করলে দেখা যাবে সেই প্রমোটার আসছে। পরবর্ত্তীকালে সেই লোককে পাওয়া গেছে, সে এসেছে। সে অনেক কথা বলছে, সে যে স্টাম্প পেপারে টাকা দিয়ে জমি কিনেছে সেই টাকা আমরা দিতে পারবো না। সে স্টাম্প পেপারে কি ভ্যালুয়েশান দেখিয়েছে না দেখিয়েছে তার মধ্যে আমরা যাচ্ছি না। আমরা এই ভাবেই কাজটা শুরু করেছি, দ্রুত গতিতে আমরা কাজটা করার চেষ্টা করছি। ২০০২ সালের মধ্যে অন্তত ব্রীজ পোরশানের কাজটা যাতে শেষ করতে পারি সেই ভাবেই আমরা কাজটা করবার

প্রচেষ্টা চালাচ্ছি। কোয়ার্টার বা ফুড ডিপার্টমেন্টের ব্যাপারটা এর সঙ্গে যুক্ত, সেই সব ব্যাপারগুলো আমাদের একটু দেরী হবে, এখানে নানা রকম কারণে দেরী হবে। উত্তরদিকের কাজটা করার ক্ষেত্রে অসুবিধা কম কিন্তু দক্ষিণ দিকের কাজটা আপনারা জানেন অনেক অসুবিধা আছে। বন্ডেল গেটের ব্যাপারে একই প্রশ্ন ছিল, লোক উঠছে না এবং সেখানে কন্‌জেসটেড এরিয়ার মধ্যে কাজটা করতে হচ্ছে। শেষ পর্যন্ত করপোরেশানের এমপ্লয়ীদের জায়গা করে দিয়েছি। তারা কিছুতেই যাচ্ছিল না। পরবর্ত্তীকালে আমাদের করপোরেশানের শরণাপন্ন হতে হয়। বন্ডেল গেটের ব্যাপারে করপোরেশানের মাধ্যমে করপোরেশান এমপ্লয়ীদের সরাতে পেরেছি। এই ব্যাপারে করপোরেশান আমাদের যথেষ্ট সহযোগিতা করেছে। এখন তারা নির্দ্দিষ্ট জায়গায় চলে গিয়েছে। কিন্তু এখানে একটা প্রাচীর দিতে হবে। কিন্তু সেই প্রাচীর দেওয়ার ব্যাপারে লোকাল পিপল অসুবিধার সৃষ্টি করেছে, তারা প্রাচীর দিতে দিচ্ছে না। কিন্তু সেখানে আমাদের খোঁড়াখুঁড়ি করতে হবে, নানা ধরণের কাজ করতে হবে, আমাদের মালপত্র রাখতে হবে। এই মালপত্র রাখার ব্যবস্থা যদি না করা যায় তাহলে কাজ করার অসুবিধা হবে। এটা বহু দিন ধরে আটকে রয়েছিল। সেই প্রাচীর এখন আমরা দিতে পেরেছি। বন্ডেল গেটের কাজটা শুরু করেছি। প্রতিটি কন্সট্রাকশান এরিয়ায় কাজ করতে অসুবিধা হচ্ছে। সেই জন্য কাজ করতে দেরী হয়ে যাচ্ছে। ওটার কাজ চলছে। ওখানে আরও বাড়ি সরাতে হবে। আরও বাড়ি নিতে হবে। সেজন্য কথাবার্তা বলতে হবে। ওটা সম্বন্ধে এখুনি নির্দ্দিষ্ট ভাবে বলা যাচ্ছে না।

আর চড়িয়াল সম্পর্কে এখুনি কিছু বলা যাবে না। ওখানে যে উড়াল পুল, সেটা সম্বন্ধে এখুনি বলা যাবে না।

## Starred Questions
## (to which answers were laid on the Table)

### বঙ্গভবনে শয্যা সংখ্যা

*৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৭২) **শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দিল্লীর বঙ্গভবনের মোট শয্যা সংখ্যা কত; এবং

(খ) ভি আই পি ছাড়া সাধারণ নাগরিকের উক্ত ভবনে থাকার সুযোগ-সুবিধা আছে কি না?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৮৪

(খ) হ্যাঁ, আছে।

**হাসপাতালগুলিতে মনিটারিং সেল গঠন**

*৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৮) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার হাসপাতালগুলির কাজ খতিয়ে দেখতে মনিটারিং সেল গঠন করেছেন;

(খ) সত্যি হলে, কাদের নিয়ে এই সেল গঠন করা হচ্ছে; এবং

(গ) উক্ত সেলের কাজ কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ৩১শে ডিসেম্বর, ২০০০ মনিটারিং সেল গঠন করা হয়েছে।

(খ) যাঁদের নিয়ে এই সেল গঠন করা হয়েছে তাঁরা হলেন ঃ

১। সচিব (স্বাস্থ্য ও পরিবার কল্যাণ)

২। বিশেষ সচিব, (ঐ)

৩। চিকিৎসা - শিক্ষা - অধিকর্তা

৪। স্বাস্থ্য অধিকর্তা

৫। যুগ্ম সচিব (চিকিৎসা—শিক্ষা)

(গ) এই সেলের কাজ কলকাতার মেডিক্যাল-কলেজ হাসপাতালগুলি ও এস.এস.কে.এম. হাসপাতাল পরিদর্শন করে রোগীদের সুচিকিৎসার ব্যবস্থা করা ও উক্ত প্রতিষ্ঠানগুলির অভাব, অভিযোগ পূর্ণ করার চেষ্টা করা। এছাড়াও ঐ সমস্ত আধিকারিকদের নিম্নলিখিত বিষয়গুলির প্রতিও নজর দিতে বলা হয়েছে ঃ

১। সমস্ত কর্মচারীদের আসা-যাওয়ার সময়।

২। সার্বিক পরিষ্কার-পরিচ্ছন্নতা।

৩। রোগী এবং রোগীর আত্মীয়স্বজনদের প্রতি সহানুভূতিশীল হওয়ার।

৪। সপ্তাহে একদিন "Grand Round"—এর ব্যবস্থা করা।

৫। বড় ডাক্তারবাবুর সঙ্গে প্রতিদিন রোগীর আত্মীয়-স্বজনের কথাবার্তা বলার সুযোগ করে দেওয়া।

৬। সমস্ত ধরনের কাজের পরিমাণ করা ও চরিত্র দেখা।

## ADJOURNMENT MOTION

Today I have received two notices of Adjournment Motion. The first one is from Shri Pankaj Banerjee on the subject of non-payment of house-building grants to the flood affected people in the State. The second one is from Shri Sobhan Deb Chattcpadhyay on the subject of contamination of drinking water by arsenic in some districts including Kolkata in the State.

Subject matter of both the Motions are not such that may call for adjournment of the business of the House. Moreover, the Members will get ample scope to raise the matters during the discussion of Governor's Address which is now going on.

I, therefore, withhold my consent to both the Motions.

One member of the Party may, however, read the text of the Motion as amended.

**Shri Pankaj Banerjee :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurances namely :—

Till now several thousands of the flood affected people are not re-settled in their houses as the house building grants are not yet paid to them. Immediate steps should be taken by the State Government to pay house building grants to those affected people.

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** জনসাধারণের পক্ষে অত্যন্ত গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দ্দিষ্ট বিষয়ে আলোচনার জন্যে এই সভা আপাতত তাঁর কাজ মুলতবী রাখছে। বিষয়টি হ'ল—পানীয় জলে আর্সেনিক মানুষের মনে এক ভীতির সঞ্চার করেছে। মালদহ, মুর্শিদাবাদ, নদীয়া, উত্তর ২৪ পরগণা এবং দক্ষিণ ২৪ পরগণায় কয়েক লক্ষ মানুষ আর্সেনিকের দূষণে আক্রান্ত। সম্প্রতি কলকাতার কোন কোন অঞ্চলে আর্সেনিক পাওয়া যাচ্ছে। আর্সেনিকে আক্রান্ত হলে তার চিকিৎসার ব্যবস্থা খুবই অপ্রতুল। সরকারের যুদ্ধকালীন তৎপরতায় এর মোকাবিলা করা প্রয়োজন। প্রতিটি সরকারি হাসপাতালে পৃথক ব্যবস্থা গড়ে তোলা এবং বিশুদ্ধ পানীয় জল সরবরাহের ব্যবস্থা করে এর মোকাবিলা না করলে আর্সেনিকে আক্রান্ত মৃত্যুর সংখ্যা ভয়াবহ রূপ নেবে।

[12.00 — 12.10 p.m.]

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received five notices of Calling Attention on the following subjects, namely :

| | *Subject* | | *Name* |
|---|---|---|---|
| (i) | Non-payment of P.F., Gratuity etc. to the retired employees at Titagarh Jute Mill and consequential situation arisen. | : | Shri Sudhir Bhattacharjee Shri Ashok Kumar Deb & Shri Ramjanam Manjhi |
| (ii) | Alleged atrocities on workers at Massenjore Water Reservoir and consequential situation arisen | : | Shri Jyoti Krishna Chattopadhyay |

(iii) Prolonged closure of Metal Box and consequential situation arisen : Shri Pankaj Banerjee

(iv) Pollution created by Allens Industry at Mourigram, Howrah causing serious affect to the adjoining areas : Shri Jatu Lahiri

(v) Reported arrest of C.P.I (M) worker in Chhota Anguria case. : Shri Saugata Roy

I have selected the notices of Shri Jyoti Krishna Chattopadhyay on the subject of alleged attrocities on workers at Massanjore Water Reservoir and consequential situation arisen.

The Minister-in-Charge may please make a statement, today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir the statement will be made on 14th February,2001.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-Charge of Labour Department to make a statement on the subject of reported killing of three persons at Baranagar Jute Mill in North 24 Parganas District.

(Attention called by Shri Pankaj Banerjee on the 6th February, 2001)

**Shri Santi Ranjan Ghatak :**

Mr. Speaker, Sir, I beg your permission to place before the House the following statement in reply to the Calling Attention raised by Shri Pankaj Banerjee, MLA.

An unprecedented incident of violence took place at Baranagar Jute Mill on 13.01.2001 in which three persons namely, Shri Bhola Das, a workman, Shri J. P. Tewari, an Executive of the Mill and Shri Goutam Ghosh, General Manager of the Mill were killed. Following this incident, a meeting with the local MLAs, Councillors, leaders of functioning Trade Unions and Police authorities of Barackpore area was convened by the Chairperson of Baranagar Municipality at Baranagar on 15.01.2001 in which I along with Shri Md. Amin, MIC, Employment Exchange and Minority Affairs were present. At this meeting, all persons including the representatives of the Trade Unions who were present unanimously condemned the incident that took place on 13.01.2001 at Baranagar Jute

Mill. Representatives of the Unions, however, urged upon the Governement to see that mill is reopened early.

In connection with the death of three persons within the Mill premises, the State Government in the Home (Political) Department vide its Resolution No. 412-P dated 18.01.2001 constituted a Committee comprising Shri S. N. Roy, Principal Secretary, Home Department, Government of West Bengal to enquire into the incident and submit his report to the State Government within six weeks. The enquiry by the One man Committee is in progress. Over the incident of the murder of the Mill Executive namely Shri J. P. Tewari and General Manager, Shri Goutam Ghosh, police is reported to have registered a case (being Baranagar P.S. Case No. 10 dated 13.01.2001) on the complaint of the Asstt. Manager of the mill. Over the killing of Shri Bhola Das, a workman, another case (being Baranagar P.S. Case No. 11 dated 13.01.2001) is also reported to have been registered by the Police on the complaint of his father namely, Shri Kalo Das. 27 persons are reported to have been arrested so far.

Following the incident that took place in the mill on 13.1.2001, Management declared suspension of operation of the mill with immediate effect by their Notice dated 13.01.2001. Attempts are, however, being made by the Labour Directorate for reopening of the Mill at an early date. The incident is a stray one. It is not the general feature of the industrial unrest in the State; nor it will have any impact on the industrialisation in the State of West Bengal.

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী ৯ তারিখে আমার আনা দৃষ্টি আর্কষণীর জবাবে যা বলেছেন, এখানে আমি জানতে চাই আপনার কাছে, বরানগর জুট মিলের মালিক গত কয়েক বছরে শ্রমিকদের কাছ থেকে কেটে নেওয়া প্রভিডেন্ট ফান্ডের টাকা, প্রভিডেন্ট ফান্ড কমিশনারের কাছে জমা দেননি। তার পরিমাণ ২৯ কোটি টাকা। ই এস আই-এর টাকা কেটে নিয়েছেন, কিন্তু জমা দেননি তারও পরিমাণ ৯ কোটি ৩৬ লক্ষ টাকা। সরকারের তরফ থেকে এই ধরণের মালিক যারা শ্রমিকদের প্রভিডেন্ট ফান্ডের টাকা কেটে নেওয়ার পরেও জমা দেননি ফান্ডে, ই এস আই এর টাকা কেটে নেওয়ার পরে যে সেবা চিকিৎসার কাজ দেওয়ার ব্যবস্থা করছেন না মালিকরা তাদের ব্যাপারটায় আপনার দপ্তর বা সরকার কোন ব্যবস্থা ইতিমধ্যে নিয়েছেন কিনা? শ্রমিকদের তরফ থেকে এই ডিফল্ট নিয়ে বারে বারে জানান হয়েছে সেই ব্যাপারে আপনি কি ব্যবস্থা গ্রহণ করেছেন এই শ্রমিক বিরোধী কাজকর্মের বিরুদ্ধে?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক ঃ** মিঃ স্পীকার স্যার, প্রশ্নটা হচ্ছে বরানগর জুট মিলের খুনের ব্যাপারে, খুন হয়েছে ৩টি সেই ব্যাপারে। আর উনি যেটা বললেন সেটা আলাদা ব্যাপার। উনি আলাদা ভাবে যদি প্রশ্ন করেন আমি আলাদাভাবে তার জবাব দেব।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-Charge of the Health & Family welfare Department to make a statement on the subject of reported spot in, death for Encephalitis at Siliguri in Darjeeling District. (Attention called by Shri Sudhir Bhattacharjee, Shri Ashok Kumar Deb and Shri Saugata Roy separately on 7th February, 2001).

**শ্রী পার্থ দে ঃ** ২০০১ সালের ফেব্রুয়ারী মাসে বিভিন্ন বয়সের মোট ৯ জন সংজ্ঞাহীন অথবা প্রায় সংজ্ঞাহীন অবস্থায় শিলিগুড়ির ২টি সরকারী হাসপাতাল ও কয়েকটি বেসরকারী নার্সিংহোমে ভর্তি হন এদের মধ্যে মোট ৭ জনের মৃত্যু হয়েছে। অন্যদের চিকিৎসা চলছে। আক্রান্তদের প্রায় সকলে মস্তিষ্কের প্রদাহ ও জ্বরে আক্রান্ত হয়েছিলেন। চিকিৎসকেরা এনকেফেলাইটিস হিসাবে রোগগুলিকে চিহ্নিত করেছেন। এই রোগীদের কয়েকজনের মৃত্যুর জন্য কারণ নির্ধারিত হয়েছে। যেমন এক জনের মৃত্যু হয়েছে কার্ডিওভাসকুলার অ্যাকসিডেন্টে, অপরজন পক্ষাঘাতজনিত রোগে এবং অন্য একজন মৃগী রোগে। গত ৬.২.২০০১ তারিখে স্কুল অব ট্রপিক্যাল মেডিসিনের ভাইরোলজি বিভাগের প্রধানের নেতৃত্বে ৩ জনের একটি বিশেষজ্ঞ দল শিলিগুড়িতে যান এবং উত্তরবঙ্গ মেডিকেল কলেজ ও মুখ্য স্বাস্থ্য আধিকারিক দার্জিলিং-এর সহযোগিতায় সমগ্র বিষয়টি খতিয়ে দেখেন। স্বাস্থ্য সচিব ওই সময় শিলিগুড়িতে উপস্থিত ছিলেন। রোগীদের মধ্যে কয়েকজন শিলিগুড়ি সংলগ্ন এলাকা ও কয়েকজন জলপাইগুড়ির অধিবাসী। এই বিশেষজ্ঞ দল রোগীদের চিকিৎসা এবং চিকিংসা সংক্রান্ত সাবধানতা বিষয়ে হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলিকে নির্দেশ দেন। বর্তমানে চিকিৎসিত এবং কয়েকজন মৃত রোগীদের রক্ত ও সেরিব্রোস্পাইনাল ফ্লুইড পরীক্ষার জন্য সংগ্রহ করে কলকাতায় আনা হয়েছে। বিশেষজ্ঞ দলের একটি অংশ শিলিগুড়িতে অবস্থান করছেন। রোগী ও মৃতদের বাসস্থানে এই বিশেষজ্ঞ দল সাধারণ মানুষের সহিত যোগাযোগ করেন। কয়েকটি অবশ্য পালনীয় কর্তব্য সম্পর্কে নির্দেশ দিয়ে আসেন। কিছু আক্রান্ত ব্যক্তিদের পরিবারের লোকজনদের রক্তের নমুনাও নিয়ে আসেন।

সাধারণ ভাবে বিশেষজ্ঞদের ধারণা এই অসুস্থতা জাপানী এনকেফেলাইটিস (যা মশা বাহিত) নয়। তথাপি কোনরূপ ঝুঁকি না নিয়ে সংক্রমণ প্রতিরোধের জন্য মশা প্রতিরোধক ও কীটনাশক প্রয়োগ করার কর্মসূচী হাতে নেওয়া হয়েছে। সংলগ্ন স্থানগুলি থেকে মশার নমুনা সংগ্রহ করে পরীক্ষা করে দেখা হচ্ছে এবং স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিনে পাঠাতে বলা হয়েছে। সাবধানতামূলক নির্দেশাবলীতে বলা

হয়েছে ঃ (১) যে কোন জ্বরের রোগীর মাথার যন্ত্রণা, সংজ্ঞাহীনতা, খিঁচুনী প্রভৃতি লক্ষণ দেখা দিলে তাকে অবশ্যই হাসপাতালে এনে চিকিৎসা করতে হবে। (২) চিকিৎসা কেন্দ্র এইসব রোগীর সম্পর্কে নিয়মিত পৌরসভাকে সংবাদ দেবেন। (৩) এই ধরণের রোগীদের হাসপাতালে পৃথকভাবে রাখতে হবে। (৪) রোগীর চিকিৎসাকারী ও পরিচর্যাকারীরা নিয়মিত সাবানজলে হাত পরিষ্কার করবেন। (৫) রোগীদের বর্জ্য ঠিকমতো ভাবে নিষ্কাষণ করতে হবে। (৬) সাবধানতার জন্য মশার কামড় এড়িয়ে চলার জন্য সমস্ত উপায় অবলম্বন করতে হবে। (৭) অহেতুক আতঙ্কিত হওয়া ঠিক নয়। এনকেফেলাইটিস-এর অসুখ একটি মারাত্মক রূপ নিতে রোগীর শরীরে ৭-১০ দিন সময় নেয়। এই সময়ের মধ্যে চিকিৎসা আরম্ভ করতে হবে। ইতিমধ্যে ডি ডি টি ও এম এল ও ছড়ানো আরম্ভ হয়েছে এবং রোগ আক্রমণ সম্পর্কে তথ্য সংগ্রহ চলছে।

রাজ্য সরকার সমাধিক গুরুত্ব দিয়ে বিষয়টি দেখছেন।

[12.10 — 1.30 p.m.] (Including House Adjourned)

আমি যে বিবৃতি দিলাম তার বাইরে অতিরিক্ত হিসাবে বলছি, কালকে আমরা ডাইরেক্টর অফ মেডিকেল এডুকেশানকে পাঠিয়েছি, তারা ওখানে কনফারেন্স করবেন। তাদের যা করার আছে করবেন। তাছাড়া আজকে রাত্রিরে আরও একটা বিশেষজ্ঞ দল ওখানে যাবে। পুরো ব্যাপারটা নিয়ন্ত্রণের মধ্যে আনার চেষ্টা চলছে।

**শ্রী অশোক কুমার দেব ঃ** মাননীয় মন্ত্রীমহাশয়, একটা সুন্দর স্টেটমেন্ট পড়লেন। আমরা কিন্তু দেখতে পেলাম কোন অ্যাকশানই ঠিকভাবে নেওয়া হয়নি। রক্ত সংগ্রহ চলছে, চিকিৎসা চলছে, মেডিকেল টিম পাঠিয়েছি, কি রোগ সেটা আপনি ক্লিয়ার করে বলতে পারলেন না। আজকে দশ দিন হতে চলল সরকারের পক্ষ থেকে কোন এ্যাকশানই ঠিকভাবে নেওয়া হয়নি। আশেপাশের এলাকায় এটা যাতে দ্রুত ছড়িয়ে পড়তে না পারে তারজন্য আপনি কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী পার্থ দে ঃ** ব্যবস্থাতো নেওয়া হয়েছেই। রোগটা কি সেটা নির্ধারণ করার জন্য বিশেষজ্ঞরা তো গেছেই এবং বার বার তাদের যেতে হতে পারে। তবে একটা জিনিস বলতে পারি, কয়েকজন রোগীকে ম্যালেরিয়ার ওষুধ দিয়ে কাজ হয়েছে, তাই রোগটা ম্যালেরিয়াও হতে পারে।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** এখন শোনা যাচ্ছে এনকেফেলাইটিস মশাবাহিত রোগ নয়। এর আগে কলকাতায় এই রোগে অনেক লোক মারা গেছে। এই রোগ যাতে না ছড়িয়ে পড়ে তার জন্য সরকার কি ব্যবস্থা নিয়েছে?

**শ্রী পার্থ দে ঃ** এখনও পর্যন্ত বিশেষজ্ঞদের যা মত আছে জাপানী এনকেফেলাইটিস, যেটা সম্পর্কে আমরা সাধারণতঃ আলোচনা করে থাকি, এটা তা নয়। শহরে যে এনকেফেলাইটিস ইত্যাদি হয়, সেটা অন্য ধরণের। কিন্তু অসুখটা সত্যি

সত্যি কি এটা নিয়ে অনুসন্ধান চলছে। আশ্চর্যজনকভাবে ম্যালেরিয়া প্রতিরোধক ওষুধ দিয়ে কয়েকজন ভালো আছে। আর সকলকে বলা হচ্ছে মেডিক্যাল কলেজ হাসপাতালে আসুন, সেখানে যা যা পরীক্ষা করা দরকার সেটা করে রোগীদের দেখার ব্যবস্থা হচ্ছে।

**মি. স্পীকার :** এখন বিরতি। আমরা আবার মিলিত হব ১.৩০ মিনিটে।

(At this stage the House was adjourned till 1.30 p.m.]

[1.30 — 1.40 p.m.]

(After Adjournment)

DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**Mr. Deputy Speaker :** There are 421 Amendments to the Governor's Address which are in order and taken as moved.

**Shri Satya Ranjan Bapuli :** (Not present in the House.)

**শ্রী জটু লাহিড়ী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল যে বক্তৃতা এখানে রেখেছেন, আমি তার বিরোধীতা করছি। এছাড়া আমাদের আনা প্রস্তাবের সমর্থনে আমি দু একটা কথা বলছি। স্যার, এখানে রাজ্যপাল বলেছেন যে, কিছু আইন-শৃঙ্খলার সমস্যা আছে। বিক্ষিপ্তভাবে কিছু কিছু থানায় নাকি এ জাতীয় ঘটনা ঘটছে। স্যার ২৪ বছর ধরে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির পরিচালনায় যে সরকার চলছে তারা কৌশলগত কারণে বুলেট ছেড়ে ব্যালটের হাত ধরে ৭৭ সালে ক্ষমতায় এসেছে। এরা ব্যালটে বিশ্বাস করে না। তাই প্রতি সময় তারা চেষ্টা করছে মানুষের গণতান্ত্রিক অধিকার কেড়ে নিয়ে মানুষের মতটাকে উপেক্ষা করে ক্ষমতায় থাকার চেষ্টা ৭৭ এর পর থেকেই করে আসছে। ওরা বিভিন্ন সময়ে মানুষের গণতান্ত্রিক অধিকারকে দাবিয়ে রেখেছে। তাদের ভোটাধিকার কেড়ে নিয়ে ক্ষমতায় থেকেছে। আগে মানুষ কথা বলতে সাহস পেত না। এখন তারা তাদের দাবি জানাতে চেষ্টা করছে। সেই কারণে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি নতুন করে সন্ত্রাস দেখিয়ে মানুষকে দাবিয়ে রাখার চেষ্টা করছে। গড়বেতার ঘটনা কোন বিচ্ছিন্ন ঘটনা নয়। আমরা যেখানে দাবি করছি ৩৫৬ সেখানে রাজ্যপালের তো দাবি করা উচিত ছিল যে পশ্চিমবঙ্গে ৩৫৬ হওয়া উচিত। গড়বেতার ঘটনা কোন বিচ্ছিন্ন ঘটনা নয়, মানুষকে ভয় দেখাবার জন্য যারা মার্কসবাদীদের বিরুদ্ধে কথা বলতে চাইছে, শাসকদলের বিরুদ্ধে কথা বলতে চাইছে, মমতা ব্যানার্জ্জিকে সামনে রেখে আন্দোলন করতে চাইছে, বামফ্রন্টের ইতিহাস লিখন মানুষ পড়ে ফেলেছে। মানুষ জানতে চাইছে, ওরা বুঝতে পেরেছে যে ব্যালটের অধিকার নিয়ে আর ক্ষমতায় আসা যাবে না, তাই গ্রামেগঞ্জে সন্ত্রাস শুরু হয়ে গিয়েছে। মানুষকে ভয় দেখানো হচ্ছে। আজকে গড়বেতায় সেখানে আগুন লাগানো হল, নৃশংসভাবে মানুষকে খুন করা হল। তারপর স্বাধীনতার ৫৩/৫৪ বছর পরেও ভাবলে অবাক হয়ে যাই যে খুনীরা, গুণ্ডারা লাশগুলো পর্যন্ত গায়েব করে দিচ্ছে আর আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তিনি বলছেন যে আগুন লাগানো হয়েছে শুনেছি, তিনি জানতেন না,

পরে অবশ্য তিনি স্বীকার করেছেন যে হ্যাঁ, খুন হয়েছে। গড়বেতার ঘটনা দিয়ে মানুষ মানুষকে ভয় দেখানো হচ্ছে। যারা তৃণমূলের কথা বলবে, যারা গণতান্ত্রিক অধিকারের কথা বলবে, তাদের দশা ওই গড়বেতার মানুষগুলোর মত হবে। সুজাতা দাসের কি অপরাধ ছিল, তার অপরাধ ছিল যে সে তৃণমূল করে, গণতান্ত্রিক অধিকারের কথা মানুষকে বোঝায়। গণ আন্দোলনে মানুষকে শামিল করে। মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির জল্লাদ বাহিনী তাকে টেনে নিয়ে গিয়ে ধর্ষণ করেছে, তাকে খুন করেছে আর আমাদের অপদার্থ সরকার, মুখ্যমন্ত্রী যিনি স্বরাষ্ট্রমন্ত্রীও তিনি আজ পর্যন্ত কোন আসামীকে গ্রেপ্তার করতে পারলেন না। গত পরশুদিন মুখ্যমন্ত্রী জবাবী ভাষণে বললেন যে লজ্জায় নাকি মাথা কাটা যাবে। বেশ মজার কথা যার রিপোর্টই নাকি এখনও বেরোল না, তার আগেই লজ্জায় মাথা কাটা যাবে। তার মানে কি তিনি নিজেই পুলিশকে বলে দেবেন এইভাবে রিপোর্ট তৈরী কর। স্যার, কেশপুরে জনসভা করতে যাওয়া হয়েছিল। গণতান্ত্রিক দেশে যে কোন জায়গায় সভা করা যেতে পারে, সেখানে যারা সভা করতে গিয়েছিল তাদের রক্তাক্ত করা হয়েছে, ওদের আহত করেছে, তাদের গাড়িগুলো ভেঙেছে, পুড়িয়ে দিয়েছে। সাবধান, জনসভা করতে আসবে না, সি.পি.এমের বিরুদ্ধে কোন কথা বলবে না, বললে তোমাকে শেষ করে দেওয়া হবে। এরপরও মাননীয় রাজ্যপাল বলবেন যে পশ্চিমবঙ্গে আইনশৃঙ্খলা ভাল আছে। কিছু কিছু ঘটনা নাকি বিচ্ছিন্ন ঘটনা। তাঁর বলা উচিত ছিল যে ৩৫৬ প্রয়োগ করে এই সরকারকে বরখাস্ত করা হোক।

[1.40 — 1.50 p.m.]

এতেও মানুষ ভয় পাচ্ছে না। মুখ্যমন্ত্রী বুদ্ধদেববাবু তিনি পশ্চিমবঙ্গের অভিভাবক যার কাছে মানুষ নিরপেক্ষ দৃষ্টিভঙ্গী নিরপেক্ষ প্রশাসন পাবে। কিন্তু সেই মুখ্যমন্ত্রীর আচরণ তাঁর বক্তব্য মানুষকে লজ্জা দিচ্ছে, তাঁরা ভাবছে আমরা কাকে দেখছি মুখ্যমন্ত্রী হিসাবে। কেশপুরের এমন জঘন্য ঘটনা ঘটলো। এঁরা বলছে শান্তিতে যদি থাকতে চাও যদি বাঁচতে চাও তাহলে অন্য কিছু করো না, সি.পি.এম করো। অর্থাৎ কমিউনিষ্ট পার্টি তাঁরা একদলীয় শাসনব্যবস্থা কায়েম করেছেন। যদিও এঁরা নপুংসকের দল। বিপ্লবের মাধ্যমে ক্ষমতা দখল করতে পারেন নি, এঁরা কৌশল করে ব্যালট কেড়ে নিয়ে বুলেটের মাধ্যমে মানুষকে ভয় দেখিয়ে সন্ত্রাস করে ২০০১ সালের নির্বাচনে আবার ক্ষমতায় আসবেন। বর্তমান প্রশাসনের মুখ্যমন্ত্রী তিনি নিজে উস্কানী দিচ্ছেন, ভয় দেখাচ্ছেন। পিংলায় বলছেন অস্ত্র ধরো, আক্রমণ করো। পুলিশকে বলেছেন অস্ত্র ধরো সমাজ বিরোধীদের দেখলে গুলি করো। উনি নিজে পুলিশকে অস্ত্র ধরার নাম করে যারা সি.পি.এমের বিরুদ্ধে কথা বলবে যারা গণতান্ত্রিক অধিকারের কথা বলবে তাদের খতম করো বলে এই ভাবে সুকৌশলে তাদের প্ররোচিত করছেন। পশ্চিমবঙ্গে প্রতি বছর বন্যা হচ্ছে, খরা হচ্ছে, আজ পর্যন্ত এই ২৪ বছরে বন্যা প্রতিরোধের জন্য কি ব্যবস্থা এই বামফ্রন্ট সরকার করেছেন? রাজ্যপাল তাঁর ভাষণে লিখেছেন বিগত বন্যায় ২ কোটি ১৮

লক্ষ মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছে। এই মানুষের হিসাবটা তিনি কোথা থেকে পেলেন? এটা তাঁদের লিখে দেওয়া কথা তিনি বলছেন। আর ত্রাণের ব্যাপারে ধরা পড়ে যাচ্ছে যে ১৫০ গ্রাম মাথাপিছু গম এবং ৩ কেজি চাল মাথাপিছু দিয়েছেন। আপনারা ভয়ংকর ত্রাণের ব্যবস্থা করবেন? সুকৌশলে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা আদায় করার জন্য ক্ষতিগ্রস্ত মানুষের হিসাব বেশী বেশী করে দেখানো হয়েছে। মৃতদের ব্যাপারে আজ পর্যন্ত কোন উত্তর পাওয়া যায় নি।

সেই উত্তর পাওয়া যায়নি। কারণ, বললে হিসাব ধরা পড়ে যাবে। তাহলে একটা মানুষের ভুলের জন্য, যথা সময়ে ব্যবস্থা না নেওয়ার জন্য যে বন্যা পশ্চিমবঙ্গে হয়ে গেল এবং সেই জন্য প্রতিরোধে প্রতি বছর কোটি কোটি টাকা খরচ করা হচ্ছে, তা সে মালদা হোক, মুর্শিদাবাদ হোক। দেখা যাচ্ছে সেই কোটি কোটি টাকা পেছনের দরজা দিয়ে কন্ট্রাক্টরদের কাছে চলে যাচ্ছে। আজ পর্যন্ত বন্যা প্রতিরোধে সঠিক কোন ব্যবস্থা নেওয়া হয়নি কারণ, এর সঙ্গে একশ্রেণীর দূর্নীতিগ্রস্ত মানুষ, কিছু আমলা এবং সর্বোপরি শাসকদল এই দূর্নীতির সঙ্গে যুক্ত।

স্যার, আজকে এঁদের আমলে পশ্চিমবাংলায় শিক্ষার কি অবস্থা, কোন্ জায়গায় দাঁড়িয়ে আছে? প্রাথমিক শিক্ষার কথা বাদই দিলাম, ইংরাজী তো আপনারা তুলে দিয়েছেন। স্বাধীনতার ব্যাপারে আপনাদের বক্তব্য হ'ল 'ইয়ে আজাদী ঝুটা হাঁয়।' নেতাজীকে দেশদ্রোহী বলেছিলেন। আপনারা এইভাবে নানা ভুল করেছিলেন এবং পরে ক্ষমতায় এসে সেই ভুল স্বীকার করেছেন। এই রকম ভুল আপনারা বারবার করেছেন। শিক্ষা ক্ষেত্রে আপনারা যে অবস্থা করেছেন তা আর বলার অপেক্ষা রাখে না। শিক্ষক নিয়োগের ক্ষেত্রে ম্যানেজিং কমিটি দুর্নীতি করছে এই অভিযোগে আপনারা স্কুল সার্ভির্স কমিশন তৈরী করলেন। কিন্তু স্যার, আজকে এই মুহূর্তে রাজ্যের কিছু স্কুলে ৮/৯ জন করে শিক্ষক নেই। স্কুল সার্ভিস কমিশনে পরীক্ষার নাম করে কয়েক কোটি টাকা এই দুর্নীতিগ্রস্ত সরকার আত্মসাৎ করেছে এবং 'ক্যাডার শিক্ষক' পাওয়া যাচ্ছে না বলে স্কুলে স্কুলে শিক্ষক দেওয়া যাচ্ছে না। এসব হচ্ছে আপনাদের ভ্রান্ত শিক্ষানীতির জন্য। শিল্পের ক্ষেত্রেও আপনারা সব শেষ করে দিয়েছেন। কিন্তু মাননীয় রাজ্যপালের ভাষণে এই সব কথা বলা নেই। সেই জন্য আমি মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব উত্থাপন করা হয়েছে তাকে সমর্থন করতে পারছি না। বিরোধীতা করছি। ধন্যবাদ।

**শ্রী মুস্তাফা বিন কাশেম :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের সংবিধানে ১৭৬ নম্বর অনুচ্ছেদ অনুযায়ী মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছিলেন এবং তার উপর মাননীয় গৌরীপদ দত্ত মহাশয় যে ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি। মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে সরকারের বিভিন্ন দপ্তরে যে উন্নয়নমূলক কর্মসূচী রূপায়িত হচ্ছে তার একটা বাস্তবায়িত ছবি ফুটে উঠেছে। এর মধ্যে

অতিশয়োক্তি নেই। স্যার, আমাদের সংবিধানের নিয়ম অনুযায়ী আর কিছু দিনের মধ্যে আমাদের রাজ্যে বিধানসভার নির্বাচন হতে চলেছে এবং এর মধ্যে দিয়ে আমাদের ষষ্ঠ বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার আগে এই বর্তমান বিধানসভা অর্থাৎ দ্বাদশ বিধানসভার পঞ্চম বামফ্রন্ট সরকারের এটা শেষ অধিবেশন। শেষ অধিবেশন বলে শুধু বিভিন্ন দপ্তরের কাজের কিছু আলোচনার সুযোগ আছে, মূল্যায়নের সুযোগ আছে। বামফ্রন্ট সরকারের কাজের মূল্যায়ন করতে গিয়ে প্রথমে যে কথা এসে পড়ে সেটা হচ্ছে একদিকে প্রায় ২৪ বছর রাজ্য সরকারের ক্ষমতায় এই বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত। এটা সবাই স্বীকার করেছেন। এই কক্ষে বারবার এই সত্যটা উল্লিখিত হয়েছে।

[1.50 — 2.00 p.m]

একটা ধনবাদী, সামন্তবাদী রাষ্ট্র কাঠামোয় কমিউনিষ্টদের নেতৃত্বে, বামফ্রন্ট সরকারের নেতৃত্বে সংসদীয় নির্বাচনের মধ্যে দিয়ে একটানা ২৪ বছর একটা সরকারকে মানুষ ক্ষমতায় প্রতিষ্ঠিত করেছেন। এটা একটা নজিরবিহীন ঘটনা শুধু আমাদের দেশে নয় বিশ্বের যে কোন জায়গার নিরিখে এটা একটা নজিরবিহীন ঘটনা। এবং আমাদের রাজ্যের মানুষ এই ইতিহাস রচনা করেছেন। পাঁচ বার ভোট হয়েছে, রায় দিতে হয়েছে মানুষকে। এই রাজ্যের বেশীরভাগ মানুষ এই নির্বাচনের সুযোগে আমাদের রাজ্যে বামফ্রন্ট সরকারকে ক্ষমতায় প্রতিষ্ঠিত করেছেন, এটা আমাদের রাজ্যের মানুষের একটা রাজনৈতিক অভ্যাসে পরিণত হয়েছে। অনেক সময় মাননীয় বিরোধী সদস্যরা বলতে চান, যেন পশ্চিমবঙ্গ একটা স্বাধীন রাষ্ট্র বামফ্রন্ট সরকার সেই রাষ্ট্র পরিচালনা করছেন এবং যা কিছু সিদ্ধান্ত তাঁরা নিজের মত করে সব কিছু যেন নিজেরা করতে পারেন। এটা আমরা সবাই জানি যে আমাদের দেশের রাষ্ট্রীয় কাঠামো তাতে কোন রাজ্য সরকারের পক্ষে সব কিছু করা সম্ভব নয়। এখানে নানাবিধ অসুবিধা, সীমাবদ্ধতার মধ্যে দিয়ে রাজ্যসরকারগুলোকে কাজ করতে হয়। আমাদের রাষ্ট্রীয় কাঠামোয় কেন্দ্রে আছেন কেন্দ্রীয় সরকার এবং রাজ্যগুলোতে আছেন রাজ্য সরকার। কিন্তু রাজ্যে রাজ্যে সরকার থাকলেও এই রাষ্ট্রীয় পরিধির মধ্যে কেন্দ্রীয় সরকারের প্রভাব সমস্ত রাজ্যগুলোর মধ্যে পড়ে। আমাদের রাজ্যে বামফ্রন্ট সরকারের কাজের মূল্যায়ন প্রকৃত অর্থে করতে গেলে কোন ধরনের প্রতিকূল অবস্থার মধ্যে দিয়ে কোন ধরনের বিরোধীতাকে লঙ্ঘন করে রাজ্যের মানুষকে এগিয়ে নিয়ে যেতে হয়েছে সেটা অবশ্য আলোচনার মধ্যে আছে। সাংবিধানিক সীমাবদ্ধতা আছে, উন্নয়নের যে কোন কাজ করতে গেলে নীতি গ্রহণ করার বিষয় নিশ্চয়ই আছে। সুতরাং শেষ পর্যন্ত অর্থ ছাড়া কোন উন্নয়নের কাজ হতে পারে না। আমাদের সংবিধানের যে ব্যবস্থা তাতে রাজ্যগুলোর হাতে অর্থ অত্যন্ত কম।বারে বারে সেই কথা আলোচিত হয়েছে। এখন বলা মানে তার পুনরাবৃত্তি করা। কেন্দ্রীয় সরকার বারে বারে নানাবিধ সুযোগ গ্রহণ করে, ফন্দি করে রাজ্যসরকারগুলোর সেই সীমিত সংগ্রহের যে সমস্ত ক্ষেত্রগুলো আছে

সেখানে বারে বারে অনুপ্রবেশ ঘটিয়েছে এবং সেখানে ফিসকাল পাইরেসির অনুপ্রবেশ ঘটিয়ে পশ্চিমবঙ্গকে বারে বারে বঞ্চনার শিকার করেছেন। মানুষ তার চেতনার উপর দাঁড়িয়ে বারে বারে বামফ্রন্ট সরকারকে প্রতিষ্ঠিত করেছে। একথা নিঃসন্দেহে বলা যায় যে, একটা রাজনৈতিক প্রতিহিংসা চরিতার্থ করার জন্য কেন্দ্রের সরকার আগে কংগ্রেস সরকার এবং বর্তমানে কেন্দ্রে যে সরকার আছেন তাঁরা পশ্চিমবঙ্গকে বারে বারে বঞ্চনা করেছেন। বিভিন্নভাবে বিরোধীতা করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বিরোধী দলের মাননীয় সদস্যরা কটাক্ষ করলেন। আমি মাননীয় সদস্যদের শুধু বলতে চাই, যে, শিল্পের ক্ষেত্রে, শিল্পায়ণের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের প্রতি কি বিরূপ আচরণ করা হয়েছে সেটা পশ্চিমবঙ্গের মানুষ ভুলতে পারেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৭৭ সালে বামফ্রণ্ট সরকার প্রতিষ্ঠিত হল এবং ১৯৭৮ সালে কেন্দ্রীয় সরকার রাজ্যসরকারের ১৯টি লেটার অফ ইনটেন্ট বাতিল করে দেন। বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের অনুমোদনের ব্যাপারে ৮ বছর সময় নিয়েছেন সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথারিটি। হলদিয়া পেট্রোকেমিকেলের ব্যাপারে মাননীয় বিধায়ক কম্‌রেড রবীন দেব মহাশয় উল্লেখ করেছেন যে এর অনুমতি দিতে কেন্দ্র ১২ বছর সময় নিয়েছেন। হলদিয়া পেট্রোকেমিকেল যেখানে ৮৩৩ কোটি টাকা খরচা করে হতে পারতো কিন্তু এর অনুমোদন দিতে ১২ বছর সময় নেওয়ায় ৮৩৩ কোটি টাকার জায়গায় ৫ হাজার ১৭০ কোটি টাকা খরচা করে হলদিয়া পেট্রোকেমিকেল তৈরী হয়ে দু হাজার সালের এপ্রিল মাস থেকে কাজ শুরু হয়েছে।

সুখের বিষয় ২০০০ সালের এপ্রিল মাসে সে কাজ শুরু হয়েছে। বঞ্চণা, বিরোধীতা এবং পক্ষপাতিত্ব বার বার কেন্দ্রীয় সরকার করেছে। তথাপি রাজ্যের মানুষের সদিচ্ছা এবং সহযোগিতাকে পাথেয় করে তাঁদের সব রকম বাধাকে অতিক্রম করে রাজ্য সরকার রাজ্যের উন্নয়নের প্রক্রিয়াকে বজায় রেখে চলেছেন। গত ২২ তারিখ যখন মাননীয় রাজ্যপাল এখানে ভাষণ দিতে আসেন তখন বিরোধী দলের সদস্যরা কোন্ ধরনের আচরণ করেছিলেন তা আমি মুখে উল্লেখ করতে চাই না। কিন্তু যে রোষ তাঁরা প্রকাশ করেছিলেন সে সম্বন্ধে আমি নিজে এই কক্ষের একজন সদস্য হিসাবে বার বার তা ভাববার চেষ্টা করেছি—এই রোষের কারণ কি! রাজ্যপালকে সভা-কক্ষে ঢুকতে দেওয়া হবে না, তার জন্য মাননীয় সদস্যরা শুয়ে পড়লেন। মাননীয় রাজ্যপালের প্রতি তাঁদের কেন এত রাগ? তাঁদের মধ্যে অনেকেই হয়ত অনেক খবর রাখেন না, কিন্তু খবর দেওয়ার তো অনেক লোক আছে, তাদের কাছ থেকে একটু জেনে নেবেন। বাদলবাবু, আপনি হয়ত জানেন না, আপনি একটু শুনুন। সম্প্রতি, ২০০১ সালের ৬ই জানুয়ারী আমাদের মাননীয় রাজ্যপাল বোম্বাই-এর একটি সর্বভারতীয় সম্মেলনে— "ওভারসীস ইন্ডিয়ান্স" কনফারেন্স, সেকেন্ডে ইয়ার কলিং—জানুয়ারী সিক্স, ২০০১ ঃ বোম্বাই"—পশ্চিমবঙ্গের শিল্প বিনিয়োগ সম্পর্কে

বলতে গিয়ে যা বলেছেন তা মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে এখানে একটু পড়ে দিতে চাই। মাননীয় রাজ্যপাল তাঁর বক্তব্যের মধ্যে সে উদ্ধৃতিটা আমি এখানে পেশ করতে চাই তিনি বলেছেন,— May I take this opportunity to congratulate the Indian Merchants Chamber, Mumbai for organising this Overseas Indians Conference for the second year. For me to be here is to be in very familiar surroundings. I have had the privilege of working with most of the people here. A couple of centuries back, in the united states, the slogan was "Go West Young man". But you thought fit to tell me "Go East"-not-so-young man". Having been there for a year I invite you with confidence-"Come East. Invest there. Enrich West Bengal and of course in the process enrich yourselves."

মাননীয় রাজ্যপাল বলেছেন, 'আমার সৌভাগ্য যে এখানে আজকে যাঁরা উপস্থিত আছেন তাঁরা এক সময় আমার সহকর্মী ছিলেন।' তারপর উনি বলছেন, 'একটা সময় ছিল, এক শতক আগেও যুবকদের কাছে শ্লোগান ছিল—যদি দাঁড়াতে চাও, মাথা উঁচু করতে চাও পশ্চিমে যাও। কিন্তু বন্ধু, আপনারা এখানে যাঁরা আছেন, আপনারা আমাকে পরামর্শ দিয়েছিলেন—বন্ধু, পশ্চিমে নয় পূর্বে যাও। আমি সেই মত পূর্বে গিয়েছি। আমি এখন পূর্ব থেকে এখানে এসেছি। আমি বলি, এক বছরের অভিজ্ঞতার ওপর দাঁড়িয়ে আমি আত্মবিশ্বাস নিয়ে আপনাদের কাছে আবেদন করছি—পূর্বে আসুন, নিজেদের সমৃদ্ধ করুন, সেখানে ইনভেষ্ট করুন। পশ্চিমবাংলাকে সমৃদ্ধ করুন, তার মধ্যে দিয়ে নিজেদের সমৃদ্ধশালী করুন।' মাননীয় অতীশবাবু, আপনার দল সেদিন যে আচরণ করেছিল, আমি জানি তার কি কারণ! এটাই কারণ কিনা জানিনা, কাগজে প্রকাশিত হয়েছে আমাদের মাননীয় রাজ্যপাল মহাশয়ের সচিব গত ১৮ই জানুয়ারী আপনাদের দলের মুখ্যসচেতককে মাননীয় রাজ্যপালের নির্দেশেই একটা চিঠি দিয়েছিলেন। আপনি বোধ হয় সে চিঠি পড়েছেন। সেখানে রাজ্যপালের সচিব লিখেছেন, "আমি মাননীয় রাজ্যপালের নির্দেশে আপনাকে জানাচ্ছি ইত্যাদি।" সেখানে আর এমন কিছুই বলা নেই। মাননীয় রাজ্যপাল এর আগে দেখা অভিজ্ঞতার পরিপ্রেক্ষিতে, অর্থাৎ, এই কক্ষে আপনাদের দলের সদস্যদের আচরণের প্রসঙ্গে উল্লেখ করেছেন যে, ভারতের প্রথম প্রধানমন্ত্রী জওহরলাল নেহরু ১৯৫২ সালের ১৮ই মে সে সময়ের সমস্ত রাজ্যের মুখ্যমন্ত্রীদের কাছে চিঠি দিয়ে বলেছিলেন—রাজ্যপালরা যখন রাজ্য বিধানসভায় ভাষণ দেবেন বা ভাষণ দিতে আসবেন তখন কোন্ ধরনেয় সংসদীয় শিষ্টাচার বজায় রাখা উচিত।

[2.00 — 2.10 p.m.]

সেটা উল্লেখ করে চিঠি দিয়েছিলেন, আর কিছু নয়। আপনারা সেখানে ক্ষুব্ধ হলেন

রাজ্যপালের উপর এবং অশালীন আচরণ করলেন সেদিন। রাজ্যপালের ভাষণের উপর কোন ক্ষোভ থাকলে আপনারা আপনাদের বক্তব্যের মধ্য দিয়ে বলতে পারতেন। আজকে বিরোধীপক্ষের সদস্যরা দু'দিন ধরে যে বক্তৃতা করলেন, সমস্ত বলার মধ্যে মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমার যেটা মনে হয়েছে পুঞ্জীভূত হতাশার বহিঃপ্রকাশ ছাড়া ওদের বলার মধ্যে আর কিছু ছিল না এবং পশ্চিমবাংলায় মানুষের দ্বারা নির্বাচনে প্রত্যাখাত হতে হতে তাদের হতাশা কোন পর্যায়ে পৌঁছেছে যে, সমস্ত রকমের রাজনৈতিক শিষ্টাচার, শালীনতা, কান্ডজ্ঞান সব ভুলে গেছেন এবং শেষ পর্যায়ে ওনারা হিংসার আশ্রয় নিয়েছেন যদি এই পশ্চিমবাংলার ক্ষমতায় আসা যায়। আপনাদের উপদেষ্টা আপনাদের পরামর্শ দিয়েছেন যে, সংসদীয় পথে আইনের পথে সুষ্ঠু অবাধ নির্বাচনের মধ্য দিয়ে পশ্চিমবাংলার মানুষকে বামফ্রন্ট থেকে বিচ্ছিন্ন করা যাবে না, এই সরকারকে হটানো যাবে না, বুঝিয়ে-সুঝিয়েও জনগণকে এই বামফ্রন্ট থেকে বিচ্ছিন্ন করা যাবে না, তাই হিংসার পথে যাও। কিন্তু বামফ্রন্টের কোন নেতা বা কোন মন্ত্রী এই কথা বলেন না। পশ্চিমবাংলা ভারতের মধ্যে। অন্য জায়গায় অপরাধ হয় আর পশ্চিমবাংলায় আদৌ থাকবে না তা হতে পারে না। কিন্তু ভারতবর্ষের মধ্যে তুলনামূলকভাবে অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের এখানে অপরাধ কম। কিন্তু যা নিয়ে সোরগোল হচ্ছে সেটা হচ্ছে কেশপুর এবং গড়বেতা নিয়ে। এইসব ঘটনা, এইসব গন্ডগোল কেন আসলো? যেদিন তৃণমূলের আবির্ভাব হল সেদিন থেকে কেশপুর, গড়বেতা, গোঘাট প্রভৃতি ঐসব জায়গায় অশান্তি এবং হিংসার কথা জানতে পারলাম। আগে এই নিয়ে প্রচার ছিল না, এত আলোচনার মধ্যে ছিল না। আজকে সেই হিংসার রাজনীতিতে আপনারা গেছেন। শুধু তাই নয়, আমি যে কথা বলতে চাই সেটা হচ্ছে— আপনারা সবাই জানেন—বিকৃতি কোন্ জায়গায় গেছে? একজন নারী হয়ে এবং একটি দলের নেত্রী হয়ে আর একজন মহিলাকে নিয়ে রাজনৈতিক ফায়দা তোলার জন্য সেই মহিলাকে কলঙ্কিত, ধর্ষিত তালিকায় জায়গা করে দিলেন। তিনি হচ্ছেন চম্পলা সর্দার। তিনি ধর্ষিতা নারীর অপবাদ নিয়ে অত্যন্ত দুঃখে জীবন-যাপন করছেন। এইসব কথা কি আমরা জানি না? একজন নারী হয়ে তিনি এই কাজ আর এক একজন নারীর বিরুদ্ধে করতে পেরেছেন। একজন কেন্দ্রীয় মন্ত্রী হয়ে তিনি বক্তৃতা করেছেন, সি.পি.এম কর্মীদের হাত কাটো, পা কাটো। একথা বলা যায়? জটুবাবু, আপনি বলতে পারেন, কিন্তু মন্ত্রী হলে এইসব কথা বলতে পারেন না। তিনি আবার কেন্দ্রীয় মন্ত্রী হয়ে এইসব কথা বলেছেন। বি.জে.পি. এইসব কথা বলতে পারে। ওদের দলের আর একজন মন্ত্রী শ্রী তপন সিক্‌দার, তিনি তো বললেন সি.পি.এমের মুন্ডু বটিতে কাটো। আপনাদের দলের মন্ত্রী কেশপুরে বক্তৃতা করলেন। আজকে পশ্চিমবাংলার মানুষকে অশান্ত করার চেষ্টা করছেন। এখানে পক্ষপাতিত্ব নিয়ে তর্ক করলেন। আমি বিনীতভাবে বলতে চাই, গুজরাটের ভূমিকম্পের সঙ্গে তুলনা নয়, কিন্তু পশ্চিমবাংলার বন্যা ভয়াবহ, ক্ষেত্রটা

অন্য ব্যাপার। কিন্তু পশ্চিমবাংলায় যে ঘটনা ঘটে গেল তা এখানে আলোচনা হয়েছে। তবুও আমার নিজের কেন্দ্র স্বরূপনগরের প্রত্যক্ষ যে অভিজ্ঞতা আছে, সেই অভিজ্ঞতা আর কোন দিন যেন না হয়, কি ভয়াবহ বন্যা, ৬ হাজার কোটি টাকার ক্ষয়-ক্ষতি হয়েছে। কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের আবেদন ছিল ১৪৮৭ কোটি টাকা অনুগ্রহ করে দিন। কারণ পশ্চিমবাংলার মানুষ তো ভারতের নাগরিক, পশ্চিমবঙ্গ ভারতের বাইরে নয়। আপনারা সহযোগিতা করুন, সাহায্য করুন। কিন্তু কোন সাহায্য, কোন সহযোগিতা নেই। একদম শেষের দিকে নীরব বধির কেন্দ্রীয় সরকার ১০৩ কোটি টাকা বরাদ্দ করেছেন। অথচ গুজরাটে ৫০০ কোটি টাকা দিয়েছেন। দিন, আরো বেশী দিন, কিন্তু পশ্চিমবাংলার মানুষ কি অপরাধ করেছে? এই পশ্চিমবাংলা থেকে ৪ জন মন্ত্রী রয়েছেন। কই, এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে তাঁরা তো দরবার করেন নি? এদের মধ্যে একজনের তো আবার পদত্যাগ পত্রের জেরক্স ছাপিয়ে রাখা হয়েছে। যখন তখন জমা দিচ্ছেন আবার উইথড্রয়ালের বান্ডিলও আছে, দরকার হলে তুলে নেবে। কিন্তু একবারও পশ্চিমবাংলার আর্ত মানুষের দিকে সহযোগিতার হাতকে কেন্দ্রীয় সরকার বাড়াচ্ছে না, ন্যায্য দাবী মেটাচ্ছেন না।

এই নাও পদত্যাগপত্র দিলাম, পদত্যাগ করলাম। না হয় দুদিন পরে আবার একটা জেরক্স পাঠিয়ে করতেন। তাও করলেন না। আপনারা বঞ্চনার কথা বলছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সৌগত রায় বলার সময় বললেন যে বামফ্রন্টের আমলে কৃষির ক্ষেত্রে এখানে উৎপাদন কমেছে। কৃষকরা দাম পাচ্ছে না। হ্যাঁ, দাম পাচ্ছেন না। কিন্তু এটা তো ঠিক যে আজকে কেন্দ্রীয় সরকার তাদের নীতির মধ্যে দিয়ে শুধু শিল্পকে আঘাত করছে তাই নয়, তারা তাদের নীতির মধ্যে দিয়ে গ্রামাঞ্চলের কৃষির সর্বনাশও ইতিমধ্যেই ডেকে এনেছেন ঐ বিশ্বায়ণ, উদারীকরণের নামে। ভাবতে পারেন, আজকে গ্রামের কৃষকরা তাদের নিজেদের ইচ্ছা মত করে আর বীজ উৎপাদন করতে পারবেন না। ঐ গ্যাট চুক্তির ফলশ্রুতি হিসাবে যে নতুন চুক্তি হয়েছে তাতে তাকে বীজ আমদানী করতে হবে বিদেশ থেকে। আর ঐ কেন্দ্রীয় সরকারের আমলে বীজ আমদানীর সবচেয়ে বেশী বরাত পেয়েছে কুখ্যাত সেই ম্যানসানটো কোম্পানী যারা ভিয়েতনামের রাসায়নিক যুদ্ধে বিষাক্ত কেমিক্যাল সরবরাহ করেছিল। তারপর সারের কথা বলি। আমাদের দেশের সার কারখানাগুলি বন্ধ করে দেওয়া হচ্ছে। যেখানে আমাদের দেশের কারখানাতে এক টন সার তৈরি করতে বা উৎপাদন করতে খরচ পড়ে ৬ হাজার টাকা আজকে ৮ হাজার টাকা টন দিয়ে সেই সার বিদেশ থেকে আমদানী করা হচ্ছে। এই সর্বনাশ আপনারা করছেন ঐ নতুন উদারীকরণের নামে। এখানে যে রেকলেস লিবারাইজেসান চলছে তার ফলে আজকে ৭১৪টি এবং এই এপ্রিল থেকে ৭১৫টি পণ্য আসবে বিদেশ থেকে এবং সেখানে এমন এমন জিনিস আপনারা আনার অনুমোদন দিচ্ছেন, সুযোগ করে দিচ্ছেন যার ফলে

আমাদের দেশের কৃষকদের সর্বনাশ করে দিচ্ছেন।

একদিকে চাষের খরচ বেড়ে চলছে অপর দিকে আমাদের কৃষকদের তৈরী ফসল বিক্রি হচ্ছে না—এই রকম একটা অবস্থার আপনারা সৃষ্টি করেছেন। বাদলবাবু, আপনি গ্রামীন এলাকার মানুষ, আপনি হাবড়া, অশোকনগর ইত্যাদি এলাকার খবর জানেন। আপনি জানেন, আমাদের গ্রামের চাষীরা এবারে বোরো ধানের চাষ বেশী করে নি আপনাদের সরকারের উদার নীতির জন্য। সেদিন সৌগতবাবু বলেছিলেন, থাইল্যান্ড থেকে ৫ কে.জি. প্যাকেটের চাল আসছে ৩৫ টাকা তার দাম। ফলে আমাদের গ্রামের কৃষকরা আজকে সর্বস্বান্ত হতে চলেছে। এইসব বাধাকে অতিক্রম করে বামফ্রন্ট সরকারকে এখানে কৃষির অগ্রগতিকে বা অগ্রগতির ধারাকে বজায় রাখতে হচ্ছে। তারপর আপনাদের বিলগ্নীকরণ নীতির জন্য কলকারখানা সব বন্ধ হয়ে যাচ্ছে। এই অবস্থার মধ্যে আমাদের শিল্পের অগ্রগতিকে বজায় রাখতে হচ্ছে। স্যার, আপনি জানেন, পূজার মরশুমের সময় কাগজে একটি বিজ্ঞাপন বেরোয়—'পূজায় চাই নতুন জুতো।' আর আমাদের এখনকার বিরোধী দল, তারা কোন উপায় না পেয়ে একমাত্র বিজ্ঞাপন ওদের, 'ভোটের আগে ৩৫৬ চাই।' ৩৫৬ না হলে ওদের কোন উপায় নেই। কোন রকমে ৩৫৬ ধারা করে ওরা চাইছেন এখান থেকে বামফ্রন্ট সরকারকে হঠাতে। এই প্রসঙ্গে বলি, এটা ছোট মুখে কোন বড় কথা নয়, আমাদের নেতারা মানুষের মনের কথা বলছেন। পশ্চিমবঙ্গের বেশীর ভাগ মানুষ বিশ্বাস করেন, মনে করেন, ভাবেন যে বামফ্রন্টের বিকল্প কিছুতেই কংগ্রেস দল নয়, তৃণমূল নয়, বি.জে.পি. নয়। সত্য বাপুলী মহাশয়, আপনি এখন কোন দলে আছেন আমি জানি না কিন্তু আপনি জেনে রাখুন, বামফ্রন্টের বিকল্প হচ্ছে উন্নত বলিষ্ঠ বামফ্রন্ট। আগামী নির্বাচনের মধ্যে দিয়ে পশ্চিমবাংলার মানুষ ষষ্ঠ বামফ্রন্ট সরকারের অভিষেক ঘটাবেন।মানুষ তাদের চিন্তা, চেতনার উপর দাঁড়িয়ে পুনরায় বামফ্রন্ট সরকারকে প্রতিষ্ঠা করার কাজটি করবেন। পশ্চিমবাংলার মানুষ যে রাজনৈতিক ঐতিহ্য সৃষ্টি করেছেন, যে ইতিহাস রচনা করেছেন তারা নতুনভাবে তাকে আরও সমৃদ্ধ করবেন। এটা এখন শুধু সময়ের ব্যাপার। ম্যাটার অব টাইম অনলি। আগামী নির্বাচনে মানুষ এই ঘটনা ঘটাতে চলেছেন। আপনারা শিক্ষার কথা বলেছেন। প্রতিটি ক্ষেত্রে প্রতিকূলতাকে ভেদ করে বামফ্রন্ট সরকারকে মানুষের স্বার্থে এগুতে হচ্ছে। স্যার, যে কথা বলে শেষ করতে চাই সেটা হচ্ছে, মানুষের অভিজ্ঞতার মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকারের আমলে যে উন্নয়নের ধারা শুরু হয়েছে তা আজ নতুন শতাব্দীর দ্বিতীয় বছরে এসে পৌঁছেছে। মানুষ বিগত শতাব্দীতে ২৩ বছর এবং নতুন শতাব্দীতে দু বছর বামফ্রন্ট সরকারকে বলিষ্ঠ করে চলেছেন। এরমধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের মানুষের মনের ইচ্ছা খানিকটা অনুমান করা যায়। গত ২৩ বছরের এই সরকারকে জনগণ আবার প্রতিষ্ঠিত করবেন, এই বলে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করে এবং

আলোচনায় অংশগ্রহণের সুযোগ দেবার জন্য আপনাকে ধন্যবাদ জানিয়ে শেষ করছি।

[2.10 — 2.20 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি খুবই ভাগ্যবান, কারণ আমি যখন ঢুকছি তখন কাসেম সাহেব বক্তৃতা দিচ্ছিলেন। বহুদিনের পুরানো বন্ধু তিনি আমার। ওঁর বক্তৃতা শুনে ভাল লাগলো। কিন্তু ভূতের মুখে রাম নাম। ১৯৬৭ সালে ধরমবীরার সঙ্গে আপনারা কিরকম আচরণ করেছিলেন। সেই যুক্তিতে আপনি এবং আপনাদের দল আজকে আমাদের আচরণ শেখান কি করে? এটা আজকে গভীরতার সঙ্গে বিবেচনা করতে হবে। আপনারা যে কুৎসিত ইতিহাস বিধানসভায় রেখে গেছেন সেই কুৎসিত ইতিহাস ইতিহাসের পাতা থেকে মুছে যাবে না। আমার ধারণা, কাসেম সাহেব বিচক্ষণ ব্যক্তি, কিন্তু তিনি যে পার্টিতে রয়েছেন সেটা খুবই খারাপ পার্টি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণকে সমর্থন করবার ইচ্ছা থাকতো যদি রাজ্যপাল সত্যি কথা বলতেন। সরকার তৈরী রাজ্যপালের ভাষণকে কাসেম সাহেব সার্টিফিকেট দিয়েছেন, কিন্তু রাজ্যপালের ভাষণে থাকা উচিত ছিল—রাজ্যে আইন-শৃঙ্খলার চরম অবনতি হয়েছে, থাকা উচিত ছিল—কংগ্রেস এবং তৃণমূল খুন হচ্ছে, কিন্তু সি.পি.এম. নয়, থাকা উচিত ছিল—২৪ বছর সরকার কর্মসংস্কৃতি হারিয়ে ফেলেছেন, আবার সেটা তৈরী করছেন, বলা উচিত ছিল—স্বাস্থ্যকেন্দ্রে চিকিৎসার কোন ব্যবস্থা নেই, বলা উচিত ছিল—শিক্ষা ব্যবস্থায় চরম অবনতি ঘটেছে, বলা উচিত ছিল—পশ্চিমবঙ্গে আর্সেনিক দূষিত পানীয় জলকে আর্সেনিক মুক্ত করতে পারেন নি এবং সেই জল খেয়ে হাজার হাজার মানুষ অসুস্থ হয়ে রয়েছেন, বলা উচিত ছিল—পঞ্চায়েতের মাধ্যমে কেন্দ্রীয় সরকার যে টাকা দেন সেটা খরচ করতে ব্যর্থ হয়েছেন, বলা উচিত ছিল—রাজ্যে বিভিন্ন ব্লকে যেখানে বিদ্যুৎ দেবার কথা ছিল, কোথাও কোথাও খুঁটি পোতা বা তার টানা হলেও বিদ্যুৎ দিতে পারিনি, বলা উচিত ছিল—দুর্নীতিমুক্ত সরকার দেবো বলেছিলাম, কিন্তু আমাদের সরকার দুর্নীতিতে ডুবে রয়েছে। এসব কথা বলে যদি রাজ্যপাল তাঁর বলা শুরু করতেন তাহলে তাঁর ভাষণকে সমর্থন করতাম। অন্ততঃ কাসেম সাহেব তো এসব কথা বলবেন। এই ভাষণকে ভিত্তি করে যদি আপনারা নির্বাচনে নামেন তাহলে আপনাদের ভরাডুবি অনিবার্য।

আজকে আমাদের দুঃখ লাগলো, উনি বন্যার কথা বলছিলেন। সত্যি বন্যার কারণে দিল্লীর সাহায্য করা উচিত ছিল। কিন্তু গুজরাটে লক্ষ লক্ষ মানুষের মারা যাওয়া এবং বন্যায় এই রাজ্যে লক্ষ লোকের ক্ষতি হওয়া, দুটো এক জিনিস নয়। আমি বাঙালী, নিশ্চয়ই বাংলার জন্য বলবো, কিন্তু গুজরাটের সঙ্গে তুলনা করায় সুবক্তা হিসাবে আপনার সুনাম নষ্ট হয়েছে।

আমি বলবো আজকে গুজরাটের জন্য বলা উচিত ছিল, নিজের রাজ্যর জন্যই শুধু বললে হবে না। পশ্চিমবাংলার জন্য দেওয়া উচিত ছিল নিশ্চয়ই বলবো সেই সঙ্গে অন্য রাজ্যের কথাও বলতে হবে। বঞ্চনার কথা তো চিরকাল শুনে আসছি। কংগ্রেস যখন ছিল তখনও বঞ্চনার কথা বলে এসেছেন, এখনও বলছেন বঞ্চনার কথা। বঞ্চনা বলতে বলতে ২৪টা বছর কাটিয়ে দিলেন। বঞ্চনা তো অন্য রাজ্যেও আছে। কই, ত্রিপুরা তো বলছে না, কেরল তো বলছে না? অন্য কোন রাজ্য বলছে না, এই রাজ্য শুধু চিৎকার করে যাচ্ছে ২৪ বছর ধরে যে বঞ্চনা হয়েছে। সব রাজ্যই বঞ্চনার স্বীকার হয়ে রাজ্য চালিয়ে যাচ্ছে কেবল এই রাজ্য পারছে না। কোন রাজ্যের মুখ্যমন্ত্রী বলে না যে আমার পার্টি ছাড়া অন্য কেউ থাকতে পারবে না। এই রকম অপদার্থ মুখ্যমন্ত্রী পশ্চিমবাংলায় জন্মায়, অন্য কোন জায়গায় জন্মায় না। বিনয়বাবু, শ্রদ্ধেয় লোক, তিনি একটা কথা বলেছেন যে এই বামফ্রন্ট সরকার কনট্রাকটারের সরকার। তাঁকে আমরা শ্রদ্ধা করি, সত্যিই এই সরকার কনট্রাকটারের সরকার। প্রাক্তন মুখমন্ত্রী পালিয়ে গেলেন ৬ মাসের জন্য আর একজন মুখ্যমন্ত্রীকে কনট্রাক্ট্ দিয়ে। নিজের ব্যর্থতা ঢাকবার জন্য অন্য একজনের ঘাড়ে চাপিয়ে গেলেন। এই কনট্রাক্ট্ মন্ত্রিসভার কাজ হচ্ছে শিক্ষা দপ্তরে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে সেই কনট্রাক্ট দেওয়া। স্বাস্থ্য দপ্তরে চিকিৎসার জন্য, এই অপদার্থ স্বাস্থ্যমন্ত্রী বসে আছেন, কনট্রাক্টের মাধ্যমে ডাক্তার নিচ্ছেন। এই রাজ্যের মুখ্যমন্ত্রী একদিন জোর গলায় বলেছিলেন চোরের মন্ত্রিসভা, সেই মুখ্যমন্ত্রী আজকে তাঁর মন্ত্রিসভায় ৪০ জন চোর নিয়ে বসে আছেন। আপনাদের মুখে নীতির কথা শোভা পায় না। আপনাদের মুখে শোভা পায় না এই সমস্ত কথা, আপনারা সমস্ত দুর্নীতিগ্রস্ত লোক। আপনাদের মুখ্যমন্ত্রী এইভাবে ২৪ বছর চালিয়ে গেলেন। তিনি বলছেন এখানে চিকিৎসা ব্যবস্থা ঠিক নেই। আমাদের এখানে চক্ষু চিকিৎসার অভাব আছে, তাই বাইরে চলে যাচ্ছে এবং তাদের জন্য থাকার ঘর তৈরী করে দিচ্ছেন। নিজের রাজ্যে চিকিৎসার ব্যবস্থা নেই, অন্য রাজ্যে যারা চিকিৎসা করাতে যাচ্ছে তাদের থাকার ঘর তৈরী করে দিচ্ছেন! কাশেমবাবু আর বড় বড় কথা বলবেন না। ন্যূনতম চিকিৎসার ব্যবস্থা করতে পারেন না যার জন্য লোক পালিয়ে যাচ্ছে বম্বে, ম্যাড্রাস। সব চলে যাচ্ছে। আজকে প্রাইমারী স্কুলের অবস্থা কি? ৩৫৬ টি প্রাইমারী স্কুলে শিক্ষক নেই। প্রাইমারী স্কুলে শিক্ষক নেই, সেকেন্ডারি এডুকেশান, হায়ার এডুকেশান তার সমস্ত জায়গায় একই দুরবস্থা। আজকে এই জায়গায় দাঁড়িয়ে বলছেন যে কাজ হয়েছে কিন্তু জনগণের সামনে বলতে পারবেন না। একটা জায়গায় কৃতিত্ব দেখিয়েছেন? হ্যাঁ, একটা জায়গায় দেখিয়েছেন। আপনাদের অত্যাচারে কারখানার পর কারখানা লক-আউট হয়ে গেছে, কারখানা বন্ধ হয়ে গেছে। শিল্পের বিষয় প্রাক্তন মুখ্যমন্ত্রী বলছেন ২৪ বছরেও এই সব হয় নি এখানে। এখানকার মুখ্যমন্ত্রীর যদি ন্যূনতম আত্মমর্যাদাবোধ থাকতো তাহলে তিনি পদত্যাগ করে চলে যেতেন। এটা আমাদের একজন প্রাক্তন মুখ্যমন্ত্রী বলছেন!

সুভাষ চক্রবর্ত্তী বলেছেন ছাগল ভেড়ার দল আমাদের পার্টির মধ্যে ঢুকে গেছে। আপনাদের প্রাক্তন মুখ্যমন্ত্রী বলছেন যে এখানে চিকিৎসার ব্যবস্থা নেই। প্রাক্তন মুখ্যমন্ত্রী বলছেন এখানে পড়াবার ব্যবস্থা নেই তাই বাইরে পালিয়ে যাচ্ছে। প্রাক্তন মুখ্যমন্ত্রী বলছেন এই জুটমিলে যে ঘটনা ঘটলো তাঁর জীবনে তিনি এই রকম কখনও দেখেন নি। এই সমস্ত কথায় বর্তমান মুখ্যমন্ত্রী লজ্জায় মাথা হেঁট হয়ে যাওয়া উচিত। এখানে কাশেমবাবু নিজের দলের এই সমস্ত কি করে আর বলবেন। আপনারা দেওয়াল লিখন পড়ুন মানুষ কি বলছে আজকে কেন লক্ষ লক্ষ মানুষ মমতা ব্যানার্জীর মিটিং-এ যায়? আজকে কেন লক্ষ লক্ষ মানুষ তাঁকে অভ্যর্থনা করে নিয়ে আসে? আপনাদের মিসরুলের জন্য, আপনাদের দুর্নীতির জন্য। পশ্চিমবাংলার মানুষ কি চাচ্ছে? মানুষ চাচ্ছে একটা প্রতিরোধ করতে নয়, একটা পরিবর্তন চায়।

[2.20 — 2.30 p.m.]

এরপরে রবীন দেবের ছাপ্পা ভোটে আর কিছু হবে না। ছাপ্পা ভোট দিয়ে উনি আসতে পারবেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এদের গায়ে খুব জ্বালা, এরা এখন আর কংগ্রেসকে বলছে না, এখন এরা যা কিছু বলছে তা টিএমসি, বিজেপিকে। তার কারণ এরা দেখছে যে মমতা ব্যানার্জী আগামী দিনে মুখ্যমন্ত্রী হতে পারেন। সেই কারণে ওরা বলছে, জ্বালিয়ে দাও, পুড়িয়ে দাও। আজকে রাজনৈতিক দলের যে সংঘর্ষ হচ্ছে, খুনোখুনি হচ্ছে, এসব হওয়া উচিত নয়। কিন্তু আমরা কি দেখছি, লক্ষ লক্ষ লোক গৃহহারা। কংগ্রেস, তৃণমূল এবং সি.পি.এম. এর লোক মারা গেছে। কিন্তু মরার জন্য কেউ জন্মায় না। মানুষ খুন হচ্ছে। খুন হওয়ার জন্য কি মন্ত্রী? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখন মন্ত্রীদের ভূমিকা পাল্টে গেছে। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী মাঝে মাঝে সি.পি-পুলিশ কমিশনার হচ্ছেন। কোলকাতায় কোথাও ডাকাতি হলে সেখানে গিয়ে তিনি বলছেন, আহা, তোমাদের বাড়িতে ডাকাতি হয়েছে? কোথাও তিনি ডি.জি. হচ্ছেন। গ্রাম বাংলায় ডাকাতি হলে সেখানে গিয়ে তিনি বলছেন, আহা, তোমাদের বাড়িতে ডাকাতি হয়েছে? অসীম দাশগুপ্ত তিনি মাঝে মাঝে ট্রাফিক পুলিশের কাজ করেন। রাস্তায় দাঁড়িয়ে হাত দেখান। মুখ্যমন্ত্রীর কাজ কি ডি.জি. হওয়ার, সি.পি. হওয়ার? তিনি এক সময়ে বললেন, ডাকাত দেখলে পুলিশ গুলি করবে। কোন্ পুলিশ গুলি করবে? যে পুলিশ রাত্রিবেলায় টাকা নেয়, সেই পুলিশ গুলি করবে? পুলিশ আপনাদের কথা শুনছে না। কেন শুনবে? ২৪ বছর ধরে তাদের নিয়ে রাজনীতি করেছেন। পুলিশকে দিয়ে পার্টির কাজ করাচ্ছেন, খুন করাচ্ছেন। তাদের কি আপনারা তিরস্কৃত করতে পারবেন? তাদের পুরষ্কৃত করতে হবে। আমার এলাকায় ৫টি খুন হয়েছে। সেখানে একজনকেও গ্রেপ্তার করা হয়নি। পুলিশ ক্যাম্পের কাছাকাছি খুন হয়েছে, তবুও কেউ গ্রেপ্তার হলো না। পুলিশ তারপরে কি করবে? পুলিশ কমরেডদের ধরছে না। প্রধান ঘুরে বেড়াচ্ছে, তাদের কি করবে? পুলিশ প্রশাসনকে দলের কাজে

ব্যবহার করে তাদের সর্বনাশ করেছেন। পুলিশ প্রশাসনকে এমন জায়গায় নিয়ে গেছেন যে, পশ্চিমবাংলার মানুষ আজ তাদের ওপরে বিশ্বাস হারিয়ে ফেলেছে। বর্তমানে যিনি মুখ্যমন্ত্রী হয়েছেন, একজনকে মুখ্যমন্ত্রী তৈরী করেছেন, দুর্ভাগ্যের বিষয়, পার্টি তাঁকে নির্বাচিত করে পাঠিয়েছে। উনি যদি এখানে থাকতেন তাহলে বলতাম, হোয়েদার হি ইজ দি চীফ মিনিষ্টার অফ দি ষ্টেট অর হি ইজ দি চীফ মিনিষ্টার অফ দি পার্টি? উনি যে বক্তৃতা দিচ্ছেন তা সবই পার্টির কথা—'জ্বালিয়ে দাও, পুড়িয়ে দাও।' কে বলছে? কংগ্রেস বলেনি, তৃণমূল বলেনি। এটা সিপিএম'এর শ্লোগান—পুড়িয়ে দাও, জ্বালিয়ে দাও। আপনাদের শেষ হাসি এবারে দেখবো চোখের জলে ভেসে যাবে। তখন আমরা সান্ত্বনা দেব। আপনারা চীৎকার করে আমার কণ্ঠকে স্তব্ধ করতে পারেন। কিন্তু পশ্চিমবাংলার ৮ কোটি মানুষের কণ্ঠ স্তব্ধ করতে পারবেন না। ৮ কোটি মানুষ আপনাদের অত্যাচারে জর্জরিত। তারা নতুন সূর্যের মুখ দেখার জন্য তৈরি হচ্ছে। দে উইল স্যালিউট দি রাইজিং সান, দে উইল নট স্যালিউট দি সেটিং সান। আপনাদের ভাষণ শুনে আমার খুব ভাল লাগছে। এটা ইতিহাসের পাতায় লেখা থাকবে যে এমন একটা ভাষণ দিয়েছেন।

মানুষ যে কথা বলতে চায় সেই কথা বলে বুদ্ধদেব বাবু মাঠে গিয়ে বললেন, যে এখানে সমস্ত সিপিএম গ্রামে থাকবে। এটা কি মুখ্যমন্ত্রীর কথা, নাকি পার্টির বক্তৃতা? তাই কেশপুর, পিংলা, গড়বেতায় আপনারা ভাবছেন বাহিনী পাঠিয়ে ঘর দখল করেছি, জেনে রাখুন মনকে দখল করতে পারেন নি। যেদিন সময় আসবে, সেইদিন চিতায় তুলবে আপনাদের। আপনারা ভাবছেন, আমরা বোধহয় আজকে এখানে বসে আছি, সরকার চালাচ্ছি; জেনে রাখুন, মানুষের মনের পরিবর্তন হবে না। কাশেম সাহেব জানেন, বাড়ীর বৌকে মেরে ঘর সংসার করা যায় না, আপনারা যদি মনে করেন লোককে মেরে ভোটে জিতবেন, ঘর দখল করবেন, তাহলে কিন্তু তা হবে না। আমার মনে হচ্ছে স্যার, ওরা চলে যাবে বলে ইতিমধ্যে বিদায় নিয়েছে শেষ বক্তৃতাটা বলে, তাই কেউ এখন আসছে না। এখানে অনেকে হয়ত টিকিটও পাবেন না। সুতরাং আজকে আমার পরিষ্কার প্রশ্ন, মন্ত্রীর যদি সৎ সাহস থাকতো সভায় এখানে এসে আমার কথা শুনতেন, জবাব দিতেন। অনেকে আসতে পারবেন না বলে তারা পালিয়ে গিয়েছেন। এটা জেনে রাখুন, মানুষের মনে, লোকের মনে লেখা থাকবে আপনাদের অসভ্য আচরণ যা পশ্চিমবাংলায় ইতিহাস রচনা করেছে। পশ্চিমবাংলার প্রাক্তন মুখ্যমন্ত্রী জ্যোতি বাবু তিনি কোন সুযোগসুবিধা পাচ্ছেন না বলে ব্যবস্থা হয়েছে। আপনাদের মনে ছিল না, প্রফুল্লচন্দ্র সেন তিনি পরের বাড়ীতে ছিলেন, খেতে পেতেন না, অশোক কৃষ্ণ দত্তর বাড়ীতে থাকতেন, আমরা মাঝে মাঝে পয়সা দিয়ে আসতাম, তিনি মারা গিয়েছেন, কিন্তু কোন সুযোগ তিনি পাননি। আজকে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী তিনি রিটায়ার্ড করে গিয়েছেন, তিনি নবাব বাহাদুরের মতন লাট সাহেবের চালে থাকবেন তার জন্য ব্যবস্থা

করতে হবে। একটা কথা বলি, তিনিও বিধায়ক, আমিও বিধায়ক, সমস্ত বিধায়কদের যে সুযোগ আছে সেই আইন করুন, অন্য সুযোগ পাবে না। বিধায়ক হিসাবে তিনিও যা সত্যবাপুলীও তা। প্রাক্তন মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশঙ্কর রায় তিনি কিছু সুবিধা পাননি, প্রাক্তন মুখ্যমন্ত্রী অজয় মুখার্জী তিনিও কিছু পাননি, প্রাক্তন মুখ্যমন্ত্রী প্রফুল্লচন্দ্র সেন তিনিও কিছু সুযোগ পাননি, প্রাক্তন মুখ্যমন্ত্রিরা কেউই কিছু সুযোগ পাননি, হঠাৎ করে সরকারে আছেন, তাই বলে তার ক্ষমতার অপব্যবহার করে পাইয়ে দিতে হবে। তিনি নির্লজ্জের মত ইন্দিরা আবাসে আছেন, ওখান থেকে চলে যাওয়া উচিত। সরকারি টাকায় যেখানে লিফট বসিয়েছেন সেখানে চলে যাওয়া উচিত, সেখান থেকে তার ঘর খালি করে দেওয়া উচিত। মানুষ এও শুনছে, প্রতিবাদ করবেন সময় যখন আসবে। আমি অত্যন্ত দ্ব্যর্থহীন ভাষায় বলি, প্রতিবাদের ভাষা মুখের ভাষায় নয়, ভোটের বাক্সে দেখতে পাবেন, মানুষ কঠিন ব্যবস্থা নেবে, এই কথা বলে রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2.30 — 2.40 p.m.]

**শ্রী মেহবুব মণ্ডল ঃ** স্যার, পশ্চিমবাংলার মাননীয় রাজ্যপাল গত ২২শে জানুয়ারি এই বিধানসভায় যে ভাষণ দিয়েছেন তার উপরে ধন্যবাদ জানিয়ে যে প্রস্তাব এসেছে তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য রাখছি। বিরোধীরা এখানে বক্তব্য রাখতে গিয়ে অনেক কথা বলেছেন, কিন্তু তারা এই কথা বলেননি সারা ভারতবর্ষের রাজনৈতিক, অর্থনৈতিক ও সামাজিক সঙ্কট চলছে এবং সেই সঙ্কটের যারা ভাগীদার তারা এখানে বসে আছেন। আবার কেউ কেউ বাইরে টি.এম.সি. ভেতরে কংগ্রেসী। আজকে আমরা দেখতে পাচ্ছি বামফ্রন্ট সরকারের তেইশ বছরের রাজত্বকালে বিভিন্ন গ্রামে গঞ্জে স্কুল খোলা হয়েছে এবং শিশুরা সেখানে পড়তে যাচ্ছে। এই কথাগুলোই আজকে রাজ্যপালের ভাষণে লেখা হয়েছে। কেন্দ্রীয় সরকার প্রতিরক্ষা খাতের বাজেট ২৭ পারসেন্ট বৃদ্ধি করলেন। সেখানে অবাক হয়ে আমরা দেখলাম সেখানে কেন্দ্রীয় সরকার শিক্ষা খাতে বরাদ্দ রাখলেন মোট বাজেটের ২.৯ শতাংশ। যখন উন্নয়নশীল দেশগুলো, বিকাশশীল দেশগুলো শিক্ষা ক্ষেত্রে তাদের বাজেট ৫.৩ পারসেন্ট করছেন, তখন কেন্দ্রীয় সরকার শিক্ষাক্ষেত্রে বাজেট কমিয়ে দেশের মানুষকে প্রতারণা করছেন। সেই সঙ্গে সঙ্গে তারা পশ্চিমবঙ্গের মধ্যে অপসংস্কৃতি প্রবেশ করানোরও চেষ্টা করছেন। শিক্ষার ক্ষেত্রে আজকে কমিশনের মধ্যে সাম্প্রদায়িক বিষ বাষ্প ছড়িয়ে দেওয়ার চেষ্টা হচ্ছে, বিশ্বসুন্দরী প্রতিযোগিতার আসরে পর পর পাঁচবার ভারতের থেকেই বিশ্বসুন্দরী হয়েছে। এইভাবে ভারতের বাজারকে কব্জা করার চেষ্টা করা হচ্ছে। ছাত্র-ছাত্রীদের মেরুদন্ড আজকে ভেঙ্গে দেওয়া হয়েছে, তাদের মাইন্ডকে অন্যদিকে ঘুরিয়ে দেওয়া হচ্ছে। ডি.এল.রায়ের একটা গান ছিল, এই দেশেতে জন্ম যেন, এই দেশেতে মরি। আজকে বিরোধী দলের সদস্যদের বয়স যেন কমে যাচ্ছে, তাদের লাফানো বেড়ে যাচ্ছে।

*বিরোধীদের কথা হচ্ছে—'এই দেশেতে জন্ম যেন ঐ দেশেতে মরি'। তারা চাইছে আমেরিকা বা অন্যান্য সাম্রাজ্যবাদী দেশে যেতে। সঙ্গে সঙ্গে তারা পরবর্তী* প্রজন্মকেও সেই অপসংস্কৃতির দিকে ঠেলে দিতে চেষ্টা করছে।

আইনে বলছে—যাদের মাসিক আয় ১,২৫০ টাকার কম, তারা দারিদ্র্যসীমার নীচে, যাদের মাসিক আয় ১,২৫০ থেকে ১,৫০০ টাকা তারা দারিদ্র্যসীমার মধ্যে, আর যাদের মাসিক আয় ১৫০০ টাকার বেশি তারা দারিদ্র্যসীমার উপরে। আমরা দেখতে পাচ্ছি একটা মানুষ, যার মাসিক আয় ১৫০০ টাকা, সে যে দামে অর্থাৎ বেশি দামে রেশন দোকান থেকে জিনিষ কিনছে, একটা মানুষ যার মাসিক আয় ধরুন ১৫ হাজার টাকা, সেও সেই দামে জিনিষ কিনছে। এই অসাম্যের ক্ষেত্রেই আমাদের প্রতিবাদ। কেন্দ্রীয় সরকার বলছে তাদের কাছে নাকি ৪ কোটি কত লক্ষ টন খাবার এখন মজুত আছে, সেই চাল-গম তারা ৩/৪ টাকা কেজি দরে দরিদ্রদের মধ্যে দিতে চান। সাংসদরা বলছে—সে পচা চাল, খাবার উপযুক্ত নয়, বহুদিন ধরে গুদামে পড়ে আছে। অর্থাৎ কেন্দ্রীয় সরকার সেই পচা চাল, থাইল্যাণ্ডের চাল খাওয়াতে চাইছে।

কৃষিতে আমাদের প্রভূত উন্নতি হলেও চাষীরা এখন ভাবছেন চাষ করবেন কিনা। একজন মানুষের যদি ৫ বিঘা জমি থাকে, তার থেকে যে বার্ষিক আয় হয়, তাতে সারা বছর তার পক্ষে সংসার চালানো কঠিন হয়ে পড়ছে। বর্ধমানের গলসির কথাই ধরুন, সেখানে দেখছি চাষীরা বোরো চাষ করবে কিনা ভাবছে, কারণ চাষ করার মত পয়সা তাদের হাতে নেই।

আবার কেন্দ্রীয় সরকার মাঝেমাঝে সুর তোলে - ম্যাসাঞ্জোর থেকে ডি.ভি.সি. জল বন্ধ করে দেবে। ডি.ভি.সি. সেইরকমই চাইছে। মাঝে মাঝেই বলছে ডি.ভি.সি. অফিস এখান থেকে তুলে নিয়ে যাবে।

বর্ধমানের বড়নিমপুরে পেস্ট ম্যানেজমেন্ট সেন্টার আছে। সেখানে বন্ধু পোকার চাষ করা হচ্ছে। চাষের ক্ষেত্রে যেখানে শত্রু পোকা আছে, সেখানে বন্ধু পোকা ছেড়ে দিলে তারা শত্রু পোকাকে খেয়ে নেয়। বিভিন্ন ধরণের ওষুধ সেখানে তৈরী করত। এখন কেন্দ্রীয় সরকার সেটাকে তৈরী করে দিচ্ছে। সেটাকে এখান থেকে তুলে নিয়ে গিয়ে গোরখপুরে চলে যাচ্ছে। এইভাবে তারা বিভিন্ন ক্ষেত্রে আঘাত দেওয়ার চেষ্টা করছে। কৃষি ক্ষেত্রেও আঘাত করছে। ২০০১ এর পয়লা এপ্রিলে ৭১৪টি জিনিষ আসবে। মুক্ত বাণিজ্য নীতিতে সই করে এসেছে ২২৯টি জিনিষ আসছে এই সইয়ের মাধ্যমে। আমরা দেখতে পাচ্ছি থাইল্যান্ড থেকে চাল আসছে। আলু নেদারল্যান্ড থেকে আসছে। এখন বলছে যে, পট্যাটো চিপস জ্যোতি আলুতে হবে না। তাই পট্যাটো চিপস তৈরীর জন্য নেদারল্যান্ড থেকে আলু আসবে। আমাদের এখানকার বিজ্ঞানীরা বিদেশে গিয়ে নতুন নতুন বীজ তৈরী করছে। অথচ তাদের এখানে কাজে

লাগিয়ে উন্নত জিনিষ তৈরী করার কোন চেষ্টাই কেন্দ্রীয় সরকারের নেই। উল্টে বাইরে থেকে জিনিষ এনে কৃষি ক্ষেত্রকে পঙ্গু করে দেওয়ার চক্রান্ত করেছে। গণবন্টন ব্যবস্থাকে বিপর্যয়ের মুখে ঠেলে দেওয়া হচ্ছে। তাই বিরোধীদের আনা সংশোধনী প্রস্তাবের বিরোধীতা করে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2.40 — 2.50 p.m.]

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের অসত্য ভাষণের বিরুদ্ধে সরব হয়েছেন সমস্ত বিরোধী দলের মাননীয় সদস্যরা। আমিও এই ভাষণের বিরোধীতা করে আমার বক্তব্য রাখছি। সরকারপক্ষে যারা আছেন তারা চাটুকারিতা করতে হবে বলে, সত্যকে লুকিয়ে রাখতে হবে বলে, তারা এই ভাষণকে সমর্থন করেছেন। রাজ্যপাল তাঁর ভাষণে আইন-শৃঙ্খলা সম্পর্কে বলতে গিয়ে বলেছেন কিছু সমস্যা হচ্ছে। স্যার, আমি এখানে বলতে চাইছি যে রাজ্যের মুখ্যমন্ত্রী আইনশৃঙ্খলাকে শুধু রক্ষা করতে পারেন নি তাই নয়, মানুষ যাতে আইনকে হাতে তুলে নেয়, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সন্ত্রাসকারী বাহিনী যাতে আইনশৃঙ্খলাকে হাতে নিতে পারে তার জন্য তিনি উসকানি দিয়েছেন। যে পুলিশ এটাকে সমর্থন করবে না তাকে শাস্তি পেতে হবে। স্যার, গত ২৪ বছরে বামফ্রন্ট সরকার এই রাজ্যটাকে পুলিশি রাজে পরিণত করেছে। পুলিশের সঙ্গে যোগসাজশে এই রাজ্যের কৃষ্টি, সংস্কৃতি, স্বাভাবিক অবস্থাকে ধ্বংসের মুখে ঠেলে ফেলে দিয়েছে, একটা অপব্যবস্থাতে পরিণত করেছে। শিক্ষার ক্ষেত্রে অনেক আলোচনা হয়েছে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি শুধু আপনাকে একটা কথা বলতে চাই যে, ওরা বলেন ৫ হাজার প্রাথমিক বিদ্যালয়ের কথা, সঙ্গে আরও ৮শো, ৯শো বিদ্যালয় যোগদান করলেও ধরে নিচ্ছি ১৬ হাজার প্রাথমিক বিদ্যালয়, মাননীয় উপাধ্যক্ষ মহাশয় প্রাথমিক বিদ্যালয়গুলোর আজকে কি চেহারা, কি অবস্থা, আমার মনে হয় সরকারী দলের বন্ধুরা একেবারে তাকিয়ে দেখেন না যে প্রাথমিক বিদ্যালয়গুলিতে ছাত্র নেই, শিক্ষক নেই, ব্ল্যাক বোর্ড নেই, পড়াশোনা নেই। তাই আজকে ব্যক্তিগত মালিকানায় মন্টেসরী স্কুলগুলো, ব্যক্তিগত মালিকানায় শিক্ষালয়গুলো গড়ে উঠেছে। অথচ সরকার বলছে বিনা পয়সায় প্রাথমিক শিক্ষা দেওয়া। প্রাথমিক শিক্ষাস্তর একেবারে ধ্বংস হয়ে গেছে। পরোক্ষভাবে শিক্ষাকে মালিকের হাতে ফিরিয়ে দিয়ে, শিক্ষাকে চরম দুর্নীতির মধ্যে নিয়ে গেছেন। স্বাস্থ্যমন্ত্রী ছিলেন তাঁকে জিজ্ঞাসা করতাম ৯৬ সালের জানুয়ারী মাসে তৎকালীন ভারত সরকার এবং পশ্চিমবঙ্গের রাজ্য সরকার এর একটা এগ্রিমেন্ট হয়েছিল যে ৭০১ কোটি টাকা বিশ্বব্যাঙ্ক থেকে নিয়ে হাসপাতালকে আধুনিকীকরণ করা হবে, নতুন যন্ত্রপাতি কিনে সাজানো হবে। আজ

দু হাজার এক সালে কিছু হয় নি। শুনলে অবাক হয়ে যাবেন চণ্ডীগড় টাকা পেয়েছে, হায়দরাবাদ টাকা পেয়েছে, মহারাষ্ট্র টাকা পেয়েছে তারা সবাই টাকা খরচ করতে পেরেছে, পারে নি শুধু পশ্চিমবঙ্গ। পারে নি তার কারণ সি.পি.এমের রাজনীতি। এটা আমাদের লজ্জা। আমরা ভূমিসংস্কারের কথা শুনি। যে কেউ বলতে উঠেই আগে বলেন ভূমিসংস্কারের কথা। তার জন্য আমি বলি ৯৬-৯৭, ৯৭-৯৮, ৯৮-৯৯, ৯৯-২০০০ সবটা যদি দেখেন তাহলে দেখবেন মাননীয় উপাধ্যক্ষ মহাশয় সেই ১০ লক্ষ একর। রাজ্যপালকে দিয়ে এই ব্যর্থ সরকার সেই একই কথা ১০ লক্ষ একর প্লাস ৩৩, ২৫, ৩৭ একর এবারও বিলিয়ে নিয়েছে। সেই ৭৭ থেকে শুরু হয়েছে বলা আজকে একবিংশ শতাব্দীর শুরুতেও সেই একই কথা, তার থেকে আর বেরিয়ে আসতে পারেননি।

[2.50 — 3.00 p.m.]

খাদ্যের কথা বলছেন? এটা ঠিক পশ্চিমবাংলা কৃষি প্রধান এলাকা ১৩৭ লক্ষ মেট্রিক টন হয়েছে। আমাদের রাজ্যে পি.ডি.এস., রেশন দোকানগুলি বামফ্রন্ট সরকার তুলে দিলো। টার্গেট ছিল ৪ লক্ষ মে: টন যেটা জোতদার, জমিদারদের কাছ থেকে নেবে। লজ্জার কথা যাদের কাছ থেকে ধান, চাল নেবে তারা সবাই ওঁদের পার্টিতে নাম লিখিয়েছে। তাই তাঁরা ব্যর্থ হয়েছে। ৪ লক্ষ টন নয়, ১৩৭ লক্ষ টন হলে তার ২০ পারসেন্টও যদি তুলতে পারতেন তাহলে ২৭.৪ লক্ষ টন হয়, সেই চাল তাঁরা গরীব মানুষদের মধ্যে বিলি করতে পারতেন। বাংলার শ্রমিকদের কথা আর কি বলবো? স্বাধীনতার পর থেকে—মাননীয় শ্রমমন্ত্রী এখানে বসে আছেন—এমন ঘটনা কি ঘটেছে আমি বামফ্রন্ট বন্ধুদের কাছে জিজ্ঞাসা করতে চাই যে বরানগরে একজন মালিক মারা গেল। আমরা বলি বামফ্রন্ট মালিকদের বিরুদ্ধে। সেখানে শ্রমিকরা চাকরী চায়, রুটি চায় কিন্তু মালিকরা তাদের গুলি করে শেষ করে দিয়েছে। বামফ্রন্টের শাসনে কি না হচ্ছে, মালিকরা কারখানার ভিতরে গুলি করে। মাননীয় মন্ত্রী এখানে রয়েছেন—এই ঘটনার যা রিটালিয়েশান হয়েছে সেটা আমরা সমর্থন করি না। তার পর দুজনকে জ্যান্ত পুড়িয়ে মেরে ইতিহাস সৃষ্টি করেছে। এই রাজ্য সরকারকে ধিক্কার দিতে হয়। শ্রমিকদের জন্য আইন-শৃঙ্খলা বলে কিছু নেই, শ্রমিকদের পাশে দাঁড়ানোর মতো মানুষ নেই। ভারতবর্ষের মধ্যে সব চেয়ে বেশী কারখানা বন্ধ আছে পশ্চিমবঙ্গে। আপনাদের বাজেটে আপনারা বলেছিলেন কোটি কোটি টাকা দেবেন। কাদের? যাদের কারখানা বন্ধ আছে রিভাইভ্যালের জন্য তাদের দেবেন। মাননীয় মন্ত্রী এখানে আছেন আমি তাঁর জবাবী ভাষণে তাঁকে বলতে বলবো শিল্প পুনরুজ্জীবনের জন্য তিনি যে শত কোটি টাকা রেখেছিলেন তার একটা কারখানার নাম বলুন? দি ফিন্যানসিয়াল ইয়ার ২০০০-২০০১ ইজ গোয়িং টু বি ক্লোসড, এর পরও আপনারা ভোট অন এ্যাকাউন্ট নিতে চাইছেন, লজ্জা হয় না।

একটা কারখানাও আপনারা পুনরুজ্জীবিত করতে পারলেন না। শ্রমিকরা যেখানে ছিল সেখানেই আছে। ডানলপের মালিক ১০০ কোটি টাকা নিল ব্যাঙ্ক, আর্থিক প্রতিষ্ঠানের কাছ থেকে এবং তারা চলে গেল। ছাবাড়িয়া আলিমুদ্দিন স্ট্রীটে বসে থেকে জ্যোতিবাবুর কাছে বার বার দেখা করেছেন, এখন বুদ্ধবাবুর কাছে লাইন দিচ্ছেন। যখন পুলিশ তাদের গ্রেফতার করে না, তখন আমাদের লজ্জা হয়। তারা ১০০ কোটি টাকা শ্রমিকদের ই.এস.আই.-এর টাকা মেরে দিচ্ছে। যে মালিক শ্রমিকদের টাকা মেরে দিচ্ছে তাকে গ্রেফতার করে না। পি.এফ.-এর টাকা যদি সব চেয়ে বেশী কোথাও চুরি হয়ে থাকে তাহলে সেটা পশ্চিমবঙ্গেই হয়েছে। আমি কনিকাদেবীকে জিজ্ঞাসা করি আপনাদের সরকারের পুলিশমন্ত্রী ছিলেন আজকে পিছনের দরজা দিয়ে মুখ্যমন্ত্রী হয়েছেন তিনি একটা জুট মালিককে গ্রেফতার করতে পারলেন না যিনি শ্রমিকদের পি.এফ.-এর টাকা চুরি করেছেন। শিল্পায়ণের কথা বলতে আপনাদের লজ্জা হয় না। ১৯৯১ থেকে ২০০০ সাল পর্যন্ত এই ১০ বছরে মহারাষ্ট্র ১ লক্ষ ২৫ হাজার কোটি টাকার প্রস্তাবগুচ্ছ পেয়েছে শিল্প করার, গুজরাট ১ লক্ষ ২০০ হাজার কোটি টাকার প্রস্তাবগুচ্ছ পেয়েছে, পশ্চিমবঙ্গ ৬৪ হাজার কোটি টাকার প্রস্তাবগুচ্ছ পেয়েছে শিল্প করার জন্য। পারসেন্টেজের হিসাবে অন্যান্য রাজ্যের মধ্যে পশ্চিমবঙ্গ সপ্তম স্থানে রয়েছে।

**শ্রী খাড়া সোরেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত ২২ তারিখে মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ এখানে দিয়েছেন তার উপর ডাঃ গৌরীপদ দত্ত মহাশয় যে ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপন করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। কয়েকদিন ধরেই দেখছি মাননীয় রাজ্যপালের বক্তব্যকে আক্রমণ করে বিরোধীরা বক্তব্য রাখছেন এবং এই কাজ তারা গত ২২ বছর ধরে করছেন। তারা বলছেন পশ্চিমবাংলার উন্নয়ন হয়নি। তারা বলছেন পশ্চিমবাংলার শিল্পায়ন হয়নি। তারা বলতে চাইছেন পশ্চিমবাংলায় শান্তি-শৃঙ্খলা বিঘ্নিত হয়েছে। এই কথাগুলো প্রতি বছর আমরা ওদের কাছ থেকে শুনতে পাই। আপনারা জানেন তারা একটা গণ্ডির মধ্যে ঘুরপাক খাচ্ছেন। আপনারা জানেন কলুর বলদ চোখে ঠুলি পরে একই বৃত্তের মধ্যে ঘুরে বেড়ায়। ওঁরাও তেমনি ২২ বছরের মধ্যে একই বৃত্তের মধ্যে বামফ্রন্ট সরকারের বিরোধীতা করে চলেছেন। উন্নয়ন বলতে ওরা কি বোঝেন? রাস্তা হয়েছে কিনা? বিদ্যুৎ এসেছে কিনা? কোন সরকারী অফিস হয়েছে কিনা? এইটুকুর মধ্যে ওরা সীমাবদ্ধ হয়ে থেকে যান। ১৯৭৭ সালের আগে পর্যন্ত একটা বিশেষ শ্রেণীর মানুষের জন্য ওরা কাজ করতেন। কিন্তু গোটা পশ্চিমবাংলায় যে শ্রমজীবি মানুষ আছেন তাদের উন্নয়নের জন্য ওঁরা কি করেছেন? ১৯৭৭ সালের আগে যে জোতদার শ্রেণী ছিল তারা 'বিড়া' ও 'দুনা'-র দায়ে গরীব মানুষকে জর্জরিত করে ফেলত এবং শ্রমিক, কৃষকের ধন শোষণ করে তারা বড়লোক

হয়েছিল, তাদের ধন বৃদ্ধি পেয়েছিল। গ্রামের মানুষের কাছে ওঁদের উন্নয়ন পৌঁছায়নি। বামফ্রন্ট সরকার আসার পরে সেটা হয়েছে। পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে আজকে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা হয়েছে, রাস্তা-ঘাটের উন্নয়ন করা হয়েছে পূর্ত দপ্তরের মাধ্যমে। প্রত্যন্ত গ্রামে অসংখ্য ছোট ছোট রাস্তা পঞ্চায়েতের মাধ্যমে, পঞ্চায়েত সমিতির মাধ্যমে কোথাও পাকা কোথাও কাঁচা রাস্তা তৈরী হয়েছে। সমস্ত গ্রামকে আজকে এইভাবে কভার করা হয়েছে। আজকে আপনারা গ্রামে গ্রামে ভোট চাইতে সেই রাস্তা দিয়ে জিপ নিয়ে ক্যানভাস করতে পারছেন। কিন্তু ১৯৭৭ সালের আগে কোন গ্রাম পঞ্চায়েতে জিপ ঢুকতে পারেনি। বামফ্রন্ট সরকারের দৌলতে আজকে আপনারা জিপ নিয়ে ক্যানভাস করতে, ভোট চাইতে গ্রামে যেতে পারছেন।

[3.00 — 3.10 p.m.]

এটা কি উন্নয়ন নয়? আজকে আপনারা এটা লক্ষ্য করেছেন যে, ১৯৭৭ সালের আগে বর্গা চাষীরা জোতদারদের ধান মেপে দিত, সেই বর্গাদাররা জোতদারদের হাতে-পায়ে ধরে বলত, 'আমাকে দেঁড়া দাও', আজকে সেই গ্রামের ছেলেমেয়েরা প্রাথমিক স্কুলে পড়াশোনা করছে, মাধ্যমিক স্কুলে পড়াশোনা করছে। আজকে প্রতিটি গ্রামপঞ্চায়েতে, প্রতিটি মৌজায় কোয়ালিফায়েড সাঁওতাল, ওঁরাও, মুন্ডা ছেলে-মেয়েদের পাওয়া যাচ্ছে। কিন্তু ১৯৭৭ সালের আগে পাওয়া যায়নি। এই যে মানব সম্পদ এই মানব সম্পদের উন্নয়ণ হয়েছে। কলুর বলদের মত যাদের চোখে ঠুলি আছে এই উন্নয়ন তাদের চোখে পড়ছে না, পড়বে না। আজকে ২২ বছর ধরে এই উন্নয়ণ তাঁরা দেখতে পাচ্ছেন না। তাই এটা বলব সাধু সাবধান। আপনারা এতদিন কংগ্রেস দলে চিহ্নিত হয়েছিলেন। আজকে সেই কংগ্রেস দল আর থাকছে না। মূল কংগ্রেসের মূলোৎপাটন হয়েছে। আজকে সমস্ত গ্রামেগঞ্জে কংগ্রেস, তৃণমূল কংগ্রেসে রূপান্তরিত হয়েছে। আজকে কংগ্রেস বলে কিছু থাকছে না। যে কংগ্রেস প্রয়াত রাজীব গান্ধীর হাত ধরে পশ্চিমী দুনিয়ার কাছে পশ্চিমবঙ্গসহ ভারতবর্ষের মানুষকে বেচে দেওয়ার ষড়যন্ত্র শুরু করে দিয়েছিল। আজকে তৃণমূল কংগ্রেস তার সহযোগী দল বি.জে.পি. সহ গোটা ভারতবর্ষের শ্রমজীবী মানুষকে পশ্চিমী দুনিয়ার বাজারের কাছে বিক্রি করার ষড়যন্ত্র চালাচ্ছে। তাই আপনারা দেখছেন ৮০ ভাগ কৃষকের উপর আজকে মারাত্মকভাবে আঘাত হানবার চেষ্টা হচ্ছে। তাই গ্রামেগঞ্জে আজকে যারা সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত মাথার ঘাম পায়ে ফেলে সোনার ফসল ফলালো তারা আজকে কেন দাম পাচ্ছে না? তৃণমূল কংগ্রেস, বি.জে.পি. বন্ধুরা এর কি জবাব দেবে? যারা ধান উৎপাদন করল, গম উৎপাদন করল, আলু উৎপাদন করল তারা দাম পাচ্ছে না। আর শ্রমিক শ্রেণী—তাদের অল্প দামে থাইল্যান্ডের চাল দেওয়ার ষড়যন্ত্র করছে কেন্দ্র। তাঁরা পশ্চিমী দুনিয়ার কাছ থেকে কয়েকশো কৃষিজাত

দ্রব্য আমদানী করছেন। এর ফলে এখানে কৃষকদের বাজারকে ভেঙেচুরে দেওয়া হচ্ছে। আপনারা চাইছেন পশ্চিমবঙ্গে ১৯৭৭ সালের আগের দিনগুলো ফিরে আসুক যাতে কৃষকরা জোতদারদের কাছে গিয়ে বলবে, 'আমাকে দেঁড়া দাও, আমাকে দুলি দাও'। আপনারা ১৯৭৭ সালের আগের দিনগুলো ফিরিয়ে আনতে চাইছেন। সেজন্য আপনারা বামফ্রন্ট সরকারের উন্নয়নমূলক কাজ গুলোর বারে বারে বিরোধিতা করছেন। সাধু সাবধান। আপনারা ঝাড়খণ্ডীদের নাম করে বিচ্ছিন্নতাবাদের চক্রান্ত করছেন, নানা সুবিধা নেওয়ার চেষ্টা করছেন। কিন্তু পশ্চিমবঙ্গের মানুষ সেই চক্রান্ত ব্যর্থ করে দিয়েছেন, ব্যর্থ করে দেবে। এই কারণে আপনাদের স্বপ্ন সফল হবে না। এই কয়েকটি কথা বলে মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণকে আরেকবার সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতি চুনীবালা হাঁসদা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিধানসভা কক্ষকে মান্যতা দিয়ে মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে সেই প্রস্তাবের বিরোধিতা করে আমি দু-একটি কথা বলতে চাই। স্যার আপনি জানেন আমরা ঝাড়খণ্ড এলাকার পিছিয়ে পড়া আদিবাসী মানুষ। আমি ঝড়খণ্ড এলাকা থেকে জিতে এসেছি এবং আবার জিততে চাই। ঝাড়গ্রাম লোকসভা কেন্দ্রের আমার বীনপুর বিধানসভা এলাকায় বামফ্রন্ট সরকার দিনের পর দিন অরাজকতা সৃষ্টি করে চলেছে। সেখানে সরকার সব রকম উন্নয়নের কাজ বন্ধ করে রেখেছে, এলাকার মানুষ এটা বরদাস্ত করবে না। স্যার, আমি আপনার মাধ্যমে বলতে চাই আমার এলাকায় কোন রাস্তাঘাটের উন্নয়ন হয়নি। আমার এলাকায় পানীয় জলের কোন ব্যবস্থা হয়নি। আমাদের এলাকা, মেদিনীপুর, পুরুলিয়া, বাঁকুড়াকে ঝাড়খণ্ড রাজ্যের সঙ্গে সংযুক্ত করা হয়নি। আমাদের এলাকায় তপসিলী এবং আদিবাসী জাতিভুক্ত মানুষের মধ্যে ঠিকভাবে জমি বিলিবণ্টন করা হয়নি। গরীব আদিবাসী এলাকায় নতুন করে বিদ্যুৎ সংযোগের কোন কথা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। নতুন করে কোন শিল্প গঠনের উদ্যোগ নেওয়ার কোন কথা নেই। তাই আমি এই রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারছি না, বিরোধিতা করছি। মাননীয় ডেপুটি স্পীকার......(সাঁওতালি)......মানতান ডেপুটি স্পীকার গমকে দিনের পর দিন সানতাড় হড়কো চেতান অকা নাহাচার হুয় আকানা। আদিবাসী হড় কো চেতান অকয় বেকোয়াও চেতান মুসলিম হড়কো চেতান গুলি চালাও হুয় আকানা নয়া এলাকারে নারি ধর্ষণ হুয় আকানা......

আমাদের এলাকায় নারী ধর্ষণ হচ্ছে। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের ২৪ বছরের জমানায় দিনের পর দিন নারী ধর্ষণ হচ্ছে। গত ৯৮ সালের ৩০ জুন চন্দ্রকোণা রোডে প্রকাশ্য দিবালোকে ২৪ জন আদিবাসী মানুষকে খুন করা হয়েছে। কোন একজন মন্ত্রী সেই ঘটনার সঙ্গে জড়িত আছেন। ঝাড়গ্রাম উন্নয়ন সংক্রান্ত

*বিষয়ের জন্য একজন মন্ত্রী আছেন—মহেশ্বর মুর্মু। কিন্তু ঝাড়গ্রামের কোন উন্নতি হয়নি। উন্নয়নের নামে বছরের পর বছর, দিনের পর দিন টাকা বরাদ্দ করা হচ্ছে, কোন কাজ হচ্ছে না, টাকা ফেরত যাচ্ছে। আদিবাসী মানুষদের কোন উপকার হয়নি,* হচ্ছে না, হবে না। এইভাবে চললে পরিণতি খুব খারাপ হবে। স্যার, আমি এই বিধানসভা কক্ষে বলতে চাই ঝাড়গ্রামের উন্নয়নের জন্য ডিপার্টমেন্ট থেকে ২ কোটি টাকার বদলে আড়াই কোটি টাকা করে দেওয়া হচ্ছে, কিন্তু সেটা দিয়ে আদৌ কোন কাজ হচ্ছে না। এখন পর্যন্ত ওখানে ডেভেলপমেন্ট পর্যদের কোন জেনারেল মিটিং পর্যন্ত ডাকা হয়নি। এর থেকেই বোঝা যায় সরকারের ওখানে কোন টাকা খরচের ইচ্ছে নেই। ঝাড়গ্রামের উন্নয়নের জন্য সরকারের আদৌ কোন টাকা খরচের ইচ্ছে নেই। আদিবাসী মানুষদের উন্নয়নের নামে যে টাকা বরাদ্দ করা হচ্ছে সেই টাকা আদৌ খরচ করা হবে না। সেই টাকা দিয়ে আপনাদের ক্যাডার বাহিনী পোষা হবে। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আপনি জানেন আমাদের মেদিনীপুর জেলায় যেভাবে আইন-শৃঙ্খলা ভেঙে পড়েছে তাতে অবিলম্বে যদি সেখানে সঠিক হস্তক্ষেপ করা না হয়, সরকার যদি ঠিক মত নজর না দেন তাহলে আপনারাও ঐ আগুনে পুড়ে ছারখার হবেন। এ বিষয়ে কোন সন্দেহ নেই। সি.পি.এম সরকার তাদের ২৪ বছরের জমানায় তাদের লীডার বাহিনী, ক্যাডার বাহিনী তৈরী করেছে। এই সি.পি.এমের সরকার কিছু পুলিশকে সাথে নিয়ে দিনের পর দিন গরীব আদিবাসী মানুষদের উপর অত্যাচার চালাচ্ছে। আদিবাসী মানুষদের উপর অত্যাচার শুধু নয়, মেয়েদের উপরও অত্যাচার চলছে। তাদের ঘর পুড়িয়ে দেওয়া হয়েছে, তারা দিনের পর দিন ঘরে ঘুমাতে পারছে না। আমি আজকে এই হাউসে এই কথা বলতে চাই, বামফ্রন্টের ২৪ বছরের রাজত্বে যেভাবে আইন-শৃঙ্খলার অবনতি ঘটেছে তা ভয়াবহ। তাই আমি মনে করি, এই বামফ্রন্ট সরকার না থাকাই ভাল। আর একটি কথা এই হাউসে বলতে চাই, সাঁওতালি ভাষার স্বীকৃতির নাম করে এই ২৩ বছরের রাজত্বে এই সরকার একটিও প্রাইমারী স্কুলে অলচিকি লিপির পঠন-পাঠন আরম্ভ করতে পারে নি। এটা তাদের ব্যর্থতা। মাননীয় মুখ্যমন্ত্রী হুল দিবসে ধামসার কাঠি বাজিয়ে বলেছেন, আমরাই আদিবাসীদের কথা চিন্তা করি। কিন্তু আদৌ তা করে না। কারণ, হুল দিবস ভুল দিবস হিসাবে পালন করা হয়েছে। হুল দিবস ৩০শে জুন পালিত হয়। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3.10 — 3.20 p.m.]

**শ্রী পুলক দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যপালের ভাষণ সম্বন্ধে বলতে গিয়ে প্রথমেই বলতে হয় এই ভাষণ যখন পড়া হয় তখন মনে হয়, আমরা সব পেয়েছির দেশে এসেছি। পশ্চিমবাংলায় যেন অন্যায় নেই, অবিচার নেই, কোন অভাব নেই। কিন্তু বাস্তব চিত্র সম্পূর্ণ আলাদা। বামফ্রন্ট সরকারের ব্যর্থতা

ঢাকবার জন্য নানা অসত্য কথা ভাষণের মধ্যে সাজিয়ে তথাকথিত রাজ্যপালের ভাষণ তৈরী করা হয়েছে। মাননীয় রাজ্যপাল ঐ ভাষণ তাঁর মন থেকে পাঠ করেননি। তাঁর প্রতি আমার শ্রদ্ধা আছে। কিন্তু সাংবিধানিক কাঠামোর মধ্যে থেকে যা বলতে হয় তাই তিনি বলেছেন। আমি তাঁকে শ্রদ্ধা করি, তাঁর প্রতি শ্রদ্ধা জানিয়ে এই তথাকথিত ভাষণকে সমর্থন করতে পারছি না, তাই নিন্দা করছি এবং আমাদের যতগুলি কাট-মোশন আছে তাকে সম্পূর্ণরূপে সমর্থন করছি।

মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে গোড়ার দিকে উত্তরবঙ্গের শান্তি-শৃঙ্খলার কথা বলা হয়েছে। কিন্তু সময়ের অভাবে ভিতরে ঢুকতে পারেননি। তাই আমি কতকগুলি কথা সংক্ষিপ্তভাবে বলছি। রাজ্যপালের ভাষণের ২২.২ ছত্রে যেটা আছে সেখানে রাজ্যসরকার বলেছেন অসংগঠিত শ্রমিকদের কথা। The State Government is seriously concerned with the welfare of the workers in the unorganised sector also. Very recently, the State Government has decided to introduce a scheme. এখানে বলছেন, ভেরী রিসেন্টলি, তাহলে, এতদিন কি হয়েছিল? এত তো উন্নতির কথা বলেন, সাড়ে ২৪ বছরের রাজত্বে চারিদিকে উন্নতির বন্যা বয়ে গেছে বলেন, আজকে সুভাষ চক্রবর্তীর গুঁতো খেয়ে কি ঘুম ভেঙেছে? তাই অসংগঠিত শ্রমিক সম্পর্কে স্কীম নিচ্ছেন। তারপর ২৫.২ ছত্রে চলে যাই, সেখানে বলা হয়েছে কতকগুলি ফ্লাই-ওভার ব্রীজ সম্বন্ধে। আমি প্রথম লাইনটা পড়ছি, রুপিস...............Rs. 400 crore externally aided project for construction of flyovers and improvement of three important road intersections has been taken up...................। এই প্রসঙ্গে আপনি নিশ্চয় জানেন, যখন কলকাতা ৩০০ টার-সেন্টেনারী হল তখন কতকগুলি সংস্থা নিজেদের টাকা খরচ করে ফ্লাই-ওভার ইনটার সেকশন করে দেবে বলেছিল।

কিন্তু সেটা করা হল না। কেন করা হল না তার উত্তর আপনারাও জানেন আমরাও সকলে জানি। সেখানে সেই ভাবে করতে গেলে কাটমানি খাওয়া যাবে না তাই করা হল না অথচ পরে লোন নিয়ে সেটা করা হচ্ছে কারণ লোন নিয়ে করলে সেখানে কাট মানি খাওয়া যাবে। জাপানী এক্সপার্টরা বলছেন যে তারা কাজের কোয়ালিটি সম্পর্কে সন্তুষ্ট নন কিন্তু তবুও এখানে এরা জোর গলায় বড় বড় কথা বলে তা প্রচার করছেন। তারপর হিডকো থেকে লোন নিয়ে বাড়ী করার কথা বলা হয়েছে কিন্তু এখানে এই পশ্চিমবঙ্গে যে প্রোমোটার-রাজ চলছে তার বিরুদ্ধে এই ভাষণে একটি কথাও বলা হয়নি। আমরা দেখেছি গুজরাটে ভূমিকম্প-এর দু দিনের মধ্যে সেখান বড় বড় বাড়ী যেগুলি পড়ে গিয়েছিল তার প্রোমোটারদের গ্রেপ্তার করে গুজরাট সরকার ব্যবস্থা গ্রহণ করেছেন অথচ আমাদের এখানে বড় বড় বাড়ী যেগুলি ভেঙ্গে পড়েছে এবং মানুষ মারা গিয়েছেন তার প্রোমোটারদের কারুকে গ্রেপ্তার করে

ব্যবস্থা নেওয়া হয়নি। গুজরাট সরকার যেখানে ভূমিকম্পের দুদিনের মধ্যে প্রোমোটারদের বিরুদ্ধে ব্যবস্থা নিল সেখানে পশ্চিমবঙ্গ রাজ্য সরকার প্রোমোটারদের ব্যাপারে কোন ব্যবস্থাই নিলেন না। এর থেকেই বোঝা যায় যে এই সরকার প্রোমোটারদের সরকার এবং প্রোমোটারদের সঙ্গে আঁতাত করে চলছেন বলেই তাদের বিরুদ্ধে কোন ব্যবস্থা নিচ্ছেন না। তারপর ৩৮.২-এ স্বাস্থ্য শিক্ষা নিয়ে অনেক কথা বলা হয়েছে। '৯৩ সালে কল্যানীতে ২৫ বিঘা জমি সরকার অধিগ্রহণ করেছিলেন নুরুল হাসান ইনসটিটিউট অব মেডিক্যাল সায়েন্স করার জন্য কিন্তু দুঃখের বিষয় এখনও সেখানে একটি ইঁটও গাঁথা হয় নি। কোলকাতা শহরে মেডিক্যাল কলেজগুলির বাড়ীগুলির অবস্থা দেখুন, সব ভেঙ্গে পড়ছে। আর.জি.করের বাড়ী ভেঙ্গে পড়ছে। মেডিক্যাল শিক্ষা নিয়ে দু/এক ছত্র লিখলেই শুধু হয় না, কাজ করে দেখাতে হয়। আজকে স্যার, পশ্চিমবঙ্গে স্বাস্থ্য পরিষেবা যে সম্পূর্ণ বেহাল তা কয়েকটি ছবি দেখলেই পরিষ্কার বোঝা যায়। ছবিতে দেখা যায় যে রোগীর বিছানার তলায় কুকুর, বেড়াল শুয়ে আছে। হাসপাতাল চত্বরে শুয়োরের চাষ হচ্ছে। এখানে স্বাস্থ্য পরিষেবা সম্বন্ধে একটি প্যারাও নেই এবং এর থেকেই বোঝা যায় যে এখানে স্বাস্থ্য পরিষেবার হাল যে সম্পূর্ণ বেহাল তা ওরা নিজেরাই স্বীকার করে নিয়েছেন। তারপর ৪৪·৩ প্যারাতে ওয়াকফ সম্বন্ধে বলা হয়েছে। এখানে বলা হচ্ছে, My Government has decided to set up a Wakf Tribunal under the Wakf Act. 1995 for determination of any dispute, question or other matters relating to the Wakf properties. কিন্তু এই ওয়াকফে যে গরমিল, ওয়াকফ সম্পত্তি নিয়ে যে নয়ছয় হয়েছে এবং সে সম্পর্কে যে এনকোয়ারি কমিশন হয়েছিল তার রিপোর্ট দিনের আলো দেখলো না কেন আমি সে প্রশ্নের উত্তর জানতে চাই। এখনও আমরা দেখছি ওয়াকফ কমিশন সেইভাবেই চলছে এবং জমিজমা, টাকাকড়ি নিয়ে নয়ছয় চলছে। শাসক দলের লোকরা এর সঙ্গে জড়িত বলে কোন ব্যবস্থা হচ্ছে না। ৪৫·১-এ বলা হচ্ছে, জুডিসিয়াল সম্বন্ধে। বলছেন, অনেক কোর্ট করেছেন। কিন্তু কোর্টগুলিতে যে করাপসান চলছে সেটা বন্ধ করার জন্য কিছুই ব্যবস্থা করেন নি বা সে সম্পর্কে কিছু বলেন নি। আজকে রেজিষ্ট্রি অফিসগুলিতে যান দেখবেন সেখানে কি ভাবে করাপসান চলছে। এই ন্যক্কারজনক অবস্থার আমি ধিক্কার জানাচ্ছি। ৪৬নং ছত্রে বলা হয়েছে যে নানান রকমের ট্যুরিজম ফেসিলিটিস দেওয়া হচ্ছে। কিন্তু আমরা দেখছি টুরিষ্ট লজগুলির মেনটেন করার জন্য কোন ব্যবস্থাই হচ্ছে না। টুরিষ্ট লজগুলি ঘর, শৌচাগারগুলির যা অবস্থা তাতে সেখানে মানুষ থাকতে পারে না অথচ সেখানে তার জন্য কোটি কোটি টাকা খরচ করা হচ্ছে। ওয়াকফ সম্পর্কে—আমি পেশাগতভাবে বলছি—আমার কাছে কিছু ফাইল আসতো। তার জন্য এ ব্যাপারে আমি কিছু জানি, কিন্তু গোপনীয়তার শপথ নিয়েছি তার জন্য বলতে পারছি না। সেখানে কিভাবে করাপশন চলে সেটা আমি জানি। তার জন্য ধন্যবাদ প্রস্তাবের বিরোধিতা করছি, সংশোধনী প্রস্তাবকে সমর্থন করছি।

[3.20 — 3.30 p.m.]

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর আনীত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করে আমি খুবই সংক্ষেপে দু'চারটি কথা আপনার মাধ্যমে এই সভার কাছে রাখতে চাই। কয়েকদিন ধরে এই বিষয়ে আলোচনা হচ্ছে এবং সেখানে সরকার পক্ষ থেকে, বিরোধী পক্ষ থেকে সদস্যগণ বলেছেন। আজও সেই আলোচনা হচ্ছে। কয়েকজন বিরোধী পক্ষের সদস্যর বক্তৃতা শুনলাম। কিন্তু আমি দেখলাম, যে রাজ্যপালের ভাষণের উপর বির্তকে অনেকের বক্তৃতা তার ধারে কাছে যায়নি। রাজ্যপালের ভাষণের উপর আলোচনা করতে গিয়ে তারা নানা ধরণের বক্তব্য রেখেছেন। ধান ভানতে তারা শিবের গীত গেয়েছেন, ফলে না ভেঙেছে ধান, না গাওয়া হয়েছে শিবের গীত। কিছু কিছু ক্ষেত্রে তারা ব্যক্তিগত কুৎসা করলেন। সম্ভবতঃ এ জন্য যে, মাননীয় রাজ্যপাল যে তাঁর ভাষণে আমাদের রাজ্যের আর্থ-সামাজিক এবং রাজনৈতিক অবস্থার যে চিত্র তুলে ধরেছেন সে চিত্রে সবটাই সত্য; এ সম্পর্কে তাদের বিশেষ কিছু বলবার নেই। সেজন্য বিরোধী দল নানা ধরণের উল্টোপাল্টা বক্তব্য রেখে নিজেদের বিভ্রান্তিকে অপরের মধ্যে ছড়িয়ে দেবার চেষ্টা করেছেন। আমরা সবাই জানি যে, রাজ্যপাল যে ভাষণ দেন সেটা রাজ্য সরকারের নীতিগত অবস্থাকে তুলে ধরে। তাতে নতুন কিছু বলবার ব্যাপার তাঁর নেই। এটা আমাদের দেশের সংবিধানসম্মত ব্যবস্থা। যাঁরা বিরোধী দলে রয়েছেন তাঁরা এটা জানেন, অথচ তাঁরা তার বিরোধীতা করছেন। কেন করছেন জানি না। তাঁরা কি চান, রাজ্যপাল আমাদের দেশের সংবিধান না মেনে একজন স্বৈরাচারী শাসকের ভূমিকা গ্রহণ করবেন? এবং তাঁরা কি মনে করেন যে, সেটাই সাংবিধানিক গণতন্ত্র? সেটা ভাবলে আমার কিছু বলবার নেই। এখানে রাজ্যপাল তাঁর ভাষণে যেসব কথা তুলে ধরেছেন সেই কথাগুলি অত্যন্ত বাস্তব এবং সত্য। কিন্তু আপনি জানেন যে, এক শ্রেণীর জীব আছে—পেঁচা, তারা দিনের আলো সহ্য করতে পারে না, নিজেকে অন্ধকারে লুকিয়ে রাখতে চায়। এখানে আমাদের বিরোধীদলের বন্ধুরাও যা সত্য তা কিছুতেই সহ্য করতে পারেন না এবং তার ফলে তাঁরা উল্টোপাল্টা কথা বলেন। কেউ কেউ বলে থাকেন, পশ্চিমবঙ্গে পরিবর্তন দরকার। তাদের ভাষায়, পরিবর্তন এইজন্য দরকার যে, বামফ্রন্ট সরকারের ২৪ বছরের শাসনে পশ্চিমবঙ্গ অন্ধকারে নিমজ্জিত হয়ে গেছে। সত্যি কি পশ্চিমবঙ্গ অন্ধকারে নিমজ্জিত হয়েছে? তার তো কোন চিত্র আমার চোখে পড়ছে না। বরং সর্বভারতীয় তথ্য, বিভিন্ন তথ্য যা আছে সেই তথ্য থেকে এটা প্রমাণ করা সম্ভব যে পশ্চিমবাংলা সর্বক্ষেত্রে উন্নয়নের দিকে যাচ্ছে, অন্ধকারের দিকে নয় আলোর দিকে যাচ্ছে। স্যার, আপনি লক্ষ্য করবেন সারা দেশে বিশেষ করে বি.জে.পি শাসিত রাজ্যে সাম্প্রদায়িক দাঙ্গা হচ্ছে, আদিবাসীদের মারছে, খৃষ্টানদের মারছে। দেশের অন্যান্য রাজ্যে সাম্প্রদায়িক সম্প্রীতি বিঘ্নিত হচ্ছে। সেই

অবস্থায় দাঁড়িয়ে আমরা গর্ব করে বলতে পারি পশ্চিমবাংলা এমন একটা রাজ্য যেখানে এই ধরণের ঘটনা ঘটেনি। পশ্চিমবাংলা তার ঐতিহ্য বজায় রাখতে পেরেছে। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এই সাম্প্রদায়িক সম্প্রীতি এবং শান্তি অক্ষুন্ন রেখেছে। অক্ষুন্ন রেখেছেন এই জন্য যে সাম্প্রদায়িক সম্প্রীতি এবং শান্তি যদি অক্ষুন্ন না থাকে তাহলে কোন রাজ্যের উন্নতি তরান্বিত হতে পারে না। এই কথা ঠিক আমরা এটা লক্ষ্য করছি যে কয়েকটি রাজ্যে ইতিমধ্যে উন্নয়নের হার যেমন পিছিয়ে পড়েছে সেখানে আমাদের রাজ্য পশ্চিমবাংলায় সেটা এগিয়ে গিয়েছে। আমি উদাহরণ দিয়ে বলতে পারি, ১৯৮১ সাল থেকে ১৯৯১ সাল এই দশকে যেমন ধরুণ বিহারের উন্নয়নের হার ছিল ৪·৬৬ শতাংশ, আর এখন যে দশক চলছে ১৯৯১ সাল থেকে ১৯৯৮ সাল পর্যন্ত সর্বশেষ হিসাব যেটা আমার কাছে আছে—এই দশকে তাদের উন্নয়নের হার দাঁড়িয়েছে ২·৬৯ শতাংশ। পেছিয়ে গিয়েছে। উত্তরপ্রদেশে ছিল ৪·৯৫ শতাংশ, এখন সেটা দাঁড়িয়েছে ৩·০৫ শতাংশ। আমি এটা বিকাশের হারের কথা বলছি। উড়িষ্যা ছিল ৪·২৯ শতাংশ এখন সেটা হয়েছে ৩·২৫ শতাংশ, পিছিয়ে গিয়েছে। এইভাবে হরিয়ানায় কমেছে ১·৪১শতাংশ রাজস্থানে কমেছে ০·৬ শতাংশ, অন্ধ্রপ্রদেশ, যে অন্ধ্রপ্রদেশ নিয়ে আপনারা হইচই করেন সেই অন্ধ্রপ্রদেশে কমেছে ·৬২ শতাংশ, পাঞ্জাব, যে পাঞ্জাব নিয়ে আপনারা বড় বড় কথা বলেন যে সেখানে নাকি সবুজ বিপ্লব ঘটেছে, সেই পাঞ্জাবে বিকাশের হার কমেছে ·৬১ শতাংশ। আর পশ্চিমবাংলায় আগের দশকে উন্নয়নের হার ছিল ৪·৭১ শতাংশ আর এই দশকে এটা বেড়ে দাঁড়িয়েছে ৬·৯১ শতাংশ। এতে কি প্রমাণিত হয় স্যার? এটা প্রমাণিত হয় যে পশ্চিমবাংলার যে উন্নয়নের গতি সেই উন্নয়নের গতি এখনও পর্যন্ত অব্যাহত রয়েছে। এই কথা ঠিক, এটা সবাই স্বীকার করেন যে কৃষি ক্ষেত্রে আমাদের রাজ্যের যে অগ্রগতি ঘটেছে এটা অত্যন্ত উল্লেখযোগ্য। শুধু উৎপাদন বেড়েছে তা নয়, আমাদের রাজ্যে যে ৮৫ শতাংশ কৃষক সেই কৃষকদের আর্থ-সামাজিক মানের উন্নতি ঘটেছে। এখন পশ্চিমবাংলায় এমন কোন মানুষকে খুঁজে পাওয়া যাবে না, যে সে না খেতে পেয়ে মারা যাচ্ছে। এখন আর পশ্চিমবাংলার মানুষকে মাইলো খেয়ে বেঁচে থাকতে হয় না। পশ্চিমবাংলার মানুষের আয় বাড়াতে পেরেছে এই উন্নতির ফলে। আমাদের রাজ্যে ভূমিসংস্কার ব্যবস্থার ফলে, সেচের উন্নয়নের ফলে নিকাশী ব্যবস্থার সম্প্রসারণের ফলে এবং অন্যান্য প্রকল্প গ্রহণ করার ফলে এই অগ্রগতি সম্ভব হয়েছে। আমাদের দেশের কেন্দ্রীয় সরকার যে কৃষি নীতি গ্রহণ করেছেন সেই কৃষিনীতি আমাদের সর্বস্বান্ত কৃষকদের সর্বনাশের পথে ঠেলে দিচ্ছে। যার ফলে সারা দেশে কৃষি উৎপাদনের হার কমেছে, কৃষকরা ঋণের জালে জড়িয়ে পড়ছে এবং কৃষকরা তাদের কৃষিজাত দ্রব্যের লাভজনক দাম পাচ্ছে না।

সেচ, বিদ্যুৎ, বন্যানিয়ন্ত্রণ ইত্যাদি বিষয়ে তারা কোন জাতীয় নীতি প্রণয়ন করেন নি। মূল কথা হলো, আমাদের দেশের কৃষিপণ্য এবং খাদ্যশস্যের বাজারকে বিদেশের কাছে পৌঁছে দেওয়ার ফলে আমারা ক্রমশ পরনির্ভরশীল হয়ে পড়ছি। (এই সময়ে লাল আলো জ্বলে ওঠে)......তার ধাক্কা আমাদের ওপরে আসছে। সেজন্য আমরা চাই সুষ্ঠু নীতি প্রণয়ন হোক। আমরা চাই রাজ্যপাল তাঁর ভাষণে যে চিত্র তুলে ধরেছেন তাকে অক্ষুন্ন রেখে এগিয়ে যেতে। রাজ্যপালের ভাষণের ওপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

(মাইক অফ হয়ে যায় এবং পরবর্তী বক্তা বলতে ওঠেন)।

[3.30 — 3.40 p.m.]

**শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় ডেপুটী স্পীকার স্যার, আপনার মাধ্যমে মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন, আমি তার বিরোধীতা করে কয়েকটি কথা উত্থাপন করছি। স্যার, মাননীয় বিধায়কদের উন্নয়ন প্রকল্পে রাজ্যের অর্থমন্ত্রী শেষ মুহূর্তে হলেও বরাদ্দ করেছেন। এটি এমন একটি জটিল পর্যায়ে রয়েছে যে এই কাজ কখনও সম্ভব নয়। আমরা যারা কলকাতার বিধায়ক, আমাদের গত ৪ঠা অক্টোবর, পূজার আগে ৭·৫০ লক্ষ টাকার একটি প্রোপোজাল পাঠাতে বলা হয় প্রিন্সিপ্যাল সেক্রেটারীর কাছে। আমরা সেটি পাঠিয়েছিলাম। সেটি ক্যালকাটা কর্পোরেশনের কমিশনার, চীফ ইঞ্জিনিয়ার এবং রেসপেকটিভ বোরো একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের হাত ঘুরে আজ পর্যন্ত সেই কাজ ইম্প্লিমেন্ট হওয়ার মত অবস্থায় এসে পৌঁছয় নি। আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাইছি, এম.পি.ফান্ডের যে টাকা, তার নোডাল এজেন্সী হচ্ছে ক্যালকাটা কর্পোরেশন, আর আমাদের বিধায়ক উন্নয়ন প্রকল্প যা রাজ্য সরকার ঠিক করেছেন, এটাতে ক্যালকাটা কর্পোরেশনকে ইম্প্লিমেন্টিং এজেন্সী হিসাবে ঠিক করেছেন। ফলে এর জটিলতা বেড়ে গেছে। আমি অবিলম্বে রাজ্য সরকারকে এই কথা বলতে চাইছি, যদি সত্যি সত্যিই রাজ্য সরকারের মনের ইচ্ছা থাকে বিধায়কদের এলাকায় উন্নয়ন প্রকল্পের কাজ হবে, তাহলে ক্যালকাটা কর্পোরেশনকে ইম্প্লিমেন্টিং এজেন্সী করলে হবে না, তাহলে কোনদিনই কাজ হবে না। এটাকে এম. পি. ফান্ডের মত যদি নোডাল এজেন্সী করে দেওয়া হয় তাহলে কাজ হবে। এটা একটা সিরিয়াস ম্যাটার। নির্বাচন এসে গেল। সেজন্য এটা না করলে এটা প্রহসনের পর্যায়ে থেকে যাবে, কোন কাজ হবে না। মাননীয় রাজ্যপাল ২৫.২ অনুচ্ছেদে বলেছেন—'উড়ালপুল নির্মাণে ও তিনটি গুরুত্বপূর্ণ রাস্তার সংযোগস্থলের উন্নতিবিধানের জন্য বিদেশী সহায়তায় ৪০০ কোটি টাকার একটি প্রকল্প হাতে নেওয়া হয়েছে। কলকাতার উড়ালপুল নির্মাণের ব্যাপারে জাপানের সহযোগিতায় কয়েকটি প্রকল্পে ৪০০ কোটি টাকার একটি চুক্তি হয়েছে রাজ্য সরকারের সঙ্গে। আমি এই পবিত্র বিধানসভায় দাঁড়িয়ে এর আগেও বলার চেষ্টা করেছি যে, উত্তর কলকাতা সবদিক থেকে

বঞ্চিত এবং উপেক্ষিত। উত্তর কলকাতার দিকে রাজ্য সরকারের কোন চোখ নেই। মানিকতলা, শ্যামবাজার এবং কুমোরটুলি এলাকায় সম্প্রসারণ এবং উন্নয়নের কথা রাজ্য সরকার ঘোষণা করেছিলেন। কিন্তু আজও সেটি হতে পারছে না। আমি পরিশেষে আর একটি কথা বলতে চাই, শ্যামবাজারে লকগেট এবং শ্যামবাজার-বি.টি.রোডের সংযোগস্থালে উড়াল পুল'এর কাজ অবিলম্বে করা হোক। কারণ স্যার, আপনি জানেন যে শ্যামবাজার বি.টি. রোডে যে ধরণের ট্রাফিক জ্যাম হয়, তাতে এই কাজ এখুনি হওয়া প্রয়োজন। এর কাজ কবে শুরু হবে তা আমার জানা নেই। এখানে রাজ্যপাল বলেছেন, পার্কষ্ট্রীট উড়ালপুল এবং লকগেট উড়ালপুলের কাজের জন্য ঠিকাদার বাছাইয়ের কাজ চলছে। এই ঠিকাদার বাছাই করার কাজ কতকাল চলবে? রাজ্য সরকারের পক্ষে কে এর উত্তর দেবেন? মাননীয় মুখ্যমন্ত্রী যদি উত্তর দেন তাহলে ভাল হয়।

এই ঠিকাদার বাছাই করার কাজ কতকাল চলবে এবং কবে শুরু হবে? এই কাজ দ্রুতগতিতে এখনি শুরু হোক আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আর্কষণ করছি। একটা অদ্ভুত পরিস্থিতি চলছে, প্রথমে বলা হয়, শ্যামবাজারের লকগেট দূষণের জন্য বন্ধ করে দেওয়া হবে। আমি ঐ কথা শুনে রাস্তায় নামি, শ্যামবাজারের পাঁচমাথার মোড় অবরোধ করেছিলাম, তখন রাজ্য সরকারের পক্ষ থেকে বলা হল, আমরা একথা বলিনি। সেই কাজ আজও শুরু হল না। সেই কাজ অবিলম্বে যেন শুরু হয় এটা দেখবেন। আমি যে কথা উল্লেখ করতে চাই, স্বাস্থ্য দপ্তরের অবস্থা অত্যন্ত ভয়ঙ্কর। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে স্বাস্থ্য দপ্তর-এর গুণগান করেছেন এবং যিনি এখন চেয়ারে আছেন তিনি হেলথ্ সাবজেক্ট কমিটির চেয়ারম্যান। আমরা গুজরাটে গিয়েছিলাম ডাঃ পরভীন কুমার সাহেবের চেয়ারম্যানশিপে, গুজরাট ভূমিকম্পে শেষ হয়ে গেছে, অনেকের ক্ষতি হয়েছে, প্রচুর মানুষ মারা গিয়েছেন, আমরা যখন গিয়েছিলাম সেখানে দেখেছিলাম, বাংলার স্বাস্থ্য দপ্তরের কাজকর্মের সঙ্গে ওখানকার স্বাস্থ্যদপ্তরের কাজকর্মের তফাত। আমাদের বাংলার গ্রামে চিকিৎসকরা যেতে চান না, তার প্রধান কারণ এখনকার স্বাস্থ্যদপ্তর। ডাক্তারদের কন্ট্রাক্ট বেসিসে যে চাকরি হবে তাকে ৫ হাজার টাকায় কাজ করতে হবে, গুজরাটে সেটা নেই। গুজরাট সরকার যেখানে একজন এম বি বি এস ডাক্তারকে নিচ্ছেন স্থায়ী ডাক্তার হিসাবে এবং একজন কন্ট্রাক্ট বেসিসে যে ডাক্তারকে নিচ্ছেন সেও ঐ বেতন পেয়ে থাকেন।

(এই সময়ে, সময় শেষ হয়ে যাওয়ায় বক্তার মাইকের সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়)

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় সভাপতি মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানিয়ে আমি দু-চার কথা বলতে চাই। রাজ্যপালের ভাষণের উপর তিনদিন ধরে যে আলোচনা হচ্ছে সরকার পক্ষের সদস্যরা বিস্তারিতভাবে সেই আলোচনা করেছেন এবং তাঁরা বিরোধী সদস্যদের প্রশ্নের জবাবও দিয়েছেন। আমি এই ভাষণকে সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। বিরোধী বি জে পি এবং তৃণমূলরা যে

আইনশৃঙ্খলার কথা বলছে, স্যার ওরা গণতন্ত্রে বিশ্বাসী নয়, বিভিন্ন জায়গায় বিভিন্ন কারণে সন্ত্রাস সৃষ্টি করছে এবং বলছে পশ্চিমবাংলার আইনশৃঙ্খলা ভেঙে পড়েছে। মাননীয় রাজ্যপাল এখানকার আইন-শৃঙ্খলার পরিস্থিতি ভাল আছে তিনি বলেছেন, আমি জিজ্ঞাসা করছি কংগ্রেসশাসিত রাজ্যে এবং বিজেপিশাসিত রাজ্যে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলার চেয়ে তা উন্নত কিনা? এখানে মানুষ গণতন্ত্র পেয়ে থাকেন এবং ভোট দেবার অধিকারও পেয়ে থাকেন। এখানে ঝাড়খন্ড বিধায়ক তিনি গরীবের উপর দরদ দেখিয়ে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা নিয়ে যে ভাবে অসত্য ভাষণ দিয়ে গেলেন তা বলার নয়। ঝাড়খন্ড-এর ওখানে যে ড্যাম আছে, সেখানের জল এখানে আসে এবং তা দিয়ে বোরো চাষ রবি চাষ এর সময় জল দেওয়া হয়। তারা ক্ষমতায় এসে বোর্ড গঠন করলো এবং পশ্চিমবাংলার যে কৃষকরা জল নিয়ে চাষ করতো গরীব মানুষরা চাষ করতো তাদের সেই জল কি ভাবে আটকাতে হয় সেটা তারা চেষ্টা করছে। সেই জল আটকে দিচ্ছে। মাননীয় রাজ্যপাল তার ভাষণে একটি কথা বলেছেন, শিক্ষাকে পিছনে ফেলে কোন উন্নয়নমূলক কাজ করা যায় না। আমরা তার ভাষণে দেখেছি, গ্রামবাংলায় গরীব মানুষের [illegible] খানে শিক্ষার আলো পৌছায়নি, সেখানে স্কুল তৈরী হয়েছে, মানুষ তার শিক্ষা-দীক্ষার মাধ্যমে চেতনা বাড়াবে, উন্নয়ন হবে। তার সঙ্গে আরেকটা কথাও তিনি বলেছেন, ভূমির সদ্ব্যবহার না করলে গ্রামবাংলার উন্নয়ন হবে না। তবেই গ্রামের মানুষের উন্নয়ন হবে এবং তারা পয়সা পেলে তাদের কেনাকাটা বাড়বে এবং ছোট ছোট শিল্প এবং কলকারখানা তৈরী হবে, বেকারি দূর হবে। এই রাজ্যসরকার তার সীমিত ক্ষমতার মধ্যেও বিভিন্ন দিকে রাস্তা তৈরী করছে, মানুষের পারাপারের জন্য সেতু তৈরী করছে এবং বিভিন্ন রকম কর্মসূচী এইজন্য গ্রহণ করা হয়েছে। বিরোধী দলের সদস্যরা শুধু হৈ হুল্লোড় করেই বিশৃঙ্খলার চেষ্টা করছেন। স্বাস্থ্য, শিক্ষা— বিভিন্ন ক্ষেত্রে যে উন্নতি হচ্ছে সেটা বিরোধীদের চোখে পড়ে না। আজকে গ্রামের কৃষিজীবিই বলুন, মৎস্যজীবিই বলুন, তাদের উন্নয়ন এরা দেখতে পাচ্ছে না। এই হাউসে একজন ঝাড়খন্ডী সদস্যা বক্তৃতা দেওয়ার সময় অনেক কথা এখানে বলে গেলেন। আমি সেই সদস্যাকে জিজ্ঞাসা করেছিলাম, পশ্চিমবাংলায় তো অনেক ঝাড়খন্ডী লোক রয়েছে, অনেক গরীব মানুষ রয়েছে, তাদের ক্ষেত্রে তো কোন বঞ্চনা হয়নি। এই কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 —3-50 p.m.]

**শ্রী তাপস রায় ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, গত ২২শে জানুয়ারী পশ্চিমবাংলার রাজ্যপাল সংবিধানের ১৭৬ নম্বর অনুচ্ছেদ অনুসারে বিধানসভার অধিবেশনে যে ভাষণ রেখেছেন তার বিরোধীতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে যে সংশোধনী প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করে, খুব অল্প সময়ে আমি কয়েকটি

কথা আপনার সামনে রাখছি। রাজ্যপাল বীরেন. জে. শাহর যে বক্তৃতা আমরা সেদিন শুনলাম বা পড়লাম তা চর্বিত চর্বন, কল্পিত। যা বাংলার মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোকেরা স্বপ্নে দেখে থাকে। এই চব্বিশ বছরে যদি এর বাস্তবে রূপ দিতে পারতেন তাহলে নির্বাচনের আগে এই থর থর করে কাঁপতে হত না। সুভাষ চক্রবর্ত্তীর মত মানুষকেও আজকে আপনাদের রাখতে হচ্ছে, যে অনিল বাবুর গালে থাপ্পড় মারছে আবার বুদ্ধদেব বাবুরও সমালোচনা করছে। চব্বিশ বছরে আপনারা যা কাজ করেছেন তাতে আপনারা থর থর করে কাঁপছেন আবার ফিরে আসবেন কিনা। পদ্মনিধিবাবু পশ্চিমবাংলার দেওয়ালের লিখন পড়ুন, ২০০১ সালে বাংলার মসনদে আপনাদের আর ঠাঁই হবে না। দেওয়ালের এই লিখন যদি আপনারা পড়তে না পারেন তাহলে আপনারা কেন রাজনীতি করছেন। বাংলায় একটা প্রবাদ আছে, আমার সর্ব অঙ্গে ব্যথা, আমি ওষুধ দেব কোথা। আজকে কোনদিকে আপনারা ওষুধ দেবেন আর মলম দেবেন। আপনাদের সর্ব অঙ্গেই তো ব্যথা।

শিক্ষা, শিল্প, স্বাস্থ্য, রাস্তাঘাট, যাই বলুন, বন্যা, পরবর্তী পরিস্থিতি, বেকারি আইন-শৃঙ্খলা কোন্‌টা নিয়ে বলবেন?

প্রথমে স্বাস্থ্যের কথা তুলে ধরি। স্বাস্থ্যমন্ত্রী নেই এখন হাউসে। আপনারা জানেন পশ্চিমবাংলায় সুপার স্পেশালিস্ট হাসপাতাল এস.এস.কে.এম.। সেখানে আমাদের জ্ঞান সিং সোহনপালের চিকিৎসা হচ্ছে। সুপার স্পেশালিস্ট হাসপাতাল, যেখানে প্রচন্ড চাপ রয়েছে, সেখানে যদি ঐ চিকিৎসা বা অপারেশন করা হয় তাহলে চাচাকে হয়ত আমরা ফেরত পাব না। তাই আমাদের অন্য কোথাও বা সি.এম.সি., ভেলোরে যেতে হবে। সারা পৃথিবীতে বাঙালী চিকিৎসকরা সমাদৃত, বিশ্বের নামি-দামী স্টেটসম্যানদের চিকিৎসা করে বাঙালী চিকিৎসকরা, আর সেই বাঙালীদের রোগ নিরাময়ের জন্য দিল্লী, বম্বে, হায়দ্রাবাদ, চেন্নাই, তামিলনাড়ুতে যেতে হয় কেন, এই প্রশ্ন করতে পারি না? এস.এস.কে.এম. হাসপাতলে একটা রিকভারি রুম পর্যন্ত নেই- অপারেশনের পর রোগীকে সেখানে নিয়ে যাবে। মিঃ চেয়ারম্যান, আপনি স্বাস্থ্য কমিটিরও চেয়ারম্যান এবং সিনিয়ার মোস্ট মেডিক্যাল টিচার এ্যান্ড ডাক্তার, আপনি জানেন স্যার, একটা ফ্রাকচার টেবিলের দাম দুই থেকে আড়াই লক্ষ টাকার বেশি কখনো নয়, মেডিক্যাল কলেজে একটা ফ্রাকচার টেবিল পর্যন্ত নেই। আপনারা জানেন বেশিরভাগ ক্ষেত্রেই বৃদ্ধ-বৃদ্ধাদের নেক ফিমার ফ্রাকচার হয়। সেই ফ্রাকচার টেবিল আনতে পারলেন না, আর আপনারা ২০০১ সালেই আবার মানুষের সমর্থন নিয়ে ফিরে আসতে চান? পদ্মনিধি বাবু, আপনাদের লজ্জা করে না? আপনারা বেহায়া নির্লজ্জ। হাসিম আবদুল হালিম, শম্ভুনাথে ভর্তি হলেন। অন্য কোথাও হলে কি হোল সার্জারি হত, কিন্তু শম্ভুনাথে হ'ল না, তাই পেট কেটে পাথরগুলো বার করতে হ'ল। আসলে ভোটের আগে তিনি একটা চমক দিতে চেয়েছিলেন, কিন্তু তা সফল হ'ল না। আজকে

ব্রেন টিউমার অপারেশন করতে গেলে আমাদের ৮ মাস সময় লাগছে। মানুষের কাছে সুপার স্পেশালিস্ট হাসপাতালের সুযোগ-সুবিধা আপনারা পৌঁছে দিতে পারেন নি। আমি আজকে পাঁচ বছর ধরে বলে আসছি, অবস্থান করেছি, অনশন করেছি, তবুও একটা সিটি স্ক্যান মেশিন আপনারা মেডিক্যাল কলেজে বসালেন না। তাহলে কি আপনারা কাজ করেন নি? নিশ্চয় করেছেন। জেলায় জেলায় আপনাদের পার্টি অফিস করেছেন, গণশক্তি-অফিস করেছেন। আর এম.সি.এইচ.বিল্ডিং রিনোভেট করতে আপনাদের ১৪ বছর সময় লেগেছে। কিন্তু নিওরোলজিতে, কার্ডিওলজিতে, অর্থোপেডিকে নিয়ে যেতে পারেন নি। আমার চাপে কয়েকটা বেডে আজকে জেনারেল মেডিসিনে কিছু পেশেন্ট শুয়ে আছে। আজ পর্যন্ত একটা নতুন মেডিক্যাল কলেজ আপনারা করতে পারেন নি। এটা কি আপনাদের ব্যর্থতা নয়?

আজকে বড় বড় কথা বলছেন মুখ্যমন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য কামতাপুর নিয়ে।

[3.50 — 4.00 p.m.]

আমরা পৃথক রাজ্যের বিরোধী, আমরা বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে। কিন্তু উত্তরবঙ্গের প্রতি যে বঞ্চনা সেটা আপনারা দেখেছেন কি? উত্তরবঙ্গে মেডিক্যাল কলেজ, ইউনিভার্সিটি, হিন্দি ভাষাভাষিদের জন্য ছাত্রছাত্রীদের জন্য কলেজ কোথায়? উত্তরবঙ্গের মানুষের উন্নয়ন কোথায়? এই যে এত বড় বড় কথা ৩-৪ দিন ধরে বললেন—উত্তরবঙ্গের মানুষ আজকে কামতাপুরী দাবি করছে। তাদের অর্থনৈতিক নিষ্পেষনের মধ্য দিয়ে তাদের আজকে রেখে দেওয়া হচ্ছে। তাই আজকে তাদের যে ভাষার দাবি, উন্নয়নের যে দাবি, সেই দাবিকে আমরা সমর্থন করি। সেই ব্যাপারে আপনাদের ভাবতে হবে। আপনাদের চিন্তাভাবনা করতে হবে। আসল চিত্র লুকিয়ে রেখে এখানে রাজ্যপালের ভাষণে আপনাদের লিখে দেওয়া চিত্র তুলে ধরা হয়েছে। দু বছর আগে অর্থমন্ত্রী নেচে নেচে উনি বক্তৃতা দিয়ে বলেছিলেন—অতীশদা আপনি শুনেছেন—উনি বলেছিলেন এককালীন আড়াই হাজার টাকা দেওয়া হবে বেকারদের। কোথায় দিয়েছে? কজন বেকারদের দিয়েছেন? আপনারা আজকে বন্যার কথা বলছেন। কেন্দ্র যদি টাকা না দিয়ে থাকেন, তার জন্য নিশ্চয় কেন্দ্র দায়ী, কেন্দ্র বিমাতৃসুলভ আচরণ করেছেন। কিন্তু আপনারা কোন মাতৃসুলভ আচরণ করেছেন? আপনারা বলেছেন ২.১৮ কোটি মানুষকে কোথা থেকে দেব? কোথায় আপনাদের হিসাব? আপনাদের বেনিফিশিয়ারী লিস্ট কোথায়? বানভাসী মানুষের লিস্ট কোথায় বলুন? আজকে সেই মানুষগুলি কি অবস্থায় আছে বলুন? কি করুণ পরিস্থিতির মধ্যে আছে তারা? একবারও তাদের কথা ভাবছেন কি? যেহেতু বেনিফিশিয়ারী লিস্ট তৈরী হয়নি, তাই আজ পর্যন্ত হাউস বিল্ডিং লোন একটা মানুষও পায়নি। বানভাসীদের জন্য চোখের জলে পশ্চিমবঙ্গের মার্কসবাদী কমিউনিস্ট পার্টি আপনারা তৈরী করবার চেষ্টা করছেন। নির্বাচনের আগে লজ্জা করে না? নির্লজ্জ বেহায়া আপনারা? আজকে

শিক্ষার কথা বলি। রাজ্যপাল চ্যান্সেলার হিসাবে নিজে বলেছেন কলকাতা বিশ্ববিদ্যালয়ে ১০-১২ বছরে অডিট হয়নি। লজ্জায় আমার মাথা হেঁট হয়ে যায়। ১০ বছরেও অডিট হয়নি। রাজ্যপালের ভাষণে তো সেটা উল্লিখিত হয়নি। আপনারা আজকে শিক্ষাকে কোন্ জায়গায় এনে দাঁড় করিয়েছেন? আপনারা বড় বড় কথা বলছেন। আপনারা একটা ইনফরমেশান টেকনোলজি সেন্টার করেছেন ঠিক্ কথা। কিন্তু সেখানে যে ছাত্ররা পড়তে গেল—কিন্তু তাদের কত টাকা লাগে জানেন? ৪ হাজার টাকা দিয়ে তবে সেখানে পড়তে পারে। বলুন তো মাসে ৪ হাজার টাকা দিয়ে কটা ছেলে পড়তে পারবে? এই ইনফরমেশান টেকনলজিতে আমরা কর্ণাটক, অন্ধ্রর থেকে পিছিয়ে গেলাম। শুধুমাত্র বামফ্রন্ট সরকারের ভুল কর্মসূচীর জন্য এই ঘটনা ঘটছে। আপনাদের দূরদৃষ্টি নেই। আজকে আপনারা বলছেন ইন্ডাস্ট্রির কথা। হলদিয়ায় ৫ হাজার কোটি টাকা কমপ্লিট হয়েছে। মিৎসুবিসির ১৫০০ কোটি টাকা কমপ্লিট করেছে। কিন্তু প্রশ্ন হল আজকে আর কোন এই ধরণের ইন্ডাস্ট্রি, কোন মেগা প্রজেক্ট এসেছে কি? আপনারা তো ডেসটিনেশান ওয়েস্ট বেঙ্গল করেছিলেন। সেখানে তো পৃথিবীর একটা অন্যতম কনসালট্যান্ট ম্যাকেনসী তারা বলেছিলেন যতক্ষণ পর্যন্ত না নগরে নাগরিক পুনরুজ্জীবন হবে, ততক্ষণ পর্যন্ত ইন্ডাস্ট্রির কোন সুযোগ নেই। কোন উন্নতি হতে পারে না। আজকে কোথায় বন্ডেল গেট, কোথায় গড়িয়াহাট, কোথায় লেক গার্ডেনস, আজকেও ক্ষিতি গোস্বামী বলেছেন কবে হবে কেউ জানে না। আজকে সোনারপুর, মধ্যমগ্রাম কবে হবে কেউ জানে না। এ.ডি.বি. ১২শো কোটি টাকার লোন কোথায় গেল, আজও পর্যন্ত কলকাতার ড্রেনেজ ব্যবস্থার উন্নতি হল না। আমার অনেক কিছু বলার ছিল কিন্তু সময় অত্যন্ত কম। আজকে বুদ্ধবাবু ভারত চেম্বার্স অব কমার্সে গিয়ে বলছেন তাঁর ঔদ্ধত্য অনেক কমে গেছে, ১৮০ ডিগ্রী ঘুরে গেছেন, নাক উঁচু ভাব তাঁর অনেক কমে গেছে, ডাকলেই চলে যাচ্ছেন, ইন্ডাস্ট্রিয়ালিষ্টদের সঙ্গে বসছেন এবং বলছেন ভূতের মুখে রাম নাম—কি বলছেন, বলছেন মিলিট্যান্ট ট্রেড ইউনিয়নিজম নয়। মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির মুখ্যমন্ত্রী ২৪ বছর পর আজকে এই কথা বলছে। তাই এই ভাষণের বিরোধীতা করে আমাদের সমস্ত সংশোধনী প্রস্তাব সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মনোরঞ্জন পাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২২শে জানুয়ারী মাননীয় রাজ্যপাল যে ভাষণ এই পবিত্র বিধানসভায় রেখেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। কংগ্রেসের তাপস রায় বলে গেলেন বামফ্রন্টকে কটাক্ষ করে বলে গেলেন গোটা গায়ে ঘা কোথায় ওষুধ লাগাব। আমি বলছি যে এটা কোয়াক ডাক্তারের কথা। আর এটাও পবিত্র বিধানসভায় দাঁড়িয়ে জানাতে চাই যে, ওরা বলেছেন যে বামফ্রন্ট সরকার নাকি এই নির্বাচনে আর ফিরে আসতে পারবেন না। আমি ওকে বলছি যে উনি আজকে লিখে রাখতে পারেন পুনরায় বামফ্রন্ট সরকার ফিরে

আসবেন নির্বাচনে জয়যুক্ত হয়ে। আজকে আমি বিনীতভাবে একটা কথা বলতে চাই যে আজকে স্বাধীনতা হওয়ার পর ৪৫ বছর আপনারা দিল্লীর মসনদে ছিলেন। কি করেছেন আপনারা? বিরাট ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে আপনাদের জনবিরোধী নীতির ফলে, আপনাদের দুর্নীতির ফলে আজকে আপনারা মানুষের কাছ থেকে দূরে সরে গেছেন। কংগ্রেসী বন্ধুদের বলতে চাই যে আপনারা তো ২৮ বছর পশ্চিমবাংলায় ছিলেন তখন আপনাদের কেন এইসব কথা মনে পড়েনি? কারো দয়ার উপর, কারো ভিক্ষার উপর বামফ্রন্ট সরকার আসে নি। আমাদের অর্থনীতি দাঁড়িয়ে আছে কৃষি ব্যবস্থার উপর। ২৪ বছরে ১০ লক্ষ ৪৫ হাজার জমি পাট্টার মাধ্যমে গ্রামের ভূমিহীনদের চাষ করার অধিকার দিয়েছি। ১৫ লক্ষ মানুষকে একটা বর্গা সার্টিফিকেট দিয়ে চাষ করার অধিকার দিয়েছে। আগে আপনাদের সময়ে ১০ ভাগ জমিতে সেচ হত কিন্তু এখন ৬০ ভাগ জমিতে সেচের সুবিধা পাচ্ছে।

[4.00 — 4.10 p.m.]

কংগ্রেস বন্ধুদের মনে নেই ১৯৫৯ সালের কথা, গ্রামের গরীব মানুষ খাবার জন্য কলকাতায় ভিক্ষা করতে এসেছিল, তখন ৮০ জন মা-বোনদের গুলি করে মেরে রাস্তা লাল করে দিয়েছিলেন। গ্রামের সেই মানুষগুলি আজকে বলে বিদ্যুৎ চাই, বিদ্যুৎ দিতে হবে। দাবীর জগতে চাহিদার জগতে এই বামফ্রন্ট সরকার পরিবর্তন এনে দিয়েছে। আপনারা বলছেন পরিবর্তন হয়নি? এর জন্য আপনাদের জবাব দিতে হবে। জওহর লাল নেহেরু প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় স্বনির্ভরতার কথা বলে গিয়েছেন। আপনারা কোন কংগ্রেস? পঙ্কজবাবু আবার নীতি নির্ধারণ কমিটির নেতা। তিনি বাইরে তৃণমূল আর ভিতরে কংগ্রেস, ওঁনার কী নীতি আছে? এক বছরে যে ভাবে দাম বেড়েছে তার জন্য মানুষকে তাঁদের কৈফিয়ত দিতে হবে। কেরোসিন ২·৯০ পয়সা থেকে বেড়ে হলো ৯ টাকা। গ্যাসের দাম ১৭২ টাকা বেড়ে হলো ২৪২ টাকা, সারের দাম বাড়লো কেন, এই কৈফিয়ত তাঁদের দিতে হবে। তৃণমূল বন্ধুরা এটা ভুলে গেছেন যে বিদেশ থেকে যে সমস্ত জিনিস আসছে তার আমদানী শুল্ক ১৪৪০ কোটি টাকা ছাড় করে দিয়েছেন, আর আমাদের দেশের পণ্যের উপর ৩২০০ কোটি টাকা কর চাপিয়েছেন। আজকে কৃষি পণ্যের দাম নেই। জাপান দেশে একজন কৃষকের পিছনে ৯৩ শতাংশ ভরতুকি দিতে হয়, আমেরিকা একজন কৃষকের পিছনে ৪৩ শতাংশ ভরতুকি দেয়, আর আমাদের ভারতবর্ষ ভরতুকি দেয় ৬ পারসেন্ট। ৩৪০ টি পণ্যের ক্ষেত্রে ছাড় দিয়েছিলেন, আর আমাদের জোটসরকার ৭১৪টি পণ্যের ক্ষেত্রে ছাড় দিলেন এবং অবাধ আমদানীর ব্যবস্থা করেছেন। থাইল্যান্ড থেকে চাল আসছে তাই ধানের দাম দেশে কমে যাচ্ছে, কৃষক দাম পাচ্ছে না। আর আপনারা এখানে মায়া কান্না কাঁদছেন। এখনও ৪ কোটি টন খাদ্যশষ্য মজুত হয়ে আছে, সেগুলি সমুদ্রে ফেলে দিতে হবে। গ্রামের গরীব মানুষ যারা কন্ট্রোল দরে চাল, গম কেনেন তাদের জন্য

মায়া কান্না কাঁদছেন। আপনারা ভালো করে জানেন বিশ্ব ব্যাঙ্ক, আন্তর্জাতিক অর্থভান্ডার, বিশ্ব বাণিজ্য সংস্থা এই তিনটি শক্তির মাধ্যমে গোটা দেশটাকে শোষণ করার জন্য, আমাদের দেশের বাজার দখল করার জন্য আমেরিকার কাছে আমাদের দেশটাকে বিক্রি করে দিয়েছেন। মাটির নীচে আমাদের যে সম্পদ আছে ৫০ বর্গ কিঃমিঃ এলাকা জুড়ে অভ্র, আকরিক লোহা ইত্যাদি তাও আমেরিকার কোম্পানীকে জলের দরে লীজ দিয়েছেন। বামপন্থীরা প্রতিবাদ করেছেন বলেই সি.পি.এম. কর্মী এবং নেতাদের উপর আক্রমণ সংগঠিত হয়েছে। আপনারা কি মনে করেন রাতের অন্ধকারে যে জীব তাদের হাতে অস্ত্র তুলে দিয়ে আপনারা আবার ক্ষমতায় আসবেন? ১৯৭২-৭৭ সালে ১১০০ কর্মীকে খুন করেছেন আপনারা, ১৪০০ মানুষকে ঘর ছাড়া করেছেন, হাজার হাজার মানুষকে মিথ্যা মামলায় জড়িয়েছেন।পশ্চিমবাংলার গনতন্ত্র ঘুমিয়ে ছিল বর্ষার রাতের অন্ধকারের নববধুর মতো। পশ্চিমবাংলার কৃষকরা বাঁচছিলো? আজকে গড়বেতা কেশপুরে সমাজবিরোধীদের হাতে অস্ত্র তুলে দিয়ে যাঁরা গ্রামের গরীব মানুষদের জমি থেকে উৎখাত করতে চান তাঁরাই আজকে ৩৫৬ ধারা বলে চিৎকার করছেন। সেই মানুষরা এখন প্রতিরোধ গড়ে তোলার চেষ্টা করছেন আর আপনারা চিৎকার করছেন ৩৫৬ ধারা চালু করতে হবে। সেই জন্য আপনাদের জেনে রাখা ভালো পশ্চিমবাংলার মানুষেরা অনেক রক্তস্নাত পথ বেয়ে বামফ্রন্টকে ক্ষমতায় বসিয়েছেন। রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন আমি সেই ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তার আলোচনা চলছে, বিরোধী দলের তরফ থেকে আমিই শেষ বক্তা। প্রথমে স্যার, একটা সাজেশন রাখতে চাই। আমি আগেও বলেছি যে, আর্টিকেল অফ দি কনিষ্টিটিউশন-এর ১৭৬-এর আন্ডারে মহামান্য রাজ্যপালকে প্রত্যেক অধিবেশনে, বিশেষ করে বাজেট অধিবেশনের প্রথমে এসে বক্তৃতা দেবার যে নিয়ম আছে, সেই নিয়ম থাকার কোন যৌক্তিকতা নেই, এটা বৃটিশ শাসনের ধারবাহিকতাকে অবলম্বন করে চলে আসছে এবং রাজ্যপালের মুখ দিয়ে যে সরকার আছে তাদের বক্তব্য, তা সে মাননীয় রাজ্যপাল মহাশয়ের মনঃপুত হোক বা না হোক তোতাপাখির মত পড়ে যেতে হয় এবং স্বাভাবিক ভাবেই এই ভাষণের সত্যতা সম্পর্কে বিরোধী দলের সন্দেহ থাকে এবং এর ফলে উত্তেজনার সৃষ্টি হয়। আপনি জানেন এটা শুধু পশ্চিমবাংলার মধ্যেই সীমাবদ্ধ নেই, ভারতবর্ষের যে অঙ্গ রাজ্যগুলো আছে তাদের অধিকাংশে এই ঘটনা ঘটছে। আপনি জানেন স্যার, সংবিধান সংশোধন করবার জন্য জে. ভেংকটচেলাইয়ার নেতৃত্বে একটা কমিটি গঠিত হয়েছে এবং তাঁরা বিচার বিবেচনা করছেন সংবিধানের কোন কোন ধারাকে পরিবর্তন করা দরকার বেসিক স্ট্রাকচারকে ঠিক রেখে। আমি স্যার মনে করি এই আর্টিকেল

১৭৬ সম্পূর্ণভাবে তুলে দেওয়া দরকার এবং এব্যাপারে বিধানসভায় যদি সর্বদলীয় একটা মোশান আনা হয় তাহলে নিশ্চয় আমার মনে হয় জোরদার হবে এবং অন্যান্য রাজ্যও সেটা মেনে নেবে এবং এর ফলে মাননীয় রাজ্যপাল আসার সময় যেসব ঘটনা ঘটছে, যার কথা এখানে অনেকে উল্লেখ করেছেন, আমরা চাইনা সেই ঘটনা ঘটুক। কিন্তু এটা স্বাভাবিক ভাবেই উত্তেজনা বাড়ায়, কারণ, যেহেতু রাজ্যপাল মহাশয়কে দিয়ে এমন বক্তব্য বলাতে হচ্ছে যেটা রাজ্যপালের মনঃপুত নয়। সুতরাং এটা তুলে দেওয়ার দাবী করছি। এটা ভাবনা-চিন্তা করে দেখবেন।

মাননীয় রাজ্যপালের ভাষণে আইন-শৃঙ্খলার ব্যাপারে যথেষ্ট সন্তুষ্টি প্রকাশ করা হয়েছে। কিন্তু এ ব্যাপারে আমাদের তরফ থেকে বিভিন্ন বক্তা, সকলে আইন-শৃঙ্খলার যে অবনতি পশ্চিমবাংলায় হয়েছে সেটা তুলে ধরেছেন। আমি আর সে ব্যাপারে বিস্তৃত বলছি না। গড়বেতা, নানুর, বরাহনগরে বিভিন্ন ঘটনা ঘটেছে। ডাকাতি, রাহাজানি, ধর্ষণ প্রতিদিনকার ঘটনায় পরিণত হয়েছে। পুলিশ বাজেট কিন্তু লাফিয়ে লাফিয়ে বাড়ছে। ১৯৭২-৭৩ সালে যখন আপনারা প্রথম এসেছিলেন ক্ষমতায় তখন পুলিশ বাজেট ছিল ৩০ কোটি ৮৪ লক্ষ টাকা। আর আজকে ২০০১ সালে তা ৩০ গুন বেড়ে হয়েছে ৯১৩ কোটি ৪৪ লক্ষ টাকা। আমাদের সময় একজন ডি.জি. ছিলেন, সি.পি. একজন আর এখন ডি.জি. ৪জন, আই.জি. ১২ জন, ডি.আই.জি. ২৪ জন, এ্যাডিশনাল সি.পি. ১ জন, জয়েন্ট সি.পি. ৪ জন। এতজন ডি.জি., আই.জি., ডি.আই.জি., এ্যাডিশনাল সি.পি., জয়েন্ট সি.পি. নিয়ে ৩০ গুন বাজেট করেও আপনারা সত্যি করে বুকে হাত দিয়ে বলুন তো পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলার উন্নতি করেছেন কিনা আপনাদের ২৪ বছরে? আপনারা কথায় কথায় বলেন বিহারে, উত্তরপ্রদেশে, দিল্লীতে কি হচ্ছে দেখুন। তার তুলনায় আমরা এখানে মরুদ্যান হয়ে আছি।

[4.10 — 4.20 p.m.]

সেটা কোন আর্গুমেন্ট হতে পারে না। আমি আপনাদের পরিসংখ্যান দিয়ে বলছি। খুনের সংখ্যা হু হু করে বেড়েছে। ডাঃ বিধান রায়ের আমলে প্রতি বছর গড়ে খুন হত ৫০৩ জন, প্রফুল্ল সেনের আমলে বছরে গড়ে খুন হত ৫৩৩ জন, সিদ্ধার্থ শংকর রায়ের আমলে বছরে গড়ে খুন হত ৮৬১ জন এবং জ্যোতি বসুর সময়ে বছরে গড়ে খুন হয়েছে প্রায় ১৯০০ জন। বর্তমান মাননীয় মুখ্যমন্ত্রী বহুদিন ধরে পুলিশমন্ত্রী আছেন। খুন, রাহাজানি, ডাকাতি, ধর্ষণ ইত্যাদির সঙ্গে যারা জড়িত তাদের মধ্যে শেষ পর্যন্ত শতকরা কত ভাগ শাস্তি পাচ্ছে—একবার এই প্রশ্নের উত্তরে উনি বলেছিলেন যে, খুন, রাহাজানি, ডাকাতি, ধর্ষণ ইত্যাদির সঙ্গে যারা জড়িত তাদের মধ্যে শেষ পর্যন্ত শতকরা ১০ ভাগের বেশী লোক শাস্তি পায় না। এদের বেশীরভাগই ১০ থেকে ১৫ দিন হাজতে কাটিয়ে তারপর তারা বেল্ পেয়ে

মুক্ত হয়ে যায়। ১৯৭৭ সালে আপনারা যখন ক্ষমতায় আসেন তখন ক্ষমতায় এসে প্রথমেই আপনারা, যারা সাজাপ্রাপ্ত খুনী সেরকম হাজার হাজার লোককে জেল থেকে ছেড়ে দিয়েছিলেন। সুতরাং এ থেকে আজকে পশ্চিমবঙ্গের সমাজবিরোধীরা বামফ্রন্ট সরকারের কাছ থেকে কি শিক্ষা পাবে? আজকে পশ্চিমবঙ্গে বিচার-ব্যবস্থার দুর্বলতার কথাই বলুন বা পুলিশের দুর্বলতার কথাই বলুন, দেখা যাচ্ছে এখানে যারা সমাজবিরোধী তারা ধরা পড়ছে না। আজকে পশ্চিমবঙ্গের গ্রামে গ্রামে যে কুটির শিল্প গড়ে উঠেছে সেই কুটির শিল্প হচ্ছে পিস্তল তৈরী করা, বোম্ তৈরী করা এবং শাটার তৈরী করা। এইসব জিনিষ তৈরী হচ্ছে, অপরাধ বাড়ছে। আমাদের প্রাক্তন মুখ্যমন্ত্রী বলেছেন, জ্যোতিবাবু বলেছেন, ''আমি তো জানি না, মেদিনীপুরে এরকম ঘটনা ঘটেছে, সেখানে এরকম অস্ত্রশস্ত্র রয়েছে।'' তাহলে কি বর্তমান মাননীয় মুখ্যমন্ত্রী যিনি পুলিশ মন্ত্রী ছিলেন তিনি কি তাঁর কর্তব্য পালন করেন নি? তিনি কি তৎকালীন মুখ্যমন্ত্রীকে এসব জানাননি? এটা কি তাঁর কর্তব্যে বিরাট গাফিলতি নয়? আজকে মাননীয় জ্যোতি বসু বলছেন, মেদিনীপুরে এই ঘটনা ঘটেছে আমি কিছুই জানতাম না। হয় উনি খোঁচা দিচ্ছেন বর্তমান মুখ্যমন্ত্রীকে, অথবা এখন যিনি মুখ্যমন্ত্রী তিনি তাঁর দায়িত্ব সঠিকভাবে পালন করেন নি। আমি বর্তমান মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই, এই যে গ্রামে গ্রামে বোমা, পিস্তল, শাটার তৈরী হচ্ছে, এগুলো যাতে তৈরী না হয় তার জন্য আপনারা কি ধরনের ব্যবস্থা নিচ্ছেন? এগুলো যদি আপনারা বন্ধ না করেন তাহলে পশ্চিমবঙ্গে আগুন জ্বলবে—সে বিষয়ে কোন সন্দেহ নেই। আপনারা বলছেন, 'তোমরা সবাই সি.পি.এম. কর তাহলে শান্তি বজায় থাকবে'।—এটা কোন রাজনৈতিক দলের বক্তব্য হল যে সবাইকে সি.পি.এম. করতে হবে? আপনাদের বিরোধী দলে কোন লোক থাকবে না? আপনাদের তিন চার জনের বক্তৃতা শুনলাম, শুনে মনে হল আপনারা ভয় পেয়েছেন। এখানে ১ : ১ ফাইট বলে, তিন মাস পর যে নির্বাচন হবে সেই নির্বাচনে আপনাদের ফল ভাল হবে না। এতে আপনারা ভয় পেয়েছেন। সেজন্য আপনাদের অনেক বক্তা বার বার বলেছেন, '২০০১ সালে আমরা আবার আসবো' যেহেতু আপনারা ভয় পেয়েছেন সেজন্য একথা বলে আপনারা নিজেদের সাহস দিচ্ছেন। আপনারা যদি ভাল কাজ করে থাকবেন যা মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের মধ্যে দিয়ে বলেছেন যে আপনারা পশ্চিমবঙ্গের উন্নয়ণ করেছেন তাহলে পুলিশ দিয়ে আপনাদের মানুষের ভোট আদায় করতে হতো না। যদি আপনারা ভাল কাজ করে থাকেন, যদি চাষীদের উন্নয়ন করে থাকেন তাহলে তো মানুষ ভালবেসে আপনাদের ভোট দেবেন। তাহলে তো গ্রামে গ্রামে অস্ত্র-শস্ত্র মজুত করা, সন্ত্রাস করা, বন্যা এগুলোর প্রয়োজন হয় না। মেদিনীপুরের মানুষ আপনাদের বিরুদ্ধে গেছে, হুগলিতে মানুষ আপনাদের বিরুদ্ধে

গেছে, হাওড়ায় মানুষ আপনাদের বিরুদ্ধে গেছে, বাঁকুড়ায় মানুষ আপনাদের বিরুদ্ধে গেছে। মানুষ কেন আপনাদের বিরুদ্ধে গেছে?

গ্রামের মানুষ গিয়েছে। যাওয়ার প্রধান কারণ আপনারা গ্রামের উন্নয়ন করেননি। গ্রামের মানুষকে সন্তুষ্ট করতে পারেননি। তাদের বেকারত্ব ঘোঁচাতে পারেননি। তাদের জীবনধারণের ন্যূনতম চাহিদা পূরণ করতে পারেননি। তাই ঐ সমস্ত গ্রামের মানুষ আপনাদের বিরুদ্ধে গিয়েছে। এটা আপনাদের পছন্দ হচ্ছে না। যাঁরা ক্ষমতায় থাকেন তাঁদের স্বাভাবিকভাবেই এটা ভাল লাগে না। তাই তৃণমূল, কংগ্রেস, বি.জে.পি. তারা যে দলেরই হোক তাদের শায়েস্তা করার জন্য উদ্যোগী হয়েছেন। পুলিশের ভয় দেখিয়ে আপনাদের দলে তাদের নাম লেখবার জন্য আপনারা আপ্রাণ চেষ্টা করছেন। এটা কোন সভ্য সরকারের পক্ষে খুব সমীচীন হচ্ছে বলে আমি মনে করি না। ১৯৯০ সাল থেকে ১৯৯৪ সালের মধ্যে পাঁচ বছরে এ রাজ্যে ১০৮৪ বার পুলিশ ফায়ারিং হয়েছে। পুলিশকে আপনারা ট্রিগার হ্যাপি পুলিশ করে দিয়েছেন। এরপরেও পুলিশের হাতে অবাধে অস্ত্র তুলে দেয়া হচ্ছে। অস্ত্রশস্ত্র তাদের হাতে দেয়া হচ্ছে, এতে আমাদের কোন আপত্তি নেই যদি সঠিক ক্ষেত্রে তা ব্যবহৃত হয়। তা না করে পুলিশ যেখানে সেখানে ফায়ারিং করছে। এখন আর পুলিশ পায়ে গুলি করে না, বুক লক্ষ্য করে গুলি করে। দয়া করে পুলিশকে একটু ট্রেনিং দিন, ফায়ারিং করার আগে লাঠি চার্জ করুক, টিয়ার গ্যাস ব্যবহার করুক। তাতেও যদি ক্রাউড কনট্রোলে না আসে প্রথমে আকাশে গুলি ছুড়ে ভয় দেখাক। তারপর একান্তই যদি প্রয়োজন হয় তখন পায়ের দিকে গুলি করুক। এসব না করে প্রথমেই মানুষের বুকের দিকে গুলি করে মানুষকে খুন করছে। পাঁচ বছরে ৪০৩ জন মারা গেছে, ৬৩০ জন ইন্‌জিয়োর্ড হয়েছে। এটা কোন সভ্য সরকারেব পক্ষে ভাল দৃষ্টান্ত নয়। এটা নিশ্চয়ই আপনারা বুঝতে পারেন। এরপরে আমি বন্যার প্রসঙ্গে আসছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বন্যা কেন হয়েছে, না হয়েছে সে বির্তকে আমি যাচ্ছি না। কিন্তু এটা ঠিক যে এই বন্যার তান্ডবের ফলে যে ক্ষয়-ক্ষতি হয়েছে, মানুষের জীবনহানি হয়েছে তা অনেকাংশেই কমানো যেত। আমি আমার নিজের এলাকার কথা জানি—২০০০ সালের সেপ্টেম্বর মাসের ১৭ তারিখ বৃষ্টি শুরু হয়েছিল। আমার এলাকা কান্দিতে বরাবরই খুব বন্যা হয় ম্যাসাঞ্জর থেকে জল ছাড়ার জন্য, তিলপাড়া ব্যারেজ থেকে জল ছাড়ার জন্য। কান্দিতে ১৭ তারিখ বা ১৮ তারিখ বন্যার জল আসে নি, ১৯ তারিখ সকালে বন্যার জল এসেছে। দুদিন থেকে আড়াই দিন সময় পাওয়া গিয়েছিল, কিন্তু কোন সতর্কীকরণের ব্যবস্থা হয় নি। আমি এটা জোর গলায় বলছি, কোন ব্যবস্থা করা হয় নি। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত আছেন, আমি তাঁকে বলছি, মানুষকে সতর্ক করার যে ব্যবস্থা আছে তাকে যদি জোরদার না করেন তাহলে আগামী দিনে আবার মানুষ বন্যায় বিপর্যস্ত হবে।

চূড়ান্ত ক্ষয়-ক্ষতি হবে, এ বিষয়ে কোন সন্দেহ নেই। এবারের এই গাফিলতির জন্য যারা দায়ী, নির্দিষ্ট করে আমি তাদের নাম করতে চাই না। কারো আমি নাম করতে চাই না। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলছি, আপনি আপনার দপ্তরের মাধ্যমে অনুসন্ধান করে দেখুন, সতর্কীকরণের দায়িত্বে যারা ছিল তারা কেন তা করে নি। অবশ্যই যারা গাফিলতি করেছে তাদের শাস্তি দিতে হবে, আমি হাউসের মধ্যে এই দাবি করছি। রাজ্যপালের ভাষণের মধ্যে বলা হয়েছে— ১৮, ৮৬, ৯৭৬ টি বাড়ি ভেঙে গেছে। ২ কোটি ১৮ লক্ষ মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী, আপনাকে বলছি, সেখানে আপনি ত্রিপল দিয়েছেন মাত্র ১০ লক্ষ, আর কম্বল দিয়েছেন ১৫ লক্ষ। ১৮,৮৬,৯৭৬-টি বাড়ি ভেঙে গেল, ১০ লক্ষ ত্রিপল দিলেন! তারপর বাড়ি পুনর্নির্মাণের জন্য ২০২ কোটি টাকা দিয়ে আপনি এবং অর্থমন্ত্রী খুব বড় গলায় প্রচার করলেন— সবাইকে ত্রাণ দেওয়া হবে। যৌথভাবে আপনারা প্রচার করলেন— সবাইকে ২০০০ টাকা করে দেওয়া হবে যাদের পুরো বাড়ি ভেঙেছে তাদের। আমরা কংগ্রেস দলের তরফ থেকে বলেছিলাম,— ২০০০ টাকা দিয়ে কোন বাড়ি তৈরী করা যায় না। আপনারা সবাই জানেন একটা বাড়ি ভেঙে গেল স্তুপাকারে যে সব জিনিসপত্র পড়ে সেগুলো পরিষ্কার করতেই ২০০০ টাকার বেশী দরকার, নতুন বাড়ি হওয়া তো দূরের কথা।

[4.20 — 4.30 p.m.]

আমরা সেজন্য দাবী করেছিলাম অন্ততঃপক্ষে, ন্যূনপক্ষে ১০ হাজার টাকা করে যাদের বাড়ী ভেঙ্গে গেছে তাদেরকে দেওয়া হোক। কিন্তু যে কোন কারণেই হোক, অর্থের অভাবেই হোক আপনারা দেননি। তাই যেখানে ১৮ লক্ষ ৮৬ হাজার লোককে ২ হাজার টাকা করে দিলে—এটা গুণ করলে জানতে পারতেন—৩৮০ কোটি টাকা হয়, সেখানে আপনারা দিয়েছেন ২০২ কোটি টাকা। অর্থাৎ শতকরা ৫০ ভাগ লোককে ২ হাজার করে টাকা দিতে পেরেছেন। আমি কয়েকদিন আগে মাননীয় অর্থমন্ত্রীকে ফোন করে বলেছি, আমার মুর্শিদাবাদ জেলায় অন্ততপক্ষে আরো ৫ কোটি টাকা দরকার, তাড়াতাড়ি পাঠান। জেলা থেকে ৫ কোটি টাকার জন্য ডিস্ট্রিক্ট ম্যাজিসট্রেট দাবী নিয়ে চিঠি পাঠিয়েছেন। কিন্তু মাননীয় অর্থমন্ত্রী বললেন, আমাদের অর্থ নেই, তবুও আপনি যখন বলছেন তখন কিছুটা পাঠাবার চেষ্টা করবো। তবে এখনো পর্যন্ত একটি পয়সাও নতুন করে আর দেয়নি। যার ফলে কি অবস্থা দেখুন, একটি গ্রামে ১০০ জন লোকের মধ্যে ৫০ জন পেল আর ৫০ জন পেল না। এর ফলে একটা দারুণ বিক্ষোভ আপনারা নিশ্চয়ই অনুভব করছেন—গ্রামে-গঞ্জে দানা বেঁধেছে এবং এটা অন্যায়। আপনারা কাউকে দেবেন আর কাউকে দেবেন না এই জিনিস চলতে পারে না। যদি আপনারা কাউকে না দিতেন তাহলে বলার ছিল না। কিন্তু সবাইকে দেবেন বলে শতকরা ৫০ জন লোককে দিলেন টারপোলিন, কম্বল

আর ৫০ জন লোককে টারপোলিন, কম্বল দিলেন না—এটা সরকারের ঠিক কাজ হয়নি। আমরা জানি, কেন্দ্রীয়সরকার টাকা দেয়নি, মাত্র ১০৩ কোটি টাকা দিয়েছেন, নিশ্চয়ই ভাল কাজ নয়। আমরা এর বিরুদ্ধে নিশ্চয়ই সোচ্চার হব। কিন্তু যখন আপনারা দিতে গেলেন তখন অর্ধেককে দিলেন আর অর্ধেক লোক পেল না এই জিনিস ঠিক হয়নি। যেখান থেকেই হোক টাকা যোগাড় করে—ধার করে হোক আর কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এনেই হোক-শতকরা ১০০ ভাগ লোককে টারপোলিন, কম্বল এবং বাড়ী ভাঙার টাকা দেবার ব্যবস্থা করুন। তা যদি না হয় তাহলে আগামী দিনে নিশ্চয়ই মানুষ আপনাদের ক্ষমা করবে না এ বিষযে কোন সন্দেহ নেই। এখানে শস্য বীমা নেই। মাননীয় মুখ্যমন্ত্রী আপনি জানেন, গতবার কৃষি বাজেটের উপর বক্তৃতা করতে গিয়ে বলেছিলাম, আপনারা শস্য বীমা কেন চালু করছেন না? তখন নরেনবাবু বলেছিলেন, কেন্দ্রীয়সরকার একটা অন্য স্কীম চালু করেছেন। সেই স্কীম আমরা চালু করছি না। সেই স্কীম আমরা এখানে চালু করছি না, কারণ সেই স্কীম চালু যদি করতে হয় তাহলে রাজ্যসরকারকে বেশী টাকা দিতে হবে। সেইজন্য কেন্দ্রীয় সরকারের সেই স্কীম বামফ্রন্ট সরকার গ্রহণ করেনি। আজকে তার ফল ভুগতে হচ্ছে। এই যে চাষীদের ফসল নষ্ট হয়েছে যার মূল্য আপনারা এখানে লিখেছেন ৩ হাজার ৮০০ কোটি টাকা, সেই শস্য নষ্ট হওয়ার জন্য চাষীরা একটা ফুটো পয়সাও ইন্সুরেন্স কোম্পানী থেকে পেল না। যদি বীমা করে রাখতেন তাহলে বহু টাকা ইন্সুরেন্স কোম্পানীগুলি থেকে পেয়ে তাদের নিজেদের পায়ে দাঁড়াবার ক্ষমতা হত। কিন্তু আপনাদের গাফিলতির জন্য, আপনাদের অব্যবস্থার জন্য, চোখ বুঁজে থাকার জন্য আজকে চাষীরা এই সাহায্য থেকে বঞ্চিত হল। এর কোন ক্ষমা আছে বলে আমি মনে করি না। আপনারা চাষীদের ফসলের দাম দেননি। আপনারা তো বলেন কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে আন্দোলন করি। এক্ষেত্রে একটাও আন্দোলন করেছেন? এই যে ৩৭০টি আইটেম থেকে কাস্টমস ডিউটি কমিয়ে দিয়েছে, বাইরে থেকে আমদানী হবে চাল, ডাল, আলু ইত্যাদি ইত্যাদি—আপনারা সাধারণতঃ আন্দোলন করেন—কই, এ ব্যাপারে তো আপনারা আন্দোলন দেখালেন না? চলুন, এর জন্য যদি কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে আন্দোলন করতে হয় তাহলে আমরাও আছি। আমাদের নেত্রী শ্রীমতী সোনিয়া গান্ধী পার্লামেন্ট ওপেন হওয়ার দিন চাষীদের জন্য এই কথা বলেছেন যে, চাষীদের অবস্থা খুবই খারাপ, তারা ফসলের দাম পাচ্ছে না। কিন্তু আপনারা কেবল কেন্দ্রীয়সরকার ওপেন লাইসেন্স করে দিয়েছেন, আমদানী করার সুযোগ করে দিয়েছেন বলে দায়িত্ব খতম করে দিলেন। আপনারা এটা নিয়ে ক'টা আন্দোলন করেছেন? পশ্চিমবাংলায় একদিনের জন্যও আন্দোলন করতে দেখিনি চাষীদের জন্য। চাষীরা যে ফসল ফলিয়েছে মাথার ঘাম পায়ে ফেলে সেই ফসল বর্ষায় সমস্ত নষ্ট হয়েছে, যারা বোরো ধান চাষ

করেছিল মাথার ঘাম পায়ে ফেলে তারা ফসলের দাম পায়নি। কই, এর জন্য আপনারা তো আন্দোলন করছেন না?

বাইরের দেশ থাইল্যান্ড, ইন্দোনেশিয়া এমন কি বাংলাদেশ থেকে এতো চাল আসছে এবং তার ফলে আমাদের চাষীরা এখানে যে চাল উৎপাদন করছেন সেই চালের দাম তারা পাচ্ছেন না। এদিকে নিশ্চয় আপনাদের নজর দিতে হবে। এর পর আর একটা খুবই গুরুত্বপূর্ণ বিষয় আপনার নজরে আনতে চাই, আমি বহুদিন ধরেই এটা বলে আসছি, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলব এদিকে নজর দিন, তা না হলে আমরা আন্দোলনের ডাক দেব এবং সেই আন্দোলনে পুলিশকে গুলি চালিয়ে আমাদের মারতে হবে। আমাদের এলাকায় পর পর ৪ বছর ধরে বন্যা হচ্ছে এবং তার ফলে বর্ষার যেটা মেন ফসল সেই আমন ফসলটা সেখানে চাষীরা পাচ্ছে না। তাহলে চাষীদের অবস্থা বুঝতেই পারছেন। ৪ বছর ধরে যদি বর্ষার ফসল না পায় তাহলে তাদের কি অবস্থা দাঁড়ায় সেটা আপনি শহরের লোক বুঝবেন কিনা জানি না। কিন্তু গ্রামের মানুষ যারা আছেন তারা নিশ্চয় বুঝবেন। এবারে তারা স্যালো টিউবওয়েল, মিনি ডিপ টিউবওয়েল বসিয়ে বোরো ধানের চাষ করেছে। অনেক জায়গায় সেগুলি বেআইনীও আছে। সেখানে হয়ত এস. ই. বি. থেকে কারেন্ট দেয়নি বা জলস্তরের ব্যাপারে পারমিশান পায় নি তবুও তারা দূর থেকে বাঁশের খুঁটি পুঁতে এমন কি অনেক জায়গায় ট্রান্সফরমার বসিয়ে—আপনি খবর রাখেন কিনা জানি না—তারা নিজেরা ইলেকট্রিফায়েড করে চাষ করছে। আমি আপনার কাছে দাবী করে বলছি, জেলাশাসককেও বলেছি, পুলিশ সুপারকেও বলেছি যে এদের উপর দয়া করে যেন পুলিশ হয়রানি না হয়। যদিও আমি জানি অনেক জায়গায় বেআইনী আছে তবুও আপনার মাধ্যমে বিদ্যুতমন্ত্রী মৃণালবাবুকে বলছি এগুলি যাতে আইনী করা যায় তাদের কাছ থেকে অল্প স্বল্প পয়সা নিয়ে সে ব্যবস্থা করুন। তাহলে একদিকে রাজস্ব বাড়বে অন্য দিকে ফসলও উৎপাদন হবে। এখন তারা কিছু কিছু ঘুষ ঐ এস.ই.বি এবং পুলিশের লোককে দিয়ে চালাচ্ছে আর যেখানে পয়সা নিয়ে গোলমাল হয়, লেনদেনে অসুবিধা হয় সেখানে পুলিশ পাঠিয়ে তাদের হয়রান করা হয়। এ জিনিস সরকার কি বরদাস্ত করবেন? চাষীদের জন্য তো আপনারা অনেক মায়া কান্না কাঁদেন, বড় বড় কথা বলেন কাজেই আপনাদের বলব, এ দিকটা দেখুন যাতে একটা মিনিমাম টাকা নিয়ে এগুলি আইনী করা যায়। তা করে দিলে নিশ্চিন্ত মনে চাষীরা চাষ করতে পারবে। ৪ বছর তাদের ফসল নষ্ট হয়েছে, এর একটা ব্যবস্থা করলে তারা নিশ্চিত মনে চাষটা করতে পারবে এবং সরকারের রাজস্ব বাড়বে। অত্যন্ত জরুরি বিষয় বলে এটা আমি বললাম, আশা করি দেখবেন। তারপর আমরা দেখছি, মাননীয় রাজ্যপালকে দিয়ে আপনারা বলালেন যে বোরো চাষের জন্য জল ও বিদ্যুতের ব্যবস্থা আমরা করবো। ৩২ লক্ষ হেক্টর টার্গেট

ছিল বোরো চাষের জন্য, সেটাকে বাড়িয়ে ৪২ লক্ষ ৮৩ হাজার হেক্টর করলেন। কি করে হবে? বিদ্যুত নেই, জলের পারমিশান নেই, এ কী বললেই শুধু হবে নাকি? ৩২ থেকে ৪২ লক্ষ—এ কি এমনি এমনি হয়ে যাবে নাকি? আপনারা কোন মূর্খের স্বর্গে বাস করছেন জানি না। রাজ্যপালের মুখ দিয়ে আপনারা বলিয়ে নিলেন কিন্তু কি করে হবে জানেন না। বিদ্যুত কোথায়? যেখানে আছে সেখানেও তো ঠিক মতন বিদ্যুত দিয়ে উঠতে পারছেন না। এর পর বলছেন আরও নাকি ১০ লক্ষ বাড়াবেন! এ কি কম কথা নাকি? সেখানে জল দেবেন কোথা থেকে? ম্যাসেঞ্জার ড্যামে জল নেই, তিলপাড়া ব্যারেজে জল নেই। গত ৫ মাস ধরে এক ফোঁটা বৃষ্টি হয়নি। যা বৃষ্টি হয়েছে সে সেই সেপ্টেম্বর মাসের ৫ দিন, তারপর আর বৃষ্টি নেই। সব ড্যাম খালি। তাহলে কোথা থেকে জল দেবেন? কি করে বোরো চাষ হবে? এর উপর ১০ লক্ষ হেক্টর আপনারা বাড়ালেন। কি করে এইসব উইশফুল থিংকিং করছেন জানি না। তারপর অনেকগুলি প্রস্তাব বন্যার পর এনেছিলেন। বলেছিলেন আমরা প্রতিটি গ্রামে গ্রামে ফ্লাড সেন্টার করবো। এটা কি বাস্তব কথা নাকি যে প্রতিটি গ্রামে গ্রামে ফ্লাড সেন্টার করবেন? আমি আপনাদের বলছি, প্রতি গ্রামে গ্রামে একটি করে যে প্রাইমারি স্কুল আছে সেগুলিকে আপনারা যদি দু তলা করে দেন তাহলে প্রাইমারি স্কুলগুলি ক্রমশঃ ছাত্র সংখ্যা যা বাড়ছে তাদের স্থান সংকুলান হবে। অন্যদিকে সেখানে গিয়ে তারা বন্যা হলে প্রাণ বাঁচাবার সুযোগ পাবেন।

[4.30 — 4.40 p.m.]

এরপর আমি ভূমি সম্পর্কে দু'একটি কথা বলতে চাই। এখানে মাননীয় রাজ্যপালের মুখ দিয়ে যা বলিয়েছেন, না জেনে সেটা তিনি বলে ফেলেছেন। প্যারা ৭.১য়ে তিনি বলেছেন; In the area of distribution of ceiling surplus land the achievement of the State Government is that till September, 2000, 10.45 lakh acres of vested agricultural land have been distributed among 25.44 lakh beneficiaries. আমি বলছি, এটা অসত্য, একেবারে অসত্য কথা। আপনারা রাজ্যপালের মুখ দিয়ে এই অসত্য কথা বলিয়ে নিয়েছেন। এখানে সূর্যকান্তবাবু বসে আছেন। আপনাদের গভর্ণমেন্ট ২০০০ সালের সেপ্টেম্বর মাস পর্যন্ত এত জমি ডিষ্ট্রিবিউট করেন নি। আপনারা ২৪ বছরে যে জমি ডিষ্ট্রিবিউট করেছেন তার পরিমাণ হচ্ছে ৪ লক্ষ ১০ হাজার একর। আমরা ডিষ্ট্রিবিউট করেছিলাম আমাদের সময় পর্যন্ত ৬ লক্ষ ৭৫ হাজার একর—জুলাই, ১৯৭৭ পর্যন্ত। তারপর আপনাদের সময়ে ডিষ্ট্রিবিউট করেছেন ৪ লক্ষ ১০ হাজার একর। যেটা রাজ্যপাল বলেছেন মাই গর্ভনমেন্ট বলে, এটা অসত্য। আপনারা কেবল ৪ লক্ষ ১০ হাজার একর ডিষ্ট্রিবিউট করেছেন। আপনাদের এই ২৪ বছরে জমি দিয়েছেন ১৫ লক্ষ ৬০ হাজার লোককে। তার আগে আমাদের সময় পর্যন্ত ১০ লক্ষ লোককে জমি দেওয়া

হয়েছিল এবং আপনারা গড়ে ১৬ কাঠা করে মাথাপিছু জমি ডিষ্ট্রিবিউট করেছেন। আপনাদের কি কোন ধারণা আছে—আমি জানি না, মাননীয় মুখ্যমন্ত্রীর সেই ধারণা আছে কিনা—ইকোনোমিক হোল্ডিং বলে একটা ব্যাপার রয়েছে জমির ব্যাপারে? ১৬ কাঠা জমি দিয়ে কোন ব্যক্তির সংসারে সারা বছরের খাদ্য সংকুলান যে হয় না সেটা আপনারা যারা গ্রামে থেকে এসেছেন তাঁরা অবগত রয়েছেন। এটা ইকোনোমিক হোল্ডিং হয় না। পশ্চিমবঙ্গে ১ কোটি ৩৩ লক্ষ একর জমি রয়েছে এবং জনসংখ্যা ৮ কোটি। তার মধ্যে ৭৫ ভাগ মানুষ গ্রামে রয়েছেন। এখন ঐ জমি যদি সমান করে ভাগ করে দেন তাহলে মাথাপিছু ১৫ কাঠার বেশি আসবে না। জমির লোভ দেখিয়ে ভোট পাওয়া যায়। বলা যায়—সি.পি.এম করলে জমি দেবো, কিন্তু তাতে জনগণতান্ত্রিক বিপ্লব সাধিত হয় না। ওদের যদি সত্যিই ভাল চান তাহলে জমির লোভ না দেখিয়ে জমির উপর নির্ভরতা কমাতে হবে, ৬০ লক্ষ বেকারের স্বার্থে ক্ষুদ্র এবং মাঝারী শিল্পের প্রসার ঘটাতে হবে। সেখানে শিল্পের প্রসার তো হচ্ছেই না, বরং সংকোচন হচ্ছে। তার জন্য রাজ্যে ক্ষুদ্রশিল্প এবং মাঝারী শিল্প গড়ার ব্যবস্থা করতে হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালকে দিয়ে গত বছরেও অসত্য কথা বলিয়ে নিয়েছেন। এবারেও রাজ্যপাল প্যারা ১৫.৩ তে বলেছেন, অমি সবটা বলছি না, Out of these, 451 projects having a total investment of Rs. 17,408 crore have already been implemented up to November, 2000.....

তিনি বলেছেন যে, ১৭,৪০৮ কোটি টাকায় ৪৫১টি প্রজেক্ট নভেম্বর, ২০০০ পর্যন্ত ইমপ্লিমেন্টেড হয়েছে। আর এ.আর.কিদওয়াই ১০.৩. ১৯৯৯ সাল, ২ বছর আগে তিনি বলেছেন যেটা প্যারা ১৮.৩ পেজ ৯-এ আছে তাতে বলছেন Thus out of the total figure for all investment proposal of 48,626 crore, actual implementation of around 17,829 crore worth of industrial ventures indicates that 36% of the proposal have been translated into reality.

বর্তমান রাজ্যপাল বীরেন জে. শাহ্ বলছেন ১৭,৪০৮ কোটি টাকা ইমপ্লিমেন্ট হয়েছে আর এ. আর. কিদওয়াই ২ বছর আগে বলেছেন ১৭,৮২৯ কোটি টাকা ইমপ্লিমেন্ট হয়ে গেছে। তাহলে কোনটা ঠিক? বলুন কোনটা ঠিক? যেটা বেশী সেটা? আশ্চর্য ব্যাপার। এটা আমাদের তৈরী কাগজ নয়, আপনাদের তৈরী কাগজ। কি রকম তথ্য পরিবেশন করছেন রাজ্যপালের মাধ্যমে দেখুন। শিল্পে কি দেখতে পাচ্ছি? ১৯৮৫ সালে পাবলিক সেক্টরে কাজ করতো ১৭ লক্ষ ২১ হাজার মানুষ আর ১৯৯৯ সালে সেটা কমে হলো ১৬ লক্ষ ৬১ হাজার মানুষ। অর্থাৎ ৬০ হাজার মানুষ কমে গেল। এই গুলি সব স্টাটিস্টিক্যাল এ্যাপেন্‌ডিক্স থেকে বলছি। অরগানাইজড্ প্রাইভেট সেক্টরে ১৯৮৫ সালে কাজ করতো ১০ লক্ষ ৮৪ হাজার মানুষ, ১৯৯৯ সালে সেটা কমে দাঁড়ালো ৮ লক্ষ ১০ হাজার মানুষ। অর্থাৎ ২ লক্ষ ৭৪ হাজার মানুষ কমে গেল।

এই গুলি সব আমি স্ট্যাটিস্টিক্যাল এ্যাপেনডিক্স ১৯৯৯-২০০০, টেবিল ২.৪ পেজ ৩১ থেকে বলছি। এটা আমি পশ্চিমবাংলার কথা বলছি। এই পাবলিক সেক্টর এবং অরগানাইজ প্রাইভেট সেক্টর মিলিয়ে প্রায় সাড়ে তিন লক্ষ লোক কর্মচ্যুত হয়েছে। তারপরে ৬০ লক্ষ কি তারও বেশী বেকার। তারা কি করবে? তাদের জন্য কোন ব্যবস্থা নেই বলে তারা ডাকাতি করছে, রাহাজানি করছে, ধর্ষণ বাড়ছে, বোমা, পিস্তল, সাটার তৈরী বাড়ছে। তাদের কিছু তো করে খেতে হবে। সাটার তৈরী করে দু-পয়সা পাচ্ছে। বোমা তৈরী করে দু-পয়সা পাচ্ছে। বোমা তৈরী করতে গিয়ে কিছু লোকের হাত উড়ে যাচ্ছে শতকরা ৫-১০ শতাংশের হাত উড়ে যাচ্ছে। কি করবে বেচারারা, কিছু কাজ করে তো খেতে হবে। এই অবস্থার মধ্যে পশ্চিমবাংলাকে নিয়ে যাচ্ছেন দেখতে পাচ্ছি। আপনারা খুব আনন্দের মধ্যে আছেন। যেহেতু বামপন্থী বিরোধী ভোটগুলি ভাগ হয়ে যাচ্ছে তাই পর পর নির্বাচনে জিতে যাচ্ছেন। আপনারা ভাবছেন ভোটের মাধ্যমে আপনাদের লোক সমর্থন করছেন। কিন্তু বেশীর ভাগ লোক আপনাদের সমর্থন করছে না। আপনারা ট্রেনে বাসে যান কিনা জানিনা, আপনারা সব গাড়ি কিনে ফেলেছেন বোধ হয়। ট্রেনে বাসে যাতায়াত করলে কান পাতলে শুনতে পেতেন সাধারণ মানুষের বক্তব্য। শুনতে পেতেন যে পশ্চিমবাংলায় আর বামফ্রন্ট সরকারের থাকা উচিত নয়। ভোট ভাগ হয়ে যাচ্ছে তার সঙ্গে আছে পুলিশ এবং প্রশাসন, সেইগুলি ভর করে আপনারা ভোটে জিতে যাচ্ছেন। কোন ভাল কাজের নমুনা আপনাদের আছে বলে তারা মনে করে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্মল স্কেল সেক্টারে একটা সম্ভবনা আছে। বড় শিল্পে বিশেষ কিছু সম্ভবনা নেই। স্মল স্কেল সেক্টরে যেখানে সত্যিকারের কর্মী নিয়োগ করা যায় এবং করা উচিত পশ্চিমবাংলায়। বড় বড় শিল্প হবে না। কটা আছে? ১৭ হাজার কোটি টাকার গল্প শুনলাম রাজ্যপালের কাছে। তাতে কত জনের চাকুরী হবে? ১ কোটি টাকা বিনিয়োগ করে যদি ১ জনের চাকুরী হয় তাহলে বড় শিল্পে ১৭ হাজার কোটি টাকায় ১৭ হাজার লোকের কর্মসংস্থান হবে। কিন্তু বেকার হচ্ছে ৬০ লক্ষ। কিছুই হবে না। সুতরাং বড় ইন্ডাস্ট্রি করে কিছু হবে না। স্যার আপনি জানেন বড় ইন্ডাস্ট্রি যেগুলি আসছে সেই গুলিতে যাতে কম লেবার নিয়োগ করা যায় তার ব্যবস্থা করা আছে। সব যন্ত্রচালিত, লেবার ইনসেনটিভ বলে কোন ইন্ডাস্ট্রি নেই। বড় বড় ইন্ডাস্ট্রির পেছনে মুখ্যমন্ত্রী ছুটছেন, আগের মুখ্যমন্ত্রী ছুটেছেন, সোমনাথবাবু ছুটেছেন। তাতে বড় বড় কথা বলা যায়, দেখান তো এখানে একটা বড় কারখানা হয়েছে?

[4.40 — 4.50 p.m.]

দশ একর জমি দিয়ে চিমনী দিয়ে কি রকম ধোঁয়া উঠছে দেখা যায়। কিন্তু রাজ্যে বেকারদের যে হাহাকার, তাতে সেইসব বড় বড় কারখানা দিয়ে তার সমাধান হবে না। স্মল স্কেল কারখানা আমরা দেখছি, ১৯৮৫-৮৬ সালে যেখানে ছিল ২২ হাজার ৯৫৫টি, সেখানে ১৯৯৭-৯৮ সালে দাঁড়িয়েছে ১৬,৩৫৯টি অর্থাৎ কমে গেল

৬,৫৯৬টি। এর ফলে এমপ্লয়মেন্ট কমে গেল ৬৩,৬৭৮ জনের। হলদিয়া, হলদিয়া বলে আপনারা বড় বড় কথা বলেন। চীৎকার করেন হলদিয়া পেট্রোকেমিকেলস্ করে বড় কাজ করেছেন। আমরাও চাই এটা হোক, পশ্চিমবাংলায় হলদিয়া পেট্রোকেমিকেলস্ লাভ করুক আমরা চাই। ৫,১৭০ কোটি টাকা ব্যয় করে আপনারা এই হলদিয়া পেট্রোকেমিকেলস্ করলেন। কিন্তু হলদিয়া পেট্রোকেমিকেলসের কি অবস্থা? সেখানে সার্বিক সাফল্য, লাভের কথা শুনেছেন? এখানে আমাদের মাননীয় সৌগত রায় বলেছেন, আরও অনেকে বলেছেন, সেখানে উৎপাদিত ন্যাপথা, যেগুলো তৈরী হয়েছে, সেগুলো অবিক্রীত হয়ে গিয়েছে। আপনারা ডাউন ষ্ট্রীম প্রোজেক্টস্ তৈরী করছেন—এগুলো সবই ছোটখাট, স্মল স্কেল। আমি জানি না, এর মাধ্যমে কত জনের কর্মসংস্থান হয়েছে? এখন পর্যন্ত ৩০০-৩৫০ ডাউন ষ্ট্রীম প্রোজেক্টস্ হয়েছে—সবই স্মল স্কেল—সেখানে কত জন লোকের কর্মসংস্থান হবে? এক কোটি টাকা ব্যয় করে একজনেরও কর্মসংস্থান হচ্ছে না। সুতরাং আপনাদের এই যে বড় বড় কারখানা স্থাপন করবার প্রবণতা রয়েছে, সেই প্রবণতা থাকুক, আমরা আপত্তি করছি না। কিন্তু আজকে পশ্চিমবঙ্গে বেকারত্বের যে সমস্যা আছে, এতে তার সমাধান হবে না। আপনাদের নিজস্ব ৬৪ টি যে আন্ডারটেকিংস্ আছে, তার মধ্যে ক'টা লাভ করছে? তার মধ্যে মাত্র ১৬টি লাভ করছে। আর ৩৯ টি লোকসানে যাচ্ছে, আর বাকী ৯টির কি অবস্থা, তার কোন হিসাব আমি এই স্টাটিস্‌টিক্যাল এ্যাপেন্ডিক্‌সে পাচ্ছি না। আমরা কি দেখছি, প্রফিট এ্যান্ড লস ধরে নেট লস হয়েছে ২১৭ কোটি টাকা এই ৬৪ টিতে। আপনারা এই ২৪ বছরে আপনাদের আওতার মধ্যে যে পাবলিক আন্ডারটেকিংগুলো আছে, সেগুলোর সবগুলোকে লাভজনক প্রতিষ্ঠানে পরিণত করতে পারলেন না। এই রাজ্যপালের ভাষণের মধ্যে আমি এমন কিছু খুঁজে পেলাম না যাতে এর ওপরে যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করতে পারি। তাই এর চূড়ান্ত বিরোধীতা করে আমাদের পক্ষ থেকে যে সংশোধনীগুলি এসেছে, সেগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## PRESENTATION OF COMMITTEE REPORT

### 78th REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE

**Mr. Speaker :** I present the 78th report of the Business Advisory Committee is as follows.

12.2.2001, Monday : (i) Motion under rule 185 regarding grant of flood assistance by the Union Government for relief and restoration measures in the State—Notice given by Shri Rabindra Nath Mandal, Shri

Rabin Deb, Shri Kripa Sindhu Saha, Shri Subhas Goswami, Shri Jyoti Krishna Chattopadhyay, Shri Brahmamoy Nanda, Shri Rampada Samanta, Shri Samar Hazra, Shri Kirity Bagdi and Shri Ranjit Kundu — 45 minutes

(ii) Motion under rule 185 regarding rehabilitation and restorative measures for the flood affected people in the State—Notice given by Shri Atish Chandra Sinha, Shri Md. Sohrab, Shri Shashanka Shekhor Biswas, Shri Abu Hena, Shri Abdul Mannan, Shri Saugata Roy, Shri Goutam Chakravartty and Shri Ashok Kumar Deb — 45 minutes

(iii) Motion under rule 185 regrding steps taken by the Union Governement to wind up Branches of a number of Nationalised Banks in the State—Notice given by Shri Rabin Deb, Shri Rabindra Nath Mandal, Shri Kripa Sindhu Saha, Shri Subhas Goswami, Shri Manoranjan Patra, Shri Brahmamoy Nanda, Shri Rampada Samanta, Shri Samar Hazra and Shri Kirity Bagdi — 45 minutes

(iv) Motion under rule 185 urging for immediate steps by the State Government for industrialisation in the State— Notice given by Shri Sobhan Deb Chattopadhyay, Shri Pulak Chandra Das and Shri Deepak Ghosh — 45 minutes

| | | | |
|---|---|---|---|
| | (v) | Motion under rule 185 regarding decision of the Union Government for withdrawing subsidy in the Agriculture Sector—Notice given by Shri Tapan Hore, Shri Rabindra Nath Mandal, Shri Kripa Sindhu Saha, Shri Rabin Deb, Shri Mostafa Bin Quasem, Shri Brahmamoy Nanda, Shri Rampada Samanta, Shri Samar Hazra and Shri Kirity Bagdi | 45 minutes |
| | (vi) | Motion under rule 185 regarding arsenic contamination of under-ground water sources in some districts in the State—Notice given by Shri Deb Prasad Sarkar | 45 minutes |
| 13.2.2001, Tuesday : | (i) | The West Bengal State Health Services (Amendment) Bill, 2001 (Introduction, Consideration & Passing) | 1 hour |
| | (ii) | The Rabindra Mukta Vidyalaya Bill, 2001 (Introduction, Consideration & Passing) | 1 hour |
| | (iii) | The West Bengal School Service Commission (Amendment) Bill, 2001 (Introduction, Consideration & Passing) | 1 hour |
| | (iv) | The Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 2001 (Introduction, Consideration & Passing) | 1 hour |
| 14.2.2001, Wednesday : | (i) | The Siliguri Municipal Corporation (Amendment) Bill, 2001 | |

| | | |
|---|---|---|
| | (Introduction, Consideration & Passing) | 1/2 hour |
| (ii) | The Asansol Municipal Corporation (Amendment) Bill, 2001 (Introduction, Consideration & Passing) | 1/2 hour |
| (iii) | The Chandannagore Municipal Corporation (Amendment) Bill, 2001 (Introduction, Consideration & Passing) | 1/2 hour |
| (iv) | The Howrah Municipal Corporation (Amendment) Bill, 2001 (Introduction, Consideration & Passing) | 1/2 hour |
| (v) | The Kolkata Municipal Corp-oration (Amendent) Bill, 2001 (Introduction, Consideration & Passing) | 1 hour |
| (vi) | The West Bengal Co-operative Societies (Validation of Things Done and Actions Taken) Bill, 2001 (Introduction, Consi-deration & Passing) | 1 hour |

There will be no Question for Oral Answer and Mention Case on Monday, the 12th February, 2001.

I now request the Parliamentary Affairs Minister to move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 78th Report of the Business Advisory Committee as presented in the House be agreed to.

The Motion was then put and agreed to.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর আমাদের সমর্থনসূচক প্রস্তাবের বিরোধিতা করে বিরোধী বন্ধুরা যে বক্তব্য এখানে

রেখেছেন কয়েকদিন ধরে, তা আমি-অনেকেরই বক্তব্য— শুনেছি, সবার বক্তব্য শুনতে পারিনি; আমি লিখিতভাবে তাদের বক্তব্য পড়ে নিয়েছি। তার উপর আমি কিছু কথা বলতে চাই। তাই আমার প্রথম যে কথা বলতে ইচ্ছে করছে তা হচ্ছে, এবারে রাজ্যপালের ভাষণের দিন বিরোধীরা যে সম্বর্ধনা জানালেন, এ একেবারে নজিরবিহীন এবং ঠিক একইভাবে বলা যেতে পারে, তাদের শারীরিক বলপ্রয়োগের ক্ষমতা বেড়েছে, কিন্তু তাদের চিন্তার ক্ষমতা কত যে দুর্বল হয়ে যাচ্ছে— তাদের বক্তব্যগুলি পড়ে ও শুনে আমার প্রথমে এই প্রতিক্রিয়া হচ্ছে। এখানে যে কথা বলা হয়েছে, কয়েকটি গুরুত্বপূর্ণ বিষয় নিয়ে, আমি সেই প্রসঙ্গে প্রথমে সৌগতবাবুকে বলতে চাই— আপনার বক্তব্য পড়ে বলছি, এখানে আমাদের এই রাজ্যপালের ভাষণের উপর বক্তব্য রাখতে গিয়ে— প্রথমে যে কথা শুনতে হয়, প্রতিবারেই শুনি— প্রথম কথা, উনি বলছেন— তাই তো বলছি— এটা তো মাননীয় নেতা অতীশ চন্দ্র সিনহা মহাশয়ও বললেন, অন্যরাও বললেন, এটাই রীতি এটাই নিয়ম— বক্তব্য আমরা লিখি, তারপর সেটা তিনি পাঠ করেন। কিন্তু সেই বক্তব্যর উপর আপনাদের সুনির্দিষ্টভাবে বলা উচিত কোনখানে আপনাদের সমর্থন নেই, কোনখানে আপনাদের সমর্থন আছে। আপনাদের সেই আলোচনাগুলি আরো সুনির্দিষ্টভাবে হলে ভাল হোত। আমি প্রথমে বলি— অর্থনৈতিক বিষয়ে যে প্রসঙ্গগুলি এসেছে, আমি সেই সম্পর্কে আপনাদের বলব। সৌগতবাবু, আপনার বক্তব্য শুনে মনে হচ্ছিল যে সব কিছু শেষ হয়ে গেছে; সব কিছুতে ব্যর্থ, কৃষিতে ব্যর্থ, শিল্পে ব্যর্থ, শিক্ষায় ব্যর্থ, স্বাস্থ্যে ব্যর্থ, কোন সাফল্যের ছবি ২৪ বছরে নেই। আপনাদের ভাষণের এটাই মূল প্রতিপাদ্য বিষয়। আমি যদি সাধারণভাবে জিজ্ঞাসা করি— আপনি কি এটা জানেন না, সারা দেশে যখন কৃষির অগ্রগতির হার ২.৫; তখন আমাদের এখানে ৪ ভাগের উপরে? সারা দেশে শিল্পে অগ্রগতির হার ৬.৫ থেকে কমে যেখানে ৫-এর নীচে নেমে আসতে পারে, তখন আমাদের রাজ্যে ৭ শতাংশর উপরে। এই কথাগুলি আপনাদের বোঝা দরকার।

(গোলমাল)

চীৎকার করলেই কি আর বুদ্ধিমান প্রমাণ হয়? তা প্রমাণ হয় না।

[4.50 — 5.00 p.m]

সৌগতবাবু তো এটা বললেন না, সারা দেশ একটা অদ্ভুত ধরনের অর্থনৈতিক সঙ্কটের মধ্যে দাঁড়িয়ে, আমরা এগোনোর চেষ্টা করছি একটা অঙ্গরাজ্য হিসাবে। এই সংকটটা শুরু হয়েছিল নব্বইয়ের দশকের শুরুতে, যারা এই সংকটের প্রথম উদগাতা, যিনি এই অপরাধটা শুরু করেছিলেন সেই মনমোহন সিং এখন কোথায়? আজকে কংগ্রেস দলকে বলতে হচ্ছে মনমোহন সিং ১৯৯১ সালে ওয়ার্ল্ড ব্যাঙ্ক বা আই.এম.এফের দর্শনের উপরে দাঁড়িয়ে যে তথাকথিত উদারীকরণ নীতি নিয়েছিলেন তা তিনি ভুল করেছেন এবং তাকে সরিয়ে আনতে হয়েছে। কংগ্রেসের অর্থনৈতিক কর্মসূচীকে আজকে নতুন করে রূপায়িত করার চেষ্টা হচ্ছে। মনমোহন সিংয়ের ভুলকে

শোধরাবার জন্য তাকে রাজনৈতিক মঞ্চ থেকে সরিয়ে দেবার চেষ্টা করা হয়েছে এবং আপনারা জানেন, সেই পথ ধরেই আজকে বি.জে.পি এগোচ্ছে। আমার মনে আছে, গতবারের অধিবেশনের পর শ্রীমতি সোনিয়া গান্ধী যখন দল বেঁধে গেলেন প্রধানমন্ত্রী অটলবিহারী বাজপেয়ীর কাছে, তখন সোনিয়া গান্ধী প্রধানমন্ত্রীকে বলেন আপনি এটা কি করছেন, সমস্ত জিনিসপত্রের দাম বাড়াচ্ছেন; সারের দাম বাড়াচ্ছেন; রান্নার গ্যাসের দাম বাড়াচ্ছেন। মনে আছে, তখন অটলবিহারী বাজপেয়ী হাসতে হাসতে সোনিয়া গান্ধীকে বলেন, মনমোহন সিং আমাকে পথ দেখিয়েছেন, আর আমি সেই পথ ধরে একটু জোরে হাঁটছি। এখন সেই পথ ধরে চলার জন্যই দেশের এই অবস্থা সৃষ্টি হয়েছে। আমি আর সর্বভারতীয় ক্ষেত্রে যাব না, যখন ভোট অন অ্যাকাউন্ট নিয়ে আলোচনা হবে তখন আমি এই প্রসঙ্গে আসব, আমি রাজ্যের মধ্যেই থাকব। এটা কি করে অস্বীকার করবেন, আপনারা যখন বলছেন শিল্পের কথা, কি ভয়ঙ্কর অবস্থা আমাদের ইঞ্জিনিয়ারিং শিল্পে, আটটি কারখানা বন্ধ হয়ে গেছে এক কথায়। এম. এম. সি-র মত কারখানা, সাইকেল কর্পোরেশন, আর গোটা রাণীগঞ্জতে অন্ধকার হয়ে গেছে, ই.সি.এল বন্ধ হয়ে গেছে, এর উত্তর কি? বার্ণ ব্রেথওয়েটের ওয়াগনের অর্ডার পাচ্ছে না। ওদের যা ক্যাপাসিটি তার অর্ধেকও পাচ্ছে না, টেকসমেকো অর্ডার পাচ্ছে না। চিত্তরঞ্জন লোকোমোটিভ ওয়ার্কস বসে আছে। আজকে বাইরে থেকে ইঞ্জিন আসবে, ওয়াগন আসবে, অষ্ট্রেলিয়া থেকে কয়লা আসবে। এখন এই ধাক্কাটা যে আমাদের রাজ্যের উপরে পড়েছে এর উত্তরটা কি? যেটা অতীশবাবু এবং আপনি বলেছেন এর উত্তরটা কি? এই ব্যাপারে আন্দোলন তো আমরাই করছি। যেটা বললেন সেটা আমরা কোনদিনই ভাবতে পারিনা, উদারনীতির ফলে বিশ্বায়নের নামে আমাদের দেশে ধান আসবে বাইরে থেকে এবং ধানের দাম পড়ে যাবে। আজকে আমন ধানের দাম পাইনি বলে চাষীরা বোরো ধান করতে ভয় পাচ্ছে, আমি গিয়ে শুনেছি তাদের জলের সমস্যাও আছে। আজকে বাইরে থেকে ধান আসছে, বাইরে থেকে চা আসছে, রেশন আসছে, কি-না আসছে। লেদার প্রডাক্টসও আসছে এবং এর ফলে আমাদের ছোট ছোট শিল্পগুলো, আমাদের ব্যবসা-বাণিজ্য মারাত্মকভাবে মার খাবে। আমাদের এখানে রাষ্ট্রপতি ক্লিনটন যখন আসল তখন তার হাতে ৭৫৫টির একটি তালিকা উপহার দেওয়া হল, এই এই জিনিসগুলো ভারতে আসতে পারে। আমাদের প্রধানমন্ত্রী আমেরিকা গেলেন, তখন আরও ৭৫৫টি তালিকা তার হাতে দেওয়া হল। পৃথিবীতে এমন কোন জিনিস নেই আমাদের এখানে বিক্রি হয় না, যে কোন জিনিস এখানে বিক্রি করা যায়, সে মুড়ি থেকে আরম্ভ করে কাঁচা লঙ্কা পর্যন্ত। এই অবস্থায়, এই অর্থনৈতিক ধাক্কার সামনে দাঁড়িয়ে একটা রাজ্যের এগোনো কতবড় বিপজ্জনক অবস্থা। সৌগতবাবু যে কথা বলেছেন সেটা আমি মন দিয়ে শুনেছি, আমরা ক্রপ ডাইভারসিফিকেশানের চেষ্টা করছি, আমাদের যে ট্রাডিশান সেটাকে আমরা ঘোড়ানোর চেষ্টা করছি। সেইজন্যই আমরা ধান উৎপাদনে টানা পাঁচ বছর প্রথম হয়েছি। কেন আপনারা এটা মানছেন না। জানেন না বলে আজকে বিরোধী নেতা তর্ক করছেন।

আমাদের রাজ্যে এক বছরে ধান লাগে খাবার জন্য ১৩৫ লক্ষ মেট্রিক টন, সেখানে ইতিমধ্যেই ১৩৭ লক্ষ মে. টন ধান উৎপাদন করেছি। আর একটা কথা বলতে চাই— সারা ভারতের মধ্যে কৃষি উৎপাদনশীলতায় আমরা দ্বিতীয়, শুধু হরিয়ানাই আমাদের থেকে এগিয়ে আছে। এটা তো তর্কের বিষয় নয়, বইটা দেখে পরিষ্কার হওয়াই ভালো। সৌগতবাবু ঠিকই বলেছেন— ক্রপ ডাইভার্সিফিকেশনের দিকে যাওয়া দরকার। আমরা আপ্রাণ চেষ্টা করছি। আপনার জানার জন্য বলছি, অতীশবাবুকেও বলছি— কথা ছিল বন্যার পর ২৫ পার্সেন্ট রবি ক্রপ বাড়াতে হবে, আমরা মোটামুটি ২০-এর উপরে গেছি। তৈলবীজ উৎপাদনে, সরষেসহ— এই বছর খুব ভালো সরষে হয়েছে— আমাদের রাজ্যের ভোজ্য তেলের চাহিদার ৫০ পার্সেন্টে আমরা পৌঁছেছি। এটা বাস্তব।

আমি সৌগতবাবুকে শিল্পক্ষেত্রে কয়েকটি কথা বলব। আপনি বেশ কয়েকবার উচ্চারণ করেছেন— টু লিটল, টু লেট। টু লেট কেন আপনিও জানেন। আপনি তো দিল্লীতে ছিলেন, মন্ত্রিসভাতেও ছিলেন, সিদ্ধার্থবাবুর সময়েও ছিলেন— লাইসেন্স ওরা পশ্চিমবাংলায় দেবে না। ৯১-৯২ সালের আগে দেখেছি মহারাষ্ট্র দ্বিতীয় ছিল, আমরা ছিলাম প্রথম। তারপর কর্ণাটক, অন্ধ্র, এমনকি এগ্রিকালচার স্টেট গুজরাটও আমাদের থেকে এগিয়ে গেছে ৯১-৯২ থেকে লাইসেন্স উঠে যাবার পর। আমরা দেরীতে শুরু করেছি ৯৪ সালে। অর্থাৎ শিল্প নীতি ঘোষণার পর এক দশক হতে চলল আমরা কিছু করতে পারলাম না বলছেন। কিন্তু সিদ্ধার্থবাবুর সময়ও করতে পারেননি। আজকে পশ্চিমবাংলায় যে চিত্র দেখতে পাচ্ছেন তা আংশিক চিত্র। দায়ী কিন্তু দিল্লী, তারা দেয়নি। কিন্তু ৯৪ সালে শিল্প নীতি ঘোষণার পর যে ইনভেস্টমেন্ট আমাদের রাজ্যে হয়েছে তা হচ্ছে ১৭,৪০৮ কোটি টাকা এবং ৪৪,৪৩০ কোটি টাকার বেশ কয়েকটি প্রজেক্ট অপেক্ষা করছে। আমি বিস্তৃত বলছি না, দুটো জায়গা বলছি। 'ডাউন স্ট্রীমে সত্যিকারে কি হয়েছে'? আপনি বললেন। মার্কেটিংয়ে ডাউন স্ট্রীমে আমাদের আরও এ্যাডভান্স প্ল্যান করা উচিত ছিল। এখন যে সব কোয়ালিটি প্রোডাক্ট বেরিয়েছে তার মেটেরিয়ালগুলো উন্নত মানের। ইস্টার্ন রিজিওনের মার্কেট আমরা ৫০ পার্সেন্ট নিয়ে নিয়েছি। ডাইন স্ট্রীমে নাম্বার অফ ইউনিটস হয়ে গেছে ৩৭০— স্মল স্কেলে বেশি ৩৫৪ এবং মাঝারিও হয়েছে প্রায় ১৬ টি।

[5.00 — 5.10 p.m.]

আপনি বড়জোরায় একটু ঘুরে আসুন। আমার সঙ্গে ওখানে নিলকমলে চলুন— সবচেয়ে বড় প্লাস্টিক কোম্পানী আমাদের দেশের। মাঝারি স্তরে ১৬ টা হয়েছে। সব মিলিয়ে ১ বছর এর প্রজেক্শান ছিল যে, ১৬০টি ইউনিট হতে পারে। সেখানে হয়েছে ৩৭০টি। এটা কম কথা নয়? ২২টা হয়েছে নেবারিং স্টেটসে। এর ফলে এরা এখন অপেক্ষা করছে রেজিস্ট্রেশানের জন্য। ৪০০টি ইউনিট রেজিস্ট্রেশান চাইছে ওয়েস্ট বেঙ্গলেতে। আর ৫৩টি নেবারিং স্টেটসে। ইতিমধ্যে স্মল স্কেল এবং মিডিয়াম স্কেল হয়েছে এতে ১০ হাজার ৪৫২ জন-এর এমপ্লয়মেন্ট হয়েছে। ডাউন স্ট্রিমে ১০ হাজার

৪৫২ জন চাকরী পেয়েছেন। বলতে পারেন সংখ্যাটা খুব বেশী নয়। এটা বেশী হয়নি। আপনি শুনুন আস্তে আস্তে স্মল স্কেল বাড়লে প্লাস্টিক এবং কেমিক্যালস হলে এটা বাড়বে। কিন্তু এটা তো হয়েছে। আর একটা কথা সৌগতবাবু আপনি তো নিজের এদিক না ওদিক তাই খবর রাখতে পারছেন না। আপনি জানতে পারছেন না যে, সল্টলেকে কি হচ্ছে? সল্টলেকে সেমা ব্রিটিশ ফ্রেঞ্চ কোম্পানী তারা প্রথম ইউনিট খোলে। আরও দ্বিতীয় ইউনিট খুলতে যাচ্ছে। আপনি জানেন না— আই বি এম এবং ওয়েবেল লং ডিসট্যান্স যেটা লার্নিং সেন্টার, সেটা আমি ২২ তারিখে যাচ্ছি উদ্বোধন করতে। আই বি এমের ভেরি প্রেজেন্স— মানে উপস্থিতি সল্টলেকে এই প্রথম আমাদের অনেকটা এগিয়ে দেবে। আপনি আগের দিন বললেন শুধু উইপ্রো। উইপ্রো না, টাটা ইনফোটেক আমাদের স্টেটে এসেছে। আম্বানী এসেছে। ফাইবার অপটিক যেটা হাইওয়ে রাস্তার নীচ দিয়ে নিয়ে যাবে। আমরা একটা করছি এস ই বির লাইনের উপর দিয়ে। আর একটা করছি আন্ডারগ্রাউন্ডে। আন্ডারগ্রাউন্ডে আম্বানী এসেছে। আপনি চিন্তা করবেন না। আরও আসবে। আমি শুধু একটা ফিগার বলছি। যা আমরা এক্সপোর্ট করছি সফটওয়ারের ক্ষেত্রে। ইন্ডিয়াতে রেট অফ গ্রোথ এক্সপোর্ট হচ্ছে ৫৫.৪ পারসেন্ট। আমাদের রেট অফ গ্রোথ হচ্ছে ৭৫ পারসেন্ট। এই বছর আমরা এক্সপোর্ট করছি সফটওয়ারের ক্ষেত্রে ৭০০ কোটি টাকা। এটা একেবারে টু লিটিল নয়। এটা শুধু আমি বলতে চাচ্ছি ইনফরমেশান টেকনোলজিতে আমরা টেক অফ রেট ছাড়িয়ে গেছি। আমরা কমপিটিশানের জায়গায় চলে গেছি আদার স্টেটের সঙ্গে। আমি আর বেশী উদাহরণ দেব না। আপনি শিল্প ক্ষেত্রে দেখলেন কিছুই হয়নি। কৃষি ক্ষেত্রে দেখলেন কিছুই হয়নি। এই মনোভাব বোধহয় আপনার ঠিক নয়। এবার আমি সাক্ষরতাতে আসছি। ন্যাশনাল অ্যাভারেজে সাক্ষরতাকে তুলেছি ৭২ পারসেন্ট-এ। এটাতো আপনি নিশ্চয় মানবেন? আপনি বললেন আরও ইঞ্জিনিয়ারিং কলেজ চাই। এটা ঠিক কথা। আরও মেডিক্যাল কলেজ চাই। এটাও ঠিক কথা। কিন্তু এটাও ঠিক যে, আমাদের পশ্চিমবঙ্গে ইঞ্জিনিয়ারিং কলেজ ৯টি গর্ভনমেন্টের ছিল। আমরা প্রাইভেট ২০ টা করেছি। আমাদের এখন ৩০টা ইঞ্জিনিয়ারিং কলেজ। এই ৩০ টা ইঞ্জিনিয়ারিং কলেজে ৬ হাজার ৬৫ জন ছাত্র স্নাতক স্তরে পরীক্ষা দিচ্ছে। পড়াশোনা করছে। ৩০টা ইঞ্জিনিয়ারিং কলেজ এটা আমরা পরিবর্তন করেছি ২ বছরের মধ্যে এবং এখানে হায়ার সেকেন্ডারী মিনিস্টার আছেন। আমরা আরও ইঞ্জিনিয়ারিং কলেজ চাইছি। ভালো করেই জানেন যে, আমরা টেকনোলজি ইউনিভার্সিটি চূড়ান্ত করেছি। আপনারা এটা জানেন যে, ট্রিপিল আই টিতে একটা ক্লাস শুরু করে দিয়েছি গত সেপ্টেম্বর মাস থেকে। ছেলেরা ওখানে পড়াশোনা করছে। এও জানেন যে, ন্যাশানাল ইউনিভার্সিটি অফ জুরিসডিক্যাল সায়েন্স, আমাদের মাধব মেননের ইউনিভার্সিটি, ল ইউনিভার্সিটি এটা আমাদের রাজ্যে হয়েছে। আগে আমাদের দেখাত বাঙ্গালোর দেখুন। আমরা এখন বলছি বাঙ্গালোর দেখেছেন, এবার

এখানেও দেখুন। আমাদের এখানেও হয়েছে এছাড়া পলিটেকনিক আমাদের রাজ্যে ৩৮ টা আছে। এই সংখ্যা আমরা দ্রুত বাড়িয়েছি। এটা ঠিক যে এখানে ওয়ার্ল্ড ব্যাঙ্ক সাহায্য করছে।

আমি কয়েকদিন আগে উত্তরবঙ্গে গিয়েছিলাম। আগে উত্তরবাংলায় আমাদের বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের একটা ব্রাঞ্চ ছিল। কুচবিহার শহরের পাশে পুন্ডীবাড়িতে আমরা একটা স্বতন্ত্র, সম্পূর্ণ নতুন কৃষি বিজ্ঞান কৃষি বিশ্ববিদ্যালয় আমরা করেছি এবং সেখানে টী সায়েন্স অ্যান্ড টী টেকনোলজি এবং ফরেষ্ট সায়েন্স অ্যান্ড ফরেষ্ট টেকনোলজি, জেনেটিক ইঞ্জিনীয়ারিং এই সমস্ত সাবজেক্ট, অ্যাডভান্স সাবজেক্ট— এইগুলো আমরা করেছি অর্থাৎ আমরা একবিংশ শতাব্দীর বিজ্ঞান, একবিংশ শতাব্দীর কারিগরি বিদ্যাকে আমরা আমাদের রাজ্যে আনতে পেরেছি কিনা, আমরা আনতে পারছি। একবিংশ শতাব্দীর যুগোপযোগী, একবিংশ শতাব্দীর উপযুক্ত হবার চেষ্টা আমরা করছি। এটা আপনাদের বোঝা উচিত ছিল। এই সামগ্রিক সুফল শিক্ষার ক্ষেত্রে, যেটাকে আমরা বৃত্তিমূলক শিক্ষার ক্ষেত্রে দ্রুত পরিবর্তন করার চেষ্টা করছি। আপনারা শুনেছেন যে সম্প্রতি একশোটা হায়ার সেকেন্ডারী স্কুলে ঠিক করছি কমপিউটার ট্রেনিং দিতে এবং কত দ্রুত এই সংখ্যাটা বাড়ানো যায় সেটাও আমরা চেষ্টা করছি। স্বাস্থ্যের ক্ষেত্রে আপনারা বললেন। কেউ কেউ আবার বললেন কেন আমি হাভানাতে চোখ দেখাতে গেলাম। আমাকে বাঙ্গালোর না বলল, দিল্লী না বলল, বোম্বাই না বলে দিল, বোষ্টন না বলল, কিউবানসরা বলল এসো একবার চেষ্টা করে দেখি, কলকাতার কেউ পারবে না। এখন বুঝুন কলকাতার কিছু মানুষ তামিলনাড়ুতে যাচ্ছেন কিন্তু কজন মানুষ যাচ্ছেন? একমাত্র আমাদের রাজ্যই একমাত্র রাজ্য যেখানে রাজ্যের ৭০ শতাংশ মানুষ, ৭০ শতাংশের উপর মানুষ সরকারের পরিষেবা পায়। কোন রাজ্য পায় না। যাদের কিছু পয়সা আছে বা যারা প্রাণপণে কিছু পয়সা জোগাড় করে বোম্বাই যায়, চেন্নাই যায় কিন্তু দেখুন ওই রাজ্যের মানুষ কিন্তু ওই হাসপাতালে চিকিৎসার সুযোগ পান না। এটাও জেনে রাখুন কলকাতায় চোখ দেখাতে বা হার্ট অপারেশন করাতে প্রচুর সংখ্যক মানুষ বাইরের রাজ্য থেকে এখানে আসেন, বাংলাদেশ থেকে আসেন এবং তারা হাসপাতালেই আসেন। এটা ভুলে যাবেন না। সব মিলিয়ে বলতে চাই যে, সমালোচনা আমাদের আছে কিন্তু এটাও ঠিক সাম্প্রতিককালে আমরা একটা তথ্য পেয়েছি যে এই রাজ্য কৃষি, কৃষির অগ্রগতি, ফসল, নিউট্রিশন, স্বাস্থ্য পরিষেবা সব মিলিয়ে আমরা একটা উন্নত জায়গায় আছি। শিশু মৃত্যুর হারে আমাদের রাজ্য তৃতীয়। আমাদের সামনে আছে দুটো রাজ্য— তামিলনাড়ু আর কেরালা। শহরাঞ্চলে অর্থাৎ সি.এম.ডি.এ. এলাকাতে শিশু মৃত্যুর হার সবচেয়ে কম। এটাও তো একটা সাফল্যের ছবি। এইগুলো তো আপনারা মানবেন। স্বাস্থ্য বলুন, শিক্ষা বলুন, কৃষি বলুন আমাদের করতে হবে অনেক কিছু, কোন সন্দেহ

নেই কিন্তু আমাদের সাফল্যের ছবিটাও আপনাদের দেখতে হবে। বন্যার ব্যাপারে বলি। অতীশবাবু বলেছেন। তাঁর প্রত্যেকটি কথা আমি মন দিয়ে শুনেছি। তাঁর অভিজ্ঞতা একেবারে বাস্তব, নির্মম, তিনি আটকে ছিলেন একথা আমি বুঝতে পারছি। আমি যখন প্রথম ওখানে নামি, ২৫ তারিখে আমি আর অসীম দাশগুপ্ত, আমরা পুলিশকে এটা বারবার জিজ্ঞাসা করি যে আপনারা সতর্কতা পাওয়ার পর আপনারা সংশ্লিষ্ট থানাকে জানিয়েছেন কিনা। তাঁরা বলেছে যে আমরা যতদূর সম্ভব থানার যা রিসোর্স আছে সেই নিয়ে আমরা সতর্কীকরণ করেছি কিন্তু তাই বলে আমি বলছি না যে, সত্যিই সব লোক এই সতর্কবার্তা জানতে পেরেছিলেন, একেবারে অত জল আসবে। থানাও একেবারে বসে ছিল না। তারা চেষ্টা করেছে। শহর এলাকায় পেরেছে কিন্তু গ্রাম এলাকাতে পারে নি। এর থেকে আমাদের শিক্ষা নিতে হবে। ওই ধরণের বন্যায় আমরা আগামী দিনে মামুলিভাবে না আমাদের একটা বিশেষ ধরণের প্রশিক্ষিত দল চাই। সে সম্পর্কে আমাদের আলোচনা করা হয়েছে।

[5.10 — 5.20 p.m]

একটা কথা যেটা অতীশবাবু বললেন সেটা ঠিক, কিন্তু আমরা সবাই জানি যে একটা লোকের ঘর চলে গেছে সে ফিরে গিয়ে তার মাটি খুঁজে পাচ্ছে না। তাকে আমরা ১ হাজার টাকা, ২ হাজার টাকা দিচ্ছি। এটা দিতে কি আমাদের ভালো লাগছে? কিন্তু কি করবো? যদি টাকা থাকতো এটা বাড়িয়ে দিতাম। আপনারা এই অঙ্কটাতো জানেন, আমাদের বাজেট হচ্ছে ১০১ কোটি টাকার। ইতিমধ্যেই খরচ হয়ে গেছে ৫৮৩ কোটি টাকা। সকালবেলায় ওঁকে পাই নি, ওঁর দপ্তর থেকে খবর নিয়ে জেনেছি বাড়তি ৫০০ কোটি টাকা খরচ হয়েছে। দিল্লীর কাছে ১৪৮৭ কোটি টাকা চেয়েছিলাম। ওঁরা ধরিয়ে দিলো ১০৩ কোটি টাকা। আপনি এই ৫০০ কোটি টাকার অংকটা মেলাবেন কি করে? আমি ভালো করে জানি যার বাড়ী গেছে তাকে ২ হাজার টাকা না দিয়ে ১০ হাজার টাকা দিলে ভালো হয়। ৪ জনের একটা পরিবারকে একটা কম্বল দিলে কি মানে হয়। একটা না দিয়ে চারটে দিলে ভালো হয়। একটা বাড়ী ভেঙে গেছে তাদের ৪টে ত্রিপল না দিয়ে একটা ধরিয়ে দিলাম। কিন্তু কিছুই দেবনা? আমাদের যা সাধ্য ১৫ লক্ষ কম্বল, ১৫ লক্ষ তারপোলিন তাই দাও, যা পারো দাও। এই করতেই ৬০০ কোটি টাকা চলে গেল। এই যে ভয়ঙ্কর ক্ষতি হয়েছে সেটা দিল্লীতে জানিয়েছি। আমাদের কালকে একটা প্রস্তাব করার কথা আছে, আমি আর তার মধ্যে যাচ্ছি না। কিন্তু দিল্লী থেকে এই মনোভাব জানিয়েছে—জানি গুজরাটের এই ঘটনার পর এই সব কথা বলা মানায় না। গুজরাটকেও আমাদের এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে টাকা দিয়েছি। আমার কথা হচ্ছে উড়িষ্যা চাইলে পায়, অন্ধ্রপ্রদেশ চাইলে পায়, তাতে আমার কোন আপত্তি নেই, গুজরাটে অনেক টাকার দরকার, গুজরাটের হাতে এখন অনেক টাকা যাওয়া উচিত। সমস্ত দেশকেই এখন গুজরাটের দিকে তাকিয়ে থাকা

**265.**

পশ্চিমবঙ্গে প্রাথমিক বিদ্যালয়গুলিতে শিক্ষাবর্ষের শুরুতে সরকারী পাঠ্যপুস্তক ঠিক সময় পৌছায় না। সেই অসুবিধার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**266.**

দক্ষিণ ২৪ পরগনার ফলতা বিধানসভার বঙ্গনগর ২নং অঞ্চলের ডায়মন্ডহারবার রোড থেকে দেবীপুর অঞ্চলের দীর্ঘ রাস্তাটি বামফ্রন্টের ২৫ বছর রাজত্বে আজ পর্যন্ত সম্পূর্ণভাবে পাকা রাস্তায় রূপান্তরিত না হওয়ায় সেই এলাকাধীন গ্রামপঞ্চায়েতগুলির অধিবাসীদের অসুবিধার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**267.**

রাজ্যে হাসপাতালগুলিতে শিশুচুরি ও শিশু পাল্টে দেওয়ার ঘটনা ক্রমাগত বেড়েই চলেছে এ বিষয় প্রতিকারে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**268.**

পশ্চিমবঙ্গে গ্রামীণ প্রাথমিক বা ব্লক পর্যায়ের হাসপাতালগুলি বিশেষ করে ফলতা বিধানসভায় ফলতা ব্লকের হাসপাতালগৃহ জরাজীর্ণ অবস্থায় পড়ে রয়েছে। ফলে রোগীদের প্রচন্ড দুর্দশার সম্মুখীন হতে হচ্ছে—এ বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**269.**

রাজ্যের হাসপাতালগুলিতে ঔষধপত্র, যন্ত্রপাতি এবং হাসপাতালের সাজসরঞ্জাম চুরি হচ্ছে ও কোটি কোটি টাকার অপচয় চলছে। মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোন উল্লেখ নেই;

**270.**

পশ্চিমবঙ্গে ক্রমবর্ধমান তোলাবাজদের হাত থেকে সাধারণ মানুষদের পরিত্রাণের ব্যবস্থা করতে সরকারের ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**271.**

এই রাজ্যে বেকারদের স্বনিযুক্তি প্রকল্প রূপায়ণে স্বল্পমেয়াদী ও দীর্ঘমেয়াদী পরিকল্পনা গ্রহণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**272.**

রাজ্যে সরকারী ও বেসরকারী বাসের ভাড়া যেভাবে বৃদ্ধি পেয়েছে তাতে জনসাধারণ বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছেন। এ বিষয়ে উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**273.**

রাজ্যে বামফ্রন্টের শাসনে পশ্চিমবঙ্গে নতুন পিচ রাস্তা যানচলাচলের তুলনায় নগণ্য, ফলে যানবাহন চলাচলের সমস্যা ভয়ঙ্কর আকার ধারণ করেছে—এই সমস্যার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**274.**

রাজ্যে যানবাহন সমস্যা প্রতিকারের বিষয়ে সরকার উদাসীন। মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই;

**275.**

রাজ্যে স্থায়ী সম্পদ তৈরী করতে সরকার ব্যর্থ হয়েছে—এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**276.**

রাজ্য সরকারের বিভিন্ন অফিসে ঠিকমতন কাজ হয় না। সরকারী কর্মচারীরা ঠিকমতন অফিসে হাজিরা দেয় না, কোনওরকম ওয়ার্ক কালচার নেই, যার ফলে জনসাধারণকে বিভিন্ন কাজে দিনের পর দিন হয়রান হতে হয়—সেই বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**277.**

এই রাজ্যে দেশী ও বিদেশী পর্যটকদের আকৃষ্ট করতে সরকারের ব্যর্থতার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**278.**

পশ্চিমবঙ্গে খেলাধুলার সুযোগ বৃদ্ধি এবং মানের উন্নতি ঘটাতে সরকারী পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**279.**

রাজ্যে জীবজন্তু ও বন্যপ্রাণীদের রক্ষণাবেক্ষণে ব্যর্থতা পরিলক্ষিত হচ্ছে। মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোন উল্লেখ নেই;

**280.**

গ্রামাঞ্চলে ও শহরাঞ্চলে হাসপাতালগুলিতে ডাক্তার থাকে না, এ্যাম্বুলেন্স নেই, ঔষধপত্রের সরবরাহ প্রয়োজনের তুলনায় সামান্য—এ বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই;

**281.**

রাজ্যের জেলাগুলিতে গরীব, মধ্যবিত্ত পরিবারগুলির জন্য ইন্দিরা আবাসন প্রকল্পে বাসগৃহ নির্মাণে সরকারের ব্যর্থতার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**282.**

সরকারের আস্থাভাজন আইনজীবীদের পিছনে অর্থ ব্যয় করা সত্ত্বেও মামলাগুলি রাজ্যের বিভিন্ন আদালতে লাল ফিতার বাঁধনে আবদ্ধ হয়ে আছে—একথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**283.**

পশ্চিমবঙ্গে কয়েক লক্ষ ভিখারী আছে। এদের স্ব-নির্ভর কর্মসংস্থানের এবং আশ্রয়দানের ব্যবস্থা সম্পর্কে সরকারের পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**284.**

রাজ্যে ড্রাগের অবাধ ব্যবসা বন্ধ করতে সরকার সম্পূর্ণভাবে ব্যর্থ—এর উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**285.**

দুর্নীতিগ্রস্ত গ্রামপঞ্চায়েতের প্রধানগণ, সভাধিপতি, পঞ্চায়েত সমিতি সভাপতি, জেলা পরিষদ ও কর্মাধ্যক্ষগণ কেন্দ্রীয় ও রাজ্য সরকারের বিভিন্ন প্রকল্পের টাকার অপচয় ঘটাচ্ছে—এ বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**286.**

রাজ্যের গ্রামাঞ্চলে ক্ষেতমজুর, দিনমজুর ও ভূমিহীন মানুষের অর্থনৈতিক অবস্থা বামফ্রন্ট সরকারের আমলে দিন দিন খারাপের দিকে যাচ্ছে। এই সব দরিদ্র মেহনতী মানুষদের অবস্থার পরিবর্তনের বিষয়ে সরকারের পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**287.**

নির্বাচনের সময় জনসাধারণ তথা ভোটদাতাদের প্রদত্ত প্রতিশ্রুতি পূরণে বামফ্রন্ট সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**288.**

কুটিরশিল্পের মত পাড়ায় পাড়ায় দিশি মদের দোকান তৈরি হচ্ছে। এ ব্যাপারে সরকারী প্রতিরোধ ব্যবস্থার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**289.**

রাজ্যে সরকারী কাজকর্মে দীর্ঘ-সূত্রতা এবং দায়িত্ব জ্ঞানহীনতা গত ২৫ বছরে যেভাবে বৃদ্ধি পেয়েছে তা দমন ও বন্ধ করতে কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**290.**

ভয়াবহ ট্রাফিক জ্যামে কলকাতা ও পশ্চিমবাংলার বিশেষ জনবহুল এলাকার জনসাধারণকে দিনের পর দিন অশেষ দুর্ভোগের মধ্যে কাটাতে হচ্ছে—এর প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**291.**

রাজ্যে বেকারদের স্ব-নিযুক্ত প্রকল্পে ব্যাঙ্ক ঋণ মঞ্জুর-এর পরে বেকারদের ব্যাঙ্ক টাকা ঠিকমত দিচ্ছে না—এ ব্যাপারে সক্রিয় ব্যবস্থা গ্রহণে সরকারের ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**292.**

পশ্চিমবঙ্গে সীমান্তবর্তী জেলাগুলিতে রাজ্যের শাসকদলের কর্মীদের মদতে যে ব্যাপক চোরাচালান হচ্ছে তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**293.**

পশ্চিমবঙ্গের প্রতিটা জেলায় যে নারী-নির্যাতনের ঘটনা ঘটছে তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**294.**

পশ্চিমবঙ্গে বন্যা নিয়ন্ত্রণ এবং সেচ ব্যবস্থার প্রসারে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**295.**

রাজ্যে হাজার হাজার ক্ষুদ্র শিল্পকে বাঁচিয়ে রাখার পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**296.**

দক্ষিণ ২৪-পরগনার ফলতায় অবাধ বাণিজ্যকেন্দ্রের পরিকাঠামোর অভাবে শিল্পগুলি উঠে যাচ্ছে বা বিশেষ নূতন শিল্প আসছে না। ফলে ফলতা অবাধ বাণিজ্যকেন্দ্রের কোন উন্নতি ঘটছে না। এই ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**297.**

দক্ষিণ ২৪-পরগনার ফলতা বিধানসভায় পাটকেল ঘাটা থেকে রামরামপুর রাস্তাটির দীর্ঘকাল জেলা পরিষদের অবহেলায় কোন উন্নতিসাধন না ঘটায় ওই এলাকার মানুষের ভীষণ অসুবিধার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**298.**

দক্ষিণ ২৪-পরগনার ফলতা বিধানসভা এলাকায় জোড়া বটতলা থেকে সাতগাছিয়া পর্যন্ত মাটির রাস্তাটি বামফ্রন্ট সরকারের অবহেলায় মেটাল রোড হতে না পারায় এই এলাকায় হাজার হাজার মানুষের অসুবিধার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই; এবং

**299.**

দক্ষিণ ২৪-পরগনার ফলতা অবাধ বাণিজ্যকেন্দ্রের ১নং গেট থেকে হাওড়া পর্যন্ত বাস চলাচল করার ঘোষণা করা সত্ত্বেও আজ পর্যন্ত তা কার্যকরী না হওয়ার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

**300-374**

**শ্রীঅশোক কুমার দেব ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**300.**

বজবজ বিধানসভা কেন্দ্রে বিদ্যুৎবিহীন গ্রামেগঞ্জে বিদ্যুৎ সরবরাহে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**301.**

বজবজ বিধানসভা কেন্দ্রে নতুন রাস্তাঘাট নির্মাণের জন্য কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**302.**

বজবজ E.S.I হাসপাতালে স্বাস্থ্য পরিষেবা উন্নতি সাধনের কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**303.**

বজবজ বিধানসভা কেন্দ্রে উন্নত ধরনের কৃষি প্রযুক্তি প্রসারের জন্য কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**304.**

বজবজ বিধানসভা কেন্দ্রে প্রাথমিক বিদ্যালয়গুলির সর্বাঙ্গীন উন্নতি সাধনে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**305.**

বজবজ বিধানসভা কেন্দ্রে শিক্ষার সামগ্রিক উন্নতিকল্পে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**306.**

বজবজ বিধানসভা কেন্দ্রে বেকার যুবকদের কর্মসংস্থানের জন্য কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**307.**

বজবজ বিধানসভা কেন্দ্রে সেচব্যবস্থার উন্নতির জন্য সুনির্দিষ্ট পরিকল্পনা গ্রহণে সরকারের ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**308.**

বজবজ বিধানসভা কেন্দ্রে ভয়াবহ বিদ্যুৎ সংকট নিরসনে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**309.**

বজবজ বিধানসভা কেন্দ্রে গরীব চাষীদের কৃষিঋণ মকুবের কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**310.**

বজবজ বিধানসভা কেন্দ্রে নতুন মাদ্রাসা স্থাপনের কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**311.**

বজবজ বিধানসভা কেন্দ্রে স্বাস্থ্যকেন্দ্রগুলির বেহাল অবস্থার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**312.**

রাজ্যে তন্তুবায়দের ন্যায্য মূল্যে সূতা সরবরাহ করার কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**313.**

রাজ্যে তাঁত শিল্পের সংকট মোচনে কোন সুনির্দিষ্ট পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**314.**

রাজ্যে তপসিলী সম্প্রদায়ের মানুষের কর্মসংস্থানের সুযোগ বৃদ্ধির জন্য প্রয়োজনীয় পরিকল্পনা গ্রহণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**315.**

বজবজ বিধানসভা এলাকায় বসবাসকারী জনসাধারণের সুবিধার্থে জলপথে ফেরিসার্ভিস চালু করার পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**316.**

রাজ্যে প্রাথমিক স্তরে খেলাধূলাকে যথাযোগ্য প্রাধান্য দেওয়ার জন্য কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**317.**

রাজ্যে প্রতিবন্ধী, বৃদ্ধ ও অশক্ত ব্যক্তিদের সার্বিক কল্যাণের জন্যে নির্দিষ্ট কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**318.**

রাজ্যে প্রতিটি জেলায় 'সার্ভিস ডিস্পেন্সারী' খোলার বিষয়ে কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**319.**

রাজ্যে গণবণ্টন ব্যবস্থার (P.Ds) ও অত্যাবশ্যক পণ্যের সরবরাহের চরম অবনতির কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**320.**

রাজ্যে সব সরকারী দপ্তরে Computer চালু করার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**321.**

রাজ্যে নারী নিগ্রহ বন্ধ করতে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**322.**

রাজ্যে দারিদ্র্যসীমার নীচে বসবাসকারী মানুষদের অর্থনৈতিক মান উন্নয়নের কোনও সুনির্দিষ্ট পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**323.**

রাজ্যে সব মাধ্যমিক বিদ্যালয়গুলিকে উচ্চমাধ্যমিক স্তরে উন্নীত করার জন্য কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**324.**

রাজ্যে সরকারী কর্মচারীদের কাজের মানোন্নয়নের জন্য প্রতি মাসে ন্যূনতম একটি কর্মশালা আয়োজন করার কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**325.**

রাজ্যে প্রাকৃতিক দুর্যোগে ক্ষতিগ্রস্ত মানুষের মধ্যে ত্রাণসামগ্রী বন্টনে সরকারের পক্ষপাতিত্বমূলক আচরণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**326.**

রাজ্যে সরকারী বাস নিয়মিত চলে না, সরকারী বাসের ব্যয় দিন দিন বেড়ে চলেছে, বাস পারমিট দেওয়ার ক্ষেত্রে দুর্নীতি চলছে—এর প্রতিকারে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**327.**

রাজ্যের পর্যটন দপ্তর আরও সক্রিয় হলে সরকার আর্থিক দিক থেকে লাভবান হবে—এ বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**328.**

রাজ্যে নতুন কোন হোমিওপ্যাথি কলেজ স্থাপনের পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**329.**

রাজ্যে অসম্পূর্ণ স্টেডিয়ামের নির্মাণের কাজ অবিলম্বে সম্পূর্ণ করার কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**330.**

রাজ্যে মাদার ডেয়ারী ছাড়া অন্যান্য ডেয়ারীর অবস্থা ভয়াবহ—এ বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**331.**

রাজ্যে প্রতিটি আদালতে প্রতীক্ষালয় ও শৌচাগার নির্মাণের জন্য প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**332.**

রাজ্যে SC, ST, ও OBC সম্প্রদায়ভুক্ত মানুষদের শংসাপত্র প্রদানে অহেতুক বিলম্বের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**333.**

রাজ্যে জলাভূমি সংরক্ষণের আইনকে সঠিকভাবে রূপ দিতে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**334.**

রাজ্যের বিভিন্ন আদালতে আইনজীবিদের জন্য 'আইন বইয়ের লাইব্রেরী' স্থাপনের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**335.**

রাজ্যের বিভিন্ন জেলায় জেলা পরিষদ ও পঞ্চায়েত সমিতির অডিট নিয়মিত করার বিষয়ে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**336.**

রাজ্যের প্রায় সব শহরে হকারদের পুনর্বাসনের জন্য কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**337.**

রাজ্যে সরকারী জমি দখলকারীদের কাছ থেকে উদ্ধারের জন্য দৃঢ় পদক্ষেপ গ্রহণের ব্যাপারে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**338.**

রাজ্যে বিভিন্ন চটকলে স্বাভাবিক অবস্থা বজায় রাখার জন্য প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**339.**

রাজ্যে বিভিন্ন জেলা ও মহকুমা আদালতে আইনজীবীদের বসার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**340.**

রাজ্যে অবসরপ্রাপ্ত চটকল শ্রমিকদের ন্যায্য পাওনা মিটিয়ে দেবার জন্য প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**341.**

রাজ্যে বিভিন্ন পাঠাগারের জন্য সরকারের আর্থিক অনুদান বৃদ্ধির বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**342.**

রাজ্যে বিভিন্ন পুলিশ হাজতে বন্দী-মৃত্যুর ঘটনার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**343.**

রাজ্যে বেআইনী চোলাই মদের ব্যবসার ফলে সরকার কোটি কোটি টাকা আবগারী শুল্ক থেকে বঞ্চিত হচ্ছে—এ বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**344.**

রাজ্যের পৌরসভা ও পঞ্চায়েতগুলিকে স্বনির্ভর করার বিষয়ে কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**345.**

রাজ্যের সর্বত্র পরিবেশ দূষণ নিয়ন্ত্রণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**346.**

রাজ্যে রুগ্নশিল্পগুলির পুনরুজ্জীবনকল্পে কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**347.**

রাজ্যে প্রতিটি সরকারী কলেজে ছাত্রছাত্রীদের থাকার জন্য হোস্টেল স্থাপনে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**348.**

রাজ্যে কৃষিতে বিদ্যুৎ সমস্যার সমাধানকল্পে সরকারী প্রচেষ্টার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**349.**

রাজ্যে ট্রেনে ও বাসে ক্রমবর্ধমান ডাকাতি বন্ধ করতে প্রয়োজনীয় দৃঢ় পদক্ষেপ গ্রহণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**350.**

রাজ্যে খুন, ডাকাতি, ছিনতাই, চুরি রোধে ব্যাপক পরিকল্পনা গ্রহণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**351.**

রাজ্যের সব আদালতে কম্প্যুটার বসানোর বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**352.**

রাজ্যে পঞ্চায়েতগুলিতে চরম দুর্নীতির কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**353.**

রাজ্যে শিল্পোন্নয়নের জন্য মন্ত্রীদের বিদেশ সফরে ব্যয়িত অর্থের বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**354.**

রাজ্যে নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের মূল্যবৃদ্ধিরোধে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণে সরকার ব্যর্থ—এ বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**355.**

রাজ্যের অধিকাংশ সমবায় সমিতিগুলিতে দুর্নীতিরোধে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণে সরকার ব্যর্থ—এ বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**356.**

রাজ্যে বিদ্যুৎ বিভ্রাটের (লোডশেডিং) কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**357.**

রাজ্যে বিভিন্ন দপ্তরে অস্থায়ী কর্মীদের স্থায়ীকরণের বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**358.**

রাজ্যে বেকার যুবক যুবতীদের কর্মসংস্থানের ব্যাপারে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**359.**

রাজ্যে চাষীরা পাট ও আলুর ন্যায্য দাম পাচ্ছে না—এ বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**360.**

রাজ্যে আইন-শৃঙ্খলার অবনতির কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**361.**

রাজ্যে সামগ্রিক উন্নতি বিধানে কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**362.**

রাজ্যে গ্রামাঞ্চলে শাসক দলের সন্ত্রাস ও অত্যাচারের বিরুদ্ধে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**363.**

রাজ্যে বেহাল রাস্তাঘাট সংস্কারের জন্য কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**364.**

রাজ্যে বিগত বছরে বন্যায় ক্ষতিগ্রস্ত এলাকায় রাস্তা ও বাঁধ সংস্কারের জন্য কোন সুনির্দিষ্ট পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**365.**

রাজ্যে বিগত বছরে বন্যায় ক্ষতিগ্রস্ত এলাকার ঘরবাড়ি পুনর্নির্মাণে প্রয়োজনীয় আর্থিক সাহায্য প্রদানে সরকারের উদ্যোগের বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**366.**

রাজ্যে পৌর-এলাকাগুলিতে জল নিষ্কাশনের বিষয়ে কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**367.**

রাজ্য পুলিশ ও প্রশাসনিক ব্যবস্থার উন্নতিকল্পে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**368.**

রাজ্যে প্রাথমিক বিদ্যালয়ভবনগুলির সংস্কারের জন্য প্রয়োজনীয় পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**369.**

রাজ্যে দুগ্ধ সরবরাহের ক্ষেত্রে ব্যাপক অবনতি ও দুর্নীতিরোধে কোনও পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**370.**

রাজ্যে বিভিন্ন হাসপাতালে ডাক্তার, ঔষধ ও এ্যাম্বুলেন্স পরিষেবা নেই—এর প্রতিকারের জন্য কোন্ পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**371.**

রাজ্যে বিড়ি ও হোসিয়ারী শ্রমিকদের ন্যূনতম মজুরী দেওয়া হচ্ছে না এবং ভ্রান্ত শ্রমনীতির ফলে হাজার হাজার শ্রমিক কর্মহীন হয়ে পড়ছে—এ বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**372.**

রাজ্যে বিদ্যুৎবিহীন গ্রামগুলি বৈদ্যুতীকরণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**373.**

there is no mention about the failure of the Government to implement all the recommendations of the State Human Rights Commission; and

**374.**

there is no mention about sanctioning of a bus-route from Achipur to Howrah.

**375-391.**

**শ্রীদেবপ্রসাদ সরকার** ঃ Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**375.**

রাজ্যের ক্রমবর্ধমান খুন, ডাকাতি, ছিনতাই, নারী নির্যাতন, নারী পাচার ও শ্লীলতাহানি—অর্থাৎ আইন-শৃঙ্খলা পরিস্থিতির উদ্বেগজনক অবনতির কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**376.**

রাজ্যে বন্যার্ত মানুষের উপযুক্ত পুনর্বাসনে সরকারের ব্যর্থতা এবং বন্যাদুর্গত মানুষের ত্রাণ ও পুনর্বাসনের অর্থ ও সামগ্রী নিয়ে দুর্নীতি ও দলবাজির কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**377.**

রাজ্যে বন্যা, নদী-ভাঙন এবং খরাজনিত সমস্যা কার্যত বাৎসরিক সমস্যায় পরিণত হওয়া সত্ত্বেও এসবের স্থায়ী সমাধানের জন্য বিজ্ঞানসম্মত পরিকল্পনা গ্রহণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**378.**

রাজ্যের সরকারী হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলিতে চিকিৎসা ব্যবস্থার বেহাল অবস্থার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**379.**

রাজ্যে আর্সেনিকমুক্ত বিশুদ্ধ পানীয় জল সরবরাহ এবং আর্সেনিক আক্রান্ত মানুষের সুচিকিৎসার বিষয়ে কোন কার্যকরী পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**380.**

রাজ্যে নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের অস্বাভাবিক মূল্যবৃদ্ধির কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**381.**

রাজ্যে রেশন কার্ডবিহীন মানুষদের রেশন কার্ড সরবরাহের ক্ষেত্রে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**382.**

রাজ্যে দফায় দফায় বিদ্যুতের দাম ও ফুয়েল সারচার্জ বৃদ্ধি সত্ত্বেও বিদ্যুৎ সঙ্কট নিরসনে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**383.**

রাজ্যে বিদ্যুৎবিহীন গ্রামাঞ্চলে বৈদ্যুতীকরণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**384.**

রাজ্যে বাস মালিকদের আয়-ব্যয়ের হিসাব পরীক্ষা না করে বাসের অত্যাধিক ভাড়া বৃদ্ধি এবং বিভিন্ন রুটে সরকার ঘোষিত ভাড়া থেকে অতিরিক্ত ভাড়া আদায়ের বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**385.**

রাজ্যে শিক্ষার বিভিন্ন স্তরে ফি বৃদ্ধি এবং শিক্ষার ব্যয়ভার বৃদ্ধির ফলে রাজ্যে ক্রমবর্ধমান শিক্ষা সংকোচনের সমস্যার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**386.**

রাজ্যের সমস্ত বিদ্যালয়ে শূন্যপদে শিক্ষক নিয়োগ করতে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**387.**

রাজ্যে অবসরপ্রাপ্ত বিদ্যালয়ের শিক্ষকদের পেনশন পাওয়ার বিষয়টি ত্বরান্বিত করার ব্যাপারে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**388.**

রাজ্যে বন্ধ কারখানা খোলা এবং ছাঁটাই শ্রমিকদের পুনর্বহালের বিষয়ে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**389.**

রাজ্যে বেকার যুবকদের কর্মসংস্থানের বিষয়ে কার্যকরী কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**390.**

রাজ্যে বিভিন্ন সরকারী ও আধা-সরকারী অফিসে নিয়োগ বন্ধ ও কন্ট্রাক্ট প্রথা চালু করার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই; এবং

**391.**

রাজ্যে গ্রামীণ মজুরদের সারা বছরের কাজ ও ন্যায্য মজুরী সুনিশ্চিত করতে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**392-407.**

**Shri Sultan Ahmed :** Sir, I beg to move that, the following be added at the end of the address in reply, viz. :

**392.**

there is no mention about the steps taken by the Government to implement the recommendations of the State Minority Commission in regard to reservation of job for the Minorities;

**393.**

there is no mention about the steps taken by the Government to create employment opportunities for the economically backward minority community;

**394.**

there is no mention about the facts that the extremists, terrorists and extortionists have increasingly taken West Bengal and specially Kolkata as their safe hide-outs and operational zone;

**395.**

there is no mention about the fast deteriorating Law and Order situation in the State;

**396.**

there is no mention about Government's stand vis-a-vis declaring and introducing Urdu as the second official language in the State;

**397.**

there is no mention about the exact position of Haji Mohammed Mahsin Benevolent Fund;

**398.**

there is no mention of the steps taken by the Government to bring those involved in the Wakf Scam to book;

**399.**

there is no mention of the steps taken by the Government to check the recurrence of floods almost every year;

**400.**

there is no mention of Chief Minister's shoot-at-sight order given to the police;

**401.**

there is no mention about the result of the peace-initiative talks to end the political violence in the State.

**402.**

there is no mention of Central Government grants-in-aid for the recent flood;

**403.**

there is no mention as to how many police stations in the State are witnessing political violence;

**404.**

apart from detailing administrative and police measures to tackle the KLO movement there is no mention of what political steps have been taken in view of the KLO movement and their demands;

**405.**

there is no mention about the killing of Trinamool Congress Workers in the districts of Midnapore, Hooghly & Birbhum;

**406.**

there is no mention about the failure of the Government in controlling floods resulting loss of thousands lives in the district of Howrah, Midnapore, North 24 Parganas, Murshidabad, Burdwan & Birbhum; and

**407.**

there is no mention about the failure of the Government in curbing political clashes in the districts of Hooghly, Midnapore and Birbhum.

**408-421.**

**Shri Saugata Roy** : Sir, I beg to move that, the following be added at the end of the address in reply, viz.:

**408.**

there is no mention about the State's failure to achieve self-sufficiency in poultry and fish;

**409.**

there is no mention about the need to improve industrial infrastructure of the State;

**410.**

there is no mention about the slow process of rehabilitation of the flood victims in the State;

**411.**

there is no mention about the partisanship in Relief distribution for flood affected persons;

**412.**

there is no mention about the failure of the Government to supply adequate power for Boro cultivation;

**413.**

there is no mention about the losses incurred by Haldia Petro Chemicals;

**414.**

there is no mention about the State's failure to prevent recurrence of floods;

**415.**

there is no mention about the torture by major ruling party supporters at Kespur and Pingla of Midnapore district;

**416.**

there is no mention about the large unemployment problem in the State;

**417.**

there is no mention about the attack on Trinamool Congress Supporters at Kespur on January 3, 2001;

**418.**

there is no mention about the increase in the number of armed dacoities in the State;

**419.**

there is no mention about the incidents at Chhota Anguria village of Garbeta P.S. on 4th January night;

**420.**

there is no mention about Government's failure to improve work culture among Government employees; and

**421.**

there is no mention about the Government's failure to pay pension to primary teachers timely.

**Mr. Speaker :** I now put to vote all the amendments. (Amendment No. 1-421)

The Motions were then put and lost.

The Motion of **Dr. Gouripada Dutta** that —

"রাজ্যপালকে তাঁহার ভাষণের প্রত্যুত্তরে নিম্নলিখিত মর্মে একটি সশ্রদ্ধ সম্ভাষণ পাঠানো হউক ঃ

'মহামান্য রাজ্যপাল মহাশয় পশ্চিমবঙ্গ বিধানসভায় ২২শে ফেব্রুয়ারি, ২০০১ তারিখের অধিবেশনে যে ভাষণ প্রদান করিয়াছেন সেইজন্য এই সভা তাঁহাকে আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করিতেছে।'।"

Was then put and adopted.

## Adjournment

The House was then adjourned at 5.30 p.m. till 11.00 a.m. on Monday, the 12th February 2001, at the Assembly House, Kolkata.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Kolkata, on Monday, the 12th February, 2001, at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 15 Ministers, 05 Ministers of State and 80 Members.

[11.00 — 11.10 a.m.]

### CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received one notice of Calling Attention on the following subject :

(1) Reported attempt on the life of Shri Subhas Ghising, Chairman of Darjeeling Gorkha Hill Council.

From : Shri Sudhir Bhattacharjee.
Shri Saugata Roy,
Shri Ashok Kumar Deb and
Shri Abdul Mannan.

I have admitted it.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha** : Sir, the statement will be made on the 15th February, 2001.

### LAYING OF REPORT

**Audit Certificate, Certified Accounts & Audit Report on the Accounts of Hooghly River Bridge Commissioners for the year 1997-98.**

**শ্রীসুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হুগলী রিভার ব্রীজ কমিশনারস্-এর ১৯৯৭-৯৮ সালের অডিট সার্টিফিকেট, সার্টিফায়েড অ্যাকাউন্টস্ এবং অডিট রিপোর্ট উপস্থাপন করছি।

### MOTION UNDER RULE 185

**Mr. Speaker :** The first two motions will be taken together. The first motion is of Shri Rabindra Nath Mondal and the Second Motion is of Shri Atish Chandra Sinha.

I would now request Shri Rabindra Nath Mondal to move his motion.

**Shri Rabindra Nath Mondal** : Sir, I beg to move that

"whereas, this State experienced unprecedented floods during September and October, 2000 which affected more than 2,18,00,000 people in 9 districts of the State tolling 1362 persons (and missing 154) causing severe damage to about 22 lakhs of houses and a crop area of more than 19 lakhs hectares;

Whereas, money value of damages in sectors like Agriculture, Health, Rural Housing, Irrigation & Waterways, Animal Resources, Education, Cottage & Small Scale etc. taken together was assessed at more than Rs. 5660 crores and immediate restoration requirement was assessed at approximately Rs. 1588 crores and against this amount of Rs. 1588 crores only about Rs. 101 crores was available on account of CRF corpus (Calamity Relief Fund);

Whereas, a Central Study Team arrived in the State during the flood and they had been apprised of this requirement of Rs. 1588 crores and MLAs and MPs from West Bengal met the Prime Minister of India in New Delhi on 7th December, 2000 and convinced him about the extreme necessity of immediate sanction of a further fund of at least Rs. 1487 crores from Government of India in favour of West Bengal to come out of the immense crisis caused by devastating floods but uptill now no momentary sanction has been made by Government of India, to the West Bengal on this account;

Whereas, the State of West Bengal was compelled to spend more than Rs. 372 crores out of its meagre resources mainly for relief and was also forced to borrow Rs. 250 crores from HUDCO on condition of pàyment of substaintial rate of interest for the purpose of restoration of infrastructure; and

Whereas, the State of West Bengal has every sympathy for the people affected by any natural calamity like super-cyclone or earthquake in any State of the country and extends co-operation and financial assistance for them to the best of ability, people of West Bengal are surprised that Government of India did not care to sanction any amount for the flood affected helpless people of the State uptill now except that there has been an recent announcement that an amount of about Rs. 103 crores only has been approved by Government of India for assistance to Government of West Bengal on account of the floods, 2000.

This House, therefore, vociferously demand through the State Government that Government of India should immediately sanction at least an amount of Rs. 1487 crores to the Government of West Bengal for flood assistance as the declared amount of Rs. 103 crores will prove extremely inadequate compared to the huge losses suffered by the State.

**Mr. Speaker** : There are two amendments to the first motion by Shri Deba Prasad Sarkar. I would now request Shri Deba Prasad Sarkar to move his ammendments.

**Shri Deba Prasad Sarkar** : Sir I beg to move that—

1. Before the last paragraph, the following paragraphs be inserted :

"Whereas, the people of this State cannot but express its regret that had the Central and State Government come forward to meet the flood situation on war footing and had taken necessary preventive measures in time damage, loss of life and devastation would not have been so severe;

Whereas the people of this State notes with grave concern that though more than four months have passed, in most of the places flood victims are yet to receive house building grants and tarpaulins, and large number of flood affected roads and embankments remain unrepaired; and

Whereas, the people of this State also notes wide spread malpractice, misappropriation of money and partisan attitude in distribution of relief materials and house building grants amongst the flood victims," and I also beg to move that

2. After the last paragraph, the following paragraph be added:

"This House further demands that the State Government should form 'all party committee' at district and block level to stop partisanship and malpractices in rehabilitation work of flood affected districts and also take prompt measure to repair thc flood affected damaged roads and embankments.''

**Mr. Speaker** : I would now call upon Shri Saugata Roy to move his motion (Motion No.2).

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, I beg to move—

“যেহেতু, গত সেপ্টেম্বরের বন্যায় রাজ্যে ৯টি জেলায় ব্যাপক ক্ষয়ক্ষতি হয়েছিল,

যেহেতু, বন্যাক্লিষ্টদের ত্রাণ বন্টনে ব্যাপক দলবাজী হয়েছে,

যেহেতু, অধিকাংশ জায়গায় গৃহনির্মাণ অনুদান ও ত্রিপল এখনও বন্টন করা হয়নি, এবং

যেহেতু, বন্যার পর অধিকাংশ জায়গায় ক্ষতিগ্রস্ত রাস্তা ও নদীবাঁধ এখনও মেরামত করা হয়নি,

সেইহেতু, এই সভা রাজ্য সরকারের কাছে দাবী জানাচ্ছে যে, পুনর্বাসনের ক্ষেত্রে দলবাজী বন্ধ করতে জেলা ব্লকস্তরে সর্বদলীয় কমিটি গঠন করা হোক এবং বাঁধ ও রাস্তা মেরামতে দ্রুত ব্যবস্থা গ্রহণ করা হোক।"

**Mr. Speaker :** There are two ammendments to this Motion by Shri Debe Prasad Sarkar. I would now request Shri Sarkar to move his ammendments.

**শ্রী দেবপ্রসাদ সরকার** ঃ স্যার, আই বেগ টু মুভ দ্যাট, —

1. After the fourth paragraph, the following paragraph be inserted :

"যেহেতু, রাজ্যের বিধ্বংসী বন্যাজনিত ব্যাপক ক্ষয়ক্ষতি মোকাবিলায় ত্রাণ, পুনর্বাসন ও পুনর্গঠনের জন্য প্রয়োজনীয় আর্থিক ব্যয়ভার নির্বাহ করার ক্ষেত্রে এবং কেন্দ্র উভয় সরকারই দায়বদ্ধ এবং এতাবৎকাল নিশ্চুপ থাকার পর রাজ্যের বন্যাত্রাণে সাহায্য বাবদ অতি সম্প্রতি কেন্দ্রীয় সরকার কর্তৃক মাত্র ১০৩ কোটি টাকা অনুমোদন করার কথা ঘোষণা করা হয়েছে যা প্রয়োজনের তুলনায় নিতান্তই অপ্রতুল এবং যা পশ্চিমবঙ্গের মানুষের প্রতি এক চরম বঞ্চনা।"

2. After the last paragraph, the following paragraph be added :

"সাথে সাথে এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে পশ্চিমবঙ্গের বন্যা ত্রাণে সাহায্য বাবদ অর্থ বরাদ্দের পরিমাণ ১০৩ কোটি টাকার পরিবর্তে ন্যূনপক্ষে ১৪৮৭ কোটি টাকা করার দাবী জানাচ্ছে।"

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল** ঃ মাননীয় অধক্ষ্য মহাশয়, যে মোশানটা আমি মুভ করেছি বন্যা সংক্রান্ত বিষয়ে সেই মোশানের বক্তব্যর মধ্যেই সবটা প্রতিফলিত আছে কাজেই আমি নতুন করে আর পড়ছি না। স্যার, ২০০০ সালের সেপ্টেম্বর মাসে যে বন্যা হয়ে গেল আমাদের পশ্চিমবঙ্গের ৯টি জেলাতে' সেই বন্যার ভয়াবহতা সম্পর্কে আমি কয়েকটি বিষয় উল্লেখ করতে চাই । স্যার, এটা বিগত শতাব্দীর সবচেয়ে ভয়ঙ্করতম বন্যা। এই বন্যাতে দুর্গত হয়েছিলেন এবং এখনও হয়ে আছেন ২ কোটি ১৮ লক্ষ মানুষ। মৃত্যু হয়েছে ১৩২০ জনের। মিসিং ১৫৪ জন। সম্পত্তি হানি হয়েছে কমবেশী ৬ হাজার কোটি টাকার—এখানে ৫ হাজার ৬৬০ কোটি টাকার কথা উল্লিখিত আছে। রাজ্য এ পর্যন্ত এর জন্য ব্যয় করেছে ৫৮৩ কোটি টাকা। কেন্দ্রের কাছে দাবী করা হয়েছে ১৪৮৭ কোটি টাকা। কেন্দ্র দেয়নি এখনও পর্যন্ত একটি পয়সাও। গত সেপ্টেম্বরের তৃতীয় সপ্তাহে আমাদের ৯টি জেলাতে যে বন্যা হয়ে গেল তাতে ১৭১টি পঞ্চায়েত সমিতি এলাকা এবং ৬৯টি পৌরসভা এলাকা বিধ্বস্ত হয়েছে। কেন্দ্র এক পয়সাও দেয়নি উল্টে কেন্দ্র থেকে এসেছে কয়েক কোটি টাকার বিল। সেই বিলগুলি

এসেছে সেনা নামানোর খরচ বাবদ। বঞ্চনার যাবতীয় সীমা অতিক্রান্ত। এই ঘটনা কিন্তু বিচলিত করতে পারে নি আমাদের রাজ্যের তৃণমূল নেত্রীকে। আপনাকে শুধু এইটুকুই বলতে চাই যে, বন্যা শুরু হওয়ার পর এক সপ্তাহ আমাদের রাজ্য থেকে যিনি কেন্দ্রের রেলমন্ত্রী তিনি দিল্লী এবং হায়দ্রাবাদে অবস্থান করেছেন। তার হায়দ্রাবাদ সফরের উদ্দেশ্য ছিল পশ্চিমবঙ্গে ৩৫৬ ধারা জারির ব্যাপারে অন্ধ্রপ্রদেশের মুখ্যমন্ত্রী চন্দ্রবাবু নাইডুর সমর্থন আদায়। বাংলার দু কোটি মানুষ যখন বন্যা কবলিত এবং রেলের যোগাযোগ বিচ্ছিন্ন, কি ভাবে মানুষকে উদ্ধার করা হবে তা নিয়ে যখন রাজ্য সরকার এবং এ রাজ্যের জনগণ চিন্তিত এবং এর জন্য যখন সবাই সমস্ত শক্তি নিয়ে ঝাঁপিয়ে পড়েছেন তখন তিনি এই বানভাশী মানুষের থেকে দূরে থাকলেন। এই হচ্ছেন জনদরদী রেলমন্ত্রীর ভূমিকা। এই রাজ্যের মানুষ অনেক রাজনীতিককে দেখেছে কিন্তু এরকম হৃদয়হীন রাজনীতি এ রাজ্যের মানুষ ইতিপূর্বে কখনও দেখেনি। স্যার, আরও একটি উদ্ভট অভিযোগ একটু বাদে হয়ত সৌগতবাবু বা ওদের পক্ষ থেকে তোলা হবে যে, এই যে ব্যাপক বন্যা হয়ে গেল ওরা বলতে চাইছেন এটা ভারত-বাংলাদেশ জল চুক্তির জন্য। স্যার, বন্যার সময় আমি বিশেষ করে বনগাঁ, বাগদা, গাইঘাটা—এইসব এলাকা দেখে এসেছি। যারা অন্ততঃপক্ষে কিছুটা লেখাপড়া করেন, খোঁজ খবর রাখেন, যারা সঠিক রাজনীতি করেন তারা এই ধরনের উদ্ভট অভিযোগ আনতে পারেন বলে আমি অন্তত বিশ্বাস করি না। কারণ '৯৬ সাল ভারত-বাংলাদেশ জল চুক্তি ছিল। ৪ বছর বাদে এই বন্যার সময় হঠাৎ করে একথা উঠে এলো। এই জল চুক্তির মূল কথা ছিল শুখা মরসুমের জন্য। আমাদের রাজ্যের খবরের ব্যাপারী ও বামবিরোধী রাজনীতির কারবারীদের এটা জানা ছিল না।

[11.10 — 11.20 a.m.]

জলচুক্তির সঙ্গে যে বন্যার কোন সম্পর্ক ছিল না সেটা কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণাধীন ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষ জানিয়ে দিয়েছেন। এই প্রসঙ্গে আর একটি বিষয় উল্লেখ করছি। সর্বগ্রাসী বন্যায় নিঃস্ব মানুষের কাছে ত্রাণ পৌঁছে দেবার পরিবর্তে কেন্দ্রের বিজেপি জোট সরকার পৌঁছে দিয়েছে লাঞ্ছনা, অবমাননা এবং নজিরবিহীন পরিহাস। পাশাপাশি এই রাজ্যের সংবাদমাধ্যমের এক অংশ ঐ দুর্যোগকে সামনে রেখে যে নীচতার প্রতিচ্ছবি প্রকাশ করেছিলেন তা সুস্থ সাংবাদিকতার ঐতিহ্যে কালি লেগেছে। সবাই গভীর উদ্বেগের সঙ্গে এটা লক্ষ্য করেছেন। কিন্তু আমরা প্রচেষ্টা নিয়েছি। আমাদের রাজ্যের বামফ্রন্ট সরকার সারা দেশের মানুষের জন্য দাবী তোলে, সংগ্রাম করে। সম্প্রতি গুজরাটে বিধ্বংসী ভূমিকম্প হয়েছে। তাদের জন্য আমরা সমস্ত রকম সহযোগিতা দিয়েছি। রাজ্য সরকার সঙ্গে সঙ্গে ২ কোটি টাকা গুজরাটের জন্য মঞ্জুর করেছেন এবং রাজ্যের মানুষ সমস্ত রকম সাহায্য নিয়ে এগিয়ে চলেছেন। কিন্তু কেন্দ্রীয় সরকার সঙ্গে সঙ্গে গুজরাটের জন্য সমস্ত ভান্ডার খুলে দিয়েছেন। সেখানে

হাজার হাজার কোটি টাকা দিয়েছেন এবং গুজরাট-কর চাপাতে বসেছেন। বিশ্বের বিভিন্ন দেশ হাজার হাজার কোটি টাকা গুজরাট ভূমিকম্পে বিধ্বস্ত মানুষের জন্য দিচ্ছেন। কিন্তু, সেখানে যে সমস্ত ত্রাণসামগ্রী এসেছে সে সব বন্টনে তারা সাম্প্রদায়িক দৃষ্টিভঙ্গীর পরিচয় দিচ্ছেন। ত্রাণসামগ্রী তারা সংখ্যালঘু এবং দলিতদের বিলি করছেন না। আর.এস.এস. সেখানে উচ্চবর্ণের মধ্যে ত্রাণসামগ্রী বিলি করছেন। কেন্দ্রের নির্লজ্জ সাম্প্রদায়িক ফ্যাসিষ্ট সরকার এই ধরণের ব্যবস্থা গ্রহণ করে চলেছেন। আমি এই প্রস্তাবের মধ্যে দিয়ে এর বিরুদ্ধে তীব্র ধিক্কার জানচ্ছি। কেন্দ্রীয় সরকার আমাদের রাজ্যের মানুষকে যেভাবে বঞ্চনা এবং অপমান করেছেন —আড়াই কোটি বানভাসী মানুষকে অপমান করেছেন— সেক্ষেত্রে দেশপ্রেমী মানুষ হিসাবে যা করা উচিত তা না করে তৃণমূল কংগ্রেস দেশদ্রোহিতার কাজ করেছেন। বন্যার ব্যাপারে তারা কোনরকম গুরুত্বই দেননি। আমরা মাননীয় জ্যোতি বসুর নেতৃত্বে দিল্লীতে ধর্ণা দিয়েছি, আর তৃণমূল নেত্রীর নেতৃত্বে সেখানে তারা রাজ্যকে যাতে টাকা-পয়সা না দেওয়া হয় তার ব্যবস্থা করেছেন। এই সভা থেকে তার জন্য তৃণমূল নেত্রী ও দল এবং বিজেপি দলের বানভাসী মানুষের প্রতি বিশ্বাসঘাতকতার বিরুদ্ধে আমি তীব্র ধিক্কার জানাচ্ছি এবং কেন্দ্রের সাম্প্রদায়িক বিজেপি জোট সরকারের তীব্র বিরোধিতা করছি, ধিক্কার জানচ্ছি।

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রবীন মন্ডল এবং অন্যান্যরা বন্যা নিয়ে যে প্রস্তাব এনেছেন এবং আমাদের দল এবং অন্যান্যরা যে প্রস্তাব এনেছেন, তার উপর আমি কিছু বলছি।

এর আগে রবীনবাবুর বক্তৃতা আমি শুনলাম। তিনি অনাবশ্যক গুজরাট এবং উড়িষ্যার প্রশ্ন টেনে এনেছেন। ভারতবর্ষ একটি যুক্তরাষ্ট্র এবং ভারতবর্ষের যে কোন রাজ্যের মানুষের উপর আঘাত নেমে এলে সেটা আমাদের সকলের উপর আঘাত। আমরা যখন পশ্চিমবঙ্গের বন্যা নিয়ে অলোচনা করছি তখন গুজরাটে কি দেওয়া হচ্ছে বা করা হচ্ছে সেটা টেনে আনা উচিত নয়, ওড়িশার সুপার সাইক্লোনে কি করা হয়েছে সেটা টেনে আনা উচিত নয়। গুজরাটে ক্ষয়ক্ষতির হিসেব তারা যা করেছেন সেটা ২০ হাজার কোটি টাকার বেশী দাঁড়িয়েছে। সে ব্যাপারে কি করবেন সেটা কেন্দ্রীয় সরকারের বিচার্য। ওড়িশার সুপার সাইক্লোন হয়েছিল এবং তাতে প্রচন্ড ক্ষয়ক্ষতি হয়েছিল, প্রচুর জীবনহানী হয়েছিল। সে ব্যাপারে কি করবেন সেটা কেন্দ্রের বিচার্য। কাজেই সে সব আজকে আলোচনার মধ্যে টেনে আনা উচিত নয়। ১৮ই সেপ্টেম্বর থেকে রাজ্যে যে বন্যা হয়েছিল তা নিয়ে এখানে আমরা আলোচনা করবো।

এ বিষয়ে সন্দেহ নেই যে, বন্যা শুরু হয়েছিল ময়ুরাক্ষী বাঁধের জল ডিসচার্জ করবার পর তাতে প্রথম বীরভূম তারপর মুর্শিদাবাদের কান্দি সাবডিভিশন প্লাবিত হয়।

আস্তে আস্তে নদীয়া মুর্শিদাবাদের একটা বড় অংশ, পরে উত্তর ২৪ পরগণার বনগাঁ বসিরহাটের একটা বড় অংশ প্লাবিত হয়েছে। তার পাশাপাশি হুগলী, বর্ধমান এবং তার

পাশাপাশি বীরভূম প্লাবিত হয়েছে। রাজ্য সরকারের হিসাব অনুযায়ী এই ৯টি জেলায় ১৩৫২ জন মারা গিয়েছে। ওনাদের হিসাব মতো ক্ষয়-ক্ষতি হয়েছে কয়েক হাজার কোটি টাকা মতো। এই প্রসঙ্গে আমি যে কথাটা বলতে চাই তা হলো এই বন্যার দায় রাজ্য সরকার এড়াতে পারবে না। ২৪ বছর ধরে একটা সরকার আছে। এই রাজ্যে সেচের জন্য যে খাল-বিল আছে এবং নিষ্কাশনের ব্যবস্থা আছে সেইগুলি একটাও সংস্কার করা হয় নি। যা দিয়ে জল বার হয় সেইগুলো ডিসিলটিং-এর ব্যবস্থা করা হয় নি। তার ফলে যখনই বেশী বৃষ্টি হয়েছে তখনই দেখেছি সমস্ত খাল বিল নদীগুলির দুকুল ছাপিয়ে প্লাবিত করেছে। সুন্দরবন অঞ্চলে যে নদী বাঁধগুলি আছে সেই এমব্যাঙ্কমেন্ট রক্ষা করার দায়িত্ব রাজ্য সরকারের। এই বাঁধগুলি দীর্ঘ দিন ধরে মেরামত হয় নি। এই বছর তার আগের বছর মালদায় যে বন্যা হয়েছে, মূলত পঞ্চানন্দপুরে বাঁধ ভেঙে যাওয়ার জন্য হয়েছে। এবারেও সেখানে বন্যা হয়েছে ইরিগেশান ডিপার্টমেন্টের বাঁধগুলি তাড়াতাড়ি ভেঙে গিয়েছে বলে। এটা একটা বড় কারণ বাংলাদেশের জন্য এবারে কিছুটা জায়গায় বন্যা হয়েছে। বাংলাদেশের কপতাক্ষ নদীর বাঁধ ভেঙে গিয়েছে, তার ফলে বনগাঁ বসিরহাটে বন্যা হয়েছে। সেখানে বেশ কিছু দিন ধরে জল সরছিল না, তার কারণ বাংলাদেশের নদী সেই জল নিতে পারছিল না বলে। সেই ব্যাপারে নিশ্চয়ই বাংলাদেশের সংগে যৌথ বন্যা প্রকল্প করা উচিত। ফারাক্কা নিয়ে দীর্ঘদিন আলোচনা চলছে। আমি একটা কথা বলতে চাই, আমরা দেখতে পাচ্ছি যে গঙ্গায় বন্যা হচ্ছে, শুধু মালদাতে নয় মুর্শিদাবাদে হচ্ছে এবং তারপর নিম্নবঙ্গে গঙ্গায় বন্যা হয়েছে। আমি মন্ত্রী মহাশয়কে বলতে চাই, ফারাক্কায় জল যথেষ্ট আসছিল না এই অভিযোগ ছিল। অথচ এখন ভাগীরথী দিয়ে জল এসে সেই এলাকা, কালনা-কাটোয়া বলাগড় অঞ্চল এবং মুর্শিদাবাদের একটা ব্যাপক অঞ্চল প্লাবিত হয়েছে। এই বন্যা নিয়ন্ত্রণের কোন প্রকল্প করা হয় নি। বন্যা হতে পারে। কিন্তু বন্যার পরেই আমরা কি লক্ষ্য করি? প্রশাসন পক্ষাঘাতগ্রস্ত, প্রশাসন প্যারালাইজড হয়ে গেছে। বন্যার পরেই কয়েক দিন রেসকিউ এফোর্ট রাজ্যের প্রশাসন করতে পারে না। আর্মিরা আসে, আর্মিরা বোট নিয়ে নামে, তারপর প্রশাসন উদ্ধার কার্য্য শুরু করে। এবারেও প্রথম দিকে বন্যাপীড়িত মানুদের, এয়ার ফোর্সের লোকেরা যতক্ষন না আসেন ততক্ষণ তাদের খাবার দেওয়া যায় নি। আমাদের বন্যা প্রতি বছর হয় কিন্তু ডিজাসটার ম্যানেজমেন্ট এবং ফ্লাড ম্যানেজমেন্টের কোন ব্যবস্থা নেই। এই রাজ্য সরকার ১৯৭৮ সালের বন্যার পর বলেছিল যে ফ্লাড সেন্টার তৈরী করবে, সেখানে রেডিমেড ড্রাই ফুড থাকবে, ত্রিপল থাকবে, বোট থাকবে। ওই ১৯৭৮ সালের পর থেকে এই সরকারের ২৩ বছর হয়ে গেল, কোন ফ্লাড প্রোটেকশান সেন্টার করা যায়নি। তার ফলে দেখবেন বারে বারে বন্যার পর বেশ কয়েক দিন মানুষ অসাধারণ কষ্ট পেয়েছে। ফলে উদ্ধার কার্য্য তাড়াতাড়ি হচ্ছে না, হলে বেশ কিছু মানুষকে বাঁচানো যেত। বন্যার পরে রাজ্য

সরকারের দাবি সেটা ক্রমশ বাড়াচ্ছে, সেটা এখন ১৪৮৭ কোটিতে এসে দাঁড়িয়েছে এই ১৪৮৭ কোটি টাকা চাওয়ার যৌক্তিকতা কি আছে আমার জানা নেই। মাননীয় প্রাক্তন মুখ্যমন্ত্রী সর্বদলীয় একটা সভা ডেকেছিলেন গত ৪ঠা আগষ্ট। তখন ৫০০ কোটি টাকার কথা বলা হয়েছিল। আমরা বলেছিলাম বন্যার ব্যাপারে আবার সর্বদলীয় মিটিং ডাকুন। এই রাজ্যের মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু চলে গেলেন, তারপর বুদ্ধদেববাবু এলেন, তিনি এসে সর্বদলীয় মিটিং ডাকেন নি স্যার, আপনি জানেন ত্রাণ এবং পুনর্বাসনের জন্য আমরা একটা মিটিং দাবি করেছিলাম। আমারা বলেছিলাম জেলায় এবং ব্লক স্তরে বন্যার জন্য ত্রাণ এবং পুনর্বাসনের সর্বদলীয় কমিটি করা দরকার। আমরা আজকে পর্যন্ত দেখেছি রাজ্য সরকার সেইগুলি করেন নি। আমাদের অভিযোগ কি? আমাদের অভিযোগ হচ্ছে এখনও বন্যায় ত্রাণের কাজ ঠিকমত হচ্ছে না।

[11.20 — 11.30 a.m.]

সবচেয়ে প্রথম কাজ হচ্ছে মাটির বাড়ি যেগুলো ভেঙে গিয়েছে, তাদের হাউস বিল্ডিং গ্রান্ট দিতে হবে। সেই হাউস বিল্ডিং গ্রান্ট আড়াই হাজার টাকা করে যাদের পুরো বাড়ি ভেঙে গিয়েছে এবং যে সব বাড়ি ভেঙে গিয়ে আংশিক ক্ষতি হয়েছে তাদের এক হাজার করে দেওয়া হবে। আমরা দেখছি যে, অধিকাংশ জায়গায় বেনিফিসিয়ারি লিষ্টই তৈরী হয়নি। রাজ্য সরকার বলছেন বন্যায় ২.১৮ কোটি মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছে। আমি রাজ্য সরকারের কাছে জিজ্ঞাসা করি, সমস্ত রাজ্যে সমস্ত ব্লকে কারা কারা এই ত্রাণ সাহায্য পাবে তার তালিকা কি করতে পেরেছেন? না, পারেন নি। আমি বলছি, রাজ্যের অধিকাংশ জায়গায় এ পর্যন্ত ত্রাণ সাহায্য যা দেওয়া হয়েছে, ২০ পার্সেন্ট ক্ষতিগ্রস্ত মানুষকে হাউস বিল্ডিং গ্রান্ট দেওয়া হয়েছে। আপনারা এটা কেন স্বীকার করছেন না, এই যে বেছে বেছে ত্রাণ দিচ্ছেন তা নির্বাচনের আগে যাতে সমর্থকদের মধ্যে দেওয়া যায় তার জন্য করছেন? আমি এর আগেরদিন বলেছিলাম যে, ১০টি পৌরসভায়- নদীয়া, বনগাঁ, চাকদহ, বারাসাত এবং বসিরহাট প্রভৃতি অঞ্চল থেকে অভিযোগ এসেছে যে সেখানে কোন বেনিফিশিয়ারি লিষ্ট টাঙানো হচ্ছে না। তার ফলে ঐ সমস্ত জায়গায় ক্ষতিগ্রস্ত মানুষদের ত্রাণ দেওয়া হচ্ছে না। বন্যার ফলে বিভিন্ন জায়গায় রাস্তাঘাট সব ভেঙে গিয়েছে। উত্তর ২৪ পরগণা, বীরভূম, মুর্শিদাবাদ, বর্ধমান, নদীয়া এবং হুগলীতে ব্যাপকভাবে রাস্তাঘাট ভেঙে গিয়েছে, অথচ সেই সব রাস্তাগুলোকে রিপেয়ার করা হচ্ছে না। এখন শীতকাল, এখুনি এই মেরামতি কাজ শুরু করার উপযুক্ত সময়। কিন্তু এখনও পর্যন্ত তা শুরু করা হয়নি। বন্যার ফলে নদীর এমব্যাংকমেন্ট যেগুলো ভেঙে গেছে, সেগুলোকে রিপেয়ার করার কাজ এখনও পর্যন্ত শুরু হয়নি। অথচ যদি এই কাজগুলো শুরু না হয়, তাহলে আবার যদি জুন-জুলাই মাসে বেশী বৃষ্টি হয়, তখন আবার বন্যা হবে। তখন আমরা কি আবার বন্যায় ডুবতে থাকবো? এটা এখুনি দেখা

দরকার। আমাদের পশ্চিমবাংলা কি বন্যার সাইকেল-এর মধ্যেই থাকবে? একটা রাজ্য সরকার এত বছর ধরে ক্ষমতায় আছে, ফ্লাড প্রোটেকশনের ব্যাপারে তাঁরা সামগ্রিক কি ব্যবস্থা নিয়েছেন? বছর বছর বন্যা হবে আর মানুষকে রিলিফ দেওয়া হবে, রাজ্য সরকার কেন্দ্রের কাছে সাহায্যের দাবী জানাবে তার কেন্দ্রীয় সরকার সেই সাহায্য দেবে না, এই টানাপোড়েনে বন্যাপীড়িত মানুষ ক্ষতিগ্রস্ত হবে- এটা কি চলতে থাকবে? বন্যায় ক্ষতিগ্রস্তদের পুনর্বাসনের জন্য পারমানেন্ট একটা ব্যবস্থা গ্রহণ করা দরকার। আমি রাজ্য সরকারের কাছে দাবী করছি, বন্যায় ক্ষতিগ্রস্তদের ত্রাণ সামগ্রী বন্টনের ব্যাপারে জেলা এবং ব্লক স্তরে এখুনি একটা সর্বদলীয় কমিটি করা হোক। আমি এই কথা স্পষ্ট করে বলতে চাই যে, রাজ্য সরকার বিধানসভায় এটা প্লেস করুন, প্রস্তাব আকারে না করে যে, ১৪৮৭ কোটি টাকার যে দাবি করছেন সেটা কি হিসাবে বলছেন? কোথায় কত এমব্যাংকমেন্ট ভেঙেছে, কত মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছে? কত গবাদী পশু মারা গেছে? তারপর এই হাউস বিল্ডিং গ্রান্টের টাকা আমরা বিবেচনা করবো এবং ১৪৮৭ কোটি টাকার এই দাবি মানা যায় কিনা তা আমরা বিবেচনা করবো।

আমরা এই কথা মানি যে কেন্দ্রীয় সরকার ক্যালামিটি রিলিফ ফান্ড তৈরী করতে দেরী করেছে এবং শেষ পর্যন্ত এটা তৈরী করেছে। তারা এ পর্যন্ত ১০৩ কোটি টাকা দিয়েছেন। এটা নিশ্চয়ই বাড়ানো উচিত। কিন্তু এটা কতটা বাড়ানো উচিত সেটা, ১৪৮৭ কোটির বেশী ঠিক হবে, না কম হবে, সেটা আমাদের পক্ষে এখুনি বলা সম্ভব নয়। আমার রাজ্য সরকারের কাছে দাবী, অবিলম্বে বন্যায় যে সমস্ত বাঁধ ভেঙে গেছে সেগুলোর পুনর্নির্মাণ, মেরামতির কাজ শুরু হোক। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে, ১৫ লক্ষ মানুষকে ত্রিপল দেওয়া হয়েছে। কিন্তু আমরা জানি যে, এখনও অনেক মানুষ খোলা আকাশের নীচে বাস করছেন। তাঁদের কি হবে? মুখ্যমন্ত্রী বলেছেন যে, বন্যাক্লিষ্ট মানুষের অনেককে কম্বল দেওয়া হয়েছে। কিন্তু এখনও বিরাট সংখ্যক মানুষ যেখানে বন্যাক্লিষ্ট আছেন, তাঁদের কাছে এখনও পর্যন্ত কম্বল পৌঁছায় নি। আমার মনে হয়েছে যে, রাজ্য সরকারের পক্ষে যা করেছেন তা ইনএ্যাডিকোয়েট। রাজ্য সরকার বলছেন যে, হাডকোর কাছ থেকে ঋণ নিচ্ছেন এবং রাজ্য বাজেট থেকে টাকা নিয়ে খরচ করেছেন যথাক্রমে ৩৭২ কোটি এবং ২৫০ কোটি টাকা, মোট ৬১২ কোটি টাকা খরচ করেছেন। কিন্তু যে কাজ করেছেন, তার হিসাব আমরা এখনও পর্যন্ত দেখতে পাচ্ছি না। আমার রাজ্য সরকারের কাছে দাবী, আপনারা কি ভাবে, কোন্ খাতে খরচ করেছেন সেটা হাউসের কাছে রাখুন। রাজ্য সরকারের কাছে দাবী, ফ্লাড প্রোটেকশনের জন্য তাঁরা কি পরিকল্পনা নিয়েছেন সেটা হাউসে রাখুন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পঙ্কজ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সৌগতবাবু যে কথা বললেন, আমি তার বিরোধিতা করে সংক্ষেপে কয়েকটি কথা বলতে চাই। এবারকার বন্যা ভয়াবহ, বিগত শতাব্দীর মধ্যে এই ধরণের বন্যা হয়নি। ২ কোটি ১৮লক্ষ লোক ক্ষতিগ্রস্ত, প্রায় ৪৮ লক্ষ লোককে বিভিন্ন ক্যাম্পে রাখা হয়েছে এবং এ পর্যন্ত ৬২ হাজার মেট্রিক টন খাদ্য সরবরাহ করা হয়েছে এবং ১০ লক্ষ ত্রিপল যা ইতিমধ্যে পৌঁছে দেওয়া হয়েছে এবং যেটা সব থেকে বড় বলবার চেষ্টা করি, আমরা স্বচক্ষে দেখেছি বিশেষ করে আমাদের বনগাঁ, বাগদা, গাইঘাটায় কি ভয়ঙ্কর অবস্থার মধ্যে পড়তে হয়েছে। এই কথা ঠিক আমরা অনেকে হয়ত ভেবেছিলাম যতই বন্যা হোক না কেন, '৭৮ সালের বন্যাকে কখনই ক্রস করে যাবেনা। স্বাভাবিক কারণে অনেকে আমরা ঘর-বাড়ী ছাড়তে চাইনি। অনেকে আমরা বুঝে উঠতে পারিনি। তাই সর্বশেষ চেষ্টা হয়েছে যে যার ঘরে থাকবার যখন ভয়ঙ্কর আকার দেখা দিল তখন ঘর ছাড়তে হয়েছে। প্রশাসন প্রথম দিকে হেজিটেসেনে বা দুর্বল ছিল না তা নয়, সবটা আমরা বুঝতে পারিনি, কিন্তু দু-এক দিনের মধ্যে যেভাবে উদ্ধার করে আনা হয়েছিল, যা অতীতে কখন হয়েছে কিনা বলা কঠিন, বিষয়টি এই কারণেই বলছি কত লোককে বিভিন্ন জায়গায় ২/৩ বার স্থান পরিবর্তন করতে হয়েছে, এক জায়গা থেকে তুলে আনা হয়েছে, নিমেষে আবার সেই জায়গায় বন্যাপ্লাবিত হয়ে গেছে, আবার তাকে অন্য জায়গায় তুলে নিয়ে যেতে হয়েছে। তখন লরী করে খাদ্য নিয়ে আসা হয়েছে, আবার রাস্তার উপরে যখন ৪/৫ ফুট জল হয়ে গেল তখন ডাম্পার খোঁজা হয়েছে, ডাম্পারে করে খাদ্য আনা হয়েছে, ত্রিপল এইসব পৌঁছে দেওয়া হয়েছে, যুদ্ধকালীন ভিত্তিতে এইগুলি পৌঁছানো হয়েছিল। মানুষ এমন একটা অবস্থার মধ্যে পৌঁছে গিয়েছিল প্রথম ২/৪ দিন মানুষ কখন তাকে গাছের উপর মাচা করে থাকতে হয়েছে, কিন্তু দেখা গিয়েছে সেই মানুষের এত আত্মবিশ্বাস যে আমাদের যাই হোক না কেন, যেহেতু বামফ্রন্ট সরকার আছে, নিশ্চিতভাবে আমরা এই অবস্থা কটিয়ে উঠতে পারব। এই আত্মবিশ্বাস আমরা লক্ষ্য করেছি। অর্থাৎ যখন সমস্ত মানুষ মিলে মানুষের উদ্ধারকার্যে নেমেছি, সরকার যখন সর্বপ্রকার চেষ্টা করছে মানুষকে উদ্ধার করার জন্য তখন কোন বর্ণ দেখা হয়নি, রঙ দেখা হয়নি, রাজনীতি দেখা হয়নি, মানুষের উদ্ধার করাই সবচেয়ে বড় কাজ হিসাবে তখন আমরা সবাই মিলে গ্রহণ করেছিলাম। সেইভাবে আমরা যারা বামপন্থী আদর্শে বিশ্বাসী, বিভিন্ন গণতন্ত্রপ্রেমী মানুষ, দেশপ্রেমী মানুষ স্বেচ্ছাসেবী সংস্থা, বিভিন্ন ক্লাব, বিভিন্ন সংগঠন সবাইকে লক্ষ্য করে দেখেছি, উদ্ধার কার্যে কিভাবে নেমেছিল! একই ছাদের তলায় ১৫/২০ টি পরিবার-এর লোকজন মিলে রয়েছে, খাওয়া দাওয়া করছে, হিন্দু-মুসলিম মিলে থেকেছে, কোন বিভেদ নেই, দেখা গিয়েছে তাদের মধ্যে সে কি ভ্রাতৃত্ববোধ, গড়ে উঠেছিল। এটা হচ্ছে সবচেয়ে বড় নজির। কি ভাবে বাঁচানোর জন্য মানুষকে উদ্ধার করতে হয়, কি

ভাবে পশ্চিমবাংলার মানুষ উদ্ধার করেছিল, সেটা সবাই লক্ষ্য করেছে। কিন্তু সবচেয়ে বড় দুঃখের বিষয় যখন মানুষকে বাঁচানোর প্রশ্ন, উদ্ধার করার প্রশ্ন দেখা গিয়েছে তখন আমরা দেখলাম তৃণমূল নেত্রী, রেলমন্ত্রী তিনি চলে যাচ্ছেন অন্ধ্র প্রদেশে চন্দ্রবাবু নাইডুর সঙ্গে পরমার্শ করছেন, কিভাবে ৩৫৬ ধারা জারি করা যায়। মেদিনীপুরে চলে আসছেন বঙ্গারুলক্ষ্মণ, কেশপুরে আসছেন জর্জ ফার্ণান্ডেজ, কিন্তু কৈ একবারও তো বন্যার অবস্থা পরিদর্শন করার জন্য কেউ আসেনি? কিন্তু উল্টে দেখলাম যখন বন্যার জল সেখান থেকে নেমে যাচ্ছে, বনগাঁর জল যখন নেমে যাচ্ছে, মানুষ ঘরে ফিরছেন তখন.........

হঠাৎ একদিন রেলগাড়ী ভর্তি লোক নিয়ে রেলমন্ত্রী বঁনগা ষ্টেশানে চলে গেলেন। তারপরে তিনি বললেন এত লোক আমি গাড়ী থেকে নামতে পারছি না। পরের দিন কাগজে দেখলাম রেলমন্ত্রী লাইনের উপরে বসে আছেন। অর্থাৎ মানুষের প্রতি কি ধরনের আন্তরিকতা থাকতে পারে এর থেকেই তা বোঝা যায়। এই রাজ্য থেকে কেন্দ্রীয় সরকারে চারজন মন্ত্রী আছেন, তারা তো সাহায্য নিয়ে আসেন নি, উপরন্তু দিল্লী থেকে সাহায্য যাতে না আসে তার জন্য তারা চক্রান্ত করেছেন। তারা কি করে এইরকম কথা বলেন। একজন সাংসদ তো বলেই দিলেন, এই বন্যার জন্য দায়ী নাকি জলচুক্তি; আরেকজন বললেন এটা নাকি ম্যান মেড। রাইটার্স বিল্ডিং-এ যখন সর্বদলীয় সভা হয় তখনও তিনি বলেছিলেন এটা মনুষ্যসৃষ্টি বন্যা তখন তাকে বলা হয়েছিল এটা যে আপনি ম্যান মেড বলছেন, তার তথ্য আপনি দিন। কি করে আপনারা এই কথা বলছেন এই বন্যার জন্য মূল দায়ী হচ্ছে অতিবৃষ্টি এবং বিহারের মালভূমিতে এবং ছোটনাগপুরের মালভূমিতে যে অতিবৃষ্টি হয়েছিল সেই বৃষ্টির জল ভাগীরথী, হয়ে হুগলী হয়ে ইচ্ছামতী, মাথাভাঙ্গা হয়ে সমগ্র এলাকাকে প্লাবিত করেছে। এটা মনুষ্য সৃষ্টি নয়, এটা যদি মনুষ্য সৃষ্টি হয়ে থাকে তাহলে সেই মানুষ হচ্ছেন আপনারা। আপনারাই তখন কংগ্রেসে ছিলেন। তখন যদি মান সিং কমিটির সুপারিশ এবং প্রিতম সিং কমিটির সুপারিশ আপনারা মেনে নদীগুলি সংস্কার করতেন তাহলে এই ভয়াবহ অবস্থার মধ্যে আমরা পড়তাম না। আপনাদের সেই পরিকল্পনার অভাব আজকে এই জায়গায় এসে দাঁড় করিয়েছে। নদী-নালা খালগুলো বুঁজে গেছে, এর ফলে আজকে এই অবস্থা সৃষ্টি হয়েছে। আজকে ইচ্ছামতী নদী সংস্কারের দায়িত্ব কার? এই দায়িত্ব ছিল কেন্দ্রীয় সরকারের, কিন্তু তারা সেই দায়িত্ব পালন করেন নি। পশ্চিমবাংলার মানুষের প্রতি যে বঞ্চনা আপনারা করেছেন তার জবাব মানুষ দেবে। তাই মানুষ আজকে আপনাদের অপপ্রচারে বিভ্রান্ত হচ্ছে না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[11.30 — 11.40 a.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধ্বংসী বন্যার

*উপরে মাননীয় সদস্য রবীন মন্ডল এবং অন্যান্যরা ও অতীশ চন্দ্র সিংহ মহাশয় এবং অন্যান্যরা যে দুটি প্রস্তাব উত্থাপন করেছেন তার উপর আমি আমার বক্তব্য রাখছি।* এই বিধ্বংসী বন্যায় নয়টি জেলায় দু'কোটি মানুষ এর শিকার হল এবং ক্ষয়ক্ষতিও প্রচুর হয়েছে। এই বন্যা বিধ্বংসী রূপ নিতে পারত না যদি রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার সুচিন্তিতভাবে ব্যবস্থা নিতে পারত। এই ক্ষেত্রে যে রাজ্য সরকারও যেমন তার চূড়ান্ত দায়িত্বজ্ঞানহীনতার পরিচয় দিয়েছেন, তেমন কেন্দ্রীয় সরকারও সেই দোষে কম দুষ্ট নয়। আপনি জানেন স্যার, উদ্ধার কাজে কয়েকদিন প্রশাসনের কোন সাহায্য পাওয়া যায়নি। বন্যাদুর্গত মানুষরাই নিজেদের জীবন বিপন্ন করে উদ্ধার কাজে ঝাঁপিয়ে পড়েছিল। কেন্দ্র এবং রাজ্য সরকারের যুদ্ধকালীন তৎপরতায় এই বন্যার মোকাবিলা করা উচিত ছিল, সেখানে তারা যে দায়িত্বজ্ঞানহীনতার, উদাসীনতার পরিচয় দিয়েছেন এটা ধিক্কারজনক। আগে থাকতে আবহাওয়ার পূর্বাভাস থাকা সত্ত্বেও, জল ছাড়ার ক্ষেত্রে, নানান ক্ষেত্রে গাফিলতি দেখা দিয়েছে। তাছাড়া উদ্ধার কাজেও অনেক গাফিলতি ছিল। এছাড়া আরও যেটা অপদার্থতা, এত মানুষের জীবন চলে গেল, মানুষের সর্বস্ব ভেসে গেল, কিন্তু সরকার উদাসীন।

এই বিধ্বংসী বন্যায় লক্ষ লক্ষ যেসব মানুষের সর্বস্ব ভেসে গেল, সেই বন্যাদুর্গত মানুষগুলোর পুনর্বাসন-এর অর্থ এবং সামগ্রিক বিলিবন্টন নিয়ে যে দলবাজি, দুর্নীতি, রাজনীতি চলছে সেটা অত্যন্ত বেদনাদায়ক। আমরা দেখতে পাচ্ছি এখনও পর্যন্ত বন্যায় ক্ষতিগ্রস্তদের তালিকাও সেইভাবে প্রকাশ করা হচ্ছে না। কারা পেল এবং কারা পেল না, তার স্বচ্ছ হিসাবও জনসাধারণের সামনে পেশ করা হচ্ছে না। আগামী নির্বাচনের দিকে তাকিয়ে বন্যার্তদের ত্রাণ বিলিবন্টন হচ্ছে দলীয় দৃষ্টিভঙ্গি থেকে, যা অত্যন্ত অমানবিক। একটু মানবিক দৃষ্টিভঙ্গি থাকলেও এরকম হওয়ার কথা নয়। রাইটার্স বিল্ডিংয়ে সর্বদলীয় মিটিং হয়েছিল, ঠিক হয়েছিল একটা সর্বদলীয় কমিটির নজরদারিতে থাকবে। কিন্তু সর্বদলীয় কমিটির সুপারিশ অনুযায়ী এই কাজ হচ্ছে না।

বামফ্রন্টের প্রস্তাবে আছে, রাজ্য সরকার ৬১২ কোটি টাকা খরচ করেছে। এখানেও প্রশ্ন-এই টাকাটার কি প্রপার ইউটিলাইজেশন হয়েছে? প্রকৃত ক্ষতিগ্রস্তরা তা পেয়েছে কি? গাইঘাটায় ভোটার লিস্টে নাম ওঠেনি বলে ক্ষতিগ্রস্ত হওয়া সত্ত্বেও তাদের অনুদান দেওয়া হচ্ছে না- এটা আমি বলেছি। এরকম হচ্ছে, অথচ এটা সরকারি নির্দেশও নয়। এদিকে সরকারের দৃষ্টি আর্কষণ করছি।

সাথে সাথে বলব, এই বিধ্বংসী বন্যায় রাজ্য সরকারের দায়িত্ব যেমন আছে, কেন্দ্রীয় সরকারও হাত গুটিয়ে বসে থাকতে পারে না- বিশেষতঃ তাদের পক্ষ থেকে যখন স্বীকার করা হয়েছে এই বন্যায় পশ্চিমবাংলায় যা ক্ষতি হয়েছে, সেটা জাতীয় ক্ষতির পর্যায়ে পড়ে। এতদিন পর্যন্ত ন্যাশানাল ক্যালামিটি ফান্ড কম বলে নাকি করা যায়নি, সম্প্রতি ১০৩ কোটি টাকা অনুমোদিত হয়েছে। কিন্তু আমি দ্ব্যর্থহীন ভাষায়

বলছি প্রয়োজনের তুলনায় এটা অত্যন্ত অপ্রতুল এবং এই ভয়াবহ বন্যার পর কেন্দ্র এই সামান্য পরিমাণ টাকা দিয়ে বঞ্চনাই করেছেন। আমি দাবী করছি-কেন্দ্রীয় সরকার পুনর্বাসন এবং পুর্নগঠনের কাজে যথাযথভাবে রাজ্য সরকারের পাশাপাশি এগিয়ে আসুক। এবং, ১৪৮৭ কোটি টাকার যে ন্যূনতম দাবী করা হয়েছে, সেই দাবী পূরণের জন্য এগিয়ে আসুক। এটা না করা হলে একটা ডিসক্রিমিনেশন হচ্ছে, এই অভিযোগ পশ্চিমবাংলার মানুষ করতেই পারি এবং এটা কোন অযৌক্তিক অভিযোগ নয়। সাথে সাথে দেখা যাচ্ছে বন্যার ত্রাণ পুনর্বাসন, পুনর্গঠন নিয়ে দলবাজী দুর্নীতির অভিযোগ আসছে।

এই রকম একটা বিধ্বংসী বন্যায় আজও লক্ষ লক্ষ মানুষের শীতের সময়ে কেউ ত্রাণ পায় নি। ঘরের টাকা পায় নি। তাদের কম্বল পায় নি। ত্রিপল পায় নি। বন্যার পরে ৪মাস হয়ে গেছে। সরকার বলেছিল যে, পুনর্বাসনের ব্যবস্থা করবে। সর্বত্রই পুনর্বাসনের ব্যবস্থা হবে। ত্রাণ পৌঁছে দেবে। সর্বস্ব হারানো চাষীদের ঋণ মুকুব করে দেবে। সহজ ব্যবস্থায় ঋণ দেবে। কিন্তু সেই কথা এখনও পূরণ হয়নি। রাস্তাঘাট ভেঙ্গেচুরে গেছে। বাঁধগুলি ভেঙ্গেচুরে গেছে। সর্বশেষ যেটা বলতে চাই যে, বছরে বছরে মানুষ এই রকম বন্যায় বিপর্যস্ত হচ্ছে। বামফ্রন্টের এই ২৪ বছরের শাসনে ৭ বার বন্যা হয়েছে। লক্ষ লক্ষ মানুষের জীবন বলি হল। লক্ষ লক্ষ মানুষ সর্বস্বান্ত হচ্ছে। বন্যা প্রতি বছরের ঘটনা হয়ে দাঁড়িয়েছে। বামফ্রন্ট সরকার কেন্দ্রীয় সরকার এই বন্যা নিয়ন্ত্রণের কোন স্থায়ী পরিকল্পনা গ্রহণ করেন নি। সরকারের এই নিষ্ক্রিয়তার কারণে লক্ষ লক্ষ মানুষ এই বন্যার জলে তলিয়ে যাচ্ছে। গত ৭ তারিখে আমি মাননীয় সেচমন্ত্রীকে একটা প্রশ্ন করেছিলাম। তিনি লিখিত উত্তরে বলেছিলেন যে, স্থায়ী বন্যা নিয়ন্ত্রণের কোন পরিকল্পনা এই রাজ্যে অবাস্তব এবং গোটা বিশ্বে স্থায়ী বন্যা নিয়ন্ত্রণ পরিস্থিতি নাকি পরিত্যক্ত। কোথা থেকে এল এই থিয়োরী আমি জানি না। প্রতি বছর বন্যা হবে সরকারের কিছু করার নেই? বন্যা নিয়ন্ত্রণ করার ব্যাপার নেই? এই জিনিষ চলতে পারে না। এখানে আমার আনা যে দুটো প্রস্তাব এসেছে, সেই প্রস্তাব দুটোকে, সেই অ্যামন্ডমেন্টগুলিকে সত্যনিষ্ঠ মন থেকে মনে করেন, তাহলে সেগুলি তারা গ্রহণ করবেন। এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

[11.40 — 11.50 a.m.]

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য রবীন মন্ডল এবং অন্যান্য সদস্যরা যে মোশান এনেছেন, এটা যথাযথ। এটা সত্য যে দু হাজার এক সালের বন্যায় পশ্চিমবঙ্গের প্রচুর মানুষ বন্যাক্লিষ্ট হয়েছেন এবং মারা গেছেন। যারা মারা গেছে তাদের সরকার পক্ষ থেকে ২০ হাজার টাকা দিয়েছি। আমরা বন্যায় যে পরিমাণ সাহায্য দিয়েছি, যে পরিমাণ ক্ষতি হয়েছে, তাতে কেন্দ্রীয় সরকার আজ পর্যন্ত একটা পয়সাও দেয় নি। আমাদের ক্ষমতার মধ্যে থেকে আমরা চেষ্টা করছি ত্রাণ

পাঠাতে। বন্যার পরে দুঃস্থ অসহায় মানুষদের কিভাবে বাঁচানো যায় সেই ব্যাপারে চিন্তাভাবনা করা দরকার। বন্যার জল জমে গেলে পানীয় জলের সঙ্কট দেখা যায়।

আমি মনে করি সেই সব সমস্যা যদি আমাদের মোকাবিলা করতে হয় আমাদের সাহায্যের দরকার। পানীয়জলের টিউবওয়েলগুলো যদি উঁচু করা যায় তাহলে পানীয় জলের সমস্যার সমাধান হতে পারে এবং বন্যায় বানভাসী মানুষদের জন্য যে ত্রাণ শিবির করা প্রয়োজন, যদিও স্কুলগুলোকে ত্রাণশিবির হিসাবে ব্যবহার করা হয়। ফ্লাড শেল্টারের জন্য পারমানেন্ট শেল্টার তৈরী করা প্রয়োজন। বন্যাপ্রবণ এলাকায় যদি পারমানেন্ট ফ্লাড শেল্টার করা যায় তাহলে সমস্যার সমাধান হতে পারে কিন্তু পশ্চিমবঙ্গ সরকারের পক্ষে সেটা একা করা সম্ভব নয়। আজকে গুজরাটে বিরাট ভূমিকম্প হয়েছে সেখানে সারা পৃথিবী থেকে সাহায্য আসছে কিন্তু পশ্চিমবঙ্গে যে বন্যা হয়েছে গুজরাটের থেকে কোন অংশে কম নয়। কেন্দ্রীয় সরকার সাহায্যের হাত বাড়িয়ে না দিলে এই সমস্যার সমাধান করা কোন মতেই সম্ভব নয়। এইকথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীপক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ১৮৫তে যে মোশান আনা হয়েছে সেই ব্যাপারে এটার সম্বন্ধে অনেক অসত্য তথ্য দেওয়া হয়েছে এবংকারচুপি করা হয়েছে। আগে আমাদের বলা হয়েছিল যে, মেমোরেন্ডাম পশ্চিমবঙ্গ সরকার-এর ত্রাণ দপ্তর এবং অন্যান্য দপ্তরের সহযোগিতায় তৈরী হয়েছে যেটা ভারত সরকারের ষ্টাডি টীমকে দেওয়া হয়েছিল তার একটা কপি এই হাউসে দেওয়া হবে। আজ পর্যন্ত সেই কপি দেওয়া হয়নি। আমি এর মধ্যে সমস্ত দপ্তরে বারবার যোগাযোগ করেছি। তারা বলছে যে আমাদের কপি দেওয়ার কোন নির্দেশ নেই। অথচ সেই কপি তৈরী হয়েছে। অর্থাৎ তথ্য গোপন করতে চাওয়া হয়েছে। প্যারাগ্রাফ দুইতে বলা হয়েছে যে এই বন্যায় মৃতের সংখ্যা ১৩৬২ জন। মারা গেছে ১৩৬২ জন। কিন্তু মৃতের সংখ্যা আরও অনেক বেশী। মিসিং বলা হয়েছে ১৫৪ জন। ১৫৪ জন মিসিং কেন ১২বছর পরে কি তাদের মৃত বলে ঘোষণা করা হবে। এদের অ্যাকাউন্ট ফর করা হয় নি। শুধু তাই নয় আরও অনেক মিসিং আছে। বাংলাদেশে ভেসে গেছে অনেক, এদিক ওদিক ভেসে গেছে তাদের কোন খোঁজখবর পাওয়া যায় নি। সেগুলোকে অ্যাকাউন্ট ফর করা হয় নি। কাজেই মৃত্যুর সংখ্যা আরও বাড়বে। সেন্ট্রাল স্টাডি টীমে ১৫৮৮ কোটি টাকা যেটা আমি আগেও বললাম মেমোরেন্ডাম যদি না পাই তাহলে আমরা কি করে এটাকে সমর্থন করব। ৩৭২ কোটি টাকা গর্ভণমেন্ট যেটা খরচ করেছেন তার মধ্যে ১০৩ কোটি টাকা সেন্ট্রাল গভর্ণমেন্ট দিয়েছে। এই এখানে যেটা চালাকি করে বলা হয়েছে গভর্ণমেন্ট অ্যানাউন্স করেছে, অ্যানাউন্স নয় রিলিজ করা হয়েছে, টাকাটা এসেও গেছে। কাজেই এইভাবে অসত্য তথ্য দিয়ে সভাকে বিভ্রান্ত করা হচ্ছে। প্রাকৃতিক বিপর্যয় নানারকমের হয়। যেগুলি একে বারে নোটিশ না দিয়ে আসে

যেরকম ভূমিকম্প কিন্তু যেগুলো নোটিশ দিয়ে আসে যেমন বন্যা, খরা এমন কি সুপার সাইক্লোনও নোটিশ দিয়ে আসে।

আবহাওয়া দপ্তর থেকে এই নোটিশ দেওয়া হয়। বিগত ২৪ বছরে ১৭বার মাঝারি এবং বড় বন্যা হয়েছে। তা সত্ত্বেও কোনরকম প্রস্তুতি নেওয়া হয় নি বন্যা প্রতিরোধকল্পে। ত্রাণ সচিব জুন মাসে সমস্ত দপ্তরকে সতর্ক করে দিয়েছিলেন, বন্যা প্রতিরোধ ব্যবস্থা নিতে বলেছিলেন। সেই ব্যবস্থা নেওয়া হয়নি। ৮তারিখে মাননীয় সেচমন্ত্রী বলেছেন পশ্চিমবঙ্গে বন্যা কেউ রোধ করতে পারবে না। উপরে যে বন্যা অপরিকল্পিতভাবে জল ছাড়ার জন্য। যার ফলে আজকে বোরো ধান চাষে চাষীরা জল পাচ্ছে না। আর নীচের দিকে যে বন্যা হয়েছে নদীর মুখগুলো বন্ধ করে দেওয়া হচ্ছে। বেআইনীভাবে ইঁটভাটা, বেআইনী মেছো ভেড়ী, আমোদপ্রমোদের জায়গা, স্বরূপ-নগরের যে উঁচু ঢিবি সেচমন্ত্রীর সাধ্যও নেই এইগুলো রোধ করবার। শাসকদলের আত্মীয়স্বজন, ব্যক্তি যথেষ্টভাবে এর সঙ্গে জড়িত আছে।

সেখানে লক্ষ লক্ষ টাকার বেআইনী কারবার হচ্ছে শাসকদল তার একটা ভাগ পাচ্ছে। মাননীয় সেচমন্ত্রী বলেছেন পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার থাকলে আগামী বছরও বন্যা আবার হবে। আগামী বছর আবার তথ্য গোপন হবে, অসত্য তথ্য দেওয়া হবে। কাজেই এই প্রস্তাবের সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবদুল মান্নান ঃ** (হাউজে উপস্থিত নেই)।

[11.50 — 12.00 Noon]

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের আনা এই প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শুরু করছি। এই যে প্রস্তাবে তাঁরা টাকা চেয়েছেন এই বন্যা কোন্ বন্যা? এই বন্যা মনুষ্যসৃষ্ট বন্যা। উত্তর ২৪ পরগনায় কতো বৃষ্টি হয়েছে? উত্তর ২৪ পরগনায় এবারে আমরা দেখেছি সেভাবে বন্যা হয় নি, বৃষ্টি হয় নি। অথচ সেখানে কিন্তু বন্যা হয়েছে। এই বন্যার মূল যে হিসাব রাজ্যপালের ভাষণে এসেছে তাতে দেখছি সেখানে তিনি বলেছেন ৪৯ লক্ষ মানুষ বন্যায় বন্দী আর সেখানে মাত্র ১০ লক্ষ ত্রিপল দেওয়া হয়েছে। এ কোন হিসাব? এই বন্যা প্রতি বছর হয়। ১৯৯৫ সালে আমরা দেখেছি কে.ভি. রঘুনাথ রেড্ডী যে ভাষণ রেখেছিলেন সেখানে বলেছিলেন ১৯৯৫ সালে বন্যা হয়েছে। কেন বন্যা হয়েছে? ১৯৯৬ সালে নির্বাচন ছিল বলে। ঠিক তেমনি ভাবে তখন একটা কথাই বলা হয়েছিল যে কেন্দ্রীয় সরকার অর্থ দিচ্ছে না, আবার ২০০০ সালে সেই একই কথা বলা হচ্ছে যে কেন্দ্রীয় সরকার অর্থ দিচ্ছে না। আজকে কেন্দ্র যে টাকা দিয়েছে ১০৩ কোটি টাকা, পরবর্তীকালে জহর রোজগার যোজনা, ইন্দিরা আবাস যোজনার ৮৫০ কোটি টাকার হিসাব কোথায়? আমি বলবো নিশ্চয়ই টাকার হিসাব দেওয়ার প্রয়োজন আছে। নরসিমা রাও থেকে আজ পর্যন্ত এই সরকার কেন্দ্রের টাকার কোন হিসাব দেয় নি।

হিসাব চাইলে এঁদের গোঁসা হয়। তাঁরা বলেন সংখ্যালঘু সরকার ছেড়ে দেব। এই সরকার অটল। এই সরকার অটলজীর সরকার, এই সরকার শ্যামাপ্রসাদের সরকার, এখানে ধমকি চলবে না। সেখানে পরিষ্কার ভাবে বলা হয়েছে তোমরা হিসাব দাও, টাকা নাও। মাননীয় অটলজী যখন কলকাতায় এসেছিলেন তখন আমি ভারতীয় জনতা পার্টির পক্ষ থেকে সেখানে গিয়েছিলাম বন্যায় পার্মানেন্ট সলিউশানের ব্যাপারে, সেখানে তিনি পরিস্কার বলেছেন শর্টটাইম যে কাজগুলি আছে সেগুলি আপনারা করুন এবং রাজ্য সরকারের তরফ থেকে এর পার্মানেন্ট সলিউশানের জন্য প্ল্যান দিন আমরা নিশ্চয়ই দেখবো। কিন্তু শর্টটাইম যে কাজগুলি- আমরা জানি বাগদা, বনঁগা, গাইঘাটা, স্বরুপনগর, হাবড়া, আশোকনগর ভেসে গেছে, এটা মনুষ্যসৃষ্ট বন্যা। কপোতাক্ষ নদ, চূর্ণী নদীর মুখ খোলা হয়েছে। যেমন করে ১৯৯৫ সালে পাঞ্চেত, মাইথন খুলে দেওয়া হয়েছিল। কি করবেন, উপায় নেই টাকা চাই নির্বাচন আসছে। আমি আগেও বলেছি এবং এখনও বলছি এই সরকারের দুটি কন্যা—খরা আর বন্যা। এঁদের খরা আর বন্যা ছাড়া উপায় নেই। আজকে পরিস্কার ভাবে একথা জানা দরকার আমরা বন্যার পার্মানেন্ট সলিউশান চাই। মাননীয় সেচমন্ত্রী আমাদের বলে গেছেন গত ৭ তারিখে যে ৭৯ কোটি টাকা স্যাংশন হয়েছে ইচ্ছামতী, যমুনা, বিদ্যাধরীর সংস্কারের জন্য, তিনি বলেছেন পুলিশ প্রশাসন যদি সহযোগিতা না করে তাহলে সংস্কার করা যাচ্ছে না।

আজকে তাই বলতে চাই যে, মার্কসবাদ শেষ হয়ে গেছে, মার্কসবাদ ক্ষতম হয়ে গেছে। লেনিন গড়াগড়ি খাচ্ছেন। কমরেডরা বলছেন, আসুন কমরেড কামিয়ে নিন। পুলিশ আজকে আর চলছে না। এই সুযোগে কামিয়ে নিতে চাইছেন। আমি বলব, হিসাব দিন টাকা নিন। কেন্দ্রীয় সরকারের কাছে এই দাবী নিয়ে আমিও যাব। কিন্তু প্রশাসন হিসাব দেবে না শুধু অর্থ দাবী করবে তা হতে পারে না। আর, মনুষ্য সৃষ্ট বন্যার আমি বিরোধিতা করছি এবং মোশানেরও বিরোধিতা করছি।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য রবীন মন্ডল, ইত্যাদিরা যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন তাকে সমর্থন করছি এবং মাননীয় সৌগতবাবুদের আনা প্রস্তাবের বিরোধিতা করছি। আমি দু-একটা বিষয় এখানে বলছি। তথ্য নিয়ে এখানে অনেক বির্তক হচ্ছে। কেউ বলছেন পাননি, কেউ বা তথ্য চাচ্ছেন। বিশদ তথ্য এই সময়ের মধ্যে দেওয়া মুশকিল। এব্যাপারে আমি দৃষ্টি আকর্যণ করব পশ্চিমবঙ্গ সরকারের বার করা বিশেষ 'পশ্চিমবঙ্গ' সংখ্যার দিকে যা বন্যা নিয়ে বার করা হয়েছিল। এটা সর্বসাধারণের জন্যই করা হয়েছিল এবং তাতে খুঁটি-নাটি সব তথ্য দেওয়া হয়েছিল। জেলা ভিত্তিক, দপ্তর ভিত্তিক, কি করা হয়েছে কোন বাঁধ এলাকায় কত বৃষ্টি হয়েছে, কত জল ঢুকেছে, বেরিয়েছে, কোন্ জেলায় কত সাহায্য করা হয়েছে, কত ক্ষতি হয়েছে- বিশদ দেওয়া হয়েছে। আমি জানিনা আপনাদের

পড়ার ধৈর্য্য আছে কিনা, পড়াশোনা করেন কিনা। আমি বলতে চাই পড়াশোনা করে দেখবেন। বিধানসভার লবিতেও পাওয়া যায়। সুতরাং, সেই জন্য এ ব্যাপারে বিশদ কথায় যাচ্ছি না। আমি শুধু বলছি, আমার ধারণা ছিল বিরোধী দলের সদস্যরা উপলব্ধি করে থাকবেন। কিন্তু আমি দেখছি তাঁরা উপলব্ধি করেননি। বছর বছর যে বন্যা হয় তার সঙ্গে এই বন্যার তুলনা করা যায় না এটা শতাব্দীর বিধ্বংসীতম বন্যা। ১৯০৫ সাল থেকে আমাদের বৃষ্টিপাতের রেকর্ড রাখা হয়। এখানে ১৭ই সেপ্টেম্বর থেকে যে বৃষ্টিপাত হয়েছিল তারও রেকর্ড রাখা হয়েছে। বহরমপুর, ম্যাসেঞ্জার ক্যাচমেন্ট এরিয়ায় যে বৃষ্টিপাত হয়েছিল তাতে দেখা যাচ্ছে তিন দিনের মধ্যে এক হাজার থেকে কোথাও কোথাও দেড় হাজার মিলিমিটার বৃষ্টি হয়েছে, সারা বছরের বৃষ্টি তিন দিনের মধ্যে হয়ে গেছে। এটা যদি হয় তাহলে তাকে নিয়ন্ত্রণ করার জন্য কোন পরিকল্পনা স্বাভাবিক ভাবেই আমাদের নেই, থাকা অসম্ভব এবং সেই জন্য আমাদের এই বন্যার মুখোমুখি হতে হয়েছে। আর, ১৯০৫ সালের আগে 'গেজেটিয়ার'-এ যে রেকর্ড পাওয়া যাচ্ছে তাতে দেখা যাচ্ছে ১০০ বছরের মধ্যে এই রকম বন্যা হয়নি। সুতরাং এটাকে বছর বছর যে বন্যা হয় তার সাথে গুলিয়ে ফেললে মুশকিল হবে। একজন মাননীয় সদস্য এখনই বললেন, বাঁধ থেকে বেশী জল ছেড়ে দেওয়া হয়েছে, অনিয়ন্ত্রিত ভাবে এবং তার জন্য বন্যা হয়েছে। আমি তাঁকে বলতে চাই, বাঁধগুলোর মধ্যে ডি.ভি.সি কেন্দ্রীয় সরকার নিয়ন্ত্রণ করে, আমরা করি না। যদি ওঁরা ছেড়ে দিয়ে থাকে এবং তার জন্য সেচের জল এখন না পাওয়া যায় তাহলে দিল্লীতে গিয়ে বলুন সুবিধা হবে। এর উপর আমাদের নিয়ন্ত্রণ নেই। আমাদের এখানে এ নিয়ে আপত্তি করা হয় এবং জল ছাড়ার ব্যাপারে আমাদের এখানে একটা কমিটিও আছে কিন্তু তাদের মতামত নেওয়া হয়না। ম্যাসাঞ্জোরের তথ্য আমি দিচ্ছি। ম্যাসাঞ্জোরের ক্ষমতা হচ্ছে ৮ লক্ষ কিউসেক। কিন্তু যেখানে তিন দিনে যদি ১০ লক্ষ কিউসেক জল ঢোকে তাহলে তাকে কি করে নিয়ন্ত্রণ করা সম্ভব?

[12.00 —12.10 p.m.]

যে ভাবে পরিকল্পনা হয়েছিল সেটা আমরা করিনি। আমাদের আমলেও হয়নি। ভাগীরথীর জলধারণ ক্ষমতা প্রায় এক লক্ষ কিউসেক। কিন্তু ৩ দিনে যে বৃষ্টিপাত হল তাতে সাড়ে চার লক্ষ কিউসেক অতিরিক্ত জল সেখানে ঢুকেছে। ১ লক্ষ কিউসেকের জায়গায় সেখানে সাড়ে চার লক্ষ কিউসেক জল ঢুকেছে। ভাগীরথীর বাঁধ ভেঙে গেছে। মুর্শিদাবাদের কালুখালি থেকে জল ভৈরব নদী হয়ে নদীয়ায় এসেছে, তারপর উত্তর-২৪ পরগণাকে প্লাবিত করেছে। বিহারের বাঁশলই থেকে জল এখানে এসেছে, ওখানকার বৃষ্টির জন্য এই জল এখানে এসেছে। বিহারের মালভূমি থেকে যে নদীগুলো আমাদের রাজ্যে প্রবাহিত, তাদের প্রত্যেকটির মধ্যে দিয়ে বিপুল জলরাশি নেমে এসে মুর্শিদাবাদ, বীরভূম এবং বর্ধমানকে ক্ষতিগ্রস্থ করে ও ভাগীরথীকে প্লাবিত

হিসাব চাইলে এঁদের গোঁসা হয়। তাঁরা বলেন সংখ্যালঘু সরকার ছেড়ে দেব। এই সরকার অটল। এই সরকার অটলজীর সরকার, এই সরকার শ্যামাপ্রসাদের সরকার, এখানে ধমকি চলবে না। সেখানে পরিষ্কার ভাবে বলা হয়েছে তোমরা হিসাব দাও, টাকা নাও। মাননীয় অটলজী যখন কলকাতায় এসেছিলেন তখন আমি ভারতীয় জনতা পার্টির পক্ষ থেকে সেখানে গিয়েছিলাম বন্যায় পার্মানেন্ট সলিউশানের ব্যাপারে, সেখানে তিনি পরিস্কার বলেছেন শর্টটাইম যে কাজগুলি আছে সেগুলি আপনারা করুন এবং রাজ্য সরকারের তরফ থেকে এর পার্মানেন্ট সলিউশানের জন্য প্ল্যান দিন আমরা নিশ্চয়ই দেখবো। কিন্তু শর্টটাইম যে কাজগুলি- আমরা জানি বাগদা, বনঁগা, গাইঘাটা, স্বরুপনগর, হাবড়া, আশোকনগর ভেসে গেছে, এটা মনুষ্যসৃষ্ট বন্যা। কপোতাক্ষ নদ, চূর্ণী নদীর মুখ খোলা হয়েছে। যেমন করে ১৯৯৫ সালে পাঞ্চেত, মাইথন খুলে দেওয়া হয়েছিল। কি করবেন, উপায় নেই টাকা চাই নির্বাচন আসছে। আমি আগেও বলেছি এবং এখনও বলছি এই সরকারের দুটি কন্যা—খরা আর বন্যা। এঁদের খরা আর বন্যা ছাড়া উপায় নেই। আজকে পরিস্কার ভাবে একথা জানা দরকার আমরা বন্যার পার্মানেন্ট সলিউশান চাই। মাননীয় সেচমন্ত্রী আমাদের বলে গেছেন গত ৭ তারিখে যে ৭৯ কোটি টাকা স্যাংশন হয়েছে ইচ্ছামতী, যমুনা, বিদ্যাধরীর সংস্কারের জন্য, তিনি বলেছেন পুলিশ প্রশাসন যদি সহযোগিতা না করে তাহলে সংস্কার করা যাচ্ছে না।

আজকে তাই বলতে চাই যে, মার্কসবাদ শেষ হয়ে গেছে, মার্কসবাদ ক্ষতম হয়ে গেছে। লেনিন গড়াগড়ি খাচ্ছেন। কমরেডরা বলছেন, আসুন কমরেড কামিয়ে নিন। পুলিশ আজকে আর চলছে না। এই সুযোগে কামিয়ে নিতে চাইছেন। আমি বলব, হিসাব দিন টাকা নিন। কেন্দ্রীয় সরকারের কাছে এই দাবী নিয়ে আমিও যাব। কিন্তু প্রশাসন হিসাব দেবে না শুধু অর্থ দাবী করবে তা হতে পারে না। আর, মনুষ্য সৃষ্ট বন্যার আমি বিরোধিতা করছি এবং মোশানেরও বিরোধিতা করছি।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য রবীন মন্ডল, ইত্যাদিরা যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন তাকে সমর্থন করছি এবং মাননীয় সৌগতবাবুদের আনা প্রস্তাবের বিরোধিতা করছি। আমি দু-একটা বিষয় এখানে বলছি। তথ্য নিয়ে এখানে অনেক বির্তক হচ্ছে। কেউ বলছেন পাননি, কেউ বা তথ্য চাচ্ছেন। বিশদ তথ্য এই সময়ের মধ্যে দেওয়া মুশকিল। এব্যাপারে আমি দৃষ্টি আকর্যণ করব পশ্চিমবঙ্গ সরকারের বার করা বিশেষ 'পশ্চিমবঙ্গ' সংখ্যার দিকে যা বন্যা নিয়ে বার করা হয়েছিল। এটা সর্বসাধারণের জন্যই করা হয়েছিল এবং তাতে খুঁটি-নাটি সব তথ্য দেওয়া হয়েছিল। জেলা ভিত্তিক, দপ্তর ভিত্তিক, কি করা হয়েছে কোন বাঁধ এলাকায় কত বৃষ্টি হয়েছে, কত জল ঢুকেছে, বেরিয়েছে, কোন্ জেলায় কত সাহায্য করা হয়েছে, কত ক্ষতি হয়েছে- বিশদ দেওয়া হয়েছে। আমি জানিনা আপনাদের

পাউডার, ১৫ লক্ষ কাপড়, ১০ লক্ষের বেশী কম্বল দিয়েছি। আমরা ৬০০ কোটি টাকারও বেশী খরচা করেছি। কেন্দ্র থেকে এক পয়সাও পাই নি, রাজ্যসরকার নিজেদের থেকে খরচা করেছেন। আর কেন্দ্রীয় সরকার কি করছেন?

(গোলমাল)

আরে কথা শুনতে ভয় পাচ্ছেন কেন? কেন্দ্রীয় সরকার কি করেছেন, কোথায় ছিলেন? আমরা রাস্তাঘাট সারিয়েছি, বাঁধ সারিয়েছি, ব্রিজ মেরামত করেছি। রেল লাইনগুলোর কি হয়েছে? যাঁর রেল লাইন দেখার কথা তিনি পাঁশকুড়া লাইন দেখছিলেন। রেল লাইন দেখছেন না, পাঁশকুড়া লাইনও দেখা হবে না। রাস্তাঘাট, যা কিছু হয়েছে সবই আমরা নির্মাণ করেছি। যা বাকি আছে তাও আমরাই করব। আপনাদের কেউ দায়িত্ব দেবে না। এই যে এত চেঁচাচ্ছেন, তিন মাস পরে ভোট হবে, আবার আমাদের সরকার হবে, সুতরাং আমাদেরই দেখতে হবে। আপনারা বিরোধী দলে থাকবেন, ওখান থেকে মোশান আনবেন আর ঐসব চেঁচামেচি করবেন। এ দিকে বসবার আপনাদের সুযোগ হবে না।

(গোলমাল)

গায়ে খুব জ্বালা লাগছে। যে বিপর্যয় হয়েছে, এটাকে জাতীয় বিপর্যয় বলে আমরা মনে করি। কেন্দ্রীয় সরকারের যাঁরা এসেছিলেন তাঁরাও বলেছেন, 'এটা জাতীয় বিপর্যয়ের মত, সে ভাবেই বিবেচনা করা উচিত।' কিন্তু আমরা দেখছি প্রাকৃতিক বিপর্যয় তহবিল, ক্যালামিটি রিলিফ ফান্ড যা সংবিধানের নির্দেশমত,অর্থ কমিশনের নির্দেশ মত কেন্দ্রীয় সরকারের গঠন করার কথা ছিল তা তাঁরা করলেন না। অনেক দেরিতে তাঁরা একটা বিল এনেছেন। আমরা তাঁদের কাছে দেড় হাজার কোটি টাকা চেয়েছিলাম, তাঁরা ১০১ কোটি টাকা দিতে রাজি হয়েছেন। প্রয়োজনের ১৫ ভাগের এক ভাগও নয়। এখন ওঁরা হিসাব দেওয়ার কথা বলছেন।

বন্যার মধ্যেই আমরা হিসাব দিয়েছি এবং রসিদ আমাদের কাছে আছে, আপনারা দেখে নেবেন। কেন্দ্রীয় সরকারের কাছে আমরা পাই পয়সারও হিসাব দিয়েছি এবং রসিদ আছে। আমাদের পক্ষে তা জনে জনে দেখানো সম্ভব নয়। যাঁরা ইচ্ছা করবেন তাঁরা গিয়ে দেখে নেবেন। কেন্দ্রে এখান থেকে চার জন মন্ত্রী আছেন, চারটে পয়সাও আনতে পারেননি। চারটে পয়সাও আনার ক্ষমতা নেই। বন্যার পরিপ্রেক্ষিতে যা হয়েছে তা আমরাই করেছি। আপনারা চারটে ত্রিপলও যদি চেয়ে আনতেন তাহলেও না হয় জানতাম কিছু করেছেন। কিছুই করলে না। বন্যার জন্য ত্রিপল চাইলে খাদ্যশস্য চাইলেন না, চাইলেন ৩৬৫। যাই হোক সেটাও আনতে পারছে না। আর যেটা করছেন, সেটা হচ্ছে মাঝে মাঝে এখানে বিভ্রান্তিকর তথ্য পরিবেশন। বললেন — এত টাকা দিয়েছে, হাডকো থেকে ঋণ দিয়েছে ইত্যাদি। ওঁরা হিসাব চেয়েছিলেন, আমরা হিসাব দেখিয়ে দিয়েছি। কিন্তু ওঁরা বললেন, কেন্দ্রীয়

সরকারের টাকা নেই। যেহেতু কেন্দ্রীয় বাজেটে টাকা নেই, তাই হাডকো থেকে আমাদের ঋণ নিতে বলা হ'ল। আমরা হাডকো থেকে ঋণ নিয়েছি এবং সুদ-সহ তা শোধ করব। আর এখানে আপনারা বললেন, কেন্দ্রীয় সরকার দিয়েছে। না, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা পাই নি। বন্যা হোক, না হোক যে অর্থ কেন্দ্রীয় সরকারের রাজ্যকে দেয়ার কথা, রাজ্যের নিয়মিত পাওনা যে অংশ, সেটাকে আপনারা বলছেন কেন্দ্রীয় সরকার দিয়েছে। এই বিভ্রান্তিকর তথ্য পরিবেশন করা ছাড়া আপনারা এখানে আজকে আর কিছুই বলতে পারেন নি। আমরা কেন্দ্রীয় সরকারের আচরণের প্রতিবাদ জানাচ্ছি এবং এখনো আমাদের যা ন্যায় দাবি তা তাঁদের কাছে পেশ করছি। তবে আপনারা নিশ্চিন্তে থাকুন কেন্দ্রীয় সরকার টাকা পয়সা না দিলেও আমরা পশ্চিমবাংলায় মোকাবিলা করব, কারো সাধ্য নেই আমাদের বাধা দেয়।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু সুবিধা হ'ল কংগ্রেস, তৃণমূল, বিজেপি করলে কোন লেখাপড়া করার দরকার হয় না। মূর্খতার কোন জাত নেই। দ্বিতীয়তঃ এবারের বন্যাকে কেন্দ্র করে তৃণমূল বিজেপি মানুষের প্রতি যে বিশ্বাসঘাতকতা করলেন তার কোন তুলনা নেই, তাঁরা দেশদ্রোহিতার একটা নজির রাখলেন। কংগ্রেস দল মূলতঃ ক্ষয়িষ্ণু এবং তৃণমূল দিল্লীর সাম্প্রদায়িকদের সেবাদাসে পরিণত হয়েছে। জনগণের প্রতি বিশ্বাসঘাতকতার প্রতীক হিসাবে নিজেদের প্রতিষ্ঠিত করেছে। তাই আগামী ২০০১ সালের বিধানসভা নির্বাচনে, কংগ্রেস এমনিতেই ক্ষয়িষ্ণু, তৃণমূল বিজেপির মৃত্যু ঘোষিত হবে। বঞ্চনার মধ্যে দাঁড়িয়ে যেভাবে পশ্চিমবাংলার মানুষ দিল্লীর বিশ্বাসঘাতকতার বিরুদ্ধে গর্জে উঠেছে তাতে আমি এ কথা বলতে পারি যে, আগামী নির্বাচনে দলগত নির্বিশেষে পশ্চিমবাংলার মানুষ ওদের কবরস্থ করবে।

সেই জন্য আজকে বন্যা নিয়ে যে চরম বিশ্বাসঘাতকতা করলেন, পশ্চিমবাংলার মানুষের প্রতি যে চরম বেইমানি করা হচ্ছে-এটা কোন অবস্থাতেই মেনে নেওয়া হবে না। আগামী দিনে তীব্র সংগ্রাম পশ্চিমবাংলার গ্রামে-গঞ্জে তৈরী হচ্ছে। সেই কারণে, আজকে এই প্রস্তাবের যারা বিরোধিতা করলেন এটা তাদের চরিত্র। সৌগতবাবুকে অনেকে দক্ষ পার্লামেন্টারিয়ান বলেন। আমি বলি না। আমি তা বলতে রাজি নই। সত্যকে মিথ্যা হিসাবে প্রতিষ্ঠিত করা, কথাগুলিকে নিয়ে জাগলারী করা— এটা কখনও দক্ষ পার্লামেন্টারিয়ানের কাজ নয়। উনি নিজেকে যেভাবে দিনের পর দিন ইরাটিক করছেন তাতে সংসদীয় মর্যাদা ক্ষুণ্ণ হচ্ছে। সত্যকে সত্য বলতে হবে, সাদাকে সাদা বলতে হবে, কালোকে কালো বলতে হবে। শ্রী দীপক ঘোষ যেভাবে নিজের প্রতি বঞ্চনা করছেন এটা স্বাভাবিক, ঐসব দল করলে তার পরিণতি এমনিভাবেই হয়। নিজেকে আয়নার সামনে দাঁড়িয়ে দেখুন। মানুষের প্রতি সম্মান নেই, আড়াই কোটি মানুষের প্রতি সহমর্মীতা নেই, ভালবাসা নেই, দরদ

নেই, এত বড় বিশ্বাসঘাতক। যে ১৭৫ জনের চাটুকারিতা করছেন তার উত্তরসূরী ঐ তৃণমূল এবং বি.জে.পি.। পশ্চিমবাংলার মানুষ তার জবাব দেবেন - এটাই আমার বক্তব্য।

[12.10 — 12.20 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, বন্যা নিয়ে দুটি প্রস্তাব ছিল। প্রথম প্রস্তাবে রবীন মন্ডল বলেছেন, আর একটা প্রস্তাবের জবাবে আমি বলছি। এর আগে মাননীয় মন্ত্রী শ্রী সূর্যকান্ত মিশ্র মহাশয় বলেছেন। এটা আমাদের বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে সব সময়ে অভিযোগ যে ওরা বন্যা নিয়ে শুধু রাজনীতি করেন। বন্যা হলে ওরা বড় ফিগার দেখিয়ে কেন্দ্রের কাছে দাবী করেন। আবার টাকা যখন আসে, যেটুকু টাকা আসে তা বন্টনের ক্ষেত্রে দলবাজি করেন। বন্যার সময়ে এখানে যে কম্বল বিতরণ করা হয়েছে, যে টারপোলিন বিতরণ করা হয় তাতে দলবাজি করা হচ্ছে। হাউস বিলডিং গ্রান্ট বন্টনের ক্ষেত্রে দেখতে পাচ্ছি, যাদের কোন বাড়ী ছিল না। তাদের টাকা দেওয়া হয়েছে, আবার যাদের বাড়ী ছিল, ভেঙে গেছে, তাদের টাকা দেওয়া হচ্ছে না। পশ্চিমবাংলায় বন্যার ত্রাণ নিয়ে এই রাজনীতি বন্ধ হওয়ার দরকার। হ্যাঁ,আমি এই কথা বলতে চাই, ১০৩ কোটির বেশী টাকা নিশ্চয়ই আমরা দাবী করি, কিন্তু ১৪৮৭ কোটি টাকার ফিগার যেটা সূর্যকান্ত মিশ্র মহাশয় পশ্চিমবাংলার ক্ষেত্রে বার করেছেন সেটা রাখবেন না কেন? কোন্ বেসিসে ১৪৮৭ কোটি চাইছেন সে বিষয়ে কিছুতেই বিধানসভায় এই ফিগারগুলি রাখবেন না। সেইজন্য ওনারা যে ফিগার দেন সেই ফিগার সাস্টানসিয়েট করে না। আমি সেইজন্য তীব্র বিরোধিতা করছি এবং আরো বলছি, নির্বাচনের আগে যে বন্যার টাকা আসবে তা নিয়েও দলবাজী করবেন। সেইজন্য দাবী করছি, বন্যার ত্রাণের জন্য জেলা এবং ব্লকস্তরে সর্বদলীয় কমিটি তৈরী করা হোক। বিভিন্ন জেলা যে টাকা নিয়েছে সেই প্রসঙ্গে আমি নদীয়া জেলার কথা বলতে চাই, ওখানে যে হাউস বিল্ডিং গ্রান্ট আর্টিসানদের দেবার কথা, তাঁতিদের যে দেবার কথা সেই টাকা এখনো ডি.এমের কাছে পড়ে আছে, একটা পয়সাও বন্টন করা হয়নি। পশ্চিমবাংলায় এটাই প্রবলেম। গুজরাটে ভূমিকম্প হয়ে যাবার পর এখন দেখছি তারা উঠে দাঁড়াচ্ছে। কিন্তু আমাদের এখানে দেখছি তাঁতিরা এখনো উঠে দাঁড়াতে পারলো না। তার কারণ, আমাদের সরকারের কাছ থেকে টাকা যায়নি। হাডকো এবং ন্যাবার্ড থেকে টাকা নিয়েছেন। হাডকো এবং ন্যাবার্ড কেন্দ্রীয় সরকারের সংস্থা। তারা বলতে পারতেন যে, আমরা লোন নিচ্ছি, আউটরাইট গ্রান্ট চাই। ক্যালামিটি রিলিফ ফান্ডের যে নিয়ম ছিল তাতে আগে ফিনান্স কমিশন থেকে সংস্থান ছিল। এখন সেটা বন্ধ করে দিয়ে গভর্নমেন্টকে সারচার্জ বসিয়ে ক্যালামিটি রিলিফ ফান্ড তুলতে হবে। ১০৩ কোটি টাকা যে ইন-অ্যাডিকোয়েট সেটা আমরা বলেছি।

কিন্তু কেন আজকে জানতে চাইব না, কিভাবে ত্রাণ ডিষ্ট্রিবিউট করা হচ্ছে? কেন জানতে চাইব না, কোন টাকা ডিষ্ট্রিবিউট করা হয়েছে কিনা? প্রতি বছর বন্যা হবে আর বন্যার পর রাজ্য সরকার কেন ব্যর্থতার কাজ করছে এই স্টেটমেন্ট দিতে রাজি আছে কিনা? তাই বলছিলাম, পশ্চিমবাংলায় বন্যার পর যে রেসটোরেশন ওয়ার্ক, সেই রেসটোরেশন ওয়ার্ক এখানো ভালভাবে শুরু হয়নি।

মেরামতির কাজ হচ্ছে না। গ্রামের অধিকাংশ জায়গাতে গেলে দেখবেন কোন রাস্তা নেই, কোন এমব্যাঙ্কমেন্ট নেই। কোন কাজ এখনও পর্যন্ত ওরা ভালভাবে শুরু করেন নি। ওরা রেখে দিয়েছেন নির্বাচনের আগে সবটা এক সঙ্গে ছাড়বেন বলে এবং তা নিয়ে রাজনৈতিক ফায়দা লুঠবেন বলে। আমি এর তীব্র বিরোধিতা করছি। পশ্চিমবঙ্গের জন্য টাকার প্রয়োজনের ব্যাপারে একশোবার আমরা রয়েছি কিন্তু আপনারা যা বলবেন সেই টাকা নয়। আরবিট্রারিলি নয়, যেটা ন্যায্য সেই টাকা দিতে হবে। এখানে গুজরাট, উড়িষ্যার কথা বলে লাভ নেই। গুজরাট, উড়িষ্যাতে আরও বড় ঘটনা হয়েছে, ক্ষতি হয়েছে এবং সারা দেশ তাদের পাশে দাঁড়াবে পশ্চিমবঙ্গের জন্যও সারা দেশের সাহায্য করা উচিত। আমরা তার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবীও করছি কিন্তু তাই বলে বন্যা ত্রাণের নামে দুনীর্তি, দলবাজী আমরা সমর্থন করবো না। তাই আমি পুনরায় দাবী করছি বন্যা ত্রাণ এবং পুনর্বাসনের কাজের জন্য সর্বদলীয় কমিটি তৈরী করা হোক এবং যে কাজগুলি এখনও হয়নি বাঁধ মেরামত, রাস্তা মেরামতের কাজ ইত্যাদি সেগুলি দ্রুত করা হোক। এই দাবী রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

[12.20 — 12.30 p.m.]

The amendments of Shri Deba Prasad Sarkar were then put and a Division was taken with the following results :

**NOES**

Abu Ayes Mondal, Shri
Ankure, Shri Suresh
Bagdi, Shri Kiriti
Bhattacharjee, Shri Buddhadeb
Chatterjee, Shri Pratim
Chowdhuri, Shri Nanigopal
Das, Shri Bidyut Kr
Deb, Shri Rabin
Dey, Shri Naren
Dhar, Shri Padma Nidhi
Ghosh, Shri Sunil Kumar

Ghosh, Shri Susanta
Goswami, Shri Kishiti
Hazra, Shri Samar
Hore, Shri Tapan
Khanra, Shri Bansari Mohan
Khanra, Shri Saktipada
Kisku, Shri Saktipada
Kisku, Shri Upen
Mahato, Shri Satyaranjan
Mondal, Shri Manik Chandra
Mondal, Shri Rabindra Nath
Mitra, Shri Biswnath
Mohammad Amin, Shri
Mondal, Shri Prabhanjan
Moitra, Shri Biren
Mukherjee, Shri Anil
Nanda, Shri Brahmamoy
Pal, Shri Shyama Prosad
Pandey, Shri Ajit
Routh, Shri Dibakanta
Saha, Shri Kripa Sindhu
Sen, Shri Dhiren
Sengupta, Smt. Kamal Bose
Sengupta, Shri Purnendu
Sinha, Shri Suresh
Tirkey, Shri Monohar

**AYES**

Sarkar, Shri Deba Prasad

The Ayes being 1 and Noes-36. The Amendments were lost.

The motions of **Shri Rabindra Nath Mondal** that :

"Whereas, this State experienced unprecedented floods during September and October, 2000 which affected more than 2,18,00,000 people in 9 districts of the State tolling 1362 persons (and missing 154) causing severe damage to about 22 lakhs of houses and a crop area of more than 19 lakhs hectares;

Whereas, money value of damages in sectors like Agriculture, Health Rural Housing, Irrigataion & Waterways, Animal Resources, Education, Cottage & Small Scale etc, taken together was assessed at

more than Rs. 5660 crores and immediate restoration requirement was assessed at approximately 1588 crores and against this amount of Rs. 1588 crores only about Rs. 101 crores was available on account of CRF cropus (Calamity Relief Fund);

Whereas, a Central Study Team arrived in the State during the flood and they had been apprised of this requirement of Rs. 1588 crores and MLAs and MPs from West Bengal met the Prime Minister of India in New Delhi on 7th December, 2000 and convinced him about the extreme necessity of immediate sanction of a further fund of at least Rs. 1487 crores from Government of India in favour of West Bengal to come out of the immense crisis caused by devasting flood but uptill now no monetary sanction has been made by Government of India, to the West Bengal on this account;

Whereas, the State of West Bengal was compelled to spend more than Rs. 372 crores out of its meagre resources mainly for relief and was also forced to borrow Rs. 250 crores from HUDCO on condition of payment of substantial rate of interest for purpose of restoration of infrastructure; and

Whereas, the State West Bengal has every sympathy for the people affected by any natural calamity like super-cyclone or earthquake in any State of the country and extends co-operation and financial assistance for them to the best of ability, people of West Bengal are surprised that Governement of India did not care to sanction any amount for the flood affected helpless people of the State uptill now except that there has been an recent annoucement that an amount of about Rs. 103 crores only has been approved by Government of India for assistance to Government of West Bengal on account of the floods, 2000.

This House, therefore, vociferously demand through the State Government that Government of India should immediately sanction at least an amuont of Rs. 1487 crores to the Government of West Bengal for flood assistance as the declared amount of Rs. 103 crores will prove extremely inadequate compared to the huge losses suffered by the State" was then put and agreed to.

## The Motion of Shri Saugata Roy

The Amendments of **Shri Deba Prasad Sarkar** were then put and a Division was taken with the following results :

**NOES**

Abu Ayes Mondal, Shri
Ankure, Shri Suresh
Bagdi, Shri Kiriti
Chowdhury, Shri Nanigopal
Dutta, Shri Himangshu
Dey, Smt. Ibha
Dey, Shri Naren
Ghosh, Shri Sunil Kumar
Hazra, Shri Samar
Hore, Shri Tapan
Mondal, Shri Manik Chandra
Mondal, Shri Prabhanjan
Mondal, Shri Rabindra Nath
Mitra, Shri Biswnath
Mohammad Amin, Shri
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Brahmamoy
Nanda, Shri Brahmamoy
Pandey, Shri Ajit
Sengupta, Smt. Kamal Bose
Sengupta, Shri Purnendu
Sinha, Shri Probodh Chandra

**AYES**

Sarkar, Shri Deba Prasad
Ayes being I and noes being 22 the amendments were lost
The Motion of Shri Saugata Roy that—

"যেহেতু, গত সেপ্টেম্বরের বন্যায় রাজ্যে ৯টি জেলায় ব্যাপক ক্ষয়ক্ষতি হয়েছিল;

যেহেতু, বন্যাক্লিষ্টদের ত্রাণ বন্টনে ব্যাপক দলবাজী হয়েছে;

যেহেতু, অধিকাংশ জায়গায় গৃহনির্মাণ অনুদান ও ত্রিপল এখনও বন্টন করা হয়নি; এবং

যেহেতু, বন্যার পর অধিকাংশ জায়গায় ক্ষতিগ্রস্ত রাস্তা ও নদীবাঁধ এখনও মেরামত করা হয়নি;

সেইহেতু, এই সভা রাজ্য সরকারের কাছে দাবী জানাচ্ছে যে, পুনর্বাসনের ক্ষেত্রে দলবাজী বন্ধ করতে জেলা ও ব্লকস্তরে সর্বদলীয় কমিটি গঠন করা হোক এবং বাঁধ ও রাস্তা মেরামতে দ্রুত ব্যবস্থা গ্রহণ করা হোক।"

was then put and lost.

## MOTION UNDER RULE 185

**Mr. Speaker** : Now I call upon Shri Rabin Deb to move his Motion under 185.

**Shri Rabin Deb :** Sir, I beg to move :

"এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে, আন্তর্জাতিক অর্থভাণ্ডার, বিশ্বব্যাঙ্ক ও বহুজাতিক কর্পোরেশনগুলির চাপে এবং পুঁজির ভুবনীকরণ, উদারীকরণ এবং বেসরকারীকরণের লক্ষ্যে কেন্দ্রের বি জে পি নিয়ন্ত্রিত জোট সরকার সমগ্র রাষ্ট্রায়ত্ত্ব ক্ষেত্রকেই ধ্বংস করতে চাইছে যার মূল লক্ষ্য হ'ল বহুজাতিক পুঁজিকে অবাধ প্রবেশের দরজা খুলে দিয়ে প্রতিযোগিতার নামে সমগ্র দেশীয় শিল্পকে ধ্বংস করা।

এই সভা আরও লক্ষ্য করছে যে, রাষ্ট্রায়ত্ত্ব ব্যাঙ্কগুলির শেয়ার বিক্রি করা, স্বেচ্ছাবসর প্রকল্প চালু করা ও রাষ্ট্রায়ত্ব ব্যাঙ্কগুলির শাখা বন্ধ করার মাধ্যমে বিভিন্ন ব্যাংকে চলছে কর্মী সংকোচনের চক্রান্ত এবং অন্যদিকে বিভিন্ন মহানগরীগুলি গুরুত্বপূর্ণ অঞ্চলে অবস্থিত শাখাগুলি বন্ধ করে তারা একদিকে ব্যাংকগুলিকে সামাজিক দায়বদ্ধতা থেকে সরিয়ে ফেলেছে ও বিদেশী ও বহুজাতিক ও বেসরকারী ব্যাংকগুলিকে এইসব অঞ্চলে শাখা খোলার জায়গা করে দিতে চাইছে এবং গ্রামাঞ্চলে শাখা বন্ধের মাধ্যমে তারা গরীব মানুষকে রাষ্ট্রায়ত্ত্ব ব্যাংকের সুফল থেকে বঞ্চিত করতে চাইছে।

এই সভা মনে করে যে, এর ফলে সমাজের দরিদ্রতম মানুষ ও মধ্যবিত্ত মানুষ ব্যাংক পরিষেবা থেকে বঞ্চিত হবে এবং রাষ্ট্রায়ত্ত্ব ব্যাংকগুলির পশ্চিমবঙ্গের বর্তমান শাখাগুলির একাংশ বন্ধ করলে রাজ্যের অর্থনীতির উপর এর বিরূপ প্রভাব পড়বে।

এই সভা আরও মনে করে যে, যেহেতু সারা ভারতে আমানত-দমন আনুপাতিক হার যেখানে ৪৬ শতাংশ এবং পশ্চিমবঙ্গে এই হার ৪২ শতাংশ, এর ফলে গরীব চাষী, সাধারণ মধ্যবিত্ত ও কর্মহীন যুবকদের রাষ্ট্রায়ত্ত্ব ব্যাংকগুলি থেকে সুবিধা পাওয়ার সম্ভাবনা বিলুপ্ত হবে।

এই সভা অবগত আছে যে, ইতিমধ্যে পশ্চিমবঙ্গের যে শাখাগুলি বন্ধ হয়েছে তা হ'লঃ

| | |
|---|---|
| (১) কালীকৃষ্ণ ঠাকুর স্ট্রীট | ইন্ডিয়ান ব্যাংক |
| (২) ক্যানেল ইস্ট রো | ইউ.বি.আই. |
| (৩) ক্লাইভ রো | " |
| (৪) গণেশ চন্দ্র এভিনিউ | " |
| (৫) আমলা ঝড়িয়া (মালদহ) | " |
| (৬) কালাকার স্ট্রীট | " |
| (৭) প্রিটোরিয়া স্ট্রীট | " |
| (৮) রিজিওনাল অফিস, কলকাতা | " |
| (৯) বাবুইজোড়, বীরভূম | " |

এই সভা আরও অবগত আছে যে, পশ্চিমবঙ্গে যে শাখাগুলি বন্ধ হতে চলেছে তা হ'ল ঃ

(১) ক্যানেল ওয়েস্ট রোড — ইউকো ব্যাংক
(২) বন্ডেল রোড — ”
(৩) সি আর এভিনিউ — ”
(৪) পোস্তা বাজার — ”
(৫) খালাসীটোলা — ”
(৬) শেক্সপিয়ার-সরণি — পি.এন.বি
(৭) সতীশ মুখার্জী রোড — ”
(৮) সেলিমপুর — ”
(৯) মির্জা গালিব স্ট্রীট — ”

এই সভা অবগত আছে যে, বিভিন্ন ব্যাংকের সঙ্গে যুক্ত কর্মী সংখ্যা ও স্বেচ্ছাবসরের সংখ্যার যে আনুপাতিক হার তা হ'ল ঃ

| | ব্যাংকের নাম | কর্মীসংখ্যা | সেচ্ছাবসর | আনুপাতিক হার |
|---|---|---|---|---|
| (১) | ইউনিয়ন ব্যাংক | ৩০৮৪৪ | ৪৩০৩ | ১৩.৯৬ |
| (২) | ইউ.বি.আই | ২১৩১৬ | ৩০০০ | ১৪.০৭ |
| (৩) | বিজয়া ব্যাংক | ১৩৬৪৬ | ২৪০০ | ১৭.৫৯ |
| (৪) | ইউকো ব্যাংক | ৩১২০০ | ৫৫০০ | ১৭.৬২ |
| (৫) | পি. এন. বি. | ৫৬০০০ | ৫৮০০ | ১৩.০০ |
| (৬) | সিন্ডিকেট ব্যাংক | ৩৩৮৮৩ | ৭১৫৭ | ২১.১২ |
| (৭) | পাঞ্জাব এ্যান্ড সিন্দ | ১২১৯২ | ২০০০ | ১৬.৪০ |
| (৮) | ওরিয়েন্টাল ব্যাংক | ১৪৩৫৮ | ৮০০ | ০৫.৫৬ |
| (৯) | আই.ও.বি. | ২৮০০৮ | ৩৯৪৪ | ১৪.০৮ |
| (১০) | স্টেট ব্যাংক | ২৩৭৫০৪ | ৩৩০০০ | ১৩.৮৯ |
| (১১) | এলাহাবাদ ব্যাংক | ২২৩৪৫ | ১৫৭১ | ০৭.০৩ |
| (১২) | অন্ধ্র ব্যাংক | ১৪৭০৩ | ১৭৫৮ | ১২.০৪ |
| (১৩) | ব্যাংক অফ বরোদা | ৪৭০৫৪ | ৩২০০ | ০৬.৮০ |
| (১৪) | ব্যাংক অফ ইন্ডিয়া | ৫১৯৬২ | ৭৭০০ | ১৪.৮২ |
| (১৫) | ব্যাংক অফ মহারাষ্ট্র | ১৬০৯৮ | ২৭০০ | ১৬.৭৭ |
| (১৬) | কানাড়া ব্যাংক | ৫৫৩৬৩ | ৮৬০০ | ১৫.৫৩ |
| (১৭) | দেনা ব্যাংক | ১৪৪১২ | ৩৭১০ | ২৫.৭৪ |
| (১৮) | ইন্ডিয়ান ব্যাংক | ২৫৯৩৫ | ৩৯৮৮ | ১৫.৩৮ |

অতএব, এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে রাষ্ট্রায়ত্ত্ব ব্যাংকগুলিকে ধ্বংস করার এই চেষ্টা বন্ধ করতে প্রয়োজনীয় ব্যাবস্থা গ্রহণ করার দাবি জানাচ্ছে।"

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ব্যাংক যে ভাবে যথেচ্ছ ভাবে বেসরকারীকরণ করা হচ্ছে, তার শাখা বন্ধ করে দেওয়া হচ্ছে তাতে আমাদের যারা গরীব মানুষ তাদের বঞ্চিত করা হচ্ছে। এই রাষ্ট্রায়ত্ত্ব ব্যাংকগুলিতে ব্যাপক ভি.আর. এস দিয়ে সব ধ্বংস করে দিচ্ছে কেন্দ্রীয় সরকার। তার সাথে আমাদের রাজ্যে কতকগুলি গুরুত্বপূর্ণ শহর থেকে পাঞ্জাব ন্যাশানাল ব্যাংক, ইউ.বি.আই, ইউকো ব্যাংক এই সমস্ত ব্যাংক তারা বন্ধ করে দিচ্ছে। এর পরিণতি হিসাবে দুর্বলতম অংশের মানুষ গরীব মানুষ এই ব্যাংক পরিষেবা থেকে বঞ্চিত হচ্ছে। তার সাথে নূতন করে যারা কর্মী তাদের ছাঁটাই করা হবে। ইতিমধ্যে ভি.আর.এস-এর নামে কয়েক হাজার অফিসার এবং ব্যাংক কর্মী ছাঁটাই করেছে। এই সংখ্যা প্রায় ১ লক্ষের বেশী হবে। যেখানে ৯ লক্ষ ৬৫ হাজার ব্যাংক কর্মী রাষ্ট্রায়ত্ত্ব ক্ষেত্রে তারা গুরুত্বপূর্ণ দায়িত্ব পালন করে আসছিল। তাদের মধ্যে থেকে ভি.আর.এস-এর মাধ্যমে ১ লক্ষাধিক সংখ্যা তারা কমানোর উদ্যোগ গ্রহণ করেছে। এই সর্বনাশা নীতির বিরুদ্ধে এখানে একটা প্রস্তাব উত্থাপন করছি। আমার আশা সমস্ত সদস্য এই প্রস্তাবটাকে গ্রহণ করবেন। আমার বক্তব্য আমি শেষে বলবো।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব রুল ১৮৫ অনুযায়ী জানা হয়েছে, মাননীয় সদস্য রবীন দেব এবং অন্যান্য মাননীয় সদস্য এনেছেন এই প্রস্তাব নিয়ে আলোচনা হবে। তার কারণ বিষয়টা অত্যন্ত গুরুত্বপূর্ণ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে গোটা পৃথিবী আজকে তাদের বাঁধ ভেঙে দিয়েছে। গোটা পৃথিবী আজকে এতো কাছাকাছি চলে এসেছে, যদি ওপেক তেলের দাম কয়েক সিলিং বাড়িয়ে দেয় তাহলে গোটা পৃথিবীতে অর্থনৈতিক ক্ষেত্রে তার প্রতিফলন ঘটবে। আমাদের এই গ্লোবালাইজেশানের যুগে ভারতবর্ষ দেওয়াল তুলে হাওয়া বন্ধ করে নিজেকে বাঁচাবার চেষ্টা করবো বলে যদি মনে করে তাহলে আমরা উল্টো দিকে হাঁটবার চেষ্টা করবো। তবে এই কথা ঠিক যে ব্যাপক ভাবে আজকে উদারীকরণ করা হয়েছে। আমরা তার বিরোধিতা করেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার মূল কথায় যাওয়ার আগে মাননীয় ভুমিসংস্কার মন্ত্রী বন্যার ব্যাপারে তিনি তাঁর বক্তব্য রাখার সময় একটা মন্তব্য করেছিলেন সেই বিষয়ে আমি দু-একটা কথা বলতে চাই। ডাঃ সূর্যকান্ত মিশ্র মহাশয় বন্যায় ব্যর্থতার দায় অন্যের ঘাড়ে চাপাতে গিয়ে উনি বললেন যে অংকটা আমরা জানি না, অংক শেখবার জন্য অনুরোধ করলেন। আমাদের উনি অংক শেখাতে গিয়ে উনি নিজের অংকটা গুলিয়ে ফেলেছেন। ১৯৯৬ সালে সূর্যকান্তবাবু ওনার এলাকা মেদিনীপুরের নারায়ণগড় থেকে জিতে এসেছিলেন

তখন তিনি ৫৪ হাজার ভোটের ব্যবধানে জিতেছিলেন। ১৯৯৯ সালের লোকসভা নির্বাচনে ওনার বিধানসভা ক্ষেত্রে উনি পিছিয়ে পড়েছেন সাড়ে আট হাজার ভোটের ব্যবধানে। আর এখানে যে অত্যাচারী খুনী মন্ত্রী বসে আছেন তিনি তাঁর বিধানসভা কেন্দ্রে জিতে ছিলেন ৪৫ হাজার ভোটের ব্যবধানে, গত লোকসভার নির্বাচনে তিনি ১৮ হাজার ভোটের ব্যবধানে পিছিয়ে পড়েছেন। সেই জন্য অংকটা ওনাদের একটু গুলিয়ে যাবে। অংকটা ওনাদেরই শেখবার দরকার আছে। নিজের ব্যর্থতা বিধানসভা ক্ষেত্রে গিয়ে মানুষকে বলুন, তাদের কাছে ক্ষমা চাইবার চেষ্টা করুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ব্যাংকে যে ভি.আর.এস. দেওয়া হয়েছে ভলেন্টারী রিটায়ারমেন্ট স্কীম দেওয়া হয়েছে তাতে আপনি দেখেছেন এই হিসাবটা কোথাও ১৩ পারসেন্ট কোথাও ৫ পারসেন্ট।

[12.30 — 12.40 p.m.]

কোথাও ১৫ পার্সেন্ট, কোথাও ১৪ পার্সেন্ট হারে ভি.আর.এস. দিয়েছেন। যাঁরা ভি.আর.এস. নিয়েছেন, তাঁদের কেউ তো জোর জবরদস্তি করেনি, তাঁদের ঘাড়ের ওপরে চাপিয়ে দেয় নি। যাঁরা ২০ বছর সার্ভিস দিয়েছেন এবং যাঁদের দশ বছর বা তার কম চাকুরী আছে তাঁরা এই ভি. আর. এস. নিচ্ছেন এবং তাঁরা কুড়ি লক্ষ করে টাকা পাচ্ছেন। ঐ টাকা তাঁরা যদি ঐ ব্যাংকে রাখেন, তাহলে সেখান থেকে ১৫-২০ হাজার টাকা করে ইন্টারেষ্ট বাবদ পাবেন। এছাড়াও, মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, তাঁরা ৭-৮ হাজার টাকা করে রিটায়ারিং বেনিফিট পাবেন। অর্থাৎ তাঁরা চাকুরী করে মাসে যেখানে ১০-১৫ হাজার করে টাকা পেতেন, ভি.আর.এস দেওয়ার ফলে তাঁরা মাসে ২৪-২৫ হাজার করে টাকা পাবেন। এবং এককালীন যে টাকা তাঁরা পাবেন সেই টাকা তাঁরা অন্য জায়গায় লাগাবার চেষ্টা করবেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, শ্রীমতী ইন্দিরা গান্ধী এই ব্যাংক জাতীয়করণ করেছিলেন যাতে সাধারণ মানুষ ব্যাংকের পরিষেবা নিতে পারেন এবং দেশে কালো টাকাকে যাতে নিয়ন্ত্রণে রাখতে সাহায্য করে তার জন্য এবং কালো টাকার নিয়ন্ত্রণে পুঁজিপতিদের ওপরে নজরদারী রাখবার ব্যবস্থা করতে পারেন। শ্রীমতী ইন্দিরা গান্ধী এই জন্য এই জাতীয়করণ করেছিলেন। কিন্তু ট্রেড ইউনিয়নের একাংশ, বিশেষ করে বামপন্থী ট্রেড ইউনিয়ন, তারা 'আসি যাই মাইনে পাই, কাজ করলে ওভারটাইম চাই, এই ধারণা অনুযায়ী ব্যাংকের পরিষেবাকে আজকে এমন জায়গায় এনে দাঁড় করে দিয়েছে যে, কোন আমানতকারী ব্যাংকে টাকা রাখতে গিয়ে কাউকে পায় না। ব্যাংকে কোন কিছু জিজ্ঞাসা করতে গেলে সেখানে কোন ব্যাংক কর্মীকে পাওয়া যায় না। যদিও বা কাউকে পাওয়া যায়, তাঁর কাছ থেকে সে ভাল ব্যবহার পায় না। ব্যাংক পরিষেবাকে আজকে এমন জায়গায় এনে দাঁড় করিয়ে দিয়েছেন। আমি আশা করি, যাঁরা ব্যাংকে কাজ করছেন, তাঁরা তাঁদের দায়-দায়িত্ব সম্বন্ধে ওয়াকিবহাল হবেন। আজকে ব্যাংকের অনেকগুলো শাখায় এমন অবস্থা যে,

ব্যাংকের ম্যানেজার তাঁরা এমন জায়গায় লোন দিয়েছেন, যেখানে বেশীরভাগ জায়গায় দেখা যায় সেটা অনাদায়ী থেকে যায়। তাঁরা কারসাজি করে, কাট মানি নিয়ে এই সমস্ত অসাধু, ব্যবসায়ী, প্রোমোটার তাদের মধ্যে একটা অশুভ আঁতাত গড়ে ওঠে। ফলে টাকা লোন নিয়ে তারা সেই টাকা আর শোধ দেয় না। যার ফলে ব্যাংকের টাকা, ন্যাশানাল একস্চেকারের টাকা লোপাট হয়ে যাচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ব্যাংক সম্বন্ধে আমাদের কনসেপ্ট হচ্ছে, আমাদের মাথায় যেটা আসে, ব্যাংক মানে সরকারী কোষাগার। সরকারী কোষাগার মানে কোন এক শ্রেণীর মানুষের টাকা। এখানে রবীনবাবু তাঁর প্রস্তাবে একটা হিসাবে দিয়েছেন - সারা ভারতে আমানত-দাদন আনুপাতিক হার যেখানে ৪৬ শতাংশ, সেখানে এখানে এই হার ৪২ শতাংশ। এর কারণটা কি? এর কারণ হচ্ছে, এখানে যারা ব্যাংক থেকে টাকা ঋণ নেয়, তাদের বেশীরভাগই ইন্ডাষ্ট্রি করবে বলে ঋণ নিচ্ছে। তারা সেই টাকা শোধ দেয় না। কিন্তু অন্য রাজ্যে, পাঞ্জাবে, হরিয়ানাতে সেখানে যারা ঋণ নেন, তাঁরা সেই টাকা ইন্ডাষ্ট্রীতে খাটাবেন বলে নেন এবং সেখান থেকে প্রফিট করে তাঁদের যা দেয় তা তাঁরা ব্যাংকে সময় মত শোধ দেন। তার ফলে সেখানে ব্যাংক আরও বেশী টাকা দাদন দেয় এবং সেখানে ইন্ডাষ্ট্রি গড়ে উঠেছে। আর এখানে সব ধ্বসে যাচ্ছে। সুতরাং এখানে যে প্রস্তাব এসেছে আমি তার বিরোধিতা করে এবং যে ভাবে উদারীকরণ হচ্ছে তার বিরোধিতা করি। কতটা উদারীকরণ হবে তা সম্যক ভাবে বিবেচনা করা দরকার।

**শ্রী মহম্মদ আমিন ঃ** মিঃ ডেপুটি স্পীকার, স্যার, মাননীয় রবীন দেব এবং অন্য মাননীয় সদস্যরা যে প্রস্তাব এনেছেন, আমি তাকে পুরোপুরি সমর্থন করি। কেন্দ্রীয় সরকার যে নীতিতে চলছে, এটা শুরু করেছিলেন মনমোহন সিং। সেটা দেশটাকে শ্মশানে পরিণত করেছে। এমন ব্যবস্থা করা হয়েছে যে, সব রকমের মাল বিদেশ থেকে এদেশে ঢুকবে এবং এখানকার কলকারখানাগুলো সব বন্ধ হয়ে যাবে। আজকে কটন টেক্সটাইল প্রায় সব উঠে গেছে। এখানে বিদেশ থেকে কাপড় আসছে। মালয়েশিয়া থেকে চা আসছে। এর ফলে পশ্চিমবাংলা এবং অসমের চা বাগানগুলো সব শুকিয়ে যাবে। কারণ এখানকার লেবার কস্ট্ বেশী এবং ওখানকার কস্ট্ সস্তা।

সস্তায় চা এলে পরে, ক্রেতারা যেটা সস্তায় পাবেন সেটা কিনবেন, তাহলে আমাদের প্রোডাক্শান কি করে হবে? বাংলাদেশ থেকে চট আসছে, পশ্চিমবঙ্গের জুট মিলের সংকট আরো বাড়বে, গত বছরে প্রায় ৬০ হাজার টন এসেছে, এই বছরের হিসাব আমি বলতে পারব না, কারণ আমার কাছে কোন ফিগার নেই। সেটা যদি ১ লক্ষ ২ লক্ষ আসে তাহলে আমাদের এখানে কয়েকটি মিল বন্ধ হয়ে যাবে। যারা বলেছিল ১ কোটি বেকারকে চাকরি দেওয়া হবে, তারা এমন ব্যবস্থা করে দিয়েছেন, নতুন করে লক্ষ লক্ষ লোক, যাদের চাকরি ছিল তারাও বেকার হয়ে যাচ্ছে।

साम्राज्यवादी शक्तियों के सामने घुटने टेक दिया है ये बाजपेयी सरकार। वर्ल्ड बैंक, इन्टरनेशनल मनीटरी फण्ड के सामने घुटेन टेकते-टेकते खुद बाजपेयी के घुटने मे दर्द हो गया है। वो देश को किस वर्वादी तक ले जाना चाहते है। लेकिन देश के लोग अब समझने लगे हैं। अब ५ वर्ष मे उनका क्या परिणाम निकलेगा यह तो इसी से समझा जा सक्ता है कि कुछ दिनो पहले उत्तर प्रेदश में पंचायत चुनाव सम्पन्न हुई। पंचायत में चुनाव २५% मिला समाजवादी पार्टी को, २०% मिला बसपा बहुजन समाज पार्टी को, १३% मिला बी०जे०पी० को और ९% मिला कांग्रेस को। तो उत्तर प्रदेश तो इनके हाथ से जा रही है अब दिल्ली मे इनका राज कितने दिनों तक चलेगा। इसलिए विदेशी बैंकों की नई-नई शाखाएँ खोली जा रही है और देशी बैंकों में भोलेन्टरी रिटाइरमेन्ट बड़े पैमाने पर हो रही है। बाजपेयी जी खुद कहते हैं १०% सरकारी कर्मचारी की संख्या में कमी की जाएगी। तो फिर काम कैसे चलेगा। एग्रीकलूचरल प्रोडक्ट भी विदेशों से आ रही है। ७१४ आइटम पर से इम्पोर्ट डयुटी उठा लिया गया और आयटमों पर सोचा जा रहा है। जबकि केन्द्र सरकार को इम्पोर्ट डयुटी एक हथियार है। आज क्या स्थिति बनते जा रही है। चावल आ रहा है, चीनी आ रहा है। हमारी मँा बहनो के उपयोग मे आने बाली सिन्दुर आज विदेशो से आ रही है, चूड़ी बाहर से आ रही है। यहाँ के लोग करेंगे क्या कौन देगा उन लोगों को काम। इस तरह दिल्ली में सरकार चल रही है और बेशर्मी के साथ तृणमूल उसका समर्थन कर रही है। तृणमूल को भी इसका हिसाब देश को देना होगा। मिस्टर डिपूटी स्पीकर सर, सही समय पर लोग तृणमूल को इसका हिसाब देंगे। बेशर्मी की भी एक हद होती है, लेकिन ये लोग उस हद को भी पार कर गए है।

[12.40 — 12.50 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে সময় দিয়েছেন তার জন্য ধন্যবাদ আপনাকে। স্যার, এই যে একটা বিপজ্জনক ঘটনা ঘটছে, আজকে আই. এম. এফ, ওয়ার্ল্ড ব্যাঙ্ক, ডাবলিউ টি ও একত্রিতভাবে ভারতবর্ষের সমস্ত আভ্যন্তরীণ বাজারটাকে প্রায় গ্রাস করে ফেলেছে এবং এটা ঘটনা শুধুমাত্র ধার করে বাঁচবার চেষ্টা করা এবং অপচেষ্টার জন্যই এই ঘটনা হচ্ছে। আমরা বহুবার বলেছি ধার করে একটা পরিবার চলে না, একটা দেশ চলতে পারে না। যদি ধার করে চলতো তাহলে ল্যাটিন আমেরিকার মত দেশ এবং আরও বহু দেশ তাদের অবস্থা এই রকম হত না অর্থনীতির দিক থেকে এবং সবদিক থেকে। যারা ধার করে চলেছে তারা ডেথ ট্র্যাপে বা ঋণের জালে জড়িয়ে পড়ছেন। সম্প্রতি ল্যাটিন আমেরিকার বহু দেশ এর জ্বলন্ত উদাহরণ, জায়েন্ট কাউন্ট্রিগুলোও এর থেকে মুক্ত হয়নি, এশিয়ান কাউন্ট্রিগুলোও এর থেকে মুক্ত হতে পারেনি। সম্প্রতি কোরিয়া হচ্ছে তার বড় উদাহরণ। সম্প্রতি যে বিপজ্জনক পরিস্থিতি সৃষ্টি হয়েছে সেই ব্যাপারে যে মোশান আনা হয়েছে তাতে শুধু

বি. জে. পি-র কথাই বলা হয়েছে। কিন্তু এটা শুরু হয়েছিল মনমোহন সিং এবং প্রণব মুখার্জীর সময় থেকে এবং এটাই হচ্ছে ইতিহাস এটা আক্রমণ, প্রতি আক্রমণের সময় নয়। রবীনবাবু ভোট আসছে বলে কংগ্রেসের চ্যাপ্টারটা এড়িয়ে গেছে। এই অবস্থাটা আরও ভয়াবহতার দিকে এগিয়ে যাচ্ছে। যেখানে চীন কয়েক হাজার বিলিয়ান ডলার উপার্জন করছে, আর আমাদের জাহাজের মত বাজার থাকা সত্ত্বেও আমরা তা করতে পারছি না। এই জায়গায় আজকে আমরা পৌঁছে গেছি। যে দেশের মানুষ গঙ্গা মাটি মেখে স্নান করত, সেখানে আজকে ফ্রান্সের ডাভ সাবান পৌঁছে গেছে। এমন কি খাবার জিনিস, কাপড়-চোপড় সব ওদের হাতে চলে গেছে। আরও ভয়ঙ্কর ব্যাপার, আই. এম. এফের নির্দেশে কলকাতায় ইউকো ব্যাঙ্কের পাঁচটি শাখা বন্ধ হতে চলেছে। যারা সুন্দরবনে ব্যাঙ্ক করে সেখানকার অর্থনীতিকে চাঙ্গা করার চেষ্টা করছে, যারা হাসনাবাদে ব্যাঙ্ক করে সেখানকর অর্থনীতিকে চাঙ্গা করার চেষ্টা করছে, তাদেরকে আজকে উঠিয়ে দেওয়া হচ্ছে। আজকে হংকং ব্যাঙ্ক বা অন্য কোন বিদেশী ব্যাঙ্ক তো গ্রামে কোন শাখা খোলে না। এর ফলে কোন মানুষের উপকার হবে? আজকে একটা শ্লোগানই শুধু উঠেছে, প্রাইভেটাইজেশান করো। 'প্রাইভেটাইজেশান ইজ নট দি সলিউশান, এফিসিয়েন্ট ম্যানেজমেন্ট ইজ দি সলিউশান'' আজকে ওয়ার্ল্ড ব্যাঙ্কের নির্দেশে ব্যাঙ্ক চলতে পারে না। তাই সর্বস্তরের মানুষকে এর মোকাবিলা করতে হবে বলে আমি মনে করি। ধন্যবাদ।

**শ্রী শৈলজা কুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রবীন দেব এবং অন্যান্যরা যে প্রস্তাব এনেছেন তার একটি বিষয়ের উপরে আমি একমত। আমাদের দেশে শ্রীমতী ইন্দিরা গান্ধী ১৯৬৯ সালে ১৪টি রাষ্ট্রায়ত্ত্ব ব্যাঙ্ককে জাতীয়করণ করেন। সেই সময় স্পষ্টভাবে বলা হয়েছিল রাষ্ট্রায়ত্ত্ব ব্যাঙ্কগুলির শেয়ার ৫১ পারসেন্ট থেকে নীচে নামবে না। আজকে বর্তমান এন.ডি.এ. সরকার সেই শেয়ারকে ৫১ থেকে নামিয়ে ৩৩ করার চেষ্টা করছে। এটা মেনে নেওয়া যায় না। আমরা এর প্রতিবাদ করি। এই ব্যাপারে সারা ভারতবর্ষ ব্যাপী অন্যান্যরা এবং ব্যঙ্কের কর্মচারীরা আন্দোলন করছে, প্রতিবাদ করছে। প্রত্যন্ত জায়গায় ব্যাঙ্কের যে শাখাগুলো ছড়িয়ে পড়েছিল এবং প্রাইওরিটি সেক্টারের লোক তার মাধ্যমে জীবন-জীবিকার পথ খুঁজে পেয়েছিল, সেই ব্যাঙ্কের শাখাগুলো আজকে বন্ধ হতে চলেছে। তার উপর একটা চরম আঘাত এসেছে বলেই আমরা মনে করি। পাশাপাশি আমি বলতে চাই, আমি নিজে একটা আরবান কো-অপারেটিভ ব্যাঙ্কের সাথে দীর্ঘদিন যুক্ত থেকে এবং দায়িত্বপূর্ণ পদে থেকে বুঝেছি আজকের ব্যাঙ্ক ব্যবস্থায় এই রাজ্যের সরকারও যথাযথ দায়িত্ব পালন করেনি। এই হাউসে আমাদের অর্থমন্ত্রী বহুবার ঘোষণা করেছেন যে, আমাদের রাজ্যে যে সমবায় প্রতিষ্ঠানগুলো আছে, সেইগুলোকে ব্যাঙ্কে রূপান্তরিত করে গ্রামের মানুষের কৃষি, ক্ষুদ্র শিল্পে কিছু দাদন দিতে পারব। কিন্তু আজকেও দেখতে পাচ্ছি অনেক জেলাতে

শহরাঞ্চলেও সমবায় ব্যাঙ্ক করতে পারেনি। যদিও আজকে দৃষ্টিভঙ্গি পাল্টে গেছে, গ্রামের কৃষিঋণ সমিতিগুলো আমানত নিয়ে কৃষিতে, ছোট ছোট শিল্পে দাদন দিচ্ছে।

আমাদের দেশে শ্রীমতী ইন্দিরা গান্ধী প্রথম ১৪টি ব্যাঙ্ককে রাষ্ট্রায়ত্ত্ব করেছিলেন, পরে আরও অনেকগুলো। আজকে সেইগুলোর শেয়ার কমিয়ে আনছে। যদি এই দৃষ্টিভঙ্গি থাকে প্রাইভেটাইজেশনের দিকে যাওয়া, তবে আমাদের অভিজ্ঞতা বলে অতীতে অনেক প্রাইভেট ব্যাঙ্ক ব্যাঙের ছাতার মত গজিয়েছিল এবং পরে বহু জায়গায় বন্ধ হয়ে গেছে - বহু আমানতকারীর আমানত নষ্ট হয়ে গেছে, তাদের আমানত আর ফেরত পায়নি। শুধু তাই নয়, প্রথম এটা শুরু হয়েছিল ১৪টি ব্যাঙ্ককে রাষ্ট্রায়ত্ত্ব করে সামাজিক, অর্থনৈতিক দায়বদ্ধতা নিয়ে তার বিকাশ ঘটাবার জন্য, গ্রামের গরীব, স্বল্পবিত্ত মানুষের জীবিকার্জনের উপায় করে দেবার জন্য, সেখান থেকে তারা পিছু হটছে। আমরা এর প্রতিবাদ করছি।

**মিঃ ডেপুটি. স্পীকার ঃ** সুব্রত বাবু, এটা প্রেসের সাথে কথা বলার জায়গা নয়। You are the Mayor and a senior parliamentarian, Don't do that.

**শ্রী শৈলজা কুমার দাস ঃ** আমাদের দলীয় দৃষ্টিভঙ্গি থেকে বলছি, উদারীকরণের কথা পি.ভি. নরসিমহা রাওয়ের সময়েই হয়নি-প্রাইভেটাইজেশনের দিকে যাওয়া, তার হাতে সব সমর্পণ করা-সেখানে স্পষ্টভাবে উল্লেখ ছিল রাষ্ট্রায়ত্ত্ব ব্যাঙ্কের শেয়ার ৫১ পার্সেন্টের নিচে নামানো হবে না। সেখানে এই কেন্দ্রীয় সরকার ৩৩ পার্সেন্টে নামিয়ে আনার ষড়যন্ত্র করছে। এটাকে রুখতে হবে এবং যে উদ্দেশ্যে ব্যাঙ্ক রাষ্ট্রায়ত্ত্ব করা হয়েছিল, সেই উদ্দেশ্য বজায় রাখতে হবে-এই নিবেদন আমি রাখছি।

[12.50 — 1.00 p.m.]

**শ্রী বাদল ভটাচার্য্য ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে ১৮৫ যে মোশান আনা হয়েছে, তাতে আমার বক্তব্য রাখছি। আজকে এই যে উদারীকরণ, বিশ্বায়ন, যা কিছু বলা হচ্ছে, এটা কিন্তু আজকে অটলবিহারী বাজপেয়ী এসেছে বলেই হচ্ছে তা নয়। আমি শুধু স্মরণ করতে বলব-পি.ভি. নরসিমা রাওয়ের সময় যখন গ্যাট চুক্তির বিরোধিতা করা হচ্ছিল, তখন আমরা সবই চেয়েছিলাম ১০০ কোটির বাজার আমরা জি. ৮ এর হাতে ছেড়ে দেব, সেই জন্য গ্যাট চুক্তির বিরোধিতা করেছিলাম। আমার বামপন্থী বন্ধুরা দেওয়ালে দেওয়ালে লিখেছিলেন গ্যাট চুক্তি মানছি না, মানব না। ঐ দেওয়ালের লেখা ওরা বুঝতে পারেনি, আমরা পেরেছিলাম, সেই জন্য বলেছিলাম আসুন আমরা সক্রিয় ভাবে বিরোধিতা করি এর বিরুদ্ধে আমরা ভোট দিই। সেদিন সোমনাথবাবু সব কথা বলার পরেও সেখানে সদনে পার্লামেন্টে দাঁড়িয়ে গ্যাট চুক্তি মানছি না, মানব না বলে সেদিন সংখ্যালঘু সরকারের বিরুদ্ধে ভোট না দিয়ে বেরিয়ে গেলেন এবং সেখানে সেই সরকার বেঁচে গেল। আজকে ভাবতে হবে আমরা কোথায় এসে দাঁড়িয়েছি এবং একি আজকে নতুন শুরু হয়েছে? মনমোহন সিং-এর সময় থেকে

শুরু হয়েছে। আজকে বন্ধু সরকার আই. কে. গুজরাল, দেবগৌড়া একে পরিবর্ধিত করেছে। সেই জায়গায় দাঁড়িয়ে প্রশ্ন করা হচ্ছে যে, পশ্চিমবঙ্গে নিম্নোক্ত শাখাগুলি বন্ধ হয়ে গেছে। এবার বলা হচ্ছে শাখাগুলি বন্ধ হতে চলেছে। এটা সর্বৈব অসত্য কথা। তার কারণ অ্যামালগামেশান হচ্ছে। সেখানে কিন্তু বন্ধ হচ্ছে না। আজকে আমরা যদি বলি যে, আজকে শিক্ষাপ্রতিষ্ঠান, পশ্চিমবঙ্গের প্রাইমারী স্কুল সেগুলি কিন্তু তারা বলছে যে, তারা বন্ধ করছে না। চলছে না বলেই আমরা অ্যামালগামেট করে অন্য জায়গায় নিয়ে যাচ্ছি। আজকে তাদের মুখে এই কথা সাজে না। গ্রেট ইস্টার্ন যারা বিক্রি করতে চলেছে তাদের মুখে এই কথা সাজে না। আজ সি. এস. টি. সি.-কে যারা বেসরকারীকরণ করছে তাদের মুখে এই কথা সাজে না। আজকে গ্লোবালাইজেশান যদি দেখি, তার পরিণতি কোথায় এসে দাঁড়িয়েছে, চীন তো সে পথে পা বাড়ায় নি। বন্ধু সরকার কেন সে পথে পা বাড়িয়েছিল? আজকে এফ আই সি সি আই বা ভার্মা কেমিক্যাল বলেছে একটা ব্যাঙ্কের যা ব্রেক ইভেন, তার নো প্রফিট নো লসে এই রকম অনুযায়ী চলতে থাকে, তাহলে তার মাথাপিছু টার্নওভার ১ কোটি ২৫ লক্ষ প্রতি বছরে প্রয়োজন। সেখানে প্রাইভেট ব্যাঙ্ক টার্নওভার হচ্ছে ১ কোটি ৮৫ লক্ষ। আর আমাদের সরকারী ব্যাঙ্কের টার্নওভার ৭৫ লক্ষ। কাজেই এখানে কর্মদক্ষতা বাড়ানোর প্রয়োজন আছে। সেই কর্মদক্ষতা যদি না বাড়ে, তাহলে এটা হতে পারে না। আর এই বিকৃত তথ্য দেওয়াটাও সঠিক নয়। আমরা জানি যে ৫১ যে রেশিও সেটা ছিল সরকারের এবং এবার ১ পারসেন্ট করে বেসরকারীর হাতে যদি দেয় তাহলে সেটা গিয়ে ৬৭ পারসেন্ট শেয়ার রয়েছে। ৩৩ পারসেন্ট শেয়ার সরকারের থাকে। আজকে প্রশ্ন হচ্ছে যেখানে ৫৯ হাজার কোটি অনাদায়ী রয়েছে। সেই ব্যাপারে কেউ কথা বলছেন না। আজকে শুধু একটা কথা বলব কবিতার কথা—ভালো নয়, ভালো নয়, নকল সে শৌখিন মজদুরী। এই শৌখিন মজদুরী চলতে পারে না। সঠিক বিচারে সঠিক পদক্ষেপ নিন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আনন্দিত যে বিরোধীপক্ষের কয়েকজন সদস্য বিশেষ করে সৌগতবাবু এবং শৈলজাবাবু তাদের অভিজ্ঞতার ভিত্তিতে আমাদের সমর্থন জানিয়েছেন। মাননীয় মুখ্যমন্ত্রীও আমাদের প্রস্তাবকে সমর্থন জানিয়েছেন। কিন্তু পংকজবাবু এবং বাদলবাবু যা বললেন তা বোঝা গেল না। স্যার, ৬৯ সালে ১৯টি জেলায় ১৪টি ব্যাঙ্ক। ৮০ সালে ৬টি ব্যাঙ্ক রাষ্ট্রায়ত্ত্ব হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের রাষ্ট্রায়ত্ত্ব ব্যাঙ্ক এমপ্লয়ি ছিল ২ লক্ষ ২০ হাজার। এখন হচ্ছে ৯ লক্ষ ৬৫ হাজার। তারপর ৪ লক্ষ ৪ হাজার ৬৬৫ ডিপোজিট ক্রেডিট। এখন সেটা বেড়ে হয়েছে ৭ লক্ষ ৩১ হাজার। এরপর অ্যাডভান্স ৩ হাজার ৬০৭। এখন হয়েছে ৩ লক্ষ ৬৯। এগ্রিকালচার-এ ক্রেডিট মাত্র ১৬২ কোটি টাকা আগে ছিল। এখন হয়েছে ২১ হাজার ২০৪ কোটি টাকা। প্রায়োরিটি সেক্টরে ছিল ৪৪১ কোটি টাকা। এখন হয়েছে ৫৩

হাজার ১৯৭ কোটি টাকা। এখন প্রশ্ন হচ্ছে সুব্রতবাবু, বাদলবাবু আপনি একটু শুনে যান। বাদলবাবু, আপনি মনমোহন সিং, নরসীমা রাও এর উল্লেখ করেছেন। সুব্রতবাবু উল্লেখ করেছেন কারেক্টলি, তিনি আই. এন. সি.-কে প্রতিনিধিত্ব করছেন, আমরা দেখেছি যে ইউকো ব্যাঙ্কের ৫টা ব্রাঞ্চ বন্ধ করে দেওয়া হয়েছে, যেমন অজিত পান্ডে মাননীয় সদস্য তার বিরোধিতা করে চিঠি দিয়েছেন, সুব্রতবাবুও তার বিরোধিতা করে চিঠি দিয়েছেন কিন্তু এই যে নরসীমা রাও, মনমোহন সিং যে অর্থনীতি গ্রহণ করেছিলেন ওয়াশিংটনে আমেরিকার কোলে বসে আপনার নেতা বলেছিলেন, এতদিন পরে ভারত আবার নেহরু লেগেসীর কাছ থেকে সরে এসেছে। তাকে সমর্থন করেছিলেন এই মনমোহন সিং এবং নরসীমা রাও অর্থনীতিকে আপনার নেতা লালকৃষ্ণ আদবানি ওয়াশিংটনে বসে। সুতরাং আপনারা দায়িত্ব এড়াতে পারবেন না। এখানে শৈলজাবাবু কারেক্টলি বলেছেন যে ৫১ শতাংশ ছিল ব্যাঙ্কে এটাকে ৩৩ শতাংশে নামিয়ে এনেছেন আপনারা। আর একটু জেনে রাখুন, উদাহরণ দিলেন বেসরকারী ক্ষেত্রে তাদের আমানতের অংশ হচ্ছে ৩.৬ আর তারা ঋণ পায় ব্যাঙ্ক থেকে এই বেসরকারী ৫০ শতাংশ। তারা যেখানে জমা দেয় মাত্র ৩.৬ পার্সেন্ট। পারিবারিক ক্ষেত্রে তারা দেয় ৬৯ শতাংশ আর সরকার দেয় ১০ শতাংশ। উনি বললেন যে সরকার দায়িত্ব পালন করছেন না। সরকারী সংস্থা ১০ শতাংশ জমা রাখে আর আপনাদের ৩.৬ শতাংশ জমা রাখে। তারা লোন নেয় ৫০ শতাংশ। আর সবচেয়ে বড় কথা তাদের পরামর্শে এই কেন্দ্রের সরকার, বিজেপি সরকার, দু ডজনের সরকার যারা ক্রমশঃ কমে যাচ্ছে, যাদের সংখ্যা হ্রাস পাচ্ছে দলে, দলের সমর্থন হ্রাস পাচ্ছে আর আপনারা হ্রাস করছেন আমাদের দেশের প্রতি দায়বদ্ধতার। আমাদের এই পরিষেবাকে বিঘ্ন ঘটাচ্ছেন। কর্মী সংখ্যা কমাচ্ছেন। ১ লক্ষ ১ হাজারকে ভি. আর. এস. নিয়ে যাচ্ছেন। ষ্টেট ব্যাঙ্ক—যে ষ্টেট ব্যাঙ্ক ছিল আমাদের প্রথম প্রাণ কেন্দ্র, ৫১ থেকে ৫৫ নেহরু প্রথম ইমপিরিয়াল ব্যাঙ্কে এস.বি.আই.-তে ট্রান্সফার করলেন। তারপর আসল ৬৯ সাল, ৬৯ সাল থেকে জাতীয়করণ। আজকে নির্দিষ্টভাবে এই ব্যাঙ্কগুলো আমাদের দায়-দায়িত্ব পালন করে চলেছে। একটু আগে পংকজবাবু বলছিলেন যে যখন ভারতবর্ষের ক্রেডিট ডিপোজিটের রেশিওটা হচ্ছে ৪৬ পার্সেন্ট, আমাদের এখানে ৪২ পার্সেন্ট কেন? এটাও তো হচ্ছে এই রাজ্যের প্রতি আপনাদের যে ডিস্ট্রিবিউটরি পলিসি দীর্ঘদিন ধরে চলে এসেছে তার ফল। সুব্রতবাবু সঠিকভাবেই বলেছেন যে কংগ্রেস আমল থেকেই এটা চলে এসেছে। তাদের মাত্রাটা বাড়িয়ে দিচ্ছেন। যারা প্রফিট করল সেই ইউকো ব্যাঙ্কগুলোকে বন্ধ করে দেওয়া হচ্ছে। পাঞ্জাব ন্যাশনাল ব্যাঙ্কগুলোকে বন্ধ করে দেওয়া হচ্ছে, ইন্ডিয়ান ব্যাঙ্কের ব্রাঞ্চগুলোকে বন্ধ করেছেন। আমাদের মাননীয় মন্ত্রী, বীরেন মৈত্র জানালেন যে মালদাতে একটা ইউ.বি.আই.-এর ব্রাঞ্চকে বন্ধ করা হচ্ছে। এই ব্রাঞ্চগুলোতে প্রফিট করছিল। ইউকো ব্যাঙ্কের সমস্যা, সেই সমস্যা থেকে উতরে তারা যখন প্রফিট করছে,

সেই প্রফিট করা ব্রাঞ্চগুলোকে কার স্বার্থে বন্ধ করে দেওয়া হচ্ছে। এখন ন্যাশনালাইজড ব্যাঙ্কগুলোকে দোষারোপ করছেন। শোভনদেব বাবুতো আন্দোলন করেন, কর্মচারী আন্দোলন তিনি জানেন ভালো করেই, ট্রেড ইউনিয়ন করেন, আজকে মাত্র ১৪টা বিদেশী ব্যাঙ্ক কি করে, যে রাষ্ট্রায়ত্ত্ব ব্যাঙ্কগুলো যদি সার্ভ না করতে পারত তাহলে বেসরকারী ব্যাঙ্কগুলো কেন মার্জ করা হচ্ছে। কেন ইউনাইটেড ইন্ডাষ্ট্রিয়াল ব্যাঙ্ক কেন মার্জ হচ্ছে? ১৮ টা ব্যাঙ্ক মার্জ করা হচ্ছে পূর্বাঞ্চলে। ইউনাইটেড ইন্ডাষ্ট্রিয়াল ব্যাঙ্ক, সিকিম ব্যাঙ্ক একবারে দেউলিয়া হয়ে গিয়েছে। তাদের মার্জ করে দেওয়া হয়েছে ইউনিয়ন ব্যাঙ্কের সাথে। কাশীনাথ শেঠ ব্যাঙ্ক, বেরিলি করপোরেশন ব্যাঙ্ক, হিন্দুস্তান কমার্শিয়াল ব্যাঙ্ক লিমিটেড, লক্ষ্মী কমার্শিয়াল ব্যাঙ্ক এই সমস্ত ব্যাঙ্কগুলোকে তারা আজকে মার্জ করছে ক্ষেত্রে। তাদের যে দেউলিয়াপনা, তাদের যে ব্যার্থতা আজকে আপনার পয়সা দিয়ে, আমার আপনার অর্থ দিয়ে যে আমানত করা হয়েছে তাদের এই দেউলিয়াপনাকে সামাল দিতে হচ্ছে। সবচেয়ে বড় কথা এই যে আন্তজার্তিক অর্থভান্ডার, ওই যে বিশ্বব্যাঙ্ক, তারপর বিশ্ববাণিজ্য সংস্থা এই ত্রিশূল, তার সাথে আরেকটা আছে ত্রয়ী, তাদের উদারীকরণ, বেসরকারীকরণ, ভূবনায়ন-এর পরিণতিতে গোটা দেশটাকে, জাতীয় অর্থনীতিকে ধ্বংস করছেন। আজকে স্বাদেশিকতার নামে আজকে বিদেশী স্বার্থকে রক্ষা করছেন। তার পাশাপাশি আমাদের রাজ্য গ্রামাঞ্চলে ভূমি সংস্কার করে গ্রামীণ অর্থনীতিকে চাঙ্গা করার আদর্শ স্থাপন করেছেন। এখন যে ব্যাঙ্কগুলোকে তাদের ব্রাঞ্চগুলোকে বন্ধ করা হচ্ছে, ষ্টেট ব্যাঙ্কে ইতিমধ্যেই ২০ হাজার ভি.আর.এস. দিলেন।

[1.00 — 1.10 p.m.]

ইতিমধ্যেই ২০ হাজার স্টেট ব্যাঙ্ক এমপ্লয়িজকে ভি.আর.এস. দিয়েছেন। সৌগতবাবু একটু আগে একটা প্রস্তাব উত্থাপন করে পালিয়ে গেলেন। তিনিও স্টেট ব্যাঙ্ক এমপ্লয়িজ ছিলেন। এই আক্রমণ শুধু বামপন্থীদের বিরুদ্ধেই নয়, সঠিক ভাবেই শৈলজাবাবু, সুব্রতবাবু উল্লেখ করেছেন। কিন্তু ওঁনারা দ্বিচারিতা করেছেন, এখানে সমর্থন করেছেন, আবার তাঁদের সাথে গাঁটছড়া বাঁধছেন এবং তার জন্যই ব্যাঙ্ক কর্মচারীরা আশা পাচ্ছেন না। আপানাদের আন্তরিকতার অভাব আছে, আপনাদের পীঠের চামড়া উঠে যাবে বলে আপনারা লোক দেখানো কথা বলছেন, আবার অন্য দিকে যাঁরা এটা কার্যকরী করবেন তাঁদের সাথে গাঁটছড়া বাঁধছেন। এটা একটা ভয়ঙ্কর দিক। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে উল্লেখ করতে চাই-আমি তালিকায় এখানে উল্লেখ করেছি। মাননীয় সদস্য সুব্রতবাবু বললেন আমি আগে ফিরিস্তি দিই নি—বাদলবাবু বললেন কেন এখানে ফিগার দেওয়া হলো? আমি নির্দিষ্ট ফিগার দিয়েছি,আপনার যদি সাহস থাকে কন্ট্রাডিক্ট করুন। তথ্যই কথা বলে, আমি তথ্য থেকেই সত্যে পৌঁছাতে চাই বলেই আমি ফিগার উপস্থিত করেছি। আমি চটকদারী

কথা বলার জন্য বলিনি। আমি নির্দিষ্ট ভাবেই উল্লেখ করেছি, আপনি একটু খতিয়ে দেখুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি ধন্যবাদ জানাচ্ছি মন্ত্রীসহ যাঁরা সমর্থন করেছেন এবং যাঁরা বিরোধিতা করলেন তাঁদের বলছি এটা পুনর্বিবেচনা করুন। এই দেশের অর্থনীতিকে ধ্বংস করার এই যে বি. জে. পি. সরকারের চেষ্টা তার বিরুদ্ধে জনগণ রায় দেবে। আমি এখানে মাননীয় সদস্যদের কাছে আবেদন করবো দেশকে বাঁচাবার জন্য, স্বয়ম্ভরতাকে রক্ষা করার জন্য আমাদের ঐক্য মত পোষন করা উচিত।

The motion of Shri Rabin Deb

"এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, আন্তর্জাতিক অর্থভান্ডার, বিশ্বব্যাঙ্ক ও বহুজাতিক কর্পোরেশনগুলির চাপে এবং পুঁজির ভুবনীকরণ, উদারীকরণ এবং বেসরকারীকরণের লক্ষ্যে কেন্দ্রের বি. জে পি নিয়ন্ত্রিত জোট সরকার সমগ্র রাষ্ট্রায়ত্ত্ব ক্ষেত্রকেই ধ্বংস করতে চাইছে যার মূল লক্ষ্য হল বহুজাতিক পুঁজিকে অবাধ প্রবেশের দরজা খুলে দিয়ে প্রতিযোগিতার নামে সমগ্র দেশীয় শিল্পকে ধ্বংস করা।

এই সভা আরও লক্ষ্য করছে যে, রাষ্ট্রায়ত্ত্ব ব্যাঙ্কগুলির শেয়ার বিক্রি করা, স্বেচ্ছাবসর প্রকল্প চালু করা ও রাষ্ট্রায়ত্ত্ব ব্যাঙ্কগুলির শাখা বন্ধ করার মাধ্যমে বিভিন্ন ব্যাঙ্কে চলছে কর্মী সংকোচনের চক্রান্ত এবং অন্যদিকে বিভিন্ন মহানগরীগুলির গুরুত্বপূর্ণ অঞ্চলে অবস্থিত শাখাগুলি বন্ধ করে তারা একদিকে ব্যাঙ্কগুলিকে সামাজিক দায়বদ্ধতা থেকে সরিয়ে ফেলেছে ও বিদেশী ও বহুজাতিকও বেসরকারী ব্যাঙ্কগুলিকে এইসব অঞ্চলে শাখা খোলার জায়গা করে দিতে চাইছে এবং গ্রামাঞ্চলে শাখা বন্ধের মাধ্যমে তারা গরীব মানুষকে রাষ্ট্রায়ত্ত্ব ব্যাঙ্কের সুফল থেকে বঞ্চিত করতে চাইছে।

এই সভা মনে করে যে, এর ফলে সমাজের দরিদ্রতম মানুষ ও মধ্যবিত্ত মানুষ ব্যাঙ্ক পরিষেবা থেকে বঞ্চিত হবে এবং রাষ্ট্রায়ত্ত্ব ব্যাংকগুলির পশ্চিমবঙ্গের বর্তমান শাখাগুলির একাংশ বন্ধ করলে রাজ্যের অর্থনীতির উপর এর বিরূপ প্রভাব পড়বে।

এই সভা আরও মনে করে যে, যেহেতু সারা ভারতে আমানত-দাদন আনুপাতিক হার যেখানে ৪৬ শতাংশ এবং পশ্চিমবঙ্গে এই হার ৪২ শতাংশ, এর ফলে গরীব চাষী, সাধারণ মধ্যবিত্ত ও কর্মহীন যুবদের রাষ্ট্রায়ত্ত্ব ব্যাঙ্কগুলি থেকে সুবিধা পাওয়ার সম্ভাবনা বিলুপ্ত হবে।

এই সভা অবগত আছে যে, ইতিমধ্যে পশ্চিমবঙ্গের যে শাখাগুলি বন্ধ হয়েছে তা হ'ল ঃ

| | |
|---|---|
| (১) কালীকৃষ্ণ ঠাকুর স্ট্রীট | ইন্ডিয়ান ব্যাংক |
| (২) ক্যানেল ইস্ট রো | ইউ.বি.আই. |
| (৩) ক্লাইভ রো | " |
| (৪) গণেশ চন্দ্র এভিনিউ | " |
| (৫) আমলা ঝড়িয়া (মালদহ) | " |
| (৬) কালাকার স্ট্রীট | " |

(৭) প্রিটোরিয়া স্ট্রীট ”
(৮) রিজিওনাল অফিস, কলকাতা ”
(৯) বাবুইজোড়, বীরভূম ”

এই সভা আরও অবগত আছে যে, পশ্চিমবঙ্গে যে শাখাগুলি বন্ধ হতে চলেছে তা হ'ল ঃ

(১) ক্যানেল ওয়েস্ট রোড ইউকো ব্যাংক
(২) বন্ডেল রোড ”
(৩) সি আর এভিনিউ ”
(৪) পোস্তা বাজার ”
(৫) খালাসীটোলা ”
(৬) শেক্সপিয়ার-সরণী পি.এন.বি
(৭) সতীশ মুখার্জী রোড ”
(৮) সেলিমপুর ”
(৯) মির্জা গালিব স্ট্রীট ”

এই সভা অবগত আছে যে, বিভিন্ন ব্যাঙ্কের সঙ্গে যুক্ত কর্মীসংখ্যা ও স্বেচ্ছাবসরের সংখ্যার যে আনুপাতিক হার তা হ'ল ঃ

| | ব্যাংকের নাম | কর্মীসংখ্যা | সেচ্ছাবসর | আনুপাতিক হার |
|---|---|---|---|---|
| (১) | ইউনিয়ন ব্যাংক | ৩০৮৪৪ | ৪৩০৩ | ১৩.৯৬ |
| (২) | ইউ.বি.আই | ২১৩১৬ | ৩০০০ | ১৪.০৭ |
| (৩) | বিজয়া ব্যাংক | ১৩৬৪৬ | ২৪০০ | ১৭.৫৯ |
| (৪) | ইউকো ব্যাংক | ৩১২০০ | ৫৫০০ | ১৭.৬২ |
| (৫) | পি. এন. বি. | ৫৬০০০ | ৫৮০০ | ১০.০০ |
| (৬) | সিন্ডিকেট ব্যাংক | ৩৩৮৮৩ | ৭১৫৭ | ২১.১২ |
| (৭) | পাঞ্জাব এ্যান্ড সিন্দ | ১২১৯২ | ২০০০ | ১৬.৪০ |
| (৮) | ওরিয়েন্টাল ব্যাংক | ১৪৩৫৮ | ৮০০ | ০৫.৫৬ |
| (৯) | আই.ও.বি. | ২৮০০৮ | ৩৯৪৪ | ১৪.০৮ |
| (১০) | স্টেট ব্যাংক | ২৩৭৫০৪ | ৩৩০০০ | ১৩.৮৯ |
| (১১) | এলাহাবাদ ব্যাংক | ২২৩৪৫ | ১৫৭১ | ০৭.০৩ |
| (১২) | অন্ধ্র ব্যাংক | ১৪৭০৩ | ১৭৫৮ | ১২.০৪ |
| (১৩) | ব্যাংক অফ বরোদা | ৪৭০৫৪ | ৩২০০ | ০৬.৮০ |
| (১৪) | ব্যাংক অফ ইন্ডিয়া | ৫১৯৬২ | ৭৭০০ | ১৪.৮২ |
| (১৫) | ব্যাংক অফ মহারাষ্ট্র | ১৬০৯৮ | ২৭০০ | ১৬.৭৭ |
| (১৬) | কানাড়া ব্যাংক | ৫৫৩৬৩ | ৮৬০০ | ১৫.৫৩ |
| (১৭) | দেনা ব্যাংক | ১৪৪১২ | ৩৭১০ | ২৫.৭৪ |
| (১৮) | ইন্ডিয়ান ব্যাংক | ২৫৯৩৫ | ৩৯৮৮ | ১৫.৩৮ |

অতএব, এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে রাষ্ট্রায়ত্ত্ব ব্যাঙ্কগুলিকে ধ্বংস করার এই চেষ্টা বন্ধ করতে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করার দাবী জানাচ্ছে।" was then put and agreed to.

**Mr. Speaker : Now Shri Sobhandeb Chattopadhya, please more your Motion.**

**Shri Sobhandeb Chattopadhyay :** Sir, I beg to move that

"Whereas, the Industrial situation of the State is gloomy;

Whereas, the traditional Industries like Jute, Engineering units are closing down;

whereas, PF and ESI dues of workers are not being paid in Jute Mills;

Whereas, Engineering units like Metal Box, Remington Rand, Indian Foils, GKW are lying closed for long periods;

Whereas, new investment is not coming in a big way into the State due to lack of infrastructure and initiative by the State Government; and

Whereas, other States are forging ahead for new investments.

This House, therefore, urges upon the State Government to take immediate steps for reopening the closed units and for setting up of new industries in the State."

আমি যে প্রস্তাব এনেছি তাতে পশ্চিমবাংলার শিল্পের যে অবস্থা তার সঙ্গে সঙ্গে বন্ধ কলকারখানার যে সমস্যা, রুগ্ন কলকারখানার যে সমস্যা এবং আমি বিশ্বাস করি আমার প্রস্তাবে এমন কোন কথা নেই যে সরকার পক্ষ কোন রকম ভাবে তার বিরোধিতা করবেন। আমি চাইছি সরকারকে আরও উদ্যোগী করতে যাতে রুগ্ন কলকারখানাগুলিকে সচল করা য়ায় এবং পশ্চিমবঙ্গে শিল্পবিনিয়োগ বাড়ানো যায় তার জন্য সঠিক পদক্ষেপ গ্রহণ করার জন্য পশ্চিমবাংলায় সেই কাজ করার জন্য যে ইনফ্রাস্ট্রাক্চার ডেভলপমেন্ট করার দরকার এবং যার অভাব রয়েছে আজকে আমাদের রাজ্যে। পলিটিক্যাল গ্রাউন্ডে সবচেয়ে বেশী শিল্প আসার কথা ছিল আমাদের রাজ্যে, কারণ এখানে ২৪ বছর একটা সরকার আছে। কিন্তু অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের রাজ্য সপ্তম, কি অষ্টম স্থানে রয়েছে। অন্য রাজ্যগুলি বেশী পরিমাণ বিনিয়োগকে টেনে নিয়ে যাচ্ছে। এখানে বেকারিত্ব বাড়ছে, লক্ষ লক্ষ শিক্ষিত ছেলেরা বেকার হচ্ছে অথচ সেই বেকারিত্ব দূর করার জন্য যে পরিমাণ পরিকাঠামোকে উন্নত করা দরকার তার জন্যই আমি এই প্রস্তাব এখানে পেশ করেছি। আমার বিশ্বাস সবাই এটা সমর্থন করবেন।

**শ্রী প্রলয় তালুকদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীশোভন দেব চট্টোপাধ্যায় মহাশয় এবং অন্যান্যরা যে মোশান এনেছেন আমি সে সম্বন্ধে এ কথা

বলতে চাই যে, শিল্পে রুগ্নতা কেবলমাত্র পশ্চিমবাংলায় নয় গোটা ভারতবর্ষে রয়েছে। এবং পশ্চিমবাংলায় শিল্পে রুগ্নতার ক্ষেত্রে আপনারা জানেন যে, গত ৫০ বছর ধরে পশ্চিমবাংলায় কোন রকম আধুনিক শিল্প গড়ে তোলার সুযোগ আমারা পাইনি। কারণ হচ্ছে, আপনাদের মাশুল সমীকরণ নীতি। তার ফলে আমরা দীর্ঘদিন ধরে বঞ্চিত হয়েছে এবং বলা হ'ত পশ্চিমবাংলায় শিল্প কোরোনা, অন্য জায়গায় যাও লাইসেন্স পাবে।

(ভয়েসঃ মাশুল সমীকরণের জন্য কত শতাংশ শিল্প মার খেয়েছে?)

এ নিয়েও অনেকবার আলোচনা করেছি এবং একথা পরিষ্কার যে, কেন্দ্রীয় সরকার, যেখানে দীর্ঘদিন কংগ্রেস ক্ষমতায় কিন্তু সেখানে বলা হ'ত পশ্চিমবাংলায় কোন শিল্প লাইসেন্স দেওয়া হবে না, অন্য জায়গায় যাও, লাইসেন্স পাবে। একমাত্র ক্ষুদ্র শিল্পে আমাদের কিছু সুযোগ ছিল, আমরা তা করেছি। মাশুল সমীকরণ নীতি এবং শিল্প লাইসেন্স প্রথা নানা কারণে আজকে সরল হয়ে যাওয়ায় তার সুযোগ আমরা পেয়েছি। তার ফলে আধুনিক শিল্প গড়ে তোলার সুযোগ আমরা পেয়েছি ১৯৯০ সাল থেকে। এর আগে আমরা ইলেট্রনিক্স কমপ্লেক্স, আধুনিক শিল্প গড়ে তোলার চেষ্টা করেছি সল্টলেকে। কিন্তু তার সুযোগ, অনুমোদন আমরা পাইনি। হলদিয়া পেট্রোক্যামিকেলসের অনুমোদনও এতদিন আটকে ছিল। আপনারা জানেন, আমাদের শিল্পগুলো অধিকাংশই হচ্ছে প্রাক্-স্বাধীনতার যুগের এবং তার ফলে পদ্ধতির পরিবর্তনের সঙ্গে সঙ্গে শিল্পগুলো আধুনিকীকরণ করার সুয়োগ হয়নি। সেক্ষেত্র শিল্প রুগ্ন নিশ্চয় আছে। জি.কে.ডব্লু., রেমিংটনের সঙ্গে কথা বলেছি, উনি জানেন। জি.কে.ডব্লু.-এর সঙ্গে আলোচনার সময়, আমার ঘরে আলোচনা হয়েছিল, উনি ছিলেন। রেমিংটনের কথা উনি জানেন, হাইকোর্টের অর্ডারের ফলে বন্ধ আছে। খোলার ব্যবস্থা করেছিলাম, সব হয়ে গিয়েছিল, কিন্তু হাইকোর্টের অর্ডারে আটকে গেল। এটা জানেন। মেটাল বক্সের ব্যাপারেও জানেন, বহু আলোচনা আমার ঘরে হয়েছিল, সেখানে শোভনদেববাবু, সুব্রতবাবু ছিলেন। কিন্তু আমরা জোর দিচ্ছি পুরানো, রুগ্ন শিল্প খোলার দিকে এবং তার আধুনিকীকরণের জন্য আমাদের বাজেটে ফান্ডিং আমরা রেখেছি। যে ফান্ডিং-এর ভেতর দিয়ে আমরা পুরানো শিল্পকে আধুনিকীকরণ করে এগিয়ে নিয়ে যাব। কিছু চটকল বন্ধ হয়েছে। কিন্তু আমি বলতে চাইছি যে, যখন সমস্ত চটকল চালু ছিল তার যে প্রডাক্শন তার সঙ্গে আজকের প্রডাক্শনের কোন পার্থক্য নেই, কম প্রডাক্শন হচ্ছে না। সেলস ট্যাক্স পি. এফ., নিয়ে কিছু চটকল মালিক অসাধু কাজ করছেন। তাদের বিরুদ্ধে সরকার থেকে ব্যবস্থা নেওয়া হচ্ছে। কিন্তু চট শিল্পের আধুনিকীকরণের জন্য যে ব্যবস্থা নেওয়ার দরকার ছিল তা তারা নেননি। এক সময় চট শিল্প কার্পেট প্যাকিং করেছে। কিন্তু কার্পেট প্যাকিং-এর ব্যবস্থা যখন শেষ হয়ে গেল, শুধু স্যাক করতো তখন চট শিল্পে একটা ক্রাইসিস শুরু হ'ল এবং তার পর '৮০-র দশকে একের পর এক চটকল খুলতে লাগল।

এটা মনে রাখতে হবে—চট শিল্পের রুগ্নতা—পশ্চিমবঙ্গে চট শিল্পের কনসেনট্রেটেড্ এরিয়াতে রুগ্নতার কারণ কেন্দ্রীয় সরকার। কারণ চট শিল্পের ক্ষেত্রে প্লাসটিককে প্রতিযোগিতার বাজারে নিয়ে এসেছে এবং যারা প্লাসটিক করেন তাদের একটা লবি আছে। তারা হলদিয়া পেট্রোকেমিকেল থেকে নানারকম গুজব ছড়াচ্ছে। সেই লবি চট শিল্পের ক্ষেত্রকে আটকাচ্ছে এবং কেন্দ্রীয় সরকার সেই লবির কাছে সারেন্ডার করে চট শিল্পের বাজার সংকুচিত করেছেন। তার ফলে চট শিল্পের যে সুযোগ-সুবিধাগুলো ছিল সেগুলো কমে গেছে। আপনারা জানেন, আমিও জানি যে, চট শিল্প ইকো-ফ্রেন্ডলি। আমি বলতে চাই বিরাট ভাবে হলদিয়া পেট্রোকেমিকেলে ডাউন স্ট্রীম তৈরী করা হয়েছে এবং অনেক ইনডাস্ট্রি চালু করছে।

[1.10 — 1.20 p.m.]

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শোভনদেব চট্টোপাধ্যায় মহাশয় যে প্রস্তাব এনেছেন তার উপর মাননীয় মন্ত্রী মহাশয় একটু আগে আলোকপাত করেছেন। ওঁনার দপ্তর কি অবস্থায় আছে সেই নিয়ে আলোচনায় যাবো না। আমি বলব, ই.এস.আই.-এর যে ডিউজ, যে ডিফল্টার, যাঁরা ই.এস.আই. জমা দেননি, ডেলিনকোয়েন্ট, তাদের বিরুদ্ধে সব থেকে কম উদ্যোগ যদি কোথাও নেওয়া হয় সেটা হচ্ছে পশ্চিমবঙ্গ। আপনি শুনে আশ্চর্য হবেন যে, ইন্ডিয়ার আর কোন রাজ্যে নয় একমাত্র ওয়েস্ট বেঙ্গলের জুট ইন্ডাস্ট্রিগুলোতে শুধু পি.এফের ১৪৪ কোটি টাকা জমা দেওয়া হয়নি। এর জন্য ৪০৬ এবং ৪০৯ ধারা প্রয়োগ করে মালিকদের গ্রেপ্তার করা যায়। পি.এফ. ও ই.এস.আই.-এর টাকা জমা না দেওয়ার জন্য এই মালিকদের বিরুদ্ধে থানায় থানায় ইজাহার করা যাবে। একটু আগে ই.এস.আই.-এর মন্ত্রী ছিলেন। জানিনা উনি নিজে পি.এফ. দেখছেন কিনা। এ ব্যাপারে সরকার কোন ব্যবস্থা নিতে পারলেন না। যারা পি.এফের টাকা জমা দেননি—আইনে প্রভিশন আছে, তাঁদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নিতে পারতেন। এই ই.এস.আই. এবং পি.এফ.-এর প্রভূত টাকা জমা পড়েনি। ই.এস.আই. এবং পি.এফ. নিয়ে শ্রমিকদের মধ্যে হয়রানির সৃষ্টি হচ্ছে। শিল্প গড়তে যেটা সাহায্য করে সেটা হল ক্যাপিটাল এবং আরেকটা হল শ্রমিক। এখানে শ্রমিকরা ওয়ার্স্ট এফেকটেড্। পশ্চিমবঙ্গে জুট ইন্ডাসট্রিগুলোকে মডার্ণনাইজ্ করার সুযোগ ছিল। কিন্তু কে উদ্যোগ নেবে? সরকারী দপ্তর রয়েছে, রি-কনস্ট্রাকশন দপ্তর রয়েছে। কিন্তু এরা কোন উদ্যোগ নেয় নি। আপনাদের সরকার ২০০০-২০০১সালের বাজেট শিল্প পুনর্গঠনের জন্য একটা টাকা রেখেছেন। কিন্তু শিল্প পুনর্গঠনের কাজে হাত দিয়েছেন? মেটাল বক্স আপনারা খুলতে দেন নি। সমস্ত ট্রেড ইউনিয়নের সঙ্গে চুক্তি হয়েছিল, বি.এফ.আরের স্টেটমেন্ট সই করে এটা খোলার জন্য সব ঠিকঠাক হয়েছিল। কিন্তু সি.পি.এমে লোকেরা মেটাল বক্সের গেটে দাঁড়িয়ে শ্লোগান দিয়ে পুলিশকে সঙ্গে নিয়ে মেটাল বক্স আটকে দিল, মেটাল বক্স খুলতে দিল না। আজকে

মেটাল বক্স খুলতে পারতো। যেমন ডানলপ জোর করে বন্ধ করে রেখে দিয়েছিলেন এবং আল্টিমেটলি চীফ মিনিষ্টার ইন্টার্ভেন না করলে ডানলপ বন্ধই থাকত। আগামী দিনে কি হবে আমরা জানি না। এখন জুট এবং টেক্সটাইলের অবস্থা সবচেয়ে খারাপ। অন্নপূর্ণা কটন মিলের প্রস্তাব পড়ে আছে। বিড়লা সিন্থেটিক, বাউড়িয়া কটন মিলের প্রস্তাব পড়ে আছে। ১০০ কোটি টাকার পুর্ণগঠনের দাবির এক টাকাও আপনারা দিতে পারলেন না। রিকন্সট্রাকশন ডিপার্টমেন্ট নানান প্রোভিশনের কথা বলছে। দিল্লীর সরকারকে নানান ধরণের কথা বলছেন। কিন্তু আপনাদের কি শিল্প বাঁচাবার কোন সদিচ্ছা আছে? শিল্পায়নের কথা উঠলেই আপনারা হলদিয়া পেট্রোকেমিক্যালস-এর কথা বলেন। কিন্তু আগামী কয়েক বছর পরে হলদিয়া পেট্রো কেমিক্যালস আর চলবে না। চলতে পারে না। আপনারা সেটা আর কিছু দিনের মধ্যেই বুঝতে পারবেন। কারণ এর আগেই যে পেট্রোকেমিক্যাল শিল্পগুলো ভারতবর্ষে প্রতিষ্ঠিত হয়েছে ইতিমধ্যেই সেগুলোর ডেভেলপমেন্ট অ্যান্ড আপলিফ্‌টমেন্টের কাজ শুরু হয়ে গেছে। বৈজ্ঞানিক ভিত্তিতে সেই কাজ তারা শুরু করে দিয়েছে। অথচ হলদিয়ায় আর সাইনটিফিক আপলিফ্‌টমেন্টের কোন সুযোগ নেই। সাথে সাথে বন্ধ ইঞ্জিনিয়ারিং কারখানাগুলো খোলার সরকারের কোন উদ্যোগ নেই। জি. কে. ডব্লু. রেমিংটন র‍্যান্ড সরকারের কাছে প্রস্তাব দিয়েছে, কিন্তু সরকার সে অনুযায়ী কোন উদ্যোগ গ্রহণ করে নি। বাউড়িয়া, বিড়লা, অন্নপূর্ণা সরকারের কাছে প্রস্তাব দিয়েছে। অথচ আমরা সরকারের কোন উদ্যোগই লক্ষ্য করছি না। এখানে মাননীয় মন্ত্রী তাঁর দপ্তরের ময়ূরাক্ষী কটন মিলের কথা উল্লেখ করলেন না। আমি তাঁকে বলতে চাই আপনারা আর কত দিন সরকারে থাকবেন তা দিন আসছে জনগণই বলে দেবে।

**শ্রী প্রলয় তালুকদার :** ওটা সাব-জুডিস।

**শ্রী নির্মল ঘোষ :** হোয়াই ইউ সে— 'সাব-জুডিস'? ওখানে আপনারা ফরোয়ার্ড ব্লকের—টি.ইউ.সি.সি. আই.এন.টি.ইউ.সি.-র ৩০০ লোককে বের করে দিয়ে নিজেদের আড়াইশো গুন্ডাকে ঢুকিয়ে দিলেন। ইট ইজ এ হিস্টোরিক্যাল। মাননীয় মন্ত্রী, আপনি আপনার নিজের ডিপার্টমেন্টের মিলগুলোয় মিনিমাম ওয়েজেস দিচ্ছেন না। কল্যাণী স্পিনিং মিলে দিতে পারেন নি, উত্তরবঙ্গের দিনাজপুর স্পিনিং মিলকে দিতে পারেন নি। কেন পারেন নি? আপনি বলবেন—ওটা আমার দপ্তর জানেনা, অর্থ দপ্তর জানে। অর্থ দপ্তরে জিজ্ঞাসা করলে তারা বলবে,— আমরা জানিনা ইন্ডাষ্ট্রি দপ্তর জানে, কুটির শিল্প দপ্তর জানে, ওরা দেয় নি। এই ভাবে গোটা জিনিষটাকে একটা অদ্ভুত জায়গায় নিয়ে গেছেন। ইঞ্জিনিয়ারিং শিল্প হচ্ছে ভারতবর্ষের ট্র্যাডিশনাল শিল্পগুলোর অন্যতম। জুট টেক্সটাইল এবং ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রিস হচ্ছে আমাদের রাজ্যের ট্রেডিশনাল ইন্ডাস্ট্রিস। আপনারা এই শিল্পগুলোকে আবার দাঁড় করাবার কোন সুযোগ দিলেন না। কোন রকম উদ্যোগ গ্রহণ করলেন

না। দিনের পর দিন পরিস্থিতি খারাপ থেকে আরো খারাপ হচ্ছে। এখনো সময় আছে, অবিলম্বে সরকারকে যথাযথ উদ্যোগ গ্রহণ করতে হবে। ধন্যবাদ।

[1.20 — 1.30 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** স্যার, মাননীয় মন্ত্রী প্রলয় তালুকদার যে বক্তব্য রাখলেন তার মধ্যে দিয়ে যে মূল সুরটা ফুটে উঠেছে তাতে তিনি স্বীকার করেছেন রাজ্যে বন্ধ কলকারখানার সমস্যা অত্যন্ত তীব্র। অবশ্য তিনি নানান তথ্য দিয়ে নানান কারণ দেখিয়েছেন। তিনি ফ্রেট ইকুয়ালাইজেশন, পারমিট ইত্যাদির কথা উল্লেখ করেছেন। তিনি বলেছেন, রাজ্যের কল-কারখানাগুলো সব দুর্বল হয়ে গেছে। আমাদের রাজ্যের কল-কারখানাগুলোর বেশীর ভাগই প্রাক্-স্বাধীনতা যুগের কল-কারখানা। ন্যাচারালি সেগুলোয় দুর্বলতা আছে। এই দুর্বলতার কথা তিনি স্বীকার করেছেন। এটাও ঠিক যে আমাদের রাজ্যে অন্যান্য রাজ্যের তুলনায় নুতন বিনিয়োগ অনেক কম এবং এটাও তিনি স্বীকার করেছেন। এ ক্ষেত্রে আমাদের বক্তব্য খুবই পরিস্কার। আমরা বার বার বলেছি, এখানে ২৪ বছর ধরে সরকারে যাঁরা আছেন তাঁদের স্বচ্ছ দৃষ্টি ভঙ্গির অভাবেই পশ্চিমবঙ্গ পিছিয়ে পড়েছে।

ঠিক সময়ে ঠিক সিদ্ধান্ত নিতে পারতেন। কোন্ পথে হাঁটবেন? বিকল্প অর্থনীতির কথা বলে নানাভাবে বিভ্রান্তি সৃষ্টি করেছেন। আজকে পৃথিবী যেভাবে চলছে তার বাইরে আপনারা যাবার চেষ্টা করেন। এইভাবে সোভিয়েত রাশিয়ার পতন ঘটলো। চীন ১৯৮৯ সাল থেকে তাদের দেশে যে বেসরকারীকরণ শুরু করেছিলেন তার ফলে সাড়ে ৩ লক্ষ সরকারী উদ্যোগ বেসরকারীকরণ হয়ে গেল। আমার কাছে সীতারাম ইয়েচুরির একটা বই আছে। তিনি নিজেই স্বীকার করেছেন যে চীন দেশে সমস্ত রাষ্ট্রায়ত্ত্ব শিল্পগুলির দ্রুত বেসরকারীকরণ হয়েছে। আমার কাছে তার একটি বই আছে। এটা ঘটনা-ইউনি পোলার ইকনমি আজকে সারা পৃথিবীকে কনট্রোল করছে। যেমন, বাই-পোলার ইকনমি দীর্ঘদিন একটা রাস্তায় ছিল, কিন্তু আজকে সমাজতান্ত্রিক দুনিয়ার পতনের সঙ্গে সঙ্গে পুঁজিবাদি দুনিয়া সারা পৃথিবীকে নিয়ন্ত্রণ করছে। তার বাইরে আপনারা যাবার চেষ্টা করলেও যেতে পারবেন না-এটাই সবচেয়ে বড় উদাহরণ। সুতরাং স্বচ্ছ দৃষ্টি-ভঙ্গী না নেবার জন্য আজকে অন্য রাজ্যগুলি আপনাদের চেয়ে দ্রুত অ্যাডপ্ট করেছে। ফলে তাদের রাজ্যে শিল্প বিনিয়োগ দ্রুত বেড়ে গেছে। কয়েকদিন আগে এই সভায় বলা হয়েছিল যে, সি.আই.আই.কে দিয়ে একটা স্টাডি করানো হয়েছিল। বিবেক দেবরায়ের একটি লেখা থেকে উল্লেখ করে এখানে একজন সদস্য বলেছিলেন, ইনভেস্টমেন্ট ক্লাইমেটের ক্ষেত্রে আমাদের রাজ্য কোন্ জায়গায় দাঁড়িয়ে আছে। আবার বলেছেন, দীঘদিন যে সরকার ক্ষমতায় থাকে সেই রাজ্যে সবচেয়ে বেশী ইনভেস্টমেন্টের সম্ভবনা থাকে। অথচ ইনভেস্টমেন্টের ক্ষেত্রে আমরা দাঁড়িয়ে আছি কোথায়? ১৫তম

স্থানে এবং সামগ্রিকভাবে ওভারঅল পারফরমেন্স কি? ওভারঅল পারফরমেন্স আমাদের রাজ্যে হচ্ছে ১১তম। সি.আই.আই.কে নিয়ে এসে আপনারা সম্মেলন করলেন, বাইরের দেশ থেকে বৃটিশ প্রধানমন্ত্রী এলেন। ১৯৯৫ সালে সি.আই.আই. একটি রিপোর্ট তৈরী করলেন আমাদের রাজ্যের পজিশন এবং রাজ্যে ইনভেস্টমেন্ট ক্লাইমেট কম হওয়ার কারণ কি? সেটা হচ্ছে, সরকারের দৃষ্টি-ভঙ্গীর অভাব। এখানে ফ্রেট ইক্যুয়ালাইজেশনের প্রশ্ন নেই, অন্য কোন প্রশ্ন নেই সরকারের সঠিক সিদ্ধান্তের অভাবের জন্য এই রাজ্যে শিল্পে বিনিয়োগ হল না। শিল্পে বিনিয়োগের ক্ষেত্রে আমাদের রাজ্যের চেয়ে অন্যান্য রাজ্য অনেক এগিয়ে আছে। যেমন, ১৯৯১ থেকে ১৯৯৯ সালের মধ্যে মহারাষ্ট্রে- ৮৭ হাজার ৩৯২ কোটি টাকা, গুজরাটে- ৯৩ হাজার ৫৪৩ কোটি টাকা, অন্ধ্রে- ২৭ হাজার ৮২৯ কোটি টাকা, তালিমনাড়ুতে- ২৭ হাজার ৭০০ কোটি টাকা, রাজস্থানে- ২২ হাজার ৫৫৩ কোটি টাকা, কর্ণাটকে- ১৯ হাজার ৫৮৫ কোটি টাকা। এমন কি হরিয়ানা, আমাদের থেকেও ছোট রাজ্যও এগিয়ে রয়েছে, সেখানে ১৫ হাজার ৭৫৯ কোটি টাকা। সেখানে পশ্চিমবাংলায় মাত্র ১৪ হাজার ৯৭২ কোটি টাকা। ঐ সি.আই.আই. রিপোর্ট থেকে পড়ে শোনালাম। আজকে আমাদের রাজ্যে ১৯৯৯ সাল থেকে ২০০০ সালের মধ্যে প্রায় ৫৫ হাজার ইউনিট ক্লোজড্ এবং সিক্ হয়েছে। তার মধ্যে ৩০ হাজার মাঝারী গোছের ইউনিট ক্লোজড্ এবং সিক্ ইন্ডাসট্রি। উনি একটু আগে তাঁত এবং পাট শিল্পের কথা বললেন। কিন্তু পাট শিল্প সম্পর্কে উনি একটা ভ্রান্ত কথা বললেন। কেন্দ্রীয় সরকার বর্তমানে যে সিদ্ধান্ত গ্রহণ করেছে তাতে আরো ২০ পারসেন্ট কম্পালসারি ব্যবহার করতে হবে পাট শিল্পজাত দ্রব্যকে। পাট মালিকরা একথাও বলেছে, আমরা প্রডাকশন বাড়াতে চাই এবং বাজারও রয়েছে। কিন্তু উনি উল্টো কথা বললেন যে, পাট শিল্পকে নিয়ন্ত্রণের জন্য কেন্দ্রীয় সরকার ব্যাবস্থা নিয়েছে। সিন্থেটিকের ব্যবহার এসেছিল ঠিকই, কিন্তু পরবর্তীকালে কেন্দ্রীয় সরকার সেই সিদ্ধান্ত পরিবর্তন করে গোটা পাট শিল্পে পরিবর্তন চাইছে। হয়তো নানা কারণে ব্যাহত হচ্ছে, কিন্তু পরিবর্তন চাইছেন এবং এর জন্য বাজারও আমাদের রাজ্যে রয়েছে। আজকে আমাদের রাজ্যে যে ক্লোজড্ এবং সিক্ ইন্ডাসট্রির কথা উল্লেখ করেছি সেটা আপনি নিশ্চয়ই স্বীকার করবেন। ১৭৮টি কেস পড়ে আছে বি.আই.এফ আরে। তার মধ্যে ২১টি পি.এফ.ইউ. তে ২৭টি জুট মিল, ১৩০টি প্রাইভেট সেক্টর বি.আই.এফ. আরে পড়ে আছে এবং আরো অনেকগুলি কারখানা বি.আই.এফ. আরে যাবে। আমার প্রস্তাবে আমি আগেই বলেছি, জি.কে.ডব্লু. বন্ধ হয়ে গেছে। নতুন করে ওদের আর একটি ইউনিট আবার বন্ধ হয়ে গেছে। এর আগেও অনেকগুলি ইউনিট বন্ধ হয়েছে। মেটাল বক্স নিয়ে আমার বন্ধু শ্রী নির্মল ঘোষ মহাশয় বললেন। আমার কথা হচ্ছে, সরকারের দৃষ্টি-ভঙ্গী না থাকার ফলেই এইসব হচ্ছে। এই যে বরানগর জুট মিলে গন্ডগোল হয়ে গেল এটা কেন হচ্ছে?

সরকারের উদ্যোগ কোথায় আছে? সেই মিলে মানুষরা কাজ করছে। তাদের মধ্যে কেউ মারা গেলে ই.এস.আইয়ের একটা পয়সা পায় না। একটা সরকার থাকলে কি এই অবস্থা চলতে পারে একটা রাজ্যে? এখানে 'জিরো ওয়ার্কার, 'আলফা ওয়ার্কার' এইসব নাম দিয়ে কাজ করানো হচ্ছে। শ্রমিকরা রিটায়ার করার পর তাদের পি.এফ.গ্র্যাচুয়িটির টাকা পাচ্ছে না। তাদের দিয়ে কাজ করিয়ে যাওয়া হচ্ছে ফলে সেইভাবে তারা উৎপাদনে সাহায্য করতে পারছে না। এখানে সরকারের কোন নিয়ন্ত্রণ নেই। পশ্চিমবঙ্গের হাজার হাজার শ্রমিক প্রতিদিন নির্যাতিত হচ্ছেন। এখানে সরকারের কোন নিয়ন্ত্রণই নেই। আজকে এই রাজ্যে চাকরির সুযোগ কমে যাচ্ছে। একটু আগে আমিন সাহেব বলছিলেন, কেন্দ্রীয় সরকার বলেছিল যে এক কোটি মানুষের চাকরি হবে। '৯৬ সালে জ্যোতিবাবুও তো বলেছিলেন ৫ লক্ষ লোকের চাকরি হবে। কোথায় সেই চাকরি? ঐ একটা ইঁদুর ছানা—হলদিয়া পেট্রো কেমিক্যালস বারবার ঝুলি থেকে বার করে দেখাচ্ছেন। হলদিয়া চালু হল আবার বন্ধ হল। এখানে দাঁড়িয়ে আমি বলে যাচ্ছি যে হলদিয়া আবার সিক হবে, হলদিয়া কমপিটিটিভ মার্কেটে দাঁড়াতে পারবে না। আমি, আপনি দুজনেই হলদিয়াতে গিয়ে দেখে এসেছি। আপনারা হলদিয়ার ডাউনস্ট্রিম বা অনুসারি শিল্প সম্বন্ধে যে তথ্য দিচ্ছেন এর মধ্যে অর্ধেকের বেশী তো ছিল এ রাজ্যে, নতুন করে তো গড়ে ওঠে নি। আপনারা বলছেন নতুন করে ডাউনস্ট্রীমের কারখানা পুরুলিয়া, মেদিনীপুর, বাঁকুড়াতে গড়ে উঠেছে। এর শতকরা ৮০ ভাগ কারখানা তো এ রাজ্যে ছিলই। আমি আপনাদের কাছে জানতে চাই, হলদিয়াকে কেন্দ্র করে ডাউনস্ট্রীমে কত কারখানা হয়েছে এবং তাতে কত এমপ্লয়মেন্টে জেনারেট করেছে তা জানান। আমি মনে করি সত্যকে চাপা উচিত নয়। আমাদের রাজ্য অন্য রাজ্যের তুলনায় নিশ্চয় পিছিয়ে আছে। আমাদের শিল্পে বিনিয়োগ বাড়াতে হবে, রুগ্ন শিল্পগুলিকে পুনরুজ্জীবিত করতে হবে, বন্ধ কারখানাগুলি খুলতে হবে। এই সত্যকে অস্বীকার করে লাভ নেই। আমার বিশ্বাস, সরকারী দলের সদস্যরাও আমার প্রস্তাবকে সমর্থন করবেন। এই বলে আমার বক্তব্য শেষ করলাম।

The motion of Shri Sobhandeb Chattopadhyay that :

"Whereas, the Industrial situation of the State is gloomy;

Whereas, the traditional Induatries like Jute, Engineering units are closing down;

Whereas, PF and ESI dues of workers are not being in Jute Mills;

Whereas, Engineering units like Metal Box, Remington Rand, India Foils, GKW are lying closed for long periods;

Whereas, new investment is not coming in a big way into the State due to lack of infrastructure and initiative by the State Government; and

Whereas, other States are forging ahead for now investments.

This House, therefore, urges upon the State Government to take immediate steps for reopening the closed units and for setting up of new industries in the State''

—was then put and lost.

**Motion Under Rule 185**

**Mr. Speaker :** Now Shri Tapan Hore, please move your motion.

**শ্রী তপন হোড় ঃ**

মাননীয় উপধ্যক্ষ মহাশয়, আমি প্রস্তাব উত্থাপন করছি.........

"যেহেতু, কৃষি এখনও পর্যন্ত দেশের অর্থনৈতিক উন্নয়নের মূল চাবিকাঠি এবং দেশের অধিকাংশ মানুষই কৃষির উপর নির্ভরশীল;

যেহেতু, কৃষির উন্নয়নের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার বরাবরই ছিল উদাসীন অথচ এরই মধ্যে আমাদের রাজ্যসহ কয়েকটি রাজ্যে ভূমিসংস্কারের কার্যকরী পদক্ষেপ গ্রহণের মধ্য দিয়ে কৃষি উৎপাদনে উল্লেখযোগ্য সাফল্য অর্জিত হয়েছে;

যেহেতু, আন্তর্জাতিক অর্থভাণ্ডার, বিশ্বব্যাংক ও বিশ্ব বাণিজ্য সংস্থা এই ত্রিশক্তির নির্দেশিত পথে সরকার উদারীকরণ, বেসরকারীকরণ ও বিশ্বায়নের নীতি যথেচ্ছভাবে কার্যকরী করার ফলে অর্থনীতির অন্যান্য ক্ষেত্রের সাথে সাথে শিল্পায়নে ও দেশের অগ্রগতির পিতৃভূমি এই কৃষিক্ষেত্রে নেমে এসেছে নিদারুণ আক্রমণ;

যেহেতু, বহু আন্দোলন সংগ্রামের মধ্য দিয়ে কৃষিজীবী মানুষ সারে ভর্তুকি, কৃষিক্ষেত্রে ব্যবহৃত বিদ্যুতে ছাড়, কিছুটা সহজ শর্তে ব্যাংক ঋণ, সরকারী উদ্যোগে সেচব্যবস্থা, উন্নত বীজের গবেষণা ও সরবরাহের ব্যবস্থা ইত্যাদি সুবিধা আদায় করেছেন;

যেহেতু, বর্তমান কেন্দ্রীয় সরকার এইসব সুযোগ-সুবিধা নির্মমভাবে প্রত্যাহার করে নিতে উদ্যোগী হয়েছে এবং ইতি মধ্যেবেশ কিছু সুযোগ-সুবিধা কেড়ে নিয়েছে;

যেহেতু, বর্তমান কেন্দ্রীয় সরকারের স্বয়ম্ভরতা বিরোধী এই পদক্ষেপ গ্রহণের ফলে কৃষি কাজের খরচ ক্রমাগত বাড়ছে এবং কৃষি উৎপাদনের ক্ষেত্র সংকুচিত হচ্ছে;

যেহেতু, বিশ্ব বাণিজ্য সংস্থার সঙ্গে চুক্তি অনুযায়ী ১৪২৯টি পণ্য আমাদের দেশে অবাধে প্রবেশ করেছে এবং ১লা এপ্রিল, ২০০০ থেকে ৭১৪টি পণ্যের উপর থেকে নিয়ন্ত্রণ তুলে নেওয়া হয়েছে;

যেহেতু, দেশে মোট ৮২৫টি পণ্যই কৃষি ও কৃষি সংশ্লিষ্ট ক্ষেত্রে তৈরী এবং যার মধ্যে রয়েছে খাদ্যশস্য, সব্জি, দুগ্ধজাত দ্রব্য মাংস প্রভৃতি;

যেহেতু, বিদেশ থেকে আসা পণ্যে শুল্ক হ্রাসের ফলে আমাদের রাজ্যসহ দেশের কৃষকরা প্রতিযোগিতায় পিছিয়ে পড়ছে;

যেহেতু, পশ্চিম দেশগুলির প্রভাবে সয়াবিন ও সূর্যমুখীর চাষ ক্রমাগত বৃদ্ধি পাচ্ছে এবং সরিষা,বাদমসহ দেশীয় সাতটি তৈলবীজের চাষ ক্রমাগত কমছে;

যেহেতু, কেন্দ্রীয় সরকারের বর্তমান আর্থিক বছরের বাজেট বরাদ্দে তৈলবীজ ও বাণিজ্যিক ফসলের উন্নয়ন খাতে বরাদ্দ কমানো হয়েছে ৪০ শতাংশ এবং বিশ্ব বাণিজ্য সংস্থার সম্পাদিত কৃষি চুক্তি রূপায়ণের জন্য ভারত সরকার উদ্যোগ গ্রহণ করে চলেছে;

যেহেতু, কৃষি ও কৃষকের স্বার্থবিরোধী নিম্নবর্ণিত ব্যবস্থাগুলি দ্রুততার সঙ্গে সম্পন্ন করা হয়েছে ঃ

(ক) কৃষি ভর্তুকি তুলে দেওয়া,

(খ) ধান ও অন্যান্য কৃষিপণ্যের অবাস্তব পরিপোষক মূল্য নির্ধারণ করা,

(গ) কৃষিপণ্য সংগ্রহে সরকারী টালবাহানা,

(ঘ) অসংখ্য কৃষিপণ্য বিপুল পরিমাণে ভারতে আসার পথ প্রশস্ত করা,

(ঙ) একচেটিয়া বীজের ব্যবসাকে প্রতিষ্ঠা দেওয়া ও বীজ উৎপাদনের ক্ষেত্রে কৃষকের মৌলিক অধিকার হরণ করা, এবং

(চ) স্বল্পসঞ্চয় প্রকল্পে প্রদেয় সুদ কমিয়ে কৃষকের সঞ্চয়ী প্রয়াস ও মূলধন গড়ে তোলার প্রচেষ্টাকে পরিকল্পিতভাবে নিরুৎসাহিত করা;

যেহেতু, এর ফলে দেশে—

(ক) কৃষির আর্থিক কাঠামো মুখ থুবড়ে পড়ায় জাতীয় সমৃদ্ধি ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হয়ে পড়েছে,

(খ) গ্রামীণ দরিদ্রের সংখ্যা বহু গুণ বৃদ্ধি পাচ্ছে,

(গ) পরিবার ও জাতীয় পর্যায়ে খাদ্য নিরাপত্তা বিনষ্ট হতে চলেছে,

(ঘ) গ্রামীণ বেকারের সংখ্যা কল্পনাতীতভাবে বেড়ে গিয়েছে,

(ঙ) প্রজননগত বাস্তুকারদের উদ্ভাবিত বীজ চাষ করার কারণে চাষের খরচ বৃদ্ধি পেয়েছে এবং লাগাতার জল সম্পদের সুষ্ঠ ও সুষম ব্যবহারকে বিঘ্নিত করেছে,

(চ) রাসায়নিক সার ও ওষুধের ব্যবহার বৃদ্ধি পেয়েছে, এবং

(ছ) পরিবেশের ভারসাম্য, মাটি, জল ও জীব বৈচিত্র্যের সংহতি বিনষ্ট হচ্ছে;

যেহেতু, এই রাজ্যে জনস্বার্থবাহী কৃষিনীতি গ্রহণ করার ফলে রাজ্যে কৃষিপণ্যের উৎপাদন বৃদ্ধি পেয়েছে উল্লেখযোগ্যভাবে; এবং

যেহেতু, কেন্দ্রীয় সরকারের বর্তমান এই নীতির ফলে কৃষিজীবী মানুষ অবর্ণনীয় সংকটের মুখে পড়েছে যার পরিণতিতে গ্রামীণ অর্থনীতিতে উত্তর উত্তর চাপ বাড়ছে;

সেইহেতু, এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে স্বয়ম্ভরতা বিরোধী এবং কৃষক তথা জনস্বার্থবিরোধী এই পদক্ষেপ থেকে বিরত থাকার দাবী জানাচ্ছে।"

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের ভারতবর্ষ মূলতঃ কৃষিপ্রধান দেশ অথচ আমরা দেখছি এই কৃষির উপরই আজ প্রচন্ড আঘাত এসেছে। আন্তর্জাতিক অর্থ

ভান্ডার, বিশ্বব্যাংক, বিশ্ববাণিজ্য সংস্থা- ডব্লু.টি.ও.-যে সমস্ত গাইড লাইন তৈরি করে দিয়েছেন তার ফলে আমাদের ভারতবর্ষে কৃষিপণ্যের দাম হু হু করে কমছে। আখ চাষী, ধান চাষী, পাট চাষী তাদের ফসলের দাম পাচ্ছেন না। দুর্ভাগ্যের সঙ্গে আমরা লক্ষ্য করছি, এক দিকে কৃষি পণ্যের দাম কমছে হু হু করে অন্য দিকে শিল্প পণ্যের দাম বাড়ছে হু হু করে। এই যে বৈষম্য তৈরি হয়েছে এর জন্য দায়ী হচ্ছে কেন্দ্রীয় সরকারের নীতি। আমি তাই এই মোশান উপস্থাপন করছি আলোচনার জন্য।

[1.30 — 1.40 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আলোচনা যে শুরু করবো, মন্ত্রীরা তো নেই। কৃষির ব্যাপারে গুরুত্বপূর্ণ আলোচনা, কিন্তু একজন মন্ত্রীও হাউসে থাকবার প্রয়োজনীয়তা বোধ করছেন না। মন্ত্রীরা তো মাইনে পাচ্ছেন সরকার থেকে। সেক্ষেত্রে কেন তাঁরা থাকবেন না? বামফ্রন্ট সরকার কৃষকদের জন্য চোখের জল ফেলছেন, কিন্তু, কৃষি নিয়ে আলোচনায় মন্ত্রীরা উপস্থিত থাকছেন না। মন্ত্রীরা হেলিকপ্টার চড়তে এবং চড়াতে ব্যস্ত।

যাইহোক, শ্রীতপন হোড় যে প্রস্তাব এনেছেন তার বিরোধিতা করছি। তার মানে এই নয় যে, কৃষি সম্পর্কে আমরা অবগত নই। কারণ হচ্ছে, প্রস্তাবে অর্ধসত্য এবং অসত্য কথা থাকা। তিনি বলেছেন - কৃষি উন্নয়নের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার বরাবরই ছিল উদাসীন, অথচ এরই মধ্যে আমাদের রাজ্যসহ কয়েকটি রাজ্যে ভূমিসংস্কারের কার্যকরী পদক্ষেপ গ্রহণের মধ্য দিয়ে কৃষি উৎপাদনে উল্লেখযোগ্য সাফল্য অর্জিত হয়েছে। এই প্রস্তাবের মুভার জানেন কি, ভারতবর্ষে সবুজ বিপ্লব হয়েছিল পাঞ্জাব এবং হরিয়ানায় এবং সবুজ বিপ্লব হয়েছিল ইন্দিরা গান্ধী এবং সি. সুব্রামনিয়ামের চেষ্টায়। উনি কি জানেন, উন্নত ধরণের বীজ ও সার ব্যবহার করবার ফলে পশ্চিমবঙ্গের কৃষি উৎপাদন এক সময় টেকসাসকে ছাড়িয়ে গিয়েছিল? দেশে সবুজ বিপ্লব যদি না হ'ত তাহলে কখনই আমরা খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতাম না এবং বুঝতে হবে, কেন্দ্রীয় সরকার যখন কংগ্রেসের নেতৃত্বে ছিল সে সময়েই দেশে সবুজ বিপ্লব এসেছে। কৃষির সবুজ বিপ্লবে তখন এই রাজ্য যোগদান করতে পারেনি। তার কারণ হ'ল এই রাজ্যে প্রধানতঃ চালের উৎপাদন হয়। পরে যখন হাই ইল্ডিং ভ্যারাইটি বেরোলো প্রথমে ম্যানিলার ইন্টারন্যাশনাল রাইস রিসার্চ ইনষ্টিটিউট থেকে এবং পরে কটকের ইন্ডিয়ান রাইস রিসার্চ ইনষ্টিটিউট থেকে, তখন চালের উৎপাদন বাড়তে শুরু করলো। পশ্চিমবঙ্গেও চালের উৎপাদন বেড়েছে। আমরা চাল উৎপাদনে ফার্স্ট হয়েছি। কিন্তু এখনো পাঞ্জাবের তুলনায় প্রডাকটিভিটিতে পিছিয়ে। যেখানে পাঞ্জাবে ৩,০০০ কেজি পার হেক্টরে চালের প্রডাক্শন, সেখানে পশ্চিমবঙ্গে ম্যাক্সিমাম ২,০০০ কেজি পার হেক্টরে চালের প্রডাক্শন। বোরো ধানের ক্ষেত্রেও পাঞ্জাবের প্রডাকটিভিটিতে রিচ্ করতে পারিনি, নীচে রয়েছি। আমাদের রাজ্যে উৎপাদন বেড়েছে ঠিকই, কিন্তু পারক্যাপিটা প্রডাকটিভিটিতে

ভারতবর্ষের অনেক কয়টি রাজ্য থেকে আমরা পিছিয়ে রয়েছি, একথা আমাদের মনে রাখতে হবে। কেন্দ্রীয় সরকার একটা নীতি নিয়েছিলেন- কৃষিতে জেনারেল সাবসিডি দেওয়া হবে; সারে ভরতুকি দেওয়া হবে, বিদ্যুতে ভরতুকি দেওয়া হবে; সেচে ভরতুকি দেওয়া হবে। সাবসিডি দেওয়ার অসুবিধা হ'ল, ভরতুকির টাকাটা বাজেটারী এক্সপেন্সের মধ্যে যায় বলে বাজেটারী এক্সপেন্স বেড়ে যায় এবং তার ফলে ইনফ্লেশন হয়। তার জন্য ভারতর্ষের ফিসকাল পলিসিতে ব্যালান্স আনতে গেলে ভরতুকি কমানো দরকার। এখনকার নতুন থিওরী—ভরতুকিকে পুরোপুরি এলিমিনেট করা যাবে না। সারের ব্যাপারে ভরতুকি কমালে কৃষি উৎপাদন কমে যাবে। টার্গেটেড সাবসিডি কমান যায় না। কিন্তু, সার, বিদ্যুত, সেচে যে সাবসিডি দেওয়া হচ্ছে সেক্ষেত্রে পাঞ্জাব, হরিয়ানা, এমনকি, পশ্চিমবঙ্গেও দেখতে পাচ্ছি, সাবসিডির সুযোগ বড় ফার্মাররা টেনে নিচ্ছেন। কিন্তু আমাদের উদ্দেশ্য তা নয়, উদ্দেশ্য ছোট ফার্মারদের সুযোগ দেওয়া। আপনাদের এই প্রস্তাব তাই বড় চাষীদের স্বার্থই সুরক্ষিত করবে। ১,৪২৯টি পণ্যের অবাধ আমদানি চুক্তিতে কেন্দ্রীয় সরকার সই করেছে। আমার মনে হয়, এটা দরকার ছিল না। ওয়ার্ল্ড ট্রেড অর্গানাইজেশনে ভারত সই করেছে ১৯৯৪ সালে।

কেন্দ্রীয় সরকার একেবারে যে ভাবে ৭১৪টি পণ্যের ওপরে দু'হাজার সালের এপ্রিল থেকে তুলে দিয়েছেন এটার দরকার ছিল না। এর মধ্যে অনেক প্রোডাক্ট আছে যেগুলোকে রেষ্ট্রিক্ট করার প্রয়োজন ছিল। আমি এর বিরোধিতা করছি। কিন্তু পশ্চিমবাংলায় যে চালের দাম বাড়ছে - আমি সেদিনও বলেছি, এর কারণ এই নয় যে, থাইল্যান্ডের চাল এসেছে। আমি সারা পশ্চিমবাংলা ঘুরে কোথাও থাইল্যান্ডের চাল দেখিনি। আসলে যেটা হচ্ছে, পশ্চিমবাংলায় গত কয়েক বছর চাল অনেকটাই চলে যেত বাংলাদেশে, কিছুটা লিগ্যালি বেশীটা ইল্লিগ্যালি। আমি জানতে পারলাম, বর্ধমানে কৃষকরা বলে বাংলাদেশে চাল যায় বলে আমরা ধানের দামটা পাই। গত বছর বাংলাদেশে প্রোডাকশন বেশী হয়েছে, তাই এখানে ধানের দাম বেড়ে গিয়েছে। শুধু এটা ধানের কথা নয়, পাটের ক্ষেত্রে, আলুর ক্ষেত্রে একই হচ্ছে। আমরা পশ্চিমবঙ্গে কেন্দ্রীয় সরকারের পলিসির সমালোচনা করি। কিন্তু কখনও এই কথা বলি না যে রাজ্য সরকার প্রোকিওরমেন্ট করতে পারে না। রাজ্যে ফুড কর্পোরেশন করা যায় কিনা? রাজ্যে আলুর জন্য যথেষ্ট ষ্টোরেজ করা যায় কিনা? রাজ্যে একটা মার্কেটিং ব্যবস্থা, আধুনিক মার্কেটিং ব্যবস্থা করা যায় কিনা সেটা দেখা দরকার। তার জন্যই তো কৃষকরা মার খাচ্ছে। ওরা পুরো ব্যাপারটাকে কেন্দ্রীয় সরকারের ওপরে চাপিয়ে দিয়ে গ্রামে প্রাচার করছে। এটা সঠিক নয়। তাই রাজ্যের অবাধ বাণিজ্য নীতির যেমন রিরোধিতা করতে হবে তেমনি এই রাজ্য সরকার কৃষকের জিনিসের দাম দেবার ক্ষেত্রে মার্কেটিং সিষ্টেমের ব্যর্থতারও সমান সমালোচনা করতে হবে। তাই আমি এই প্রস্তাবেকে সমর্থন করছি না।

[1.40 — 1.50 p.m.]

**শ্রী দীপক ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি শাসক দলের কিছু সদস্য যে প্রস্তাব এনেছেন তার বিরোধিতা করে দু'একটা কথা বলতে চাই। এখানে নানা রকম কথার মারপ্যাঁচ দিয়ে এবং কথার কারচুপি করে একটা বিশাল প্রস্তাব আনা হয়েছে। এখানে বেশী কিছু বললে বাজে কথা বলা হয়। কাজেই এর মধ্যে দেখতে পাচ্ছি, অনেক বাজে কথা বলা হয়েছে। এটাকে অনেক ছোট করে, ঠিক করে আনা উচিত ছিল। এখানে দ্বিতীয় প্যারাতে বলা হচ্ছে, 'কৃষি উন্নয়নের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার বরাবরই ছিল উদাসীন।' ওরা কৃষি অর্থনীতির ইতিহাস কিছু জানেন না। প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনা কৃষির ওপরে ভিত্তি করে ছিল। সেটাতে অভূতপূর্ব সাফল্যের জন্য, দ্বিতীয় এবং তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনাকে শিল্পের দিকে নিয়ে যাওয়া হয়েছিল। তারপর আবার যখন দেখা গেল যে দেশে খাদ্যাভাব হচ্ছে, তখন চতুর্থ পরিকল্পনায় সেই সময়ে আমেরিকা থেকে পি.এল. ৪৮০তে খাদ্য আমদানী হত, সেটাকে দূর করার জন্য, বন্ধ করার জন্য-নতুন করে উদ্যোগ নেওয়া হয়েছিল। যার ফলে পাঞ্জাবে কৃষি বিপ্লব এসেছিল। গমে নতুন ভ্যারাইটি এনে যে উদ্যোগ নেওয়া হয়েছিল সেটা কেন্দ্রীয় সরকারই নিয়েছিল। সারেরও ব্যবস্থা কেন্দ্রীয় সরকারই করেছিল। কোন সার কারখানাই কোন রাজ্যের আওতায় নেই। এই রাজ্যে সার কারখানা স্থাপনের একটা চেষ্টা হয়েছিল 'ইপ্কো'র মাধ্যমে। বামফ্রন্ট সরকারের তৎকালীন শিল্পমন্ত্রী সেটাতে বাধা দেওয়ায় তালচেরে যে একটা কারখানা হয়েছিল কয়লাভিত্তিক, তারই একটা মডেল নকল করে রাণীগঞ্জের দিকে একটা করার চেষ্টা করেছিলেন। তাকে বলা হয়েছিল যে এটা হবে না। এটা রাজ্যের সাধ্যের মধ্যে নেই। কিন্তু রাজ্য সরকারের তো মুশকিল হচ্ছে, সাধ অনেক, সাধ্যের দিকে নজর নেই। কাজেই সেটা করার চেষ্টা করে 'ইপ্কো'র যে সার কারখানা হলদিয়ায় হবার কথা ছিল। যার জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে 'ইপ্কো'কে শেয়ারের টাকাও দেওয়া হয়েছিল, সেই কারখানাও বন্ধ করে দেওয়া হলো। নিজের পায়ে নিজে কুড়ুল মারতে বামফ্রন্ট সরকারের জুড়ি নেই। এখানে আরও অনেকগুলো কথা বলা হয়েছে, যেমন, শেষ দিকের মাঝামাঝি জায়গায় এসে বলা হচ্ছে 'কৃষি ও কৃষকের স্বার্থ বিরোধী নিম্নবর্ণিত ব্যবস্থাগুলি দ্রুততার সঙ্গে সম্পন্ন করা হয়েছে।' এই কথা বলে ছ'টি আইটেম রাখা হয়েছে যে, এগুলি কৃষকের স্বার্থবিরোধী। অর্থাৎ তার ফল কি হয়েছে? যেহেতু এর ফলে দেশে গ্রামীণ দরিদ্রের সংখ্যা বহুগুণ বৃদ্ধি পাচ্ছে, এটা দাবী করা হয়েছে। এখানে বামফ্রন্ট সরকার সবসময়ে বুক বাজিয়ে বলে যে, আমারা গ্রামীণ দরিদ্রের সংখ্যা শতকরা ৪০ থেকে ২৭শে কমিয়ে এনেছি। তাহলে এটা এখানে লেখা হলো কেন যে, গ্রামীণ দরিদ্রের সংখ্যা বহু গুণ বৃদ্ধি পাচ্ছে? যদি বহু গুণ বৃদ্ধি পায় তাহলে সেটা ৪০ এর থেকে অনেক ওপরে যাবে। কি করে সেটা ২৭শে নেমেছে? একদিকে দাবী করবেন নিজেদের কৃতিত্ব— আমরা ২৭শে নামিয়েছি, আর একদিকে

লিখে দিচ্ছেন যে, গ্রামীণ দরিদ্রের সংখ্যা বহু গুণ বৃদ্ধি পাচ্ছে। এই স্ববিরোধিতা আপনাদের মধ্যে রয়েছে। কারণ আপনাদের স্বচ্ছ দৃষ্টিভঙ্গী নেই কৃষি সম্বন্ধে। তারপরে একটা জায়গায় বলেছেন যে, এইসব কৃষকের স্বার্থবিরোধী ব্যবস্থা নিয়েছে কেন্দ্রীয় সরকার। তার ফলে রাসায়নিক সার এবং ওষুধের ব্যবহার বৃদ্ধি পেয়েছে। কৃষকের স্বার্থবিরোধী ব্যবস্থা নেওয়ার ফলে সারের ব্যবহার বৃদ্ধি পেল। সারের ব্যবহার বৃদ্ধি কি কৃষকের স্বার্থবিরোধী? একটু পড়ে দেখবেন তো, কি লিখছি? মাথামুন্ডু কিছু নেই, যা ইচ্ছে তাই একটা লিখে দিলেন? কারণ লিখতে হবে, কেন্দ্রীয় সরকার যা কিছু করছে সবই কৃষকের স্বার্থবিরোধী। আর লিখতে গিয়ে কি করে বলবেন ভাল? যেটা বলা হলো সেটাতে দেখা গেল, একটা তো কিছু বলে দিতে হবে, বলে দিলেন, সারের ব্যবহার বৃদ্ধি পেয়েছে। একটু ভাল করে এটাকে ঠিক করে বললে তাহলে আজকে এইসব স্ববিরোধিতাগুলো থাকতো না এই লেখার মধ্যে। এখানে একটা কথা বলা হচ্ছে, এই রাজ্যে জনস্বার্থবাহী কৃষিনীতি গ্রহণ করার ফলে রাজ্যের কৃষিপণ্যের উৎপাদন বৃদ্ধি পেয়েছে উল্লেখযোগ্য ভাবে। আজ থেকে ৪০ বছর আগে ডাঃ স্বামীনাথন যাঁকে ভারতবর্ষে সবচেয়ে বড় কৃষি বিশেষজ্ঞ বলা হয়, তিনি পরিষ্কার বলেছিলেন একটা লেখায় যে, আজকে কৃষিতে এটা কোন মতেই কাম্য নয় যেটা আশা করা যাবে বা লক্ষ্য রাখা যাবে, সেটা হচ্ছে যে কৃষিতে উৎপাদনটা বৃদ্ধি পাচ্ছে। এটা মোটেই কাম্য বা লক্ষ্য নয়। কাম্য বা লক্ষ্য হচ্ছে, কৃষির উৎপাদন থেকে কৃষকের আয় কতটা বাড়ছে। আজকে কৃষিতে এত বেশী পরিমাণ শস্য, বিভিন্ন জাতের শস্য এসেছে, দেখতে হবে যেটা, কৃষক তার সাবসিস্ট্যান্স লেভেলে খাদ্যোৎপাদন করে শুধু ধান উৎপাদন করে যাবে- এটা একেবারেই গ্রহণীয় নয়। গ্রহণীয় কি হচ্ছে- ধান চাষের বদলে যদি সে অন্য কিছু চাষ করে তার আয়টা বাড়াতে পারে, তাহলে সে ধান কিনে খাবে। আপনারা বারবার বলছেন সস্তায় ধান আসছে থাইল্যান্ড থেকে। আমেরিকা থেকে নাকি অনেক চাল এসেছে। এই সব যদি সস্তায় পাওয়া যায়, তাহলে কৃষক শস্তায় তা কিনে খাবে। এখানে সে অনেক দামী শস্য উৎপাদন করবে, এখানে থেকে তার আয় অনেক বাড়বে। সবচেয়ে যেটা বড় কথা, সেটা হলো আপনাদের স্বচ্ছ দৃষ্টিভঙ্গীর অভাব। তার প্রধান কারণ যেটা সেটা সম্পর্কে আমি একটা উদাহরণ দেব। আজ থেকে প্রায় সাত আট বছর আগে হরিয়ানায় তখন শুধু হাই ইল্ডিং ভ্যারাইটি ধান চাষ হত। যখন মধ্যপ্রাচ্যে দেখা গেল যে বাসমতি রপ্তানী করে কৃষকরা অনেক বেশী রোজগার করতে পারে, হরিয়ানার চাষীরা সঙ্গে সঙ্গে হাই ইল্ডিং ভ্যারাইটি উৎপাদন বন্ধ করে দিয়ে বাসমতি চালে চলে গেল। বাসমতি চাল উৎপাদন করতে বেশী পড়বে, কিন্তু তাতে তার আয় অনেক বেশী হয়। সেই হাই ইল্ডিং ভ্যারাইটি চাল সে তা সত্ত্বেও করবে না। কৃষিতে উৎপাদন বৃদ্ধিটাই কৃষি পরিকল্পনার লক্ষ্য হতে পারে না। পরিকল্পনার লক্ষ্য হবে যেটা সেটা হচ্ছে, কৃষকের আয় বৃদ্ধি। সে কি চাষ করবে সেটাই হলো ব্যাপার। তাকে উপযুক্ত পরামর্শ দিতে হবে

*যাতে তার আয়টা বৃদ্ধি হয়। আপনারা চান তার যাতে আয় বৃদ্ধি না হয়, তারা যাতে দরিদ্র থেকে যায় এবং আপনাদের দলের হয়ে কাজ করে। তাই এটা কাম্য নয়। তাই* এই রকম একটা অদ্ভুত প্রস্তাব নিয়ে এসেছেন, যার মাথামুন্ড কিছু নেই। আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পুর্ণেন্দু সেনগুপ্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি তপন হোড় মহাশয় যে বেসরকারী প্রস্তাব এনেছেন, তাকে সমর্থন জানাই। একটু আগে এখানে পূর্বতন বক্তা তিনি সস্তায় জিনিস পেলে সস্তায় খাব এই কথা বলেছেন। উনি এক সময়ে প্রাক্তন খাদ্য সচিব ছিলেন। সুতরাং তাঁর বক্তৃতা শুনে আমার মনে হলো, এই রকম একজন প্রাজ্ঞ ব্যক্তি তিনি কি জানেন না যে, আমাদের দেশের আশি ভাগ মানুষ কৃষক? সেই কৃষকরা যদি উৎপাদিত ফসলের দর না পায় তাহলে তারা আত্মহত্যা করবে। বিজেপি সরকার, তৃণমূল সরকার আজকে আমাদের দেশে যে কৃষি অর্থনীতি চালু করেছেন, অন্ধ্র বলুন, মহারাষ্ট্র বলুন, কর্ণাটক বলুন বা গুজরাট বলুন সেখানে কি চাষীরা আত্মহত্যা করেন নি? টমেটোর দাম না পেয়ে কর্ণাটক এবং অন্ধ্র প্রদেশের কৃষকরা ফসলের দাম না পেয়ে আত্মহত্যা করেছে।

হ্যাঁ, এই কথা ঠিক আমাদের পশ্চিমবঙ্গে ধানের দাম বেড়েছে, আলুর দাম বেড়ে যাচ্ছে আপনাদের ভ্রান্ত নীতির ফলে। আজকে সারা ভারতবর্ষে কৃষকরা মার খাচ্ছে, আমাদের কোন জাতীয় কৃষিনীতি নেই, আজ পর্যন্ত একটা জাতীয় কৃষিনীতি চালু করতে পারলেন না, অথচ আমেরিকা তারা কৃষিতে ভর্তুকি দেয় ৪০/৫০ শতাংশ, অর্থাৎ আমেরিকা বলছে তোমাদের এখানে সাবসিডি প্রথা তুলে দাও,- আপনারা এ কোন্ নীতি চালু করছেন? কৃষক মারার নীতি? তাই আমি বলব, আমাদের সমস্ত ক্ষেত্রে ভাবতে হবে, নতুন করে আমাদের দেশে অবাধ আমদানী নীতির ফলে-আমাদের দেশে- ৭১৫টি জিনিস তারা হু হু করে ঢোকচ্ছে। আমাদের এখানে যে ছোট ছোট শিল্প আছে, আমাদের এখানে কৃষিজাত যে সমস্ত ফসল আছে তারা মার খাচ্ছে তারা বাঁচতে পারছে না। আজকে আলু বলুন, পিঁয়াজ বলুন, অন্যান্য ফসল, ধান, চাল বলুন, আমরা সমস্ত কিছু যদি রপ্তানী করি তাহলেও প্রতিযোগিতায় পেরে উঠতে পারবো না। আমেরিকা তারা সাবসিডি দেবে, ফ্রান্স, জার্মানী ওরাও দেবে, আমরা কি সেখানে প্রতিযোগিতা করে রপ্তানী করে লাভবান হব? এই চিন্তাটা যারা করছেন তারা মুর্খের স্বর্গে বাস করছেন। আমাদের দেশে আগে যে নিয়ম ছিল কৃষকদের সার বীজ বিদ্যুৎ এর ক্ষেত্রে যে ভর্তুকি তারা পেত, সেটাকে আপনারা উঠিয়ে ঠিক করেন নি। আসলে বড় লোকের হয়ে দালালি করতে করতে আপনাদের পিঠের চামড়াটা মোটা হয়ে গেছে, ভারতবর্ষের কৃষকদের কথা আপনারা ভাবতে পারেন না। আজকে সমস্ত শিল্পের কথা চিন্তা করে, সাম্রাজ্যবাদীদের অঙ্গুলী হেলনে আপনারা এই নীতি চালু করেছেন। এখানে আমেরিকার রাষ্ট্রদূত এসেছিলেন, আপনাদের মনে আছে কিনা জানিনা, আমরা তাঁকে প্রশ্ন

করেছিলাম, আমাদের দেশে যে সাবসিডি প্রথা তুলে দিচ্ছে, তার ফল কি হবে? এবং যে ভয়ঙ্কর সর্বনাশা নীতি চালু করলেন তার ফল কি হবে। তখন তিনি বলেছিলেন, আপনারা কেন ডাবলিউ টি ও সই করলেন। আপনারা সই না করলে তো আপনাদের উপর এই বোঝা চাপতো না। আমেরিকার সাম্রাজ্যবাদের নির্দেশে আজকে আমাদের ভারতবর্ষে তৃণমূল, বি.জে.পি. জোট সরকার কল-কারখানা ধ্বংস করে দিচ্ছে, এখন তারা কৃষক সমাজকে ধ্বংস করার জন্য উঠে পড়ে লেগেছে। আপনারা যতই মায়াকান্না কাঁদুন না কেন গ্রামাঞ্চলের মানুষ জেনে গিয়েছে, বি.জে.পি., তৃণমূল কংগ্রেস হচ্ছে বড় লোকের স্বার্থে, গরীবের স্বার্থ তারা দেখে না। ধানের সহায়ক মূল্য আজকে যেখানে ৫১০ টাকা, গ্রামাঞ্চলে তা বিক্রি হচ্ছে ৩৬০/৩৮০/৪০০ টাকার মধ্যে, কেন এই সর্বনাশা অবস্থা হচ্ছে, তার জবাব দেবেন কি? এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[1.50 — 2.00 p.m.]

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাবটি নিয়ে এখানে আলোচনা হচ্ছে, এই আনীত প্রস্তাবের সমর্থনে আমি দু-একটি কথা বলতে চাই। বিষয়টা হচ্ছে, আমাদের দেশে কৃষিতে স্বাধীনতার পরে উৎপাদন বেড়েছে এটা অস্বীকার করার নয়, আমাদের কৃষি উৎপাদন বেড়েছে ৪৭/৪৮ সালে যেখানে ৫ কোটি টন খাদ্যশষ্য উৎপাদন হত, এখন ২০ কোটি টনের বেশী হয়। আমাদের রাজ্যে বামফ্রন্ট সরকার আসার পরে ভূমিসংস্কারও বিজ্ঞান প্রযুক্তিকে কাজে লাগিয়ে আমরা অনেক বেশী উৎপাদন বাড়াতে সক্ষম হয়েছি। এই তথ্যটা অনেকবার হাউসে বলা হয়েছে, আমি আর সেই তথ্যের মধ্যে যাচ্ছি না। কিন্তু ঘটনা হচ্ছে, এই উৎপাদন বেড়েছে, কিন্তু কংগ্রেসের জমানার শেষ সময়ে দিল্লিতে যখন নরসিমা রাও প্রধানমন্ত্রী এবং মনমোহন সিং অর্থমন্ত্রী তারা সেই সময় গ্যাট চুক্তিতে সই করেছিলেন, আমরা গ্যাটচুক্তির বিরোধিতা করেছিলাম, আমারা বলেছিলাম সাম্রাজ্যবাদী গোষ্ঠী যখন গ্যাট চুক্তিতে সই করার জন্য ইনসিস্ট করছে তখন তা তাদের স্বার্থ রক্ষা করার জন্য, ভারতবর্ষের স্বার্থের জন্য নয়।

ঘটনা আজকে যা ঘটছে তাতে কৃষির উপর এবং শিল্পের উপর মারাত্মকভাবে আক্রমণ আসছে। মাননীয় সদস্য দীপক ঘোষ বলছিলেন এতে অসুবিধার কি আছে। থাইল্যান্ডের ভালো চাল আসছে, সাত টাকা কেজি দরে বিক্রি হচ্ছে এবং কনজিউমাররা সস্তা দরে চাল পাচ্ছে। কিন্তু এর পেছনে যে চক্রান্ত সেটা তো বুঝতে হবে। আজকে সাত টাকা কেজি দরে চাল থাইল্যান্ড থেকে আসছে ঠিকই। কিন্তু দু-এক বছর বাদে আমাদের রাজ্যের কৃষকরা যখন দেখবেন তার আমন ধান ঘরে রয়ে গেছে, তখন তিনি বোরো-চাষে উৎসাহিত হবেন না। ফলে পরের বছরে ধান চাষ কমে যাবে। তারপরে একটা সময় আসবে আমাদের দেশে প্রয়োজনের তুলনায় ধান চাষ অনেক কমে যাবে। যখন কম হবে তখন আমরা বিদেশী চালের উপরেই নির্ভরশীল হয়ে পড়ব। তখন আর সাত টাকা দরে

চাল পাওয়া যাবে না, তখন চৌদ্দ টাকা, ষোল টাকা কেজি হয়ে পড়বে। নতুন বাজার ধরবার এটা হচ্ছে একটা পলিসি। আমার মনে পড়ে যাচ্ছে পঞ্চান্ন, ষাট বছর আগেকার কথা, তখন আমি খুব ছোট, তখন দেখেছি চুচুঁড়াতে ভ্যানে করে এসে চা তৈরী করে লোককে বিনা পয়সায় খাওয়াত। তখন কিন্তু আমাদের চায়ের কোন প্রয়োজন ছিল না। এইভাবে তারা আমাদের চা পান করাত। আজকে বিদেশ থেকে চাল, কসমেটিক্ গুডস্, পেন আরও অন্যান্য জিনিস আসছে। আজকে ৫৩ বছরে আমরা ৩৬ শতাংশ মানুষকে দারিদ্র সীমার নীচে নিয়ে যেতে পেরেছি, আর ১৪-১৫ পারসেন্ট মানুষের ক্রয় ক্ষমতা অনেক বেড়ে গেছে। ভারতবর্ষ হচ্ছে ১০০ কোটি মানুষের দেশ, সেই দেশের বাজারটাকে ধরবার জন্য দীর্ঘদিন ধরে সামাজ্রবাদী দেশগুলো ওৎ পেতেছিল এবং সেই ফাঁদে আমাদের দেশের সরকার পা দিয়েছে। এর আগে কংগ্রেস ওদের দরজা খুলে দিয়েছিল, আজকে বিজেপি এবং তার জোট সরকার তার দরজা চওড়া করে দিয়েছে। এখানে স্বামীনাথের কথা বলা হয়, আমরাও তো চাই কৃষক তার ফসলের ন্যায্য দাম পাক। আমরা চাল যেটা উৎপাদন করছি, দেশের যা প্রয়োজন তার থেকে বেশী করি। আমাদের যা হিসাব একজন বয়স্ক ব্যক্তিকে পেট ভরে দুবেলা খেতে হলে ডাল-চাল মিলিয়ে ৪৩০ গ্রাম দরকার।

আমাদের টোটাল যা পপুলেশন এবং ফুডগ্রেইন যা উৎপন্ন হচ্ছে তাতে আমাদের সারপ্লাস হওয়ার কথা নয়। কিন্তু সারপ্লাস থেকে যাচ্ছে। প্রায় চার লক্ষ টন খাদ্যশষ্য এফ. সি. আই. গো-ডাউন-এ পড়ে আছে। প্রবলেম হচ্ছে ঠিকভাবে আমাদের ডিস্ট্রিবিউশন হচ্ছে না। আর পারচেজিং ক্যাপসিটি - যেটা অর্মত্য সেন বলেছেন, অ্যাকসেস টু ফুড নেই। এই জন্য আমরা বার বার ভর্তুকির কথা বলি। আজকে ভারতবর্ষে ৩৬ কোটি লোক দারিদ্র্য সীমার নীচে, আর ১৫-১৬ কোটি লোক উচ্চবিত্ত। দিল্লীতে যখন যুক্তফ্রন্ট সরকার এসেছিল তখন আমাদের বামপন্থীদের উদ্যোগে রেশন থেকে কম দামে চাল, গম দেওয়ার একটা সিদ্ধান্ত হয়েছিল এবং বি.পি.এল কার্ড চালু হয়েছিল। আজকে বি.জে.পি জোট সরকারের যে তোষণ চলছে সেটা উপরতলার লোকেদের কথা চিন্তাভাবনা করেই। তারা সমাজের উপর তলায় মানুযের জন্যই চিন্তা করছেন, কিন্তু নিচের তলায় মানুষ, আর্থিক ভাবে পিছিয়ে পড়া মানুষ কি ভাবে দু বেলা দু মুঠো খেতে পাবে বিন্দুমাত্রতার চিন্তা করছেন না। চিন্তা করছেন না কৃষকরা কি ভাবে তাদের উৎপাদিত পণ্যের ন্যায্য দাম পাবে। আইডিয়া হচ্ছে- কৃষক অন্য চাষ করুক এবং তা রপ্তানি করুক। কিন্তু প্রশ্ন হচ্ছে আমাদের ন্যূনতম প্রয়োজন কি আমরা মেটাতে পেরেছি? কেন আমাদের দেশের ৩৬ শতাংশ মানুষ দারিদ্র্য সীমার নিচে থাকবে? কেন বারবার কালাহান্ডির সৃষ্টি হবে? এখন দিল্লীর সরকার উপরতলার মানুষদের কথাই ভাবছে। তারা কেরোসিনের দাম বাড়াচ্ছে, ভর্তুকি কমিয়ে দিচ্ছে। আমরা বলছি-এই দেশে ভর্তুকি একটা অপরিহার্য জিনিস- যেখানে দারিদ্র্য এত বেশি। আমাদের তেরঙাই

আছে, কিন্তু বিশ্ব ব্যাঙ্কের চাপে, আমেরিকার চাপে আমাদের স্বাধীনতা যেতে বসেছে। রেশনে সারে ভর্তুকি তুলে দিচ্ছে। থিওরি হচ্ছে উপরতলার মানুষ, মুষ্টিমেয় কিছু মানুষ স্বাচ্ছন্দে থাকলেই হবে। এই বিপজ্জনক অবস্থার মধ্যে কৃষি দাঁড়িয়েছে। এই অবস্থায় এই যে প্রস্তাব এসেছে, এটা সময়োপযোগী। এবং কেন্দ্রের কাছে এই দাবী করছি—তাদের এই দাবী তারা পরিবর্তন করুক।

**শ্রীতপন হোড় ঃ** স্যার, আজকে এই মোশানের উপর আলোচনায় বিরোধীপক্ষের মাননীয় সদস্য দীপক ঘোষ এবং সৌগত রায়ের বক্তব্য আমি ভালো ভাবে শুনেছি। আমি শুধু একটা কথা বলি আপনাকে— আমাদের দেশে একটা ভয়ংকর অবস্থা চলছে। যেমন ছত্তিশগড়ে খরা চলছে, বহু মানুষ খরা-কবলিত। এখানে বন্যায় প্রায় দু কোটি মানুষ অ্যাফেকটেড, গুজরাটে লক্ষাধিক মানুষ মারা গেছে, কাশ্মীরে আতংক লক্ষ্য করছি। মুশকিল হচ্ছে যে, কেন্দ্রীয় সরকার এমন একটা নীতি গ্রহণ করেছে যে, যার ফলে গোটা ভারতবর্ষ অ্যাফেকটেড হয়েছে। আজকে সেখানে দাঁড়িয়ে যারা এই প্রস্তাবের বিরোধিতা করছে, তারা শুধু এই প্রস্তাবরেই বিরোধিতা করছে না, ভারতবর্ষের সাধারণ মানুষের বিরোধিতা করছে, আমাদের দেশের ৪০ পার্সেন্ট লোক, ৪০ কোটি লোক দারিদ্র্য সীমার নিচে বাস করছে, তাদেরও বিরোধিতা করছে। একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই-আমাদের দেশে বর্তমানে খাদ্য শস্য মজুতের পরিমাণ ৫ কোটি টন। অথচ আমাদের দেড় থেকে দুই কোটি টন খাদ্য মজুত থাকলেই চলে যায়। সেই মজুত থাকা সত্ত্বেও ছত্তিশগড়ের মানুষ খাদ্যশষ্য পায়নি। উড়িষ্যায় কালাহান্ডিতে পায়নি, কোরাপুটে পায়নি, এখানেও বন্যায় পায়নি।

[2.00 — 2.10 p.m.]

আপনি কোন জায়গাতেই সেই সদর্থক দৃষ্টিভঙ্গি নেন নি। সেখানে আপনি এই চালগুলি পাঠিয়ে বলছেন যে, সমুদ্রে ফেলে দেবেন। চাল দুটাকায় তারা চেষ্টা করছেন। আমি ত্রিপুরায় গিয়েছিলাম। সেই ত্রিপুরায় তারা নতুন চাল খাচ্ছে। আপনারা বলছেন থাইল্যান্ডের চাল পাচ্ছি না। থাইল্যান্ডের চাল, বিদেশী চাল। আপনারা খান না। তাই দেখেন নি। আপনারা হচ্ছেন অত্যন্ত সুবিধাবাদী শ্রেণীর মানুষ। অর্থনৈতিক দিক থেকে বিত্তবান। আপনারা থাইল্যান্ডের চাল খান না। আপনারা গিয়ে দেখুন কিভাবে চাল পেতে হয়। ধান চালের দাম কমে যাওয়ার জন্য পাবলিক ডিস্ট্রিবিউশান সিস্টেম উইথড্র করে নেওয়া হয়েছে এবং সেটা কেন্দ্রের ওই আই এর এফ.-এর সঙ্গে হয়েছে। ওই বিশ্ব ব্যাংকের নির্দেশে হয়েছে। ওদের যে ওই গ্যাট চুক্তি, যেটা পরবর্তীকালে ৯টা চুক্তি হয়েছে, সেই চুক্তির ফলেই এই অবস্থা হয়েছে। আমরা লক্ষ্য করছি ডব্লু টিও বলে দিয়েছে ওই পি ডি এস এ ভতুর্কি ব্যবস্থা তুলে নেওয়ায় এই ব্যপারে আমাদের মাননীয় মন্ত্রী বলেছেন যে, কেন এখানে পি ডি এস রাখার দরকার আছে। পি ডি এসের মধ্য দিয়ে এফ সি আই যে চাল সংগ্রহ করে, যে চাল দেশের প্রতিটি

*রাজ্যে পাঠিয়ে দেন, সেই জায়াগায় তারা করছে না। ফলে ঘাটতি পড়ে যাচ্ছে। জনকল্যাণমূলক অর্থনীতিতে একটা জায়গা আছে-দুর্ভিক্ষ।* দুর্ভিক্ষ দুর্ভিক্ষের কারণে হয় না। খরার কারণে হয় না। প্রাকৃতিক দুর্বিপাকের কারণে হয় না। দুর্ভিক্ষ হয়ে থাকে আমার সম্পত্তি যদি থাকে, সেই সম্পত্তি যদি বিপন্ন মানুষের কাছে তুলে না দিতে পারি, তবেই দুর্ভিক্ষ হবে। এই কথা অমর্ত্য সেন বলেছেন। কাজেই আপনাদের মাথায় আসবে না এই প্রস্তাব। আমি আশ্চর্য হয়ে যাচ্ছি— আপনারা এর বিরোধিতা করলেন কি করে। সৌগতবাবু যে বক্তব্য রাখলেন তা স্ববিরোধী কন্ট্রাডিক্টারী। কোন সময় বলছেন ৭১৪টি যে দ্রব্য, সেই ৭১৪টি দ্রব্য অবাধে আমদানী শুল্ক প্রত্যাহার করে দেওয়া হল। এটা ঠিক নয়। আবার বলছেন এটা হল কিভাবে? ১৪৩৯ টি দ্রব্য খোলা বাজারে ছেড়ে দেবেন। এর ফলে কি হবে? গ্রামাঞ্চলে গরীব চাষীরা কোথায় গিয়ে দাঁড়াবে? আপনারা জানেন উদ্বাস্তু বর্গদাররা মাটির উপর শুয়ে আছে। এই জায়গায় আছে। অত্যন্ত দুর্ভাগ্যজনক ভাবে আপনাদের সর্বনাশা নীতির কারণে মানুষের ক্ষতি হচ্ছে। সমগ্র মানুষ এর জবার দিয়ে দেবে। এপ্রিল হোক, মে হোক সব মানুষ এর জবাব দিয়ে দেবে।

The motion of Shri Tapan Hore was then put and carried.

## Motion Under Rule 185

**Mr. Deputy Speaker :** I would now call upon Shri Deba Prasad Sarkar to move his motion.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আই বেগ টু মুভ দ্যট— ভূ-গর্ভস্থ আর্সেনিক মিশ্রিত জল গোটা পশ্চিমবঙ্গে ৯টি জেলার ৭৬টি ব্লক আর্সেনিকে আক্রান্ত। ১ কোটির উপর মানুষ আর্সেনিকে আক্রান্ত। এর প্রতিকারের জন্য কতগুলি পদক্ষেপ নেওয়া যায়, তাই এখানে এই প্রস্তাব রাখলাম। এখন আমি এই প্রস্তাব উত্থাপন করলাম। মাননীয় সদ্যসের বক্তব্য শোনার পরে আমার জবাবী ভাষণে আমার বক্তব্য রাখব এখন আমি রাখছি। পরে বলব।

**শ্রী সুধীর ভট্টাচার্য্য ঃ** স্যার, আজকে আর্সেনিক সমস্যা আমাদের জাতীয় জীবনে বিপর্যয় এনে দিয়েছে। কলকাতা সহ ৭৬টি ব্লকে, ১২০৬টি মৌজাতে ভূগর্ভস্থ পানীয় জলে আর্সেনিক দূষণ হচ্ছে এবং আর্সেনিক দূষণে রোগ ভয়াবহ রূপ ধারণ করেছে। প্রায় তিন লক্ষ মানুষ এবং আরও কত মানুষ এই জল পান করে রোগাক্রান্ত হবেন তার ঠিক নেই কিন্তু আজকে এই সরকার কাগজেকলমে শুধু বড়বড় প্রকল্পের করছেন কিন্তু বাস্তব ক্ষেত্রে তারা কিছুই করছেন না। পানীয়জলকে আর্সেনিক মুক্ত করার কোন প্রচেষ্টা বামফ্রন্ট সরকারের মধ্যে দেখা যাচ্ছে না।তারা শুধু কাগজে কলমে বক্তৃতা দিয়ে চলেছেন। সবচেয়ে দুঃখের বিষয় হচ্ছে এই যে এই সমস্ত রোগাক্রান্ত মানুষ তারা ছটফট করছেন চিকিৎসা পাচ্ছেন না। ব্যক্তিগত প্রচেষ্টাতে তারা চিকিৎসা করান। রোগাক্রান্ত মানুষগুলো কি কাতর অবস্থার মধ্যে দিন কাটাচ্ছে, তাদের কোনরকম চিকিৎসার ব্যবস্থা নেই। এ ব্যাপারে সরকার নীরব। না দেখার ভান করে তারা পড়ে আছেন। কতগুলো

আর্সেনিক যুক্ত এলাকা, কতদূর পর্যন্ত ভূর্গভস্থ জলে আর্সেনিক আছে, সেই পরিমাপ করা, পুরনো পদ্ধতি বাদ দিয়ে নতুন পদ্ধতিতে সেগুলো চিহ্নিত করা আজও পর্যন্ত সরকার করতে পারেন নি। আজকে সবচেয়ে বড় কথা হচ্ছে আর্সেনিক দূষণ মুক্ত জল সরবরাহ করতে হবে। আমরা জানি যে আর্সেনিক মুক্ত জল সরবরাহ করা কঠিন ব্যাপার, প্রচুর পয়সা খরচ হবে। কিন্তু কোন ব্যবস্থাই আমরা সরকারের কাছে থেকে পাচ্ছি না। একেবারে নীচে থেকে জল নিয়ে এসে যেখানে আর্সেনিক পৌঁছায়নি সেই জল নিয়ে এসে যাতে মানুষ এর কাছে পৌঁছে দেওয়া যায় তার ব্যবস্থাও সরকার করতে পারেননি। প্রচারের কোন ব্যবস্থা নেই। মানুষকে আর্সেনিক সম্পর্কে সচেতন করে যে প্রচার করা তারা কোন জল পান করবেন সেই প্রচারের ব্যবস্থাও যথেষ্ট নয়। তাই এই প্রস্তাব আনা হয়েছে আমি সেই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2.10 - 2.20 p.m.]

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, মাননীয় দেবপ্রসাদ সরকার যে প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি। স্যার, আমাদের বিধানসভায় পি.এইচ.ই'র একটা সাবজেক্ট কমিটি আছে, আমি সেই কমিটির চেয়ারম্যান। কমিটির পক্ষ থেকে একটা স্টাডি করা হয়েছে এবং আমাদের ইচ্ছা যে বিধানসভার বর্তমান শেষ অধিবেশনে এই ব্যাপারে আমরা একটা রিপোর্ট দেব। মাননীয় মন্ত্রী গৌতম দেব আছেন তার উদ্দেশ্যে বলতে চাই যে যেখানে আর্সেনিকে ১২০৬ টি গ্রামে ৭৬টি ব্লক ছেয়ে গিয়েছে সেখানে সরকারের পক্ষে কোন ব্যবস্থা নেওয়া হয় নি। কেবল মালদহে আর বজবজে একটা বড় প্রকল্প করেছেন। মালদা প্রকল্প আমি দেখতে গিয়েছিলাম তার অর্ধেকটা সম্পূর্ণ হয়েছে, কিন্তু বাকিটা এখনও হয় নি। বজবজে যে সার্ফেস ওয়াটার প্রকল্প সেটা হতে সময় লাগবে। মাননীয় মন্ত্রীকে আমি বলতে চাই নদীয়া, মুর্শিদাবাদ বা বর্ধমানের অ্যাফেক্টেড এলাকা এবং হুগলীর যে একটা ব্লক আছে এই সব জায়গায় কোন বড় প্রকল্প নেই। বড় প্রকল্পে কেন্দ্রীয় সরকার সাহায্য করেছিলেন বলেই আপনারা করেছিলেন, কিন্তু বড় প্রকল্প কোন সলিউশান নয়। এটা তৈরী করতে সময় লাগে এবং তার পাইপলাইন অনেক দূর নিয়ে যেতে হয় এবং মাঠের উপর দিয়ে গেলে সেখানে লীকেজ হতে পারে এবং পিলফারেজ হতে পারে, এটা কোন সলিউশান নয়। ভূগর্ভস্থ যে আর্সেনিক আছে কিন্তু বর্তমানে ফাস্ট লেয়ারে আর্সেনিক পাওয়া যায় না, এটা সেকেন্ড লেয়ারে আসে, আবার থার্ড লেয়ারে থাকে না। মালদার মতো জেলায় যেখানে রাজমহল রক্ আছে সেখানে থার্ড লেয়ার পর্যন্ত ডীপ-টিউবওয়েল নিয়ে যাওয়া যায় না। সার্ফেস ওয়াটার প্রকল্প করতে হবে। আমার মনে হয় এ ব্যাপারে সচেতনতা বাড়লেও আর্সেনিক মোকাবিলা করার জন্য যে ওয়ারফুটিং করার কথা ছিল সেটা হচ্ছে না। মাননীয় মন্ত্রীর কাছে আমার সাজেশান যে শুধু মেগা প্রকল্পের উপর নির্ভর না করে ট্যাংক-বেসড ওয়াটার সাপ্লাই করা যায় কিনা সেটা সিরিয়াসলী খতিয়ে দেখুন। পুকুরের জলকে বিশুদ্ধ রেখে যদি দেওয়া যায় সেটা

*আর্সেনিক ফ্রী হতে পারে। রেন ওয়াটার রিজার্ভ করে যদি দেওয়া যায় সেটা আর্সেনিক* ফ্রী হতে পারে। বড় বড় প্রোজেক্ট না করে যেমন ফারাক্কা এন.টি.পি.সি. এ্যবজর্ব করে করেছে, কেমিক্যাল এ্যাড করে ফিল্টার করে সেটা দেওয়ার ব্যবস্থা করেছে। জলে ক্লোরিন এ্যাড করে সেটাকে ফিল্টার করলে আর আর্সেনিক প্রেসিপিটেট করে না। এই ব্যবস্থা করা যায় কিনা সেটা মাননীয় মন্ত্রী একটু দেখবেন। বাংলাদেশ যেটা করেছে সেটা হচ্ছে তারা আর্সেনীক এ্যাফেক্টেড টিউবওয়েলগুলিকে লাল রং করেছে আর যেগুলি এ্যাফেক্টেড নয় সেগুলিকে সবুজ রং করেছে। আমরা যদি আর্সেনিক এ্যাফেক্টেড টিউবওয়েলগুলিকে লাল করে দিই তাহলে সেখান থেকে জল চুঁইয়ে গিয়ে গ্রাউন্ড ওয়াটারের সাথে মিশে গিয়ে সেটাও আর্সেনিক দূষিত হয়ে যাবে। এই ধরনের টিউবওয়েলগুলি বন্ধ করে দেওয়া উচিত বলে আমি মনে করি। কলকাতা শহরের ব্যাপারে বিভিন্ন সময় স্টেটস্‌ম্যানে রিপোর্ট বেরিয়েছে যে লেকগার্ডেন্স আনোয়ার শা রোড, আলিপুর, বেহালায় আর্সেনিক দেখা দিয়েছে। আমি স্ট্যান্ডিং কমিটির পক্ষ থেকে ডিপার্টমেন্টকে জিজ্ঞাসা করেছিলাম, তাঁরা বলেছেন এটা ক্যালকাটা কর্পোরেশনের ব্যাপার, আমাদের কিছু বলার নেই। সার্ফেস ওয়াটার কলকাতায় সাপ্লাই হয় টালা, পলতা গার্ডেনরীচ থেকে, যেখানে সাপ্লাই না যায় সেখানে লোকে ডীপ-টিউবওয়েল ব্যবহার করে এবং এই রকম কয়েকটি এলাকায় দেখা যাচ্ছে জলে আর্সেনিক পাওয়া যায়। এ ব্যাপারে পি.এইচ.ই. যারা নোডাল এজেন্সী তারা কাজ করছে। এরা দু-তিনটি ইন্টার-ন্যাশানাল কনফারেন্স করেছে, কিন্তু এখনও পর্যন্ত আর্সেনিক দূরীকরণের জন্য কোন কোঅর্ডিনেটেড এফর্ট দেওয়া যায় নি। আমি কিছু দিন আগে দেখলাম অল ইন্ডিয়া ইনস্টিটিউট অফ হাইজিন তারা এই আর্সেনিকের ব্যাপারে কাজ পেয়েছেন কিন্তু এ ব্যাপারে সরকারের কিছু জানা নেই। এতো আর্সেনিক সমস্যা রেকগনাইজ করেছি কিন্তু তার সমাধানের কোন ব্যবস্থা নেওয়া হয় নি। সেই জন্য আরও কো-অর্ডিনেটেড এফর্ট নেওয়া দরকার। বড় বড় প্রকল্পে কোটি কোটি টাকা খরচ করার দরকার নেই, ছোট ছোট প্রকল্প করে আর্সেনিক মুক্ত করার কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পানীয় জলে আর্সেনিক এই বিষয়ে বিগত বিধানসভায় আমি বহুবার বলেছি। এখানে মন্ত্রী আছেন মন্ত্রীর সহযোগীতা পাই নি এ কথা বলবো না, কিন্তু পশ্চিমবাংলায় মালদা থেকে শুরু বিস্তীর্ণ অঞ্চল মালদা থেকে মুর্শিদাবাদ, নদীয়া, উত্তর ২৪ পরগণা, দক্ষিণ ২৪ পরগনা এই বিস্তীর্ণ রিজিয়ণে আর্সেনিকের প্রাদুর্ভাব ঘটেছে। আর্সেনিকে আজকে বহু মানুষ আক্রান্ত হচ্ছে। আমি এর আগে যে এলাকা থেকে প্রতিনিধিত্ব করতাম, সেই বারুইপুরের মানুষ এ ব্যাপারে ওয়ার্স্ট সাফারার। সেখানে কয়েকশ মানুষ আর্সেনিকে আক্রান্ত হয়েছেন, অনেকে মারা গেছেন। আমি এমন পরিবারকেও জানি যাদের পরিবারের সবাই

আর্সেনিকে আক্রান্ত হয়ে মারা গেছেন। রামনগরে এই রকম একটা ঘটনা ঘটেছে। আপনি মালদায় একটা বৃহৎ পরিকল্পনা করেছেন এবং বজবজে জল পরিশোধন করে দক্ষিণ ২৪ পরগনায় নিয়ে আসবেন। আমাদের পাশের দেশ বাংলাদেশ, সেখানে পর্যন্ত ভয়ংকর ভাবে এর প্রাদুর্ভাব আছে। এব্যাপারে বাংলাদেশ যে ব্যবস্থা নিয়েছে তা আমরা গ্রহণ করতে পারিনি। কোন কোন জায়গায় এমনও আছে, পুকুরের জলে পর্যন্ত আর্সেনিক পাওয়া যাচ্ছে এবং গরু, ভেড়া ছাগল, ইত্যাদি পশু সেই জল পান করে আর্সেনিক রোগে আক্রান্ত হচ্ছে। আবার, মানুষ যদি সেই পুকুরের জলে বাসন ধোয়, কাপড় কাচে, তারাও আক্রান্ত হচ্ছেন। সুতরাং বিষয়টিকে আরো বলিষ্ঠ ভাবে দেখা দরকার। এই অবস্থায় দুটো প্রকল্পের মাধ্যমে যে সমস্ত জেলাগুলো পড়ছে তাতে টোট্যাল এরিয়া কভার করা যাবে না। এব্যাপারে আমাদের কাছে কিছু মানুষ এসেছিলেন। সুতরাং, মালদা এবং বজবজের এই দুটো প্রকল্প ছাড়া আরো প্রকল্প কি ভাবে করা যায় সেটা দেখা দরকার। অনেক জায়গায় পুকুরগুলো আইডেন্টিফাই করে, জল পরিশোধন করে গ্রামের মানুষকে আর্সেনিকমুক্ত জল দেওয়া যায় কিনা সেটাও দেখা দরকার। এব্যাপারে কয়েকটা দেশী এবং বিদেশী সংস্থা আসছে। কাদের দিয়ে করাবেন সেটা আপনারাই ঠিক করবেন। একটা লেভেল পর্যন্ত, ১৫ মিটার পর্যন্ত টিউবওয়েলে আর্সেনিক আছে। কিন্তু কখনও কখনও ২০০-২৫০ ফিটেও আর্সেনিক পাওয়া যাচ্ছে। আমি নিজে লক্ষ্য করেছি, জলের অভাবের জন্য সরকার থেকে শিকল দিয়ে বেঁধে দেওয়া আর্সেনিক-যুক্ত টিউবওলেয়ের শিকল খুলে ব্যবহার করা হচ্ছে এবং নতুন করে আক্রান্ত হওয়ার ঘটনা ঘটছে। এটা দেখা দরকার। টিউবওয়েলগুলো যাতে ব্যাবহারের উপযোগী হয় সেটা দেখা দরকার। আরেকটা বিষয় হচ্ছে, আর্সেনিকে আক্রান্ত রোগীর চিকিৎসা। এব্যাপারে আমি কয়েকদিন আগে এ্যাডজর্নমেন্ট মোশান নিয়ে এসেছিলাম যে আর্সেনিক রোগের চিকিৎসার ব্যবস্থা ব্যাপক ভাবে করতে হবে। আমি সমস্ত ছোট ছোট হাসপাতালের কথা বলছি না, কিন্তু, জেলাসদর হাসপাতাল, মালদা, মুর্শিদাবাদ, উত্তর ২৪পরগনা, দক্ষিণ ২৪পরগনা, যেখানে ব্যাপক ভাবে আর্সেনিকের প্রাদুর্ভাব রয়েছে সেখানে এর চিকিৎসার ব্যবস্থা রাখা দরকার। স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিনে হয়। কিন্তু পি.জি.-র মত এত বড় একটা হাসপাতাল, পশ্চিমবঙ্গের সবচেয়ে বড় হাসপাতাল, সেখানেও এই রোগের বিশেষ চিকিৎসা হয় বলে মনে হয় না। জেলাসদর হাসপাতালে এটা করা গেলে গ্রামের থেকে আসা আর্সেনিক আক্রান্ত মানুষের ক্ষেত্রে সুবিধা হবে। আর্সেনিকে আক্রান্ত মানুষ যাতে পরিশ্রুত পানীয় জল পায় টিউবওয়েল, ডিপ-টিউওয়েল থেকে সেটা দেখা দরকার। আপনার উদ্যোগের ব্যাপারে আমার কিছু বলার নেই, চেষ্টা করেছেন এবং করছেন। এটাকে কি ভাবে আরো সুদূরপ্রসারী করা যায় সেটা দেখবেন। সবশেষে বলি, রামনগর চললেও বারুইপুরের কিছুটা বন্ধ হয়ে গেছে। এটা দেখবেন। এই বলে বক্তব্য শেষ করছি।

[2.20 — 2.30 p.m.]

**শ্রী গৌতম দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় মাননীয় দেবপ্রসাদ সরকার মহাশয় এখানে যে মোশান এনেছেন সেই বিষয়ে আলোচনা হয়েছে। আর্সেনিকের ব্যাপারে আগেও আলোচনা করেছি এবং সরকার পক্ষ থেকে যে বক্তব্য এবং যা কিছু করার, এর সুবিধা অসুবিধা সব কিছুই পর পর এখানে অলোচনা হয়েছে। তা সত্ত্বেও সমস্যাটি গুরুত্বপূর্ণ এবং এখানে মোশান আনার সুযোগ আছে, উনি আজকে এনেছেন। মাননীয় সৌগতবাবু যে কথা বললেন, এটাও আগে আলোচনা হয়েছে। এব্যাপারে গভর্ণমেন্টের মনোভাবও আমরা বলেছি। বড় বড় প্রকল্পের পাশাপাশি ছোট ছোট নানান প্রকল্প নেওয়া হয়েছে। এটা শুধু বড় বড় প্রকল্প দিয়ে ঠেকানো যাবে না, সেজন্য বড় বড় প্রকল্পের পাশাপাশি ছোটছোট প্রকল্প রাখা হয়েছে। সেই কারণে নিজেরাও বুঝতে পারছেন, যে ভাবে আর্সেনিকের বিষয়টি আমরা জানি, মাননীয় শোভনদেববাবু বললেন, মালদা থেকে সমুদ্র পর্যন্ত তার যে মাত্রা তাতে পথে-ঘাটে আর্সেনিকের রোগীর সাথে ধাক্কাধাক্কি লাগার কথা। কিন্তু সেটা হচ্ছে না। আর্সেনিকের রোগী খুঁজে খুঁজে বার করতে হয়। যেখানে আর্সেনিক আছে তার বিরুদ্ধে একটা প্রচেষ্টা আছে। যে সব সরকারী পরিসংখ্যান আছে তাতে দেখা যাচ্ছে যে, অনেক জায়গায় টিউবওয়েল করা হয়েছিল সেই সব জায়গায় টিউবওয়েল আর্সেনিকের জল এসে গেছে সেখানে টিউবওয়েলে আর্সেনিক এলিমিনেশন যন্ত্র বসিয়ে আর্সেনিক বাদ দিয়ে জল খাওয়ার ব্যবস্থা করা হয়েছে, অনেক জায়গায় সারফেস ওয়াটার ট্রিটমেন্ট করে পাইপ ওয়াটার সাপ্লাইয়ের মাধ্যমে রিজারভারে ওষুধ দিয়ে জল সাপ্লাই করার ব্যবস্থা করা হয়েছে। এভাবে আর্সেনিক এ্যাফেকটেড এরিয়াতে প্রায় ৩৫ থেকে ৩৬ লক্ষ মানুষকে আর্সেনিক ফ্রি জল দেওয়ার ব্যবস্থা করা গেছে। ৩-৪টে বড় প্রকল্পের কাজ চলছে। সেগুলোর কাজ শেষ হলে আরও ৩০লক্ষ মানুষের কাছে কিছু দিনের মধ্যে আর্সেনিক ফ্রি জল দিতে পারবো। মাননীয় শোভনদেববাবু জানেন, ২৭ লক্ষ লোকের কাছে একটা স্কীম থেকে জল যাবে। তার জন্য ভারত সরকারের একটা সংস্থা এন.ডি.সি.সি.-র উপর একটা কাজের ভার দেওয়া হয়েছে। এই কাজটা চলছে। এই কাজটা খুবই বড়। মাননীয় দেবপ্রসাদবাবু এখানে মোশান এনেছেন। উনি জয়নগরের এম. এল. এ.। উনি জানেন, মাননীয় মুখ্যমন্ত্রী শ্রীবুদ্ধদেব ভট্টাচার্যের এলাকা যাদবপুরে পলতা, গঙ্গার জল যায় না। কিন্তু ওঁনার এলাকায় গঙ্গার জল পাঠানোর ব্যবস্থা হচ্ছে। এটি ২৩২ কোটি টাকার প্রজেক্ট। সমগ্র বারুইপুরে কাজ দ্রুত গতিতে চলছে। বারুইপুরের পিছনে জয়নগর। জয়নগরে এক লক্ষ পঁচাত্তর হাজার লোক থাকে। এখানে ৮টি রিজারভার তৈরী হবে। এই ৮টির মধ্যে ২টি পুরোনো এবং ৬টি তৈরী হচ্ছে। কিন্তু এখানে আমরা জমি পাই নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয়

দেবপ্রসাদবাবুকে এবং মাননীয় দেবপ্রসাদবাবুর মাধ্যমে জয়নগরের জনগণের কাছে বলতে চাই যে, আপনারা যদি জমি পাওয়ার ব্যাপারে সাহায্য করেন তাহলে জয়নগরের কাজটা তাড়াতাড়ি করা যাবে। মাননীয় দেবপ্রসাদবাবু আপনি ভালোই ভোট পেয়ে জিতেছেন, আপনি সেখানে জমি পেতে সাহায্য করেন তাহলে খুবই ভাল হয়। আমরা বারুইপুরে জমি পেয়েছি, অন্যান্য জায়গায় জমি পেয়েছি কিন্তু জয়নগরে জমি পাই নি। এখানে ৮টি রিজারভার হবে। তার জন্য আমরা জমি এখনও পর্যন্ত পাই নি। আশা করি আপনি সাহায্য করবেন। সবার সাহায্য নিয়ে হবে। আমরা সব দলের এম.পি. এবং এম.এল.এ.-দের চিঠি দিয়েছি। আমরা লোকসভা ও রাজ্যসভা মিলিয়ে তৃণমূল ও বি.জে.পি. ও কংগ্রেসের প্রায় ৭০ থেকে ৭২ জনকে চিঠি দিয়েছি। প্রিয়রঞ্জন দাশমুন্সিকে চিঠি দিয়েছি। তিনি বললেন আমি তো জানি না। ঠিক আছে জলের ব্যাপারে আমি সরকারকে জানাবো। ভারতে বাজপেয়ী সরকার সমস্ত কিছু বন্ধ করে দিয়েছেন। ইন্দিরা গান্ধী, রাজীব গান্ধী, নরসীমা রাওয়ের আমলেও জলে আর্সেনিক, ফ্লুরাইড, এ্যকসেস্ স্যালাইন, এ্যকসেস্ আয়রণ ইত্যাদি থেকে জলকে ফ্রি করার জন্য টাকা দেওয়া হতো। ফ্লুরাইড সামান্য আছে নর্দান ইণ্ডিয়ায়, কিন্তু সাদার্ণ ইণ্ডিয়ার মাটির তলায় ফ্লুরাইড ভর্তি আছে। এর জন্য আলাদা টাকা ভারত সরকার দিতেন। সেই টাকা দিয়ে আমরা মালদা ও দক্ষিণ ২৪ পরগণায় কাজ করেছি। কিন্তু এখন বি.জে.পি. সরকার সব বন্ধ করে দিয়েছেন। এর প্রতিবাদে আমরা ভারত সরকারকে চিঠি দিয়েছিলাম, এম.পি.দের চিঠি দিয়েছিলাম। এম.পি.-রা এটা তুলেছেন। কিন্তু এখন যিনি মন্ত্রী ভেঙ্কাইয়া নাইডু, তিনি বলছেন এর জন্য আর আলাদাভাবে কোন টাকা ওঁরা দিতে পারবেন না। এর আগে যিনি মন্ত্রী ছিলেন সুন্দরলাল পাটোয়া, তিনি মধ্যপ্রদেশের মুখ্যমন্ত্রীও ছিলেন, বিজেপি'র বড় মাপের নেতা। তাঁকে আমি বলেছিলাম, —আপনি তো মধ্যপ্রদেশে রাজনীতি করেন, ওখানে মুখ্যমন্ত্রী ছিলেন। তা আপনার মধ্যপ্রদেশের বস্তার, দণ্ডকারণ্য, সাণ্ডয়ার জলে ফ্লুরাইড উঠেছে, বাচ্চাদের মুখ পর্যন্ত সেই ফ্লুরাইডের আক্রমণে বেঁকে যাচ্ছে। আপনি বুঝতে পারছেন যে, কেন্দ্রীয় সরকার টাকা না দিলে এ ব্যাপারে কোন রাজ্য সরকারের পক্ষে কোন কিছু করা সম্ভব নয়। আপনি এই প্রকল্প বন্ধ করে দিলেন? তিনি বললেন, আমি কি করবো, ক্যাবিনেট ডিসিশন। তবুও আমি দেখেছি কি করা যায়।' কিন্তু তিনি কিছুই দেখেন নি। ওঁরা সমস্ত বন্ধ করে দিয়েছে। ফলে রাজ্য সরকার তার নিজস্ব সামর্থ অনুযায়ী কেটে-কুটে ছোট করে ৩৬ কোটি টাকার স্কীম নিয়ে কাজ শুরু করেছে। অনেক বড় করে করার কথা ছিল। এখন আমরা আর কি করতে পারি! রাজ্য সরকার যতটুকু পারছে করছে। নরসীমা রাও-এর সময়েও কেন্দ্র ৭৫ ভাগ টাকা দিয়েছে, রাজ্য ২৫ ভাগ টাকা দিয়েছে, স্কীম রূপায়িত হয়েছে। দেবেগৌড়ার সময়ও ৭৫:২৫ অনুযায়ী কাজ হয়েছে, আমরা সে

অনুযায়ী স্কীম নিয়ে তা কার্যকরী করেছি। এখন বাজপেয়ীর আমলে সব বন্ধ হয়ে গেছে। দেবপ্রসাদবাবুর মোশানের মধ্যে কিন্তু এটা নেই। বিষয়টা শুধু পশ্চিমবঙ্গের একার বিষয় নয় এবং আমরা এবিষয়ে শুধু পশ্চিবঙ্গের জন্যই দাবি জানাচ্ছিনা। আমি রাজস্থানে একটা মিটিং-এ গিয়েছিলাম। সেখানে কংগ্রেসী মন্ত্রীসভা আছে। তাই সেই মিটিং-এ রাজস্থানের কংগ্রেস গভর্ণমেন্ট আমাদের সঙ্গে একমত হয়েছিল। সুতরাং আমি শুধু পশ্চিমবঙ্গের কথাই বলছি না, রাজস্থান মধ্যপ্রদেশের কি হবে? কেন দিল্লীর সরকার টাকা বন্ধ করে দিলেন? রাজস্থানের মন্ত্রী আমার সঙ্গে এক-মত হয়েছিলেন তিনি বলেছিলেন, 'আমরা দিল্লীকে লিখছি, এই টাকা বন্ধ করা ঠিক নয়।' আমি এখানে দুঃখের সংগে বলতে বাধ্য হচ্ছি যে, দেবপ্রসাদবাবু এ কথা তাঁর প্রস্তাবের মধ্যে একবারও বলেননি। তবুও আমি তাঁকে বলছি, যাই হোক্না কেন এ ব্যাপারে পশ্চিমবাংলায় আমরা কাজ করছি, আমরা কাজ করে যাব। এবিষয়ে আমি আপনাদের সহযোগিতা চাইছি। অবশ্য আপনাদের কাছ থেকে কিছু কিছু প্রশংসা মাঝে মাঝে আসে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** হাসপাতালের ব্যাপারটা একটু বলুন।

**শ্রী গৌতম দেব ঃ** হাতপাতালের ক্ষেত্রে কো-অর্ডিনেশন আগের চেয়ে বেটার হয়েছে। হেলথ ডিপার্টমেন্টও কিছু উদ্যোগ নিয়েছে। পাবলিক হেলথ ডিপার্টমেন্টের সঙ্গে কো-অর্ডিনেশন আগের চেয়ে ইমপ্রুভ করেছে। ইতিপূর্বে একমাত্র পি.জি. হসপিটালেই চিকিৎসার ব্যবস্থা ছিল, এখন ডাউন দি লাইন নামানো হয়েছে। সেটাকে আরো ভাল করতে আপনাদের যা পরমর্শ তা আমি স্বাস্থ্যমন্ত্রীকে জানাব। ধন্যবাদ।

[2.30 — 2.40 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আর্সেনিকের সংকট যে পশ্চিমবঙ্গে ভয়বাহ-রূপ নিয়েছে তা সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ও অস্বীকার করেননি। ফলে আজকে এই মোশান এনে নিশ্চয়ই কোন অপরাধ করা হয়নি। আর্সেনিক সমস্যা পশ্চিমবঙ্গের ৯টি জেলার অর্ন্তগত ৭৬টি ব্লকে যে ভাবে ছড়িয়ে পড়ছে তা খুবই উদ্বেগজনক এবং সকলেই উদ্বিগ্ন। এই ৯টি জেলার মানুষরা নিজেদের অজান্তেই আর্সেনিক দূষিত নলকূপের জল পান করছে। এই অবস্থায় প্রথমেই দরকার হচ্ছে এই নলকূপগুলির সমীক্ষা করা। যে নলকূপগুলিতে দূষণ মাত্রার ওপরে আর্সেনিক পাওয়া যাবে সেগুলোকে চিহ্নিত করতে এবং সেগুলোর উৎস পথ বন্ধ করে দিতে হবে। এটা খুবই গুরুত্বপূর্ণ ব্যাপার। এটা এখন করা দরকার। কিন্তু এই কাজ এখনো শুরু হয় নি। ফলে মানুষ অজান্তেই আর্সেনিকযুক্ত জল পান করছে। যে টিউবওয়েগুলো আর্সেনিকমুক্ত বা যে গুলোর জলে আর্সেনিকের মাত্রা দূষণ মাত্রার নীচে সেগুলোও চিহ্নিত হওয়া দরকার। তাহলে শুধু

সেগুলোর জলই মানুষ পান করতে পারে। এ বিষয়ে অবশ্যই টাইম টু টাইম সমীক্ষা করা দরকার। কোনটা আবার নতুন করে আর্সেনিক দূষিত হচ্ছে কিনা তাও দেখতে হবে। আমরা লক্ষ্য করছি গভীর নলকূপের পাশাপাশি আর্সেনিকমুক্ত জলের ব্যাপারে যে সরকারী প্রচেষ্টা কিছু কিছু জায়গায় হয়েছিল। সেই প্রচেষ্টা বাতিল হয়েছে।

কারণ হিসাবে দৃষ্টান্তস্বরূপ বলতে চাই, গাইঘাটায় এইরকম ২৯ টি গভীর নলকূপ আছে। এই ২৯টি গভীর নলকূপের মধ্যে ২১টি নলকূপ বাতিল হয়ে যাচ্ছে। সেখানে আর্সেনিক দূষিত জল পাওয়া যাচ্ছে। এই দিকটা না যাওয়াই বাঞ্ছনীয় এবং যেটা সার্ফেস ওয়াটার আমাদের দেশে ৪ হাজার বর্গ কিলোমিটার যে জলাভূমি আছে সেই জলাভূমিতে প্রতি বছর ১৮০০ মিলিমিটার জল এই সার্ফেস ওয়াটার থেকে কিভাবে আর্সেনিক মুক্ত জল সরবরাহ সুনিশ্চিত করা যায় সেটা দেখা দরকার। ফলে রোগ প্রতিষেধকের দিকটা তার জন্য যেমন প্রকল্পগুলি নেওয়া দরকার, তার পাশাপাশি যেটা দরকার সেটা হচ্ছে নিরাময়ের দিকটা। ইতিমধ্যেই আর্সেনিকে আক্রান্ত ১ হাজার লোক মারা গেছে - এটা রেকর্ডেড। ৩ লক্ষাধিক যারা আর্সেনিক আক্রান্ত তাদের কোন চিকিৎসার ব্যবস্থা নেই এবং যা আছে সেই চিকিৎসা ব্যবস্থা খুবই অপ্রতুল। এদের ক্ষেত্রে চিকিৎসার সমস্যা হচ্ছে যেটা, সেটা হচ্ছে- আপনি নিজেই জানেন - এম.বি.বি.এস কোর্সে মাত্র দেড় পাতা আর্সেনিকের জন্য আছে। অ্যাকচুয়ালি আর্সেনিকে আক্রান্ত হচ্ছে কিনা তারা সেটা ধরতে পারে না। ফলে আর্সেনিকের প্রশিক্ষণ বিশেষভাবে হওয়া দরকার যাতে রোগ ধরতে পারে। সুতরাং প্রশিক্ষণ ব্যবস্থা এবং ব্লক স্তরে আর্সেনিকের চিকিৎসা ব্যবস্থা যাতে হয় তারজন্য যথাযথ ব্যবস্থা নেওয়া দরকার। এগুলি দুরূহ ব্যাপার নয়, বিরাট অঙ্কের টাকা ব্যাপার নয়। অথচ এই প্রচেষ্টা নেওয়া হচ্ছে না। সাথে-সাথে আর্সেনিক নিয়ে একটা সচেতনতা বৃদ্ধি করা দরকার। ১৬/১৭ বছর আগে ক্ষিতিশচন্দ্র সাহা প্রথম স্কুল অফ ট্রপিকাল মেডিসিনে এই আর্সেনিক রোগ ধরেন এবং বলেন, নলকূপের দূষিত জল, পানীয় জল থেকে এই জিনিস হচ্ছে। এত বছর ধরে যারা আর্সেনিক ফিল্ডে কাজ করছে তাদের উৎসাহিত করা, অনুপ্রাণিত করা দরকার। যারা আর্সেনিকের ব্যাপার নিয়ে গবেষণা করছে তাদের জন্য কমিটি করা যাতে আর্সেনিক কিভাবে নিরাময় হয়। আর্সেনিকের দূষিত জলের হাত থেকে পরিত্রাণ পাবার জন্য উদ্যোগ নেওয়া দরকার। এ ব্যাপারে যারা গবেষণা করছে, যারা চর্চা করছে সরকারের পক্ষ থেকে তাদের উদ্বুদ্ধ করা, উৎসাহিত করার পরিবর্তে বিভিন্নভাবে তাদের কাজকে বাধা সৃষ্টি করা হয়েছে। যেমন ডঃ দীপঙ্কর চক্রবর্তী, তিনি আপনাদের তৈরী টাস্ক ফোর্সের কোন কাজ হয়নি বলে সেখান থেকে পদত্যাগ করেছেন। মাননীয় মন্ত্রী বললেন, "মাননীয় সদস্য মোশন এনেছেন, উনি কি

জানেন, ওনার এলাকায় এইরকম হয়েছে এবং সেখানে যে কাজের উদ্যোগ নেওয়া হয়েছে তার জন্য উনি সহযোগিতা চান।" আমি তার উত্তরে বলতে চাই, উনি কি সহোযোগিতা চেয়ে অসহযোগিতা পাচ্ছেন? সুতরাং এইভাবে ঘটনাগুলিকে উপস্থাপনা করছেন কেন? এই ব্যাপারে দলমত নির্বিশেষে সমস্ত মানুষই এগিয়ে আসেন। ফলে এইভাবে সমস্যাটাকে এড়িয়ে যাওয়া ঠিক হবে না। তাই আমি মনে করি, সত্যিই যদি ভাবেন যে হ্যাঁ, ঘটনা খুবই গুরুত্বপূর্ণ তাহলে আর্সেনিকের হাত থেকে পরিত্রাণ পাবার জন্য যুদ্ধকালীন পদক্ষেপে এগিয়ে আসুন এবং ভূগর্ভ থেকে যেভাবে জল তোলা হচ্ছে তার জন্য নিষেধাজ্ঞা জারি করার জন্য আমার যে প্রস্তাব সেই প্রস্তাবকে সমর্থন করবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Deba Prasad Sarkar that :

"এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে, রাজ্যে কলকাতাসহ ৯টি জেলার অন্তর্গত ৭৬টি ব্লকের ১২০৬গ্রাম/মৌজার ভূগর্ভস্থ পানীয় জল আর্সেনিক দূষণে দূষিত যা এক ভয়াবহ রূপ পরিগ্রহ করেছে এবং এই ব্লকগুলিতে প্রায় ১কোটি মানুষ অজান্তে পান করে চলেছে এই আর্সেনিক দূষিত জল, যার মধ্যে ৩ লক্ষের বেশী মানুষ রোগে আক্রান্ত এবং আরও অসংখ্য মানুষের খুব শীঘ্রই রোগাক্রান্ত হয়ে পড়ার সম্ভবনা প্রবল।

এই সভা আরও লক্ষ্য করছে যে, দীর্ঘকাল ধরে এই সমস্যাগুলিকে গোপন রাখা এবং গুরুত্বহীন করে দেখানোর চেষ্টা চলছে এবং ভূগর্ভ থেকে জল তোলা ও ব্যবহার নিয়ন্ত্রণ করার কোন সুনির্দিষ্ট সরকারী ব্যবস্থা এবং আর্সেনিক দূষণ সংক্রান্ত সমস্যার সঠিক উপলব্ধি ও তার সমাধানে যুদ্ধকালীন কোন ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না।

এই সভা অবগত আছে যে, বৈজ্ঞানিক বিশ্লেষণে প্রাপ্ত তথ্যানুযায়ী ভূতাত্ত্বিক কারণেই পানীয় জলে আর্সেনিক সংক্রমণ ঘটছে এবং মাটির তলা থেকে অত্যাধিক জল তুলে নেওয়ার জন্য এই বিপর্যয়।

অতএব, এই সভা রাজ্য সরকারের কাছে আর্সেনিক দূষণ সংক্রান্ত সমস্যার মোকাবিলার জন্য নিম্নলিখিত পদক্ষেপ গ্রহণের দাবী জানাচ্ছে ঃ

(১) দীর্ঘমেয়াদী ব্যবস্থা হিসাবে বিশেষজ্ঞদের সহায়তায় এমন সঠিক ব্যবস্থা গ্রহণ করা হোক যাতে ভূগর্ভস্থ জল তার পূর্বাবস্থায় ফিরে আসতে পারে;

(২) আশু ব্যবস্থা হিসাবে বর্তমানে ঃ

(ক) যুদ্ধকালীন পদক্ষেপে বিকল্প আর্সেনিকমুক্ত পানীয় জল সরবরাহ করা হোক,

(খ) আর্সেনিকজনিত রোগে আক্রান্ত মানুষের বিনা মূল্যে চিকিৎসার ব্যবস্থা করা হোক, এবং

(গ) সরকারী চিকিৎসক, স্বাস্থ্যকর্মী ও সমাজসেবীদের প্রশিক্ষণ দিয়ে আর্সেনিক আক্রান্ত রোগীদের চিহ্নিত করতে ব্যবস্থা গ্রহণ করা হোক।"

The motion was then put and a Division was taken with the following results :

**NOES**

Abu Ayes Mondal Shri
Ankura Shri Suresh
Chattopadhyay Shri Jyoti Krishna
Chowdhury, Shri Nanigopal
Das Shri Vidyut Kr.
Das Thakur, Shri Chittaranjan
Dutta, Shri Himangshu
Deb, Shri Rabin
Dey, Smt. Ibha
Dey, Shri Naren
Dhar, Shri Padma Nidhi
Duley, Shri Krishna Prasad
Hazra, Shri Samar
Haque, Shri Mozammel
Khanra, Shri Saktipada
Kundu, Shri Ranjit
Mondal, Shri Ganesh
Mondal, Shri Manik Chandra
Mondal, Shri Rabindra Nath
Mondal, Shri Prabhanjan
Mitra, Shri Biswanath
Mistry, Shri Bimal
Mukherjee, Shri Narayan
Mukheree, Shri Pratyush
Nanda, Shri Brahmamoy
Naskar, Shri Sankar Saran
Pal, Shri Shyama Prosad
Pan, Shri Bhaktaram
Saha, Smt. Kamal Bose
Sengupta, Smt.
Shaw, Dr. Pravin Kumar
Sinha, Shri Prabodh Chandra

Sk. Majed Ali, Shri

**AYES**

Abdul Mannan, Shri
Abu Hasem Khan Chowdhury, Shri
Chattopadhyay, Shri Sobhandeb
Chhetri Nar Bahadur
Das, Shri Pulak Chandra
Hena, Shri Abu
Khanra, Shri Ajit
Md. Fazle Haque
Mitra, Smt. Sabitri
Mondal, Shri Ram Prabesh
Mukherjee, Shri Ashok (Gopal)
Mukherjee, Shri Sibdas
Roy, Shri Tapas
Sardar, Shri Sital Kumar

The Ayes being 14 and noes 33. The motion was then lost.

## Adjournment

The House was then adjourned at 2.39 p.m. till 11.00 a.m. on Tuesday, the 13th February, 2001, at Assembly House. Kolkata.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Kolkata, on Monday, the 13th February, 2001 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 08 Ministers, 02 Ministers of State and 87 Members.

[11.00 — 11.10 a.m.]

### PRESENTATION OF COMMITTEE REPORT 79TH REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE

**Mr. Speaker :** The Business Advisory Committee met in my chamber yesterday and recommended the following programme of business :

**Revised Programme of Business for the 13th February, 2001 and Programme of Business for the 15th and the 16th February, 2001 (as adopted by the House on the 79th Report of the Business Advisory Committee presented on the 13th February, 2001)**

| | | | |
|---|---|---|---|
| 13.2.2001 Tuesday : | (i) | The West Bengal State Health Service (Amendment) Bill, 2001 (Introduction, Consideration & Passing) | .... 1 hour |
| | (ii) | The Rabindra Mukta Vidyalaya Bill, 2001 (Introduction, Consideration & Passing) | .... 1 hour |
| | (iii) | The Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 2001 (Introduction, Consideration & Passing) | .... 1 hour |
| 14.2.2001, Wednesday : | (i) | The Siliguri Municipal Corporation (Amendment) Bill, 2001 (Introduction, Consideration & Passing) | .... 1/2 hour |

| | | |
|---|---|---|
| | (ii) The Asansol Municipal Corporation (Amendment) Bill, 2001 (Introduction, Consideration & Passing) | .... 1/2 hour |
| | (iii) The Chandannagore Municipal Corporation (Amendment) Bill, 2001 (Introduction, Consideration & Passing) | .... 1/2 hour |
| | (iv) The Howrah Municipal Corporation (Amendment) Bill, 2001 (Introduction, Consideration & Passing) | .... 1/2 hour |
| | (v) The Calcutta Municipal Corporation (amendment) Bill, 2001 (Introduction, Consideration & Passing) | .... 1 hour |
| | (vi) The West Bengal Co-operative Societies (Validation of Things Done and Actions Taken) Bill, 2001 (Introduction, Consideration & Passing) | .... 1 hour |
| 15.2.2001, Thursday : | (i) The West Bengal School Service Commission (Amendment) Bill, 2001 (Introduction, Consideration & Passing) | .... 1 hour |
| | (ii) The West Bengal Heritage Commission Bill, 2001 (Introduction, Consideration & Passing) | .... 1 hour |
| 16.2.2001 Friday : (3.00 p.m.) | Presentation of Annual Financial Statement of the Government of West Bengal for the year 2001-2002 | |

I now request the Parliamentary Affairs Minister to move the Motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 79th report of the Business Advisory Committee as presented in the House be agreed to.

The Motion was then put and agreed to.

## Starred Questions
### (to which oral answers were given.)

40. Held Over.

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মিঃ স্পীকার স্যার, ৪০ নং প্রশ্নটা বন্যা সংক্রান্ত ব্যাপারে করা হয়েছিল। সেটাকেই আপনি হেল্ডওভার করে দিলেন! এই সরকারই তো বন্যা বন্যা বলে চিৎকার করছেন।

41. Not Called.

### সৈনিক বোর্ড গঠন

*৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯০) **শ্রী পুলকচন্দ্র দাস ঃ** সমাজকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে প্রাক্তন সৈনিকদের কল্যাণে সৈনিক বোর্ড গঠিত হয়েছে কিনা;

(খ) হলে, রাজ্যের কোন্ কোন্ জেলায় সৈনিক বোর্ড স্থাপন করা হয়েছে; এবং

(গ) ঐ সৈনিক বোর্ডের প্রধান কাজ কি?

(নয়েজ এ্যান্ড ইন্টারাপশন).....

....(গোলমাল)....

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) কলকাতা (২) উত্তর ২৪ পরগণা (৩) দক্ষিণ ২৪ পরগণা (৪) হাওড়া (৫) মেদিনীপুর, (৬) নদীয়া (৭) দার্জিলিং (৮) জলপাইগুড়ি (৯) বর্ধমান (১০) দক্ষিণ দিনাজপুর।

(গ) সৈনিক বোর্ডগুলির প্রধান কাজগুলি নিম্নরূপ ঃ

(১) অবসরপ্রাপ্ত সৈনিকদের সরকারী চাকুরীতে নিয়োগের জন্য নাম নথিভুক্ত করা।

(২) মৃত সৈনিকদের স্ত্রী, পুত্র ও কন্যাদের এবং অক্ষম সৈনিকদের পুনর্বাসন।

(৩) অবসরপ্রাপ্ত সৈনিকদের কল্যাণে বিবিধ অনুদান প্রদান যেমন ঃ (ক) পুত্রকন্যাদের পুস্তক প্রদান (খ) কন্যাদের বিবাহে অনুদান (গ) পুত্রকন্যাদের উচ্চশিক্ষার্থে অনুদান (ঘ) অক্ষম সৈনিকদের 'জয় জোয়ান' স্টলের জন্য অনুদান প্রদান (ঙ) জেলা দাতব্য ত্রাণ তহবিল থেকে সহায়তা প্রদান (চ) দ্বিতীয় বিশ্বযুদ্ধের সৈনিকদের পেনশন প্রদান।

(৪) প্রাক্তন ও মৃত সৈনিকদের পরিবারবর্গকে সামাজিক, প্রশাসনিক এবং আইনী সহায়তা প্রদান

(৫) অবসরপ্রাপ্ত সৈনিকদের পুত্রকন্যার নাম আই.আই.টি এবং জয়েন্ট এন্ট্রাসের জন্য স্পনসর করা।

**শ্রী পুলক চন্দ্র দাস ঃ** সরকার যে কাজগুলো করছেন তার বিস্তৃত বিবরণ আছে কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** হ্যাঁ, রিপোর্ট আছে।

**শ্রী পুলক চন্দ্র দাস ঃ** সেটা সার্কুলেট করা হয়েছে কোনদিন?

**মিঃ স্পীকার ঃ** মিঃ চৌধুরী, রিপোর্ট থাকলে তার একটা কপি ওঁকে দিয়ে দেবেন।

**শ্রী পুলক চন্দ্র দাস ঃ** ঐ বোর্ড কাদের নিয়ে কিভাবে গঠিত হয়?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** আমাদের এই যে বোর্ড সৈনিকদের কল্যাণের জন্য এটা বোর্ড বলা হচ্ছে। প্রতিটি অফিসে সেই ভাবে তৈরী হয় না। ওদের একটা সেক্রেটারী আছেন, এক্স সার্ভিস ম্যান থাকেন এবং ডি. এম থাকেন।

**শ্রী পুলক চন্দ্র দাস ঃ** বোর্ডটা কি ফিক্সড্ প্রিয়ডের জন্য, চিরকালের জন্য নাকি পরিবর্তন হয়? এটা কি ভাবে তৈরী হয়?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** আমার মনে হয় আপনার শুনতে ভুল হয়েছে। ব্যাপারটা হচ্ছে বোর্ড এই ভাবে তৈরী হয় না। প্রতিটি জায়গায় যেখানে সেন্টার তৈরী করা হয়, যেমন বর্দ্ধমান, পশ্চিমদিনাজপুর এই ধরণের জায়গা গুলিতে সেই বোর্ড তৈরী হয়। আমাদের সেন্টার তৈরী হয় এবং প্রতিটি সময় নূতন নূতন তৈরী হয়। এই বোর্ডে ডি.এম এবং গর্ভনমেন্টের অফিসাররা থাকেন।

**শ্রী পুলক চন্দ্র দাস ঃ** এই বোর্ডের সদস্য কারা হন?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** গর্ভনমেন্টের অফিসাররা সদস্য হন।

**শ্রী অম্বিকা ব্যানার্জী ঃ** আমরা লক্ষ্য করে দেখেছি এই যে সৈনিক নেওয়া হয় পশ্চিমবাংলা থেকে, আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করে থাকি পশ্চিমবাংলার ছেলেরা এই সৈনিকের চাকুরীতে যাচ্ছে না। আমরা লক্ষ্য করে দেখেছি ভিন্ন রাজ্য থেকে পশ্চিমবাংলায় এসে আমাদের কাছে আসে সার্টিফিকেট নিতে যে, আমরা এখানে

থাকি—তারা চাকুরী নিয়ে যাচ্ছে। আমাদের এখানকার ছেলেদের উৎসাহিত করে এই চাকুরী পেতে সাহায্য করার কোন ব্যবস্থা আপনার আছে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** ঘটনা হচ্ছে এই চাকুরী তো অল্প সংখ্যায় থাকে, এটা সবাই জানেন। পশ্চিমবাংলার ছেলেরা চাকুরী পাচ্ছে না তা নয়। কারণ সমস্ত জায়গায় জেল ডিপার্টমেন্ট এবং বিভিন্ন ডিপার্টমেন্টে কিছু কিছু তারা পায়। অন্য জায়গা থেকে অ্যাপ্লিকেশান করে তারা যদি এনটাইটেল্ড হয় তাহলে তাকে তো আটকাতে পারবো না যেহেতু এটা অল ইন্ডিয়া বেসিসে হয়। যত দরখাস্ত পড়ে তত লোককে নেবার ক্ষমতা আমাদের নেই, সেই জন্য নূতন করে উৎসাহিত করার কোন প্রয়োজন হয় না।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কোন্ কোন্ জেলায় বোর্ড গঠন করা হয়েছে এবং সেই বোর্ডের প্রধান কাজ কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** আমি প্রথমেই কোশ্চেনের উত্তরে বলেছি কলিকাতা, উত্তর ২৪-পরগনা, দক্ষিণ ২৪-পরগনা, হাওড়া, মেদিনীপুর, নদীয়া, দার্জিলিং, জলপাইগুড়ি, বর্ধমান এবং দক্ষিণ দিনাজপুরে বোর্ড আছে।

**শ্রী অশোক কুমার দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি একটি অতিরিক্ত প্রশ্ন করতে চাই। আপনি এই যে বোর্ডের কথা বলেছেন এই বোর্ডে কারা কারা থাকতে পারে দয়া করে বলবেন কি? আগের উত্তরটা পরিষ্কার ছিল না।

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** আমি তো প্রথমেই বলেছি। এই বোর্ডে জেলার যিনি ডি.এম তিনি থাকেন, সৈনিকদের জন্য যিনি সেক্রেটারী যান তিনি থাকেন, এখানে যিনি সেক্রেটারী আছেন তিনি থাকেন, সৈনিকের অফিসাররা থাকেন এবং ওয়েলফেয়ার অফিসার একজন থাকেন।

## কৃষি প্রশিক্ষণ

*৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৭) **ডাঃ রামচন্দ্র মণ্ডল ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কৃষি প্রযুক্তি সহায়ক নিয়োগের আগে বা পরে কৃষি-প্রশিক্ষণের কোন ব্যবস্থা আছে; এবং

(খ) সত্যি হলে, তার সময়সীমা ও কোথায় কোথায় এরূপ প্রশিক্ষণ দেওয়া হয়?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ**

(ক) হ্যাঁ।

(খ) চাকুরীতে নিয়োগের আগে ছয়মাস এবং চাকুরীতে নিয়োগের তিন বছর পর চাকুরীরত অবস্থায় আরও ছয়মাস প্রশিক্ষণ নেওয়ার বাধ্যতামূলক ব্যবস্থা আছে। প্রশিক্ষণ দেওয়ার কেন্দ্রগুলো নিম্নে দেওয়া হইল।

১। কৃষি প্রশিক্ষণ কেন্দ্র, রামকৃষ্ণমিশন আশ্রম, নরেন্দ্রপুর, দক্ষিণ ২৪ পরগণা।

২। কৃষি প্রশিক্ষণ কেন্দ্র, চুচুঁড়া, হুগলী।

৩। কৃষি প্রশিক্ষণ কেন্দ্র, বর্ধমান।

৪। কৃষি প্রশিক্ষণ কেন্দ্র, ফুলিয়া, নদীয়া।

৫। কৃষি প্রশিক্ষণ কেন্দ্র, মালদা।

৬। কৃষি প্রশিক্ষণ কেন্দ্র, বালুর ঘাট, দক্ষিণ দিনাজপুর।

[11.10 — 11.20 p.m.]

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** কেপিএস-রা ব্লকস্তরে কি ধরণের কাজে নিযুক্ত থাকেন, এবং তাঁদের কতকগুলো কাজ যেমন ধরুণ, মিনিকিট বিলি করা, এগুলোর তাঁরা ফিড ব্যাক রিপোর্ট দেন কিনা?

**শ্রী নরেন দে ঃ** এঁদের কাজ হচ্ছে কৃষকদের নিয়মিতভাবে পরামর্শ দেওয়া। মিনিকিট ডিস্ট্রিবিউশনে এঁরা সহযোগিতা করেন। এটা এঁদের দায়িত্ব।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** প্রতিটি ব্লকে এডিএফ কতজন করে থাকেন এবং কত কেপিএস কাজ করছেন?

**শ্রী নরেন দে ঃ** এখন আমাদের রাজ্যে ৩,১৯৩ জন কেপিএস আছেন। এখনও কিছু পোষ্ট খালি আছে।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** এই যে কেপিএসরা নিযুক্ত হন, তাঁদের যে কাজ, বর্তমানে আমরা উন্নত প্রথায় কৃষির যে চাষ করি, তারজন্য তাঁদের একটা প্রোগ্রাম দেওয়া হয়েছে, তাঁদের নিযুক্ত করার ফলে কিভাবে এগ্রিকালচারাল ডেভালপমেন্ট হচ্ছে?

**শ্রী নরেন দে ঃ** এঁদের কাজ হচ্ছে কৃষকদের বিজ্ঞানভিত্তিক নিয়মিত পরামর্শ দেওয়া, তাদের নিয়মিত দেখা। এটা যাতে সুষ্ঠুভাবে করতে পারেন তারজন্য চাকুরী পাবার আগে এঁদের ছ'মাস ট্রেনিং নিতে হয়। ট্রেনিংয়ে পাশ করলে এঁরা চাকুরী পান। চাকুরী পাবার পর, তিন বছর পর এঁদের আবার রিফ্রেশার কোর্সে ট্রেনিং নিতে হয়, যাতে করে এঁরা কৃষি বিজ্ঞান সম্পর্কে বেশ কিছু অবহিত হয়ে যান, যাতে কৃষকদের সাধারণ যে সমস্যা আসে তাতে এঁরা পরামর্শ দিতে পারেন। তারপর কৃষকরা এস এ.ও এবং পি. এ. ও যাঁরা আছেন তাঁদের সাথে যোগাযোগ করেন। এইভাবে আমাদের কাজটা চলছে।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি কৃষি প্রযুক্তি সহায়কদের ট্রেনিং দেওয়ার জন্য বিভিন্ন জায়গায় ট্রেনিং সেন্টার করেছেন, হাওড়া জেলায় এই ট্রেনিং সেন্টার করবার ব্যবস্থা করবেন কি?

**শ্রী নরেন দে ঃ** কিভাবে করবো, দেখা যেতে পারে।

*44. Not Called.

*45. Not Called.

## Death Caused by Flood

*46. (Admitted Question No. *145) **Shri Pankaj Banerjee** : Will the Minister-in-Charge of the Relief Department be pleased to state—

(a) how many persons died in the recent flood (Districtwise) in the State; and

(b) how many cases had the relatives of such victims received financial help from the Government?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ**

(ক) জেলাওয়ারি মৃতের সংখ্যা বর্ধমানে ৭০, বীরভূম জেলায় ২২৮, মুর্শিদাবাদ জেলায় ৬৬৩, নদীয়া জেলায় ৩১২, হুগলী জেলায় ২৩, মেদিনীপুর জেলায় ১২, হাওড়া জেলায় ১, উত্তর ২৪ পরগণা জেলায় ৪৭, মোট ১৩৫৬।

(খ) ১৩৫৬ জন মৃতের পরিবারবর্গকে প্রত্যেককে ২০ হাজার টাকা করে রাজ্য সরকারের পক্ষ থেকে দেওয়া হয়েছে। তাছাড়া, প্রধানমন্ত্রীর ত্রাণ তহবিল থেকে প্রত্যেককে ৫০ হাজার টাকা করে দেওয়া হয়েছে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অতিরিক্ত প্রশ্ন করছি, এই যে ১৩৫৬ জন মারা গিয়েছেন বন্যার ফলে, আপনি বললেন এই বন্যাজনিত কারণে ভেসে যায়নি, তবে সাপে কাটার কারণে কতজন মারা গিয়েছেন, এই ধরণের যারা মারা গিয়েছেন তাদের ব্যাপারটা রিলিফের তালিকায় এনেছেন কিনা বা সাহায্যের কোন ব্যবস্থা করেছেন কিনা বলবেন কি?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** সাপে কাটার কারণে যেটা বলছেন এটা চিন্তাভাবনা হয়নি, তবে যারা প্রাকৃতিক বিপর্যয়ে মারা গিয়েছেন তাদের লিস্টটাই আছে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** যাদের খুঁজে পাওয়া যায়নি, এই রকম নিখোঁজ লোকের সংখ্যা কত?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** নিখোঁজ লোকের সংখ্যা ১৫৪। বীরভূমে ১০, মুর্শিদাবাদে ৯৭, নদীয়ায় ৩৪, নর্থ ২৪ পরগণায় ১৩ অর্থাৎ মোট ১৫৪।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** স্যার, উনি বললেন যারা মারা গিয়েছেন তাদের নিকট আত্মীয়দের টাকা-পয়সা দেওয়া হচ্ছে। আমার কাছে সুস্পষ্ট অভিযোগ আছে নদীয়া, মুর্শিদাবাদে এই রকম অনেকে আছেন যারা মারা গিয়েছেন তাদের নিকট আত্মীয়রা টাকা পাচ্ছে না। তারা জেলা শাসকের কাছে দরবার করছেন কিন্তু টাকা পাচ্ছে না। এই সম্পর্কে আপনি কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় সদস্যর প্রশ্নের উত্তরে বলি, এই সম্পর্কে আমার কাছে সেই রকম কোন অভিযোগ এখনও আসেনি। আমার কাছে খবর আছে সমস্ত টাকা দিয়ে দেওয়া হয়েছে।

১। কৃষি প্রশিক্ষণ কেন্দ্র, রামকৃষ্ণমিশন আশ্রম, নরেন্দ্রপুর, দক্ষিণ ২৪ পরগণা।

২। কৃষি প্রশিক্ষণ কেন্দ্র, চুচুঁড়া, হুগলী।

৩। কৃষি প্রশিক্ষণ কেন্দ্র, বর্ধমান।

৪। কৃষি প্রশিক্ষণ কেন্দ্র, ফুলিয়া, নদীয়া।

৫। কৃষি প্রশিক্ষণ কেন্দ্র, মালদা।

৬। কৃষি প্রশিক্ষণ কেন্দ্র, বালুর ঘাট, দক্ষিণ দিনাজপুর।

[11.10 — 11.20 p.m.]

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** কেপিএস-রা ব্লকস্তরে কি ধরণের কাজে নিযুক্ত থাকেন, এবং তাঁদের কতকগুলো কাজ যেমন ধরুণ, মিনিকিট বিলি করা, এগুলোর তাঁরা ফিড ব্যাক রিপোর্ট দেন কিনা?

**শ্রী নরেন দে ঃ** এঁদের কাজ হচ্ছে কৃষকদের নিয়মিতভাবে পরামর্শ দেওয়া। মিনিকিট ডিস্ট্রিবিউশনে এঁরা সহযোগিতা করেন। এটা এঁদের দায়িত্ব।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** প্রতিটি ব্লকে এডিএফ কতজন করে থাকেন এবং কত কেপিএস কাজ করছেন?

**শ্রী নরেন দে ঃ** এখন আমাদের রাজ্যে ৩,১৯৩ জন কেপিএস আছেন। এখনও কিছু পোষ্ট খালি আছে।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** এই যে কেপিএসরা নিযুক্ত হন, তাঁদের যে কাজ, বর্তমানে আমরা উন্নত প্রথায় কৃষির যে চাষ করি, তারজন্য তাঁদের একটা প্রোগ্রাম দেওয়া হয়েছে, তাঁদের নিযুক্ত করার ফলে কিভাবে এগ্রিকালচারাল ডেভালপমেন্ট হচ্ছে?

**শ্রী নরেন দে ঃ** এঁদের কাজ হচ্ছে কৃষকদের বিজ্ঞানভিত্তিক নিয়মিত পরামর্শ দেওয়া, তাদের নিয়মিত দেখা। এটা যাতে সুষ্ঠুভাবে করতে পারেন তারজন্য চাকুরী পাবার আগে এঁদের ছ'মাস ট্রেনিং নিতে হয়। ট্রেনিংয়ে পাশ করলে এঁরা চাকুরী পান। চাকুরী পাবার পর, তিন বছর পর এঁদের আবার রিফ্রেশার কোর্সে ট্রেনিং নিতে হয়, যাতে করে এঁরা কৃষি বিজ্ঞান সম্পর্কে বেশ কিছু অবহিত হয়ে যান, যাতে কৃষকদের সাধারণ যে সমস্যা আসে তাতে এঁরা পরামর্শ দিতে পারেন। তারপর কৃষকরা এস এ.ও এবং পি. এ. ও যাঁরা আছেন তাঁদের সাথে যোগাযোগ করেন। এইভাবে আমাদের কাজটা চলছে।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি কৃষি প্রযুক্তি সহায়কদের ট্রেনিং দেওয়ার জন্য বিভিন্ন জায়গায় ট্রেনিং সেন্টার করেছেন, হাওড়া জেলায় এই ট্রেনিং সেন্টার করবার ব্যবস্থা করবেন কি?

**শ্রী নরেন দে ঃ** কিভাবে করবো, দেখা যেতে পারে।

*44. Not Called.

*45. Not Called.

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** নির্মাণ হয়ে গেছে—বর্ধমান জেলায় ১টি; কুচবিহারে ৮টি; দক্ষিণ দিনাজপুরে ৮টি; মেদিনীপুর জেলায় ৪টি; মুর্শিদাবাদ জেলায় ৩টি; উত্তর ২৪ পরগণা জেলায় ১০টি; দক্ষিণ ২৪ পরগণা জেলায় ৯টি; উত্তর দিনাজপুরে ৪টি; মালদহ জেলায় ১টি, মোট ৪৮টি। আর নির্মীয়মান আছে—বর্ধমান ২টি; বীরভূম ১টি; কুচবিহারে ১টি; দক্ষিণ দিনাজপুরে ২টি; দার্জিলিঙে ২টি; হাওড়া জেলায় ২টি; মেদিনীপুরে ৪টি; উত্তর ২৪ পরগণায় ১১টি; দক্ষিণ ২৪ পরগণায় ১টি এবং জলপাইগুড়িতে ৪টি, মোট ৩০টি।

**শ্রী পুলক চন্দ্র দাস ঃ** এক একটি বন্যাশ্রয়ে কতজনকে রাখা যায়, সেখানে কোন ইনফ্রাস্ট্রাকচার তৈরী হয়েছে কি? এক একটি বন্যাশ্রয় কতখানি জায়গা জুড়ে তৈরী হয়েছে এবং কত খরচ হয়েছে?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** প্রত্যেকটি ফ্লাড শেল্টারে ৫০০-রও অধিক লোককে রাখা যাবে এবং ঐ জায়গাগুলিতে ইনফ্রাস্ট্রাকচার তৈরী হয়েছে এবং জলেরও ব্যবস্থা হয়েছে। আর এক একটি বন্যাশ্রয়ের জন্য প্রথম দিকে পাঁচ লক্ষ টাকা খরচ হয়েছিল, এখন সেটা আরও বেড়ে গেছে। তবে এরিয়ার ব্যাপারটা বলা যাবে না, এর জন্য নোটিশ দিতে হবে।

**শ্রী বংশীবদন মৈত্র ঃ** হুগলী জেলার খানাকুলে এই রকম বন্যাশ্রয় কেন্দ্র বারো, চৌদ্দ বছর আগে তৈরী হয়েছিল। এখন ঘরগুলো জরাজীর্ণ অবস্থায় পড়ে রয়েছে। তাদের সংস্কারের কোন ব্যবস্থা হচ্ছে কিনা তা মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে জানতে চাইছি?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** এই ঘরগুলো অচল অবস্থায় পড়ে রয়েছে এই রকম কোন খবর আমার কাছে নেই। ই.সি-তে ১৯৮১-৮৯ পর্যন্ত প্রায় ৮৫টি এই রকম ফ্লাড শেল্টার তৈরী হয়েছিল।

**শ্রী শৈলজা দাস ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানিয়েছেন কিছু জেলায় এই রকম বন্যাশ্রয় কেন্দ্র নির্মান হয়েছে। মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আমি জানতে চাই, এই বন্যাশ্রয় কেন্দ্রর স্থান নির্ণয়ের ক্ষেত্রে কি কি দিক বিবেচনা করা হয়?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** বন্যাপ্রবণ এলাকায় পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদ মিলে এই স্থানগুলো নির্ণয় করা হয়। আমি চাইলেও আমার পুরুলিয়া জেলায় এই বন্যাশ্রয় কেন্দ্র আমি তৈরী করতে পারব না।

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ ঃ** এপ্রিল মাসের প্রাকৃতিক দুর্যোগে বহু ঘরবাড়ি নষ্ট হয়ে গিয়েছিল, তার পরিপ্রেক্ষিতে কোন্ কোন্ জেলায় কত ত্রিপল দিয়েছিলেন বা কি সাহায্য করেছিলেন দয়া করে জানাবেন কি?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** এই প্রশ্নটা রেলিভেন্ট নয়, এটা ফ্লাড সেল্টার সংক্রান্ত বিষয়।

**শ্রী অম্বিকা ব্যানার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় হাওড়া জেলায় দুটো ফ্লাড সেন্টারের কথা বললেন। কল্যাণপুর এবং উদয়নারায়ণপুরে কি করেছেন?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** হাওড়া জেলায় নির্মীয়মান অবস্থায় আছে। একটি গৌরাঙ্গপুর ব্লকে, মৌজা-শ্যামপুর, আর একটি ডোমজুড় ব্লকে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** সেইসব ফ্লাড সেন্টার গুলোতে কি শুধু ঘরই করে রেখেছেন না কি তার জন্য যে পরিকাঠামো দরকার—পানীয় জল, বিদ্যুৎ, ইত্যাদি সেসবের ব্যবস্থা করেছেন, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** ঐসব শেল্টারগুলোতে পানীয় জল, শৌচালয়, প্রভৃতি প্রয়োজনীয় ব্যবস্থাগুলোও করা হয়েছে।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় মন্ত্রী ডোমজুড়ে একটি রিলিফ সেন্টার হওয়ার কথা বললেন। কিন্তু কল্যাণপুর এবং উদয়নারায়ণপুরে প্রত্যেক বছর বন্যা হয়। অথচ কল্যাণপুরের কথা শুনলাম না। আমার প্রশ্ন—এইগুলো যে নির্মাণ হবে, তার স্থান ঠিক হবে কি এক্সপার্ট কমিটির সুপারিশের ভিত্তিতে না কি সি.পি.এম.-এর এম.এল.এ-দের সুপারিশে?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** আগেই বলেছি স্থান নির্বাচন করা হয় গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা-পরিষদ থেকে।

## Starred Questions
## (to which answers were laid on the Table.)

### সুসংহত শিশু বিকাশ প্রকল্প

*৪১। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৮) **শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** সমাজকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান আর্থিক বছরে (ডিসেম্বর ২০০০ পর্যন্ত) রাজ্যে কতগুলি নতুন 'সুসংহত শিশু বিকাশ প্রকল্প চালু হয়েছে; এবং

(খ) উক্ত প্রকল্পগুলিতে বরাদ্দকৃত অর্থের কত শতাংশ কেন্দ্রীয় সরকার বহণ করে থাকেন?

**সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় ঃ**

(ক) ১৩টি।

(খ) প্রায় ৬৫% (পঁয়ষটি শতাংশ)

### মহিলা কমিশনের রিপোর্ট

*৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩১০) **শ্রী তপন হোড় ঃ** সমাজকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মহিলা কমিশনের সুপারিশসহ কতগুলি রিপোর্ট এ পর্যন্ত সরকারের কাছে এসেছে; এবং

(খ) উক্ত রিপোর্টগুলির ভিত্তিতে সরকার কী ধরনের পদক্ষেপ গ্রহণ করেছেন?

**সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় ঃ**

(ক) ছয়টি।

(খ) উক্ত রিপোর্টগুলির ভিত্তিতে সরকার নিম্নলিখিত পদক্ষেপ গ্রহণ করেছেন ঃ

(১) মহিলাদের উপর নির্যাতন ও অপরাধ দমনের উদ্দেশ্যে রাজ্যস্তরে ও জেলাস্তরে নারী অধিকার সুরক্ষা কমিটি গঠন করা হয়েছে।

(২) নারী অধিকার পারিবারিক আইন, পণ-প্রথার কুফল, সামাজিক সুরক্ষা ও সমাজ কল্যাণের লক্ষ্যে জেলাস্তরে সচেতনতা শিবির, কর্মশালা, আলোচনা সভা, পদযাত্রার নিয়মিত কর্মসূচী গ্রহণ করা হয়েছে।

(৩) পারিবারিক আদালত স্থাপন করা হয়েছে

(৪) দুর্দশাগ্রস্ত মহিলাদের সম্পর্কে সর্বস্তরের পুলিশ কর্মী ও আধিকারিকদের মধ্যে সমব্যথীমূলক চেতনা সঞ্চারের উদ্দেশ্যে সংবেদনশীলতা সৃষ্টির কর্মসূচী গ্রহণ করা হয়েছে।

(৫) মহিলা সংক্রান্ত গবেষণামূলক নানা পুস্তক, পত্র-পত্রিকা ইত্যাদি নিয়ে মহিলা কমিশনের অফিসে একটি গ্রন্থাগার স্থাপন করা হয়েছে।

(৬) নারী নিগ্রহ সংক্রান্ত দাখিলীকৃত অভিযোগগুলি নিষ্পত্তির জন্য মহিলা কমিশনের অফিসে একটি "কমপ্লেইন্ট-কাম-প্রি-লিটিগেশন-কাম-কাউন্সেলিং সেল" স্থাপন করা হয়েছে।

## Unstarred Questions

## (to which written answers were laid on the Table.)

### বাণীপুরে শিক্ষা দপ্তরের জমি অবৈধভাবে দখল হওয়া

১। (অনুমোদিত প্রশ্ন নং ৪৮৩) **শ্রী বাদল ভট্টাচার্য ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উত্তর ২৪ পরগণা জেলার হাবড়ার বাণীপুরে শিক্ষা দপ্তরের বেশ কিছু পরিমাণ জমি অবৈধভাবে কিছু ব্যক্তি দখল করে রেখেছেন; এবং

(খ) সত্যি হলে, জমি দখলমুক্ত করার জন্য সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন/নিচ্ছেন?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, দখল হয়েছে।

(খ) বাণীপুরে সমস্ত জমি ও তার যথাযথ ব্যবহারের ক্ষেত্রে বিশেষত ঐ শিক্ষাঙ্গনে নতুন নতুন শিক্ষা প্রতিষ্ঠান স্থাপনের ব্যাপারে তত্ত্বাবধানের দায়িত্ব একটি কম্পোজিট ম্যানেজিং কমিটি বা সংযুক্ত পরিচালন সমিতির উপর ন্যস্ত করা হয়েছে। ওরাই বিষয়টা দেখছেন।

**তফসিলী জাতি ও আদিবাসীভুক্ত ছাত্র-ছাত্রীদের সাহায্য প্রদান**

২। (অনুমোদিত প্রশ্ন নং ৪৩৩) **শ্রীসঞ্জয় বক্সী ঃ** অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মাধ্যমিক স্তরে ২০০০ সালে কতজন তফসিলী জাতি ও আদিবাসীভুক্ত ছাত্র-ছাত্রীকে হোস্টেল-খরচ দেওয়া হয়েছে;

(খ) এই সাহায্যের মাথাপিছু পরিমাণ কত; এবং

(গ) মাথাপিছু সাহায্যের পরিমাণ বৃদ্ধির কোন পরিকল্পনা সরকারের আছে কি না?

**অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) বিদ্যালয় সংলগ্ন হোস্টেলে ২০০০-২০০১ আর্থিক বছরে ৩২,০০০ জন তফসিলী জাতি ছাত্র-ছাত্রী এবং ২৮,০০০ জন আদিবাসী ছাত্র-ছাত্রীদের হোস্টেল-খরচ দেওয়া হচ্ছে।

(২) আশ্রম হোস্টেলে ২০০০-২০০১ সালে ৭৩৬৫ জন তপঃ জাতি ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের ভরণপোষণ ভাতা দেওয়া হচ্ছে।

(খ) (১) বিদ্যালয় সংলগ্ন হোস্টেলের ক্ষেত্রে মাথাপিছু ৩০০ টাকা (তিনশত) করে ১০ মাসের খরচ দেওয়া হয়।

(২) আশ্রম হোস্টেলের ক্ষেত্রে মাথাপিছু ৩৪৪ টাকা (তিনশত চুয়াল্লিশ) করে ১২ (বারো) মাসের খরচ দেওয়া হয়।

(গ) আপাতত নাই।

**পাঁশকুড়ায় প্রস্তাবিত দুগ্ধপ্রকল্প স্থাপন**

৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৬১) **শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পাঁশকুড়ায় প্রস্তাবিত দুগ্ধ প্রকল্পটিতে কতজন কর্মীকে নিয়োগ করা হবে; এবং

(খ) মেদিনীপুর জেলায় অন্য কোন ব্লকে অনুরূপ প্রকল্প স্থাপনের কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সংশ্লিষ্ট বিষয়ে এখনো চূড়ান্ত সিদ্ধান্ত হয়নি।

(খ) উক্ত রিপোর্টগুলির ভিত্তিতে সরকার কী ধরনের পদক্ষেপ গ্রহণ করেছেন?

**সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় ঃ**

(ক) ছয়টি।

(খ) উক্ত রিপোর্টগুলির ভিত্তিতে সরকার নিম্নলিখিত পদক্ষেপ গ্রহণ করেছেন ঃ

(১) মহিলাদের উপর নির্যাতন ও অপরাধ দমনের উদ্দেশ্যে রাজ্যস্তরে ও জেলাস্তরে নারী অধিকার সুরক্ষা কমিটি গঠন করা হয়েছে।

(২) নারী অধিকার পারিবারিক আইন, পণ-প্রথার কুফল, সামাজিক সুরক্ষা ও সমাজ কল্যাণের লক্ষ্যে জেলাস্তরে সচেতনতা শিবির, কর্মশালা, আলোচনা সভা, পদযাত্রার নিয়মিত কর্মসূচী গ্রহণ করা হয়েছে।

(৩) পারিবারিক আদালত স্থাপন করা হয়েছে

(৪) দুর্দশাগ্রস্ত মহিলাদের সম্পর্কে সর্বস্তরের পুলিশ কর্মী ও আধিকারিকদের মধ্যে সমব্যথীমূলক চেতনা সঞ্চারের উদ্দেশ্যে সংবেদনশীলতা সৃষ্টির কর্মসূচী গ্রহণ করা হয়েছে।

(৫) মহিলা সংক্রান্ত গবেষণামূলক নানা পুস্তক, পত্র-পত্রিকা ইত্যাদি নিয়ে মহিলা কমিশনের অফিসে একটি গ্রন্থাগার স্থাপন করা হয়েছে।

(৬) নারী নিগ্রহ সংক্রান্ত দাখিলীকৃত অভিযোগগুলি নিষ্পত্তির জন্য মহিলা কমিশনের অফিসে একটি "কমপ্লেইন্ট-কাম-প্রি-লিটিগেশন-কাম-কাউন্সেলিং সেল" স্থাপন করা হয়েছে।

## Unstarred Questions

## (to which written answers were laid on the Table.)

### বাণীপুরে শিক্ষা দপ্তরের জমি অবৈধভাবে দখল হওয়া

১। (অনুমোদিত প্রশ্ন নং ৪৮৩) **শ্রী বাদল ভট্টাচার্য ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উত্তর ২৪ পরগণা জেলার হাবড়ার বাণীপুরে শিক্ষা দপ্তরের বেশ কিছু পরিমাণ জমি অবৈধভাবে কিছু ব্যক্তি দখল করে রেখেছেন; এবং

(খ) সত্যি হলে, জমি দখলমুক্ত করার জন্য সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন/নিচ্ছেন?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, দখল হয়েছে।

(গ) ১৯৯৭-৯৮ আর্থিক বছরে প্রাপ্ত অর্থ সুন্দরবন সীমান্ত এলাকার উন্নয়নে নিম্নবর্ণিতরূপে ব্যয় করা সম্ভব হয়েছে ঃ

| ব্লক | ১৯৯৭-৯৮ | ১৯৯৮-৯৯ |
|---|---|---|
| হিঙ্গলগঞ্জ | ১০,৪১,৪৮৩·০০ | ২,৭১,৭৩২·০০ |
| হাসনাবাদ | ১৩,৯৬,২৩৩·০০ | ২,৯৭,৪০০·০০ |
| সন্দেশখালি-১ সন্দেশখালি-২ | ২২,৩৮,৯০৫.০০ | ৩,৭৭,৯২১.০০ |
| মোট ঃ | ৪৬,৭৬,৬২১·০০ | ৯,৪৭,০৫৩·০০ |
| সর্বমোট ঃ | ৫৬,২৩,৬৭৪·০০ টাকা | |

**সাম্প্রতিক বন্যায় ফুলচাষের ক্ষতির পরিমাণ**

৬। (অনুমোদিত প্রশ্ন নং ১০১) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** উদ্যানপালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে সাম্প্রতিক বিধ্বংসী বন্যায় কত পরিমাণ ফুলচাষের জমি জলমগ্ন হয়েছিল; এবং

(খ) কতজন ফুলচাষী এর ফলে ক্ষতিগ্রস্ত হয়েছেন?

**উদ্যানপালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে সাম্প্রতিক বন্যায় মোট ২,৭০৭ হেক্টর ফুলচাষের জমি জলমগ্ন হয়েছিল।

(খ) এর ফলে আনুমানিক ১৬,৮৫০ জন ফুলচাষী ক্ষতিগ্রস্ত হয়েছেন।

**দলমা পাহাড় থেকে মেদিনীপুরে হাতির দলের আগমন**

৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৪) **শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** বনবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দলমা পাহাড় থেকে সম্প্রতি একটি হাতির দল মেদিনীপুর সদর দাপিয়ে বেড়াচ্ছে; এবং

(খ) সত্যি হলে, এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**বনবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দলমা পাহাড় থেকে সম্প্রতি একটি হাতির দল শালবনী অঞ্চলে অবস্থান করছে। কিন্তু উক্ত হাতির দল মেদিনীপুর সদরে দাপিয়ে বেড়াচ্ছে—এটা সত্যি নয়।

(খ) এ বিষয়ে নিম্নলিখিত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ঃ
হাতির দলটিকে বনদপ্তর, পঞ্চায়েত, স্থানীয় ফরেস্ট প্রোটেকশান কমিটির সদস্য এবং হুল্লাপার্টীর সাহায্যে দক্ষিণমুখী করে দলমা পাহাড়ের দিকে তাড়িয়ে নিয়ে যাবার ব্যবস্থা নেওয়া হয়েছে।

**ডায়মন্ডহারবারে স্টেডিয়াম নির্মাণে ব্যয়**

৮। (অনুমোদিত প্রশ্ন নং ৭০২) **শ্রী শেখ দৌলত আলি** : ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ডায়মন্ডহারবার স্টেডিয়াম নির্মাণের জন্য কী পরিমাণ অর্থ মঞ্জুর করা হয়েছে; এবং

(খ) ইতিমধ্যে কত টাকার কাজ সম্পূর্ণ হয়েছে?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** :

(ক) স্টেডিয়াম নির্মাণের জন্য নির্দিষ্ট মাঠটির উন্নয়নের জন্যে রাজ্য সরকার পাঁচ লাখ টাকা এবং কেন্দ্রীয় সরকার আড়াই লাখ টাকা মঞ্জুর করেছেন।

(খ) মূলতঃ ঐ টাকাই মাঠ উন্নয়নের জন্য ব্যয়িত হয়েছে।

[11.30 — 11.40 a.m.]

**Mr. Speakar** : মিঃ সৌগত রায়, আমি আবার মেম্বারদের দৃষ্টি আকর্ষণ করছি এর আগে আমি বলেছি, আজকেও বলছি, কারোর কাছে সেলফোন থাকলে অফ করে হাউসে ঢুকবেন।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker** : To day I have received seven notices of Adjournment Motion. The first one is from Shri Pankaj Banerjee on the subject of non-connection of electricity at the Industrial unit of one Shri Dilip Sengupta at Panaria village, Birbhum. The second one is from Shri Saugata Roy on the subject of inadequate security at the Kolkata Airport. The third one is from Shri Sailaja Kumar Das and Shri Sudhir Bhattacharjee on the subject of cease work by the workers of primary co-operative in the State and consequential situation arising there from. The fourth and the fifth Motions are from Shri Ashok Kumar Deb and Shri Jatu Lahiri respectively both on the subject of reported attack on Shri Subhas Ghising, Chairman, Darjeeling Hill Council on 10-2-2001. The sixth one is from Shri Sobhan Deb Chattopadhyay on the subject of allotment of a quarter to one Shri Asoke Mukhopadhyay, out of turn. The last one is from Shri Ambica Banerjee on the subject of deplorable condition of water tanks.

On the subject matters of fourth and fifth motions a Calling Attention notice was admitted yesterday, reply to which is due on 15th February, 2001.

The fourth and fifth Motions are thus out of order and I reject them.

The subject matter of the last Motion is vague and not specific and thus out of order and I reject it.

Subject matters of the first, second, third and sixth Motions relate to day-to-day administration of the Government and do not call for adjournment of the business of the house.

I, therefore, withhold my consent to first, second, third and the sixth Motions.

One member of the party may, however, read the text of the Motions as amended.

**Shri Saugata Roy :** The Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely :

The incident of Kolkata Airport on Saturday, the 10th February, was a serious one. A C.R.P.F. Jawan shot dead two officers of the Calcutta Police and wounded few others before attempting to commit suicide. The International Airport is a very sensitive area and such an incident exposed the problem in the matter of security at the said Airport. It is necessary that the Security needs to be looked up. এই ব্যাপারে স্যার, মন্ত্রীর একটা স্টেটমেন্ট দেওয়া উচিত। মুখ্যমন্ত্রী এসেছেন। এই এয়ারপোর্টে গুলি চালানোর ব্যাপারে মন্ত্রীর একটা স্টেটমেন্ট দেওয়া উচিত।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received four notices of Calling Attention of the following subjects namely :

| | Subject | Name |
|---|---|---|
| (i) | Reported murder of Md. Jahangir Alias Mogal, a Congress Leader on 11-2-2001 at Garden Reach, Kolkata. | Shri Sudhir Bhattacharjee<br>Shri Sailaja Kumar Das<br>Shri Ashok Kumar Deb &<br>Shri Sobhan Deb Chattopadhyay |
| (ii) | Reported killing of four youths at Sonakhali of Basanti, South 24-Parganas on 11-2-2001. | Shri Pankaj Banerjee<br>Shri Badal Bhattacharyya &<br>Shri Jatu Lahiri |
| (iii) | Alleged revocation of suspension orders on two I.A.S. Officers | Shri Saugata Roy |
| (iv) | Reported death of two Sub-Inspectors from firing by a C.R.P.F. jawan at Kolkata Airport on 10-02-2001. | Shri Jyoti Krishna Chattopadhyay |

I have selected the notice of Shri Jyoti Krishna Chattopadhyay on the subject of Reported death of two Sub-Inspectors from firing by a C.R.P.F. Jawan at Kolkata Airport on 10-02-2001.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Narendra Nath Dey :** Sir, the statement will be made on the 15th February, 2001.

### Consideration of Committee Report

### Fifth Report of the Committee on Privilege 2000-2001 of the Twelfth Legislative Assembly

**Shri Saugata Roy :** Sir, with your permission, I beg to move that the Fifth Report of the Committee of Privileges, 2000-2001 of the Twelfth Legislative Assembly as presented in the House on the 8th February, 2001, be taken into consideration.

The motion was then put and agreed to.

**Shri Saugata Roy :** Sir, with your permission, I beg to move that the recommendation contained in the Fifth Report of the Committee of Privileges, 2000-2001 of the Twelfth Legislative Assembly be agreed to by the House.

The motion was then put and agreed to.

### Presention of Committee Report

### Tenth Report and the Eleventh Report of the Standing Committee on Education, Information & Cultural Affairs, Sports and Youth Services, 2000-2001.

The Chairman (**Shri Padmanidhi Dhar**) : Sir, I beg to present (a) the Tenth Report of the Standing Committee of Education, Information & Cultural Affairs, Sports and Youth Services, 2000-2001 on transfer of Higher Secondary Course to Higher Secondary School from Colleges.

(b) the Eleventh Report of the Standing Committee on Education, Information & Cultural Affairs, Sports and Youth Services, 2000-2001 on Imparting Education to the Street Children.

## LAYING OF REPORT

**Shri Narendra Nath Dey :** Sir, with your permission, I beg to lay the Annual Report for the year 1999-2000 of West Bengal Power Development Corporation Ltd.

## MENTION CASES

[11.40 — 11.50 a.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। স্যার, আপনি জানেন আজকে গ্রামীণ অর্থনীতি যে ভাবে ভেঙে পড়েছে তা খুবই

উদ্বেগজনক। আজকে যে কো-অপারেটিভ ব্যাঙ্কগুলি আছে সেই ব্যাঙ্কগুলির কর্মচারীরা গত ১লা ফেব্রুয়ারী থেকে লাগাতার স্ট্রাইক করে যাচ্ছে। এর ফলে গ্রামীণ অর্থনীতিকে সচল রাখার ক্ষেত্রে এই কো-অপারেটিভ ব্যাঙ্কগুলির যে ভূমিকা সেটা ভেঙে পড়ছে এবং জনগণ দুদর্শাগ্রস্থ হয়ে যাচ্ছে। সরকারের দীর্ঘদিন প্রতিশ্রুত নতুন বেতনক্রম না পাওয়ার জন্য এরা স্ট্রাইক করেছে। স্যার, আপনি জানেন ১৯৯৩ সালে ক্যাবিনেটে সিদ্ধান্ত হয়েছিলো বেতন কমিশনের সুপারিশ অনুযায়ী ওদের নতুন বেতনক্রম চালু করা হবে এবং ১৯৯৩-৯৪ সালের বাজেটে টাকা বরাদ্দ হয়েছে, কিন্তু সেই বেতনক্রম চালু করা হয়নি। অন্তবর্তীকালীন মাসিক ৬০০ টাকা যে ভাতা দেওয়ার সিদ্ধান্ত হয়েছিল তাও ৪ মাস ধরে তারা পাচ্ছেন না। তাই তারা লাগাতার স্ট্রাইকের পথ নিয়েছেন। এর ফলে অচলাবস্থার সৃষ্টি হয়েছে, চাষীরা লোন পাচ্ছে না, আমনতকারীরা ক্ষতিগ্রস্থ হচ্ছে। একটা গ্রামীন অচলাবস্থা দু-সপ্তাহ ধরে চলছে। গ্রামীন অর্থনীতির জনস্বাস্থ্য যাতে এই ভাবে ভেঙে না পড়ে তার জন্য অবিলম্বে রাজ্যসরকার হস্তক্ষেপ করে সরকারের প্রতিশ্রুত নতুন বেতনক্রম চালু করে এই সমস্যার সমাধান করেন তার অনুরোধ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ ব্যাপারে অবিলম্বে যাতে সমাধান হয় তাই আপনার মাধ্যমে অনুরোধ করছি। আজ ২ সপ্তাহ হয়ে গেল এ ব্যাপারটা যাতে ঝুলে না থাকে এবং মাননীয় মন্ত্রী হাউজে একটা স্টেটমেন্ট দেন তার জন্য অনুরোধ করছি।

**মিঃ স্পীকার ঃ** আপনি এ ব্যাপারে একটা স্টেটমেন্ট করতে বলবেন যে ব্যাপারটা মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার বললেন। কোন দিন দেবেন সেটা জানিয়ে দেবেন।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** (হাউজে উপস্থিত নেই)।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, আমার ফলতা বিধানসভায় কাটাখালি খালের গায়ে দক্ষিণ মামোদপুর মৌজায় মল্লিকপুর থেকে সরাসরি কলকাতায় যোগাযোগ করার কোন বাস নেই। একটা ডি.এস.-২ বাস আছে, সেটা কখন যায় আর কখন আসে কেউ জানে না। ফলে কলকাতার সঙ্গে যোগাযোগ রাখার ব্যাপারে ওখানকার মানুষদের প্রচন্ড অসুবিধা হচ্ছে। এলাকার মানুষদের কলকাতার সঙ্গে যোগাযোগ রাখার সুবিধার জন্য মল্লিকপুর থেকে ধর্মতলা পর্যন্ত একটা বাস রুট যাতে করা হয় তার জন্য আবেদন জানাচ্ছি। এর সঙ্গে সঙ্গে ওই এলাকায় পি.ডব্লু.ডি-র ৬ বিঘা জায়গা আছে সেখানে বাস টার্মিনাল করলে এলাকার মানুষদের সুবিধা হয়। আমার দাবী হচ্ছে মল্লিকপুর থেকে ধর্মতলা পর্যন্ত কলকাতার সঙ্গে যোগাযোগ রাখার জন্য বাস রুট চালু করা এবং সেখানে পি.ডব্লু.ডি-র ৬ বিঘা জমি পড়ে আছে সেখানে বাস টার্মিনাস-এর ব্যবস্থা করা।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ফেব্রুয়ারীর ৯ তারিখে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সাংবাদিকতা বিভাগে ষষ্ঠ বার্ষিকী পরীক্ষা গ্রহণের কথা ছিল। বর্তমানে পরীক্ষাগুলি কলিকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্য বা পরীক্ষা নিয়ামক বা শিক্ষক মণ্ডলী ঠিক করেন না। সেটা এস.এফ.আই. ছাত্র সংগঠন ঠিক করে দেয় যে কবে কোন পরীক্ষা হবে, কবে কোন পরীক্ষা হবে না। এস.এফ.আই. ছাত্র সংগঠনের দাবী মেনে কন্ট্রোলার অফ এগজামিনেশান কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সে দিনের পরীক্ষা স্থগিত করে জানান তাঁরা ১৪ তারিখে সেই পরীক্ষা নেবেন বলে সিদ্ধান্ত নিয়েছেন। আজ ১৩ তারিখ আজও ছাত্র-ছাত্রীরা সেই পরীক্ষায় বসবার অনুমতিপত্র পায়নি। গতকাল বিকাল ৫টা পর্যন্ত এই এ্যাডমিট কার্ড কোন ছাত্র-ছাত্রীই পাননি। আর কয়েক ঘণ্টা পরে পরীক্ষা শুরু হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গোটা পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থা বর্তমানে পর্যূদস্ত হয়ে গেছে। কারণ বর্তমানে বিশ্ববিদ্যালয়গুলি বিদ্যানুরাগী মানুষদের নিয়ে পরিচালিত হয় না। পার্টি এবং পার্টি অনুমোদিত নেতৃত্বের মাধ্যমে পরিচালিত হচ্ছে। তার ফলে আপনি জানেন সন্তোষ ভট্টাচার্য্য উপাচার্য্য যখন ছিলেন টানা ৪ বছর তাঁকে কলকাতা বিশ্ববিদ্যালয়ে ঢুকতে দেওয়া হয়নি।

আবার, প্রাক্তন মুখ্যমন্ত্রীর জীবনীকারকে কলকাতা বিশ্ববিদ্যালয়ের সহ-উপাচার্য পদে বসিয়ে দেওয়া হয়েছিল। পরীক্ষার নিয়ামক পদে এইভাবে পার্টির লোকদের বসিয়ে দেবার ফলে আজকে শিক্ষা ব্যবস্থা পলিউটেড হয়ে গেছে, দূষিত হয়ে গেছে এবং শিক্ষা প্রতিষ্ঠানগুলো শিক্ষার পক্ষে কাজ না করে ইচ্ছা মত রাজনৈতিক প্ররোচনার দ্বারা পরিচালিত হচ্ছে। তাই ছাত্রদের ভবিষ্যৎ আশঙ্কা করে আপনার কাছে আবেদন করছি, আজকে আপনি মাননীয় শিক্ষা মন্ত্রীকে নির্দেশ দিন যে, আজকে বিকাল ৫ টার মধ্যে যেন ছাত্রদের কাছে এ্যাডমিট কার্ড পৌঁছে যায় এবং তারা যেন আগামীকাল পরীক্ষায় বসতে পারে।

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের কলকাতার মহানাগরিক সুব্রত মুখোপাধ্যায় যে পদক্ষেপ নিয়েছেন পশ্চিমবাংলার সংস্কৃতিকে রক্ষা করার জন্য তার জন্য তাঁকে স্বাগত জানাচ্ছি। 'স্টার' একটি ঐতিহাসিক থিয়েটার হ'ল। এই হল শ্রীশ্রীরামকৃষ্ণ দেবের পদধুলি ধন্য। সেই স্টার থিয়েটার হল অগ্নিদগ্ধ হয়ে বহুদিন পড়ে থাকে। আমি যখন কলকাতা কর্পোরেশনের পৌর প্রতিনিধি ছিলাম তখন সেই সভায় বলেছিলাম মিনার্ভা, স্টার ও রূপবাণীকে অধিগ্রহণ করতে। কিন্তু তখন বামফ্রন্টের মেয়র আমার কথা বাতিল করে দিয়েছিলেন এবং তাচ্ছিল্যের সঙ্গে বলেছিলেন, মিনার্ভা, রূপবাণী এবং স্টারকে অধিগ্রহণ করলেই কি দেশের সংস্কৃতি রক্ষা হবে? কিন্তু আজকে বিধানসভা ভোটের প্রাক্কালে আমার এলাকার মিনার্ভা হল অধিগ্রহণের জন্য তাদের মাথাব্যাথা হয়ে গেছে এবং মাননীয় মুখ্যমন্ত্রী এই সুযোগে অর্থ সাহায্যের কথা বলছেন। আমি এর নিন্দা করছি এবং সেই সঙ্গে সভা

থেকে প্রস্তাব রাখব একটা ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব নেওয়া হোক সুব্রত মুখার্জি যে পদক্ষেপ গ্রহণ করেছেন তাকে স্বাগত জানিয়ে।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে তিনি থানা উদ্বোধন করছেন বিভিন্ন জায়গায়। তিনি অশোকনগরে যে নতুন থানা করেছেন তার স্ট্রেইন্‌থ-৩৩ জন। তার গাড়ী নেই, মুভ করতে পারছে না। এটা সীমান্তবর্তী এলাকা হলেও কোন জি.আর.পি থানা নেই। আপনি রাজ্যসরকারের দায়িত্বে রয়েছেন। কিন্তু রোজ আমাদের হাবড়া, গোবরডাঙ্গা, অশোকনগর, বিড়া, গুমা অঞ্চলে ছিনতাই-রাহাজানি হচ্ছে। বেশীর ভাগ ক্ষেত্রেই থানা অ্যাকশন নিতে পারছে না, স্ট্রেইন্‌থ নেই বলছে। আমার দাবী হাবড়াকে পূর্ণাঙ্গ জি.আর.পি থানা হিসাবে ঘোষণা করা হোক। তা না হলে এই অঞ্চলের আইন-শৃংখলা ভেঙ্গে পড়ছে এবং থানা উদ্বোধনের মাধ্যমে প্রহসন হচ্ছে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমানে দার্জিলিঙে যে খুব গম্ভীর এবং গুরুতর অবস্থা বিরাজমান তার প্রতি হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। গত শনিবার শিলিগুড়ি থেকে ফেরার পথে পাংখাবাড়ী রোডে জি.এন.এল.এফ প্রধান সুভাষ ঘিসিং আক্রান্ত হন। তাতে শ্রী ঘিসিংয়ের গাড়ীর দু'জন চালক নিহত হন এবং পাল্টা গুলিতে আক্রমণকারীদেরও একজন নিহত হন। স্কট জিপ ভস্মীভূত হয়। কিন্তু ঘটনার সময় জেলার পুলিশ সুপার এবং ডি.এম. কেউই জেলায় ছিলেন না। শ্রী ঘিসিংয়ের ঘাড়েও গুলি লাগে এবং তাঁকে শিলিগুড়িতে চিকিৎসার জন্য নিয়ে আসা হয়। তিনি এখন ভালো আছেন। তাঁকে দিল্লী নিয়ে যাওয়ার কথা ছিল কিন্তু নিয়ে যাওয়া হয়নি।

দার্জিলিং-এ একটা অস্বাভাবিক অবস্থার সৃষ্টি হয়েছে। রবিবার থেকে দার্জিলিং-এ বনধ্‌ চলছে। দার্জিলিং-এ যে সব পর্যটকরা গিয়েছেন তাঁরা আটকে পড়ে আছেন, তাঁদের ফেরার কোন ব্যবস্থা করা যাচ্ছে না। এমন কি সেখানে খাবার জল পাওয়া যাচ্ছে না। অন্যদিকে মানুষের উত্তেজনার কারণ হল, ছত্রে সুব্বার জি.এন.এল.ও. অর্থাৎ গোর্খা ন্যাশনাল লিবারেশন অর্গানাইজেশনের যে লোকেরা আক্রমণ করেছিল তাদের এখনও গ্রেপ্তার করা হয়নি। সেল্‌ফোনের নাম্বারের ভিত্তিতে একজন মহিলাকে গ্রেপ্তার করা হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রীর একবার দার্জিলিং-এ যাওয়া দরকার। সুভাষ ঘিসিং দার্জিলিং-এর নেতা, তিনি ডি.জি.এইচ.সি.র নির্বাচিত চেয়ারম্যান। আগেও এই ধরনের ঘটনা ঘটেছে, সুভাষ ঘিসিংকে-কে ভয় দেখানো হয়েছে। তাঁর নিরাপত্তা ব্যবস্থার কোথায় ত্রুটি আছে সেটা দেখা দরকার। গোর্খাভাষী মানুষের মনের ক্ষোভ প্রশমিত করা দরকার এবং তারজন্য উগ্রপন্থীদের যাতে খুঁজে বের করে নিশ্চিহ্ন করা যায় তার ব্যবস্থা করা দরকার। দার্জিলিং-এর ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী বিবৃতি দেবেন, কিন্তু তার আগে আমি চাইছি তিনি একবার দার্জিলিং-এ যান এবং সেখানকার মানুষের ক্ষোভ প্রশমিত করুন।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ফেব্রুয়ারীর ৯ তারিখে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সাংবাদিকতা বিভাগে ষষ্ঠ বার্ষিকী পরীক্ষা গ্রহণের কথা ছিল। বর্তমানে পরীক্ষাগুলি কলিকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্য বা পরীক্ষা নিয়ামক বা শিক্ষক মণ্ডলী ঠিক করেন না। সেটা এস.এফ.আই. ছাত্র সংগঠন ঠিক করে দেয় যে কবে কোন পরীক্ষা হবে, কবে কোন পরীক্ষা হবে না। এস.এফ.আই. ছাত্র সংগঠনের দাবী মেনে কন্ট্রোলার অফ এগজামিনেশান কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সে দিনের পরীক্ষা স্থগিত করে জানান তাঁরা ১৪ তারিখে সেই পরীক্ষা নেবেন বলে সিদ্ধান্ত নিয়েছেন। আজ ১৩ তারিখ আজও ছাত্র-ছাত্রীরা সেই পরীক্ষায় বসবার অনুমতিপত্র পায়নি। গতকাল বিকাল ৫টা পর্যন্ত এই এ্যাডমিট কার্ড কোন ছাত্র-ছাত্রীই পাননি। আর কয়েক ঘণ্টা পরে পরীক্ষা শুরু হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গোটা পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থা বর্তমানে পর্যুদস্ত হয়ে গেছে। কারণ বর্তমানে বিশ্ববিদ্যালয়গুলি বিদ্যানুরাগী মানুষদের নিয়ে পরিচালিত হয় না। পার্টি এবং পার্টি অনুমোদিত নেতৃত্বের মাধ্যমে পরিচালিত হচ্ছে। তার ফলে আপনি জানেন সন্তোষ ভট্টাচার্য্য উপাচার্য্য যখন ছিলেন টানা ৪ বছর তাঁকে কলকাতা বিশ্ববিদ্যালয়ে ঢুকতে দেওয়া হয়নি।

আবার, প্রাক্তন মুখ্যমন্ত্রীর জীবনীকারকে কলকাতা বিশ্ববিদ্যালয়ের সহ-উপাচার্য পদে বসিয়ে দেওয়া হয়েছিল। পরীক্ষার নিয়ামক পদে এইভাবে পার্টির লোকদের বসিয়ে দেবার ফলে আজকে শিক্ষা ব্যবস্থা পলিউটেড হয়ে গেছে, দূষিত হয়ে গেছে এবং শিক্ষা প্রতিষ্ঠানগুলো শিক্ষার পক্ষে কাজ না করে ইচ্ছা মত রাজনৈতিক প্ররোচনার দ্বারা পরিচালিত হচ্ছে। তাই ছাত্রদের ভবিষ্যৎ আশঙ্কা করে আপনার কাছে আবেদন করছি, আজকে আপনি মাননীয় শিক্ষা মন্ত্রীকে নির্দেশ দিন যে, আজকে বিকাল ৫ টার মধ্যে যেন ছাত্রদের কাছে এ্যাডমিট কার্ড পৌঁছে যায় এবং তারা যেন আগামীকাল পরীক্ষায় বসতে পারে।

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের কলকাতার মহানাগরিক সুব্রত মুখোপাধ্যায় যে পদক্ষেপ নিয়েছেন পশ্চিমবাংলার সংস্কৃতিকে রক্ষা করার জন্য তার জন্য তাঁকে স্বাগত জানাচ্ছি। 'স্টার' একটি ঐতিহাসিক থিয়েটার হ'ল। এই হল শ্রীশ্রীরামকৃষ্ণ দেবের পদধুলি ধন্য। সেই স্টার থিয়েটার হল অগ্নিদগ্ধ হয়ে বহুদিন পড়ে থাকে। আমি যখন কলকাতা কর্পোরেশনের পৌর প্রতিনিধি ছিলাম তখন সেই সভায় বলেছিলাম মিনার্ভা, স্টার ও রূপবাণীকে অধিগ্রহণ করতে। কিন্তু তখন বামফ্রন্টের মেয়র আমার কথা বাতিল করে দিয়েছিলেন এবং তাচ্ছিল্যের সঙ্গে বলেছিলেন, মিনার্ভা, রূপবাণী এবং স্টারকে অধিগ্রহণ করলেই কি দেশের সংস্কৃতি রক্ষা হবে? কিন্তু আজকে বিধানসভা ভোটের প্রাক্কালে আমার এলাকার মিনার্ভা হল অধিগ্রহণের জন্য তাদের মাথাব্যাথা হয়ে গেছে এবং মাননীয় মুখ্যমন্ত্রী এই সুযোগে অর্থ সাহায্যের কথা বলছেন। আমি এর নিন্দা করছি এবং সেই সঙ্গে সভা

পেরেছি সিপিএম-এর কমরেডদের অন্তর্দ্বন্দ্বের ফলেই তিনি খুন হয়েছেন। সেই ঘটনায় কয়েকজন লোককে সন্দেহ করে ধরা হয়েছে এবং তাদের তৃণমূল, বিজেপি বলে চিহ্নিত করে রাজনৈতিক ফয়দা লোটার চেষ্টা করা হচ্ছে। কয়েক দিন আগে মুখ্যমন্ত্রী ঐ এলাকায় গিয়ে অসাংবিধানিক কথা-বার্তা বলে এসেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সে জন্য আমি তাঁর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের জন্য রাজ্যপালকে চিঠি দিচ্ছি। মুখ্যমন্ত্রী বলেছেন, "ঐ ঘটনায় যারা জড়িত তাদের মারধোর করে দেশ থেকে উচ্ছেদ করে দাও।" মুখ্যমন্ত্রীর এই সমস্ত কথাবার্তার পর থেকে আমরা লক্ষ্য করছি রাজ্যের আইন-শৃঙ্খলা পরিস্থিতির অবনতি হচ্ছে। একজন দায়িত্বজ্ঞানহীন মুখ্যমন্ত্রী প্রকাশ্য জনসভায় এ রকম কথা বলার পরে আর তাঁর মুখ্যমন্ত্রী থাকা ঠিক কিনা এই প্রশ্ন রাখতেই আজকে আমি বিধানসভায় এসেছি। সিপিএম-এর নিজের দলীয় অন্তর-কলহে মানুষ খুন হ'ল, রাজনৈতিক কারণে তা তৃণমূল বিজেপি-র ওপরে চাপিয়ে দেয়া হচ্ছে। ঐ রকম কথা বলার জন্য মুখ্যমন্ত্রী যদি বিধানসভায় এসে দুঃখ প্রকাশ না করেন তাহলে আমি রাজ্যপালের কাছে তাঁর বিরুদ্ধে অভিযোগ জানাতে যেতে বাধ্য হবো।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করার জন্য আমি একটি বিষয় এখানে উল্লেখ করছি। স্যার, আপনি জানেন এ বছরের জানুয়ারী মাসের ১৯, ২০ এবং ২১ তারিখ, এই তিন দিন ধরে রাজ্যের সমস্ত সিনেমা হল কর্মচারীরা ধর্মঘট করেছিল। কারণ ১৯৯৬ সালে তারা ৫৯ দিন ধর্মঘট করার পরে যে ত্রিপাক্ষিক চুক্তি হয়েছিল তার মেয়াদ ১৯৯৮ সালে শেষ হলেও সিনেমা হল মালিকরা, 'ইম্পা' সম্পূর্ণ নীরব। ইতিমধ্যে রাজ্য সরকার সার্ভিস চার্জ বৃদ্ধি করেছেন এবং টিকিটের ঊর্ধ্বসীমা তুলে দিয়েছেন। কিন্তু ইম্পা বা সিনেমা হল মালিকরা সিনেমা হল কর্মচারীদের বেতন বৃদ্ধি, পেনশন ইত্যাদি অন্যান্য সুযোগ সুবিধা দেওয়ার যে চুক্তি ছিল তা ভঙ্গ করে চলেছে। এই অবস্থায় আমি বিষয়টির প্রতি রাজ্যের তথ্য তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সিনেমা হল কর্মচারীদের ন্যায্য দাবি-দাওয়া যাতে আদায় হয় তার জন্য সচেষ্ট হতে আহ্বান জানাচ্ছি। ধন্যবাদ।

**শ্রীমতি মায়ারাণী পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বহরমপুরের রাজ্য কৃষ্ণনাথ কলেজ সম্পর্কে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ তথ্যের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী ও উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কাশিমবাজারের মহারাজা মণীন্দ্র চন্দ্র নন্দী ১৯০৪ সালের ৫ই ডিসেম্বর একটা ত্রিপাক্ষিক চুক্তি মোতাবেক বৃটিশ সরকারের কাছ থেকে কলেজটির দায়িত্ব গ্রহণ করেছিলেন। তিনি কলেজটির বার্ষিক আয়ের স্থায়ী ব্যবস্থার জন্য তাঁর জমিদারির অন্তর্গত বর্ধমান জেলা কালেকটোরেটের অধীনস্ত রাণীগঞ্জ মহকুমার আসানসোল থানার অধীন ৫৫৫৯নং দাগে বল্লারপুর এস্টেটের সমস্ত জমি, যার পরিমাণ প্রায় ২২ হাজার ৭০০ বিঘার মত এবং এর

সবটাই রাণীগঞ্জ কয়লাখনি সমৃদ্ধ—চুক্তিপত্রে এ রকমই বলা আছে যে, এর থেকে যাবতীয় আয় কৃষ্ণনাথ কলেজের প্রাপ্য। সুতরাং হাজার হাজার বিঘা ভূসম্পত্তির এবং কোটি কোটি টাকার কয়লার আইনত মালিক হলেন বর্তমান কলেজ কর্তৃপক্ষ। অথচ এ বিষয়ে তাঁরা নীরব। হয়ত খুবই স্বাভাবিক কারণে নীরব! আজকে এই ঐতিহাসিক প্রশ্নের তদন্তে রাজ্য সরকারকেই এগিয়ে আসতে হবে। আগামী ২০০৩ সালে রাজা কৃষ্ণনাথ কলেজের ১৫০ বর্ষপূর্তি হতে চলেছে। কিন্তু যে কলেজের এত সম্পত্তি রয়েছে সেই কলেজটির অর্থাভাবে এমনই দৈন্যদশা যে একটা রুগ্ন শিক্ষা প্রতিষ্ঠানে পরিণত হতে চলেছে। কলেজটির নিজস্ব বিশাল নিখোজ সম্পত্তি যদি তদন্ত করে উদ্ধার করা যায় তাহলে এই কলেজ একটা স্বয়ং-সম্পূর্ণ বিশ্ববিদ্যালয়রূপে পশ্চিমবঙ্গে আত্ম-প্রতিষ্ঠা করতে পারে। অবিলম্বে এ ব্যাপারে তদন্ত করার দাবি জানাচ্ছি ধন্যবাদ।

[12.00 — 12.10 p.m.]

**শ্রী অজিত পান্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ-শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে একটি আবেদন করছি। মুর্শিদাবাদ জেলার লালগোলা সীমান্ত শহর। এখানে কোন ডিগ্রী কলেজ নেই। দীর্ঘদিন ধরে অর্থাৎ প্রায় ৩০/৪০/৫০ বছর ধরে লালগোলার মানুষের স্বপ্ন যে এখানে একটা ডিগ্রী কলেজ স্থাপন করা হোক। তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রীমহাশয়ের কাছে দাবী করছি, লালগোলায় যেন একটা ডিগ্রী কলেজ স্থাপন করা হয়। লালগোলার ছেলে-মেয়েদের দীর্ঘ ২৫/৩০/৪০ মাইল দূরে গিয়ে বহরমপুর, জঙ্গীপুর বা জিয়াগঞ্জে পড়াশুনা করতে হয়। এর ফলে তাদের ভীষণ কষ্ট হয়। বর্তমানে রেল ব্যবস্থাও ঠিক নেই। সেই হিসাবে অবিলম্বে ডিগ্রী কলেজ রূপায়ন করা হোক, লালগোলাবাসীর স্বপ্নেরদাবী পূরণ করা হোক বলে দাবী করছি।

**শ্রী জটু লাহিড়ী ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহণ মন্ত্রী এবং মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, রামকৃষ্ণপুর থেকে চাঁদপাল ঘাট পর্যন্ত যে ফেরী সার্ভিস আছে সেটি প্রায় প্রতিদিনই ২ ঘণ্টা থেকে আড়াই ঘণ্টা বন্ধ হয়ে যাচ্ছে। কারণ গঙ্গায় এত পলি পড়েছে যে ভাটার পরপরেই মাঝ গঙ্গায় প্রায় দেড় ফুট থেকে ২ ফুট জল থাকে। ফলে ভাটার সময়ে লঞ্চ পারাপার বন্ধ হয়ে যাচ্ছে প্রায় প্রত্যেকদিন। অবিলম্বে যদি গঙ্গা থেকে পলি সরানোর ব্যবস্থা না হয় তাহলে এর পরে দেখা যাবে, আর্মেনিয়ান ঘাট থেকে ওদিকে হাওড়া স্টেশন পর্যন্ত যে ফেরী সার্ভিসগুলি রয়েছে এবং এদিকে শিবপুর ফেরী সার্ভিস এবং বাগবাজার ফেরী সার্ভিস সবগুলি বন্ধ হয়ে যাবে। কারণ গঙ্গায় দ্রুত পলি পড়ছে। আর চাঁদপাল থেকে রামকৃষ্ণপুর ফেরী সার্ভিস এমন একটা পর্যায় পৌঁছে গেছে যে ভাটার পর মাঝ গঙ্গায় ২ ফুট জল থাকে। এই জলপথ হাওড়া এবং কলকাতার মানুষের ক্ষেত্রে অনেক অভাব

দূর করছে। আজকে যদি সেই জলপথ পরিবহণ বিঘ্নিত হয় তাহলে হাওড়া এবং কলকাতার মানুষের যাতায়াতের প্রচণ্ড অসুবিধা দেখা যাবে। বিশেষ করে দ্বিতীয় হুগলী সেতু হওয়ার পর হাওড়া থেকে প্রাইভেট বাসগুলিকে হুগলী সেতু দিয়ে আসতে দেওয়া হয়না। এই জলপথ পরিবহণই —রামকৃষ্ণপুর বলুন, চাঁদপালঘাট বলুন, বাগবাজার বলুন কিম্বা হাওড়া স্টেশন বলুন—মূল পারাপারের রাস্তা। ফলে গঙ্গায় পলি পড়ে যদি লঞ্চ বন্ধ হয়ে যায় তাহলে মানুষের উপর অবর্ণনীয় দুর্দশা নেমে আসবে। তাই আমি মাননীয় পরিবহণ মন্ত্রী এবং মাননীয় সেচমন্ত্রীর কাছে আবেদন করছি, অবিলম্বে গঙ্গায় পলি সরিয়ে যাতে জল পরিবহণ ব্যবস্থা সুচারু থাকে তারজন্য ব্যবস্থা নিন।

## ZERO HOUR

**শ্রী শ্যামা প্রসাদ পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল বর্ধমান জেলার রায়নায় কয়েকজন দুস্কৃতি ধরা পড়েছে। গত ২৫শে এবং ২৬শে জানুয়ারী রায়না থানার রায়না ক্যানেল পুলে এবং পুরশুরা মোড়ে রাস্তায় বাস এবং লরি থামিয়ে ছিনতাই এবং মেয়েদের মারধোর করা হয়। তারা এক রাজনৈতিক দলের কর্মী এবং নেতা। তারা দীর্ঘদিন ধরে বর্ধমান, হুগলী এবং মেদিনীপুর জেলার বিভিন্ন জায়গায় ডাকাতি এবং ছিনতাই করছে। তাদের নাম ইতিমধ্যেই খবরের কাগজে বেরিয়েছে। রবিউল, বিশ্বজিৎ পাল, সেখ মুবারক, দেবকুমার পাল, নওসের আলি এবং সদন্তা—এদের পুলিশ গ্রেপ্তার করেছে। এর ভিতর সদন্তা আবার ঐ একটা রাজনৈতিক দলের উকিল নেতা। তিনি এর সঙ্গে যুক্ত। এর আগে তারা বিভিন্ন জায়গায় ডাকাতি, ছিনতাই এইসব কাজের সঙ্গে যুক্ত ছিলেন। ওদের কাছ থেকে পুলিশ কিছু আগ্নেয়াস্ত্র উদ্ধার করেছে। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, এদের সঙ্গে যুক্ত যারা এখনো গ্রেপ্তার হয়নি তাদের শীঘ্রই যেন গ্রেপ্তার করা হয় এবং তার সাথে-সাথে তারা যাতে দৃষ্টান্তমূলক সাজা পায় তারজন্য অনুরোধ জানাচ্ছি এবং যে রাজনৈতিক দল পশ্চিমবাংলায় বিভিন্ন সময়ে আইনশৃঙ্খলা বিঘ্নিত হয়েছে বলে বারবার ৩৫৬ ধারা আবেদন করছে সেই রাজনৈতিক দলের মদতপুষ্ট সমাজবিরোধীরা যাতে দৃষ্টান্তমূলক সাজা পায় তারজন্য আবেদন জানাচ্ছি।

**श्री राम जनम माँझी:** आदरणीय डिपुटी स्पीकर सर, मैं आपके माध्यम से दमकल मंत्री का ध्यान आकर्षित कराना चाहता हूँ। हमारे उलवेड़िया केन्द्र में बहुत सारे कल-कारखाने हैं। पर यहाँ आग लगने पर उसको रोकने की समुचित व्यवस्था नही है। जो कुछ भी व्यवस्था थी वह अब खराब हो चुका है। इसलिए मै दमकल मंत्री से अनुरोध करता हूँ कि दमकल की समुचित व्यवस्था करें। उलवेड़िया जहाँ 10 कारखाने 2 ग्रोथ सेन्टर है। अगर दमकल की व्यवस्था किया जाए तो प्रोब्लम सोल्भ हो सक्ता है। वहाँ कारखाने खासकर जूट मिल है जहाँ फायर को रोकने की अधिक

व्यवस्था होनी चाहिए। आग लगने पर दूसरे जगहों से पानी की व्यवस्था करनी पड़ती हे इसलिए मैं दमकल मंत्री से अनुरोध करता हूँ कि इस और ध्यान दें जिससे समस्या का समाधान किया जाए।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, **

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** পঙ্কজবাবু এটা কি বলছেন? এখানে যা লিখে দিয়েছেন তার সঙ্গে তো মিলছে না।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** স্যার **

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** না, না, এইভাবে হবে না। নাথিং ইজ বিয়িং রেকর্ডেড। শ্রী রবীন দেব বলুন।

**শ্রী রবীন দেব ঃ** (নট কল্ড)

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** স্যার, একটি অত্যন্ত আশ্চর্যের ব্যাপার আপনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করছি। তথ্য ও সংস্কৃতি দপ্তরের মাননীয় মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়ের উদ্যোগে 'ক্যালকাটা' নামটা পরিবর্তন করে 'কোলকাতা' করা হল অথচ তার দপ্তরের প্রেস বিজ্ঞপিতেই 'ক্যালকাটা' লেখা হচ্ছে। তার দপ্তরের প্রেস বিজ্ঞপ্তিতে যা লেখা হয়েছে—৭৪/১৫০/এন. বি./পি.আর.. নং-এর তার দপ্তরের যে প্রেস বিজ্ঞপ্তি তাতে লেখা হচ্ছে, ডেটেড, 'ক্যালকাটা' ১২ই ফেব্রুয়ারী, ২০০১। আর একটি বিজ্ঞপ্তিতেও অনুরূপভাবে লেখা হয়েছে। স্যার, যে মন্ত্রীর উদ্যোগে 'ক্যালকাটা' টা 'কোলকাতা' হল তার দপ্তরই 'ক্যালকাটা' ব্যবহার করছে এটা একটা সাংঘাতিক ব্যাপার। আমি এ ব্যাপারে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। 'ক্যালকাটা' পরিবর্তন করে যাতে 'কোলকাতা' লেখা হয় তারজন্য বিষয়টি সভায় উত্থাপন করলাম।

[12.10 — 12.20 p.m.]

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্রে ভানুমতি বালিকা বিদ্যালয় অত্যন্ত প্রতিষ্ঠিত একটি বিদ্যালয়। এর আগে অনেকবার আবেদন করা হয়েছে, কিন্তু কিছুতেই ঐ বিদ্যালয়কে উচ্চমাধ্যমিকে উন্নীত করা হচ্ছে না। বিদ্যালয়ের বিল্ডিং আছে, পঠন-পাঠনের ব্যবস্থা রয়েছে এবং ছাত্রীসংখ্যা এমন জায়গায় পৌঁছে গেছে যার ফলে মাধ্যমিকের পর সব ছাত্রী উচ্চমাধ্যমিকে ভর্তি হতে পারছে না। আশপাশে যে বালিকা বিদ্যালয়গুলি রয়েছে তাদেরও উচ্চমাধ্যমিকে ভর্তির সমস্যা রয়েছে। তারজন্য ভানুমতি বালিকা বিদ্যালয়ের উচ্চমাধ্যমিকে উন্নীত হওয়া অত্যন্ত প্রয়োজন। এর আগেও এই আবেদন করা হয়েছে, কিন্তু আজ পর্যন্ত তাকে উচ্চমাধ্যমিকে উন্নিত করা হয়নি। তার জন্য আবেদন করছি যাতে এ বছর থেকে ঐ স্কুলকে উচ্চমাধ্যমিকে উন্নীত করা হয়।

[Note : ** Expunged as ordered by the chair.]

**শ্রী অশোক কুমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে স্বরাষ্ট্র দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি।পরশুদিন শেখ জাহাঙ্গির ওরফে মুঘল খুন হয়েছেন। রাজ্যে যে আইন-শৃঙ্খলা নেই তার প্রমাণ আমরা পাচ্ছি। ঐ এলাকায় কংগ্রেস করবার অপরাধে মুঘলকে সেখানে খুন করা হয়েছে। গতকাল আমি সেখানে গিয়েছিলাম এবং আজকের কাগজেও বেরিয়েছে যে, মুঘলের খুনের ঘটনায় সেখানকার মানুষ অত্যন্ত বিক্ষুব্ধ। এতে প্রমাণিত, ঐ এলাকায় মুঘল অত্যন্ত জনপ্রিয় ছিলেন। মুঘলকে যেভাবে খুন করা হয়েছে তা অত্যন্ত নিন্দনীয়। দেখা যাচ্ছে, যারা কংগ্রেস করেন তাদের ভবিষ্যত অত্যন্ত খারাপ এবং সামনের নির্বাচনকে কেন্দ্র করে এই অবস্থা সৃষ্টি করবার চেষ্টা করা হচ্ছে। এটা বন্ধ করা না হলে আমরা বাঁচবো কিনা জানিনা। তারজন্য অবিলম্বে যাতে আসল খুনীদের গ্রেপ্তার করা হয় তারজন্য স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি এবং আসল রহস্য হাউসে জানাবার জন্য অনুরোধ করছি।

**শ্রী বাদল ভট্টাচার্য্য ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে স্বরাষ্ট্র দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের বারবার করে মুখ্যমন্ত্রী বলেছেন যে, পশ্চিমবঙ্গের ৭টি থানা ডিষ্টার্বড। কিন্তু আজকে সারা পশ্চিমবঙ্গ জ্বলছে। তার প্রত্যক্ষ প্রমাণ, গার্ডেনরিচে মুঘলের খুন হওয়া, দার্জিলিং-এর পথে সুভাষ ঘিসিং-এর উপর হামলা। শুধু তাই নয়, আমরা জানি জাতীয় দেশপ্রেমী সংগঠন হচ্ছে রাষ্ট্রীয় স্বয়ংসেবক সংঘ, তার কয়েকজন ছাত্রকে—সুজিত নস্কর, অভিজিৎ সরকার, পতিতপাবন নস্কর এবং তাপস নস্কর—তাদেরকে শাসক দলের এক নেতার বাড়িতে নিয়ে গিয়ে কুপিয়ে কুপিয়ে খুন করা হয়েছে গত ১৮ তারিখে। আমরা জানি, দেড় বছর আগে আর.এস.পি. কর্মীদের এভাবে কুপিয়ে খুন করা হয়েছিলো। দেশপ্রেমি সংগঠন আর.এস.এস. সম্পূর্ণ অরাজনৈতিক সংগঠন। তার জন্য ঐ ঘটনার নিন্দা করছি এবং সাথে সাথে ঐ খুনের সি.বি.আই. তদন্ত দাবী করছি, দোষীদের গ্রেপ্তার করবার জন্য দাবী জানাচ্ছি। ঐ ঘটনায় আজ পর্যন্ত একজনও গ্রেপ্তার হয়নি। তার জন্য অবিলম্বে গ্রেপ্তার এবং সি.বি.আই তদন্তের দাবী জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পুনর্বাসন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৪৭ সালে আমাদের দেশ স্বাধীন হওয়ার পর থেকে পূর্ব বাংলার মানুষ যাদের স্বাধীনতা আন্দোলনে যথেষ্ট অবদান ছিল তারা সেই সময় থেকে বাস্তুহারা জাতি হিসাবে পরিণত হয়েছে। তারা আজকে পি.ডবলু.ডি-র রাস্তার ধারে ইরিগেশানের খালের ধারে হাওড়া জেলার উলুবেড়িয়াতে বসবাস করছে। এই রকম ২ হাজারের মতো উদ্বাস্তু পরিবার এই সমস্ত জায়গায় বসবাস করছে। তাদের রেশন কার্ড আছে, ভোটার লিষ্টে নাম আছে। আমি পুনর্বাসন মন্ত্রীর সঙ্গে কথা বলেছি, তারা যাতে স্থায়ীভাবে বসবাস করতে পারে তার জন্য তিনি যেন ব্যবস্থা নেন। আমাদের দেশের ভোটার তারা, তারা ভারতবর্ষের নাগরিক। হিন্দুস্থান পাকিস্তান করে

সূর্য্য সেনের মতো কিছু বিশিষ্ট ব্যক্তিকে উদ্বাস্তু জাতি হিসাবে গণ্য করা হলো। কেন্দ্রীয় সরকার তার দায়িত্ব পালন করলেন না। তাঁরা এটা দায়িত্বজ্ঞানহীন তার কাজ করেছেন। তাই আমি আপনার মাধ্যমে পুনর্বাসন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, হাওড়ার উলুবেড়িয়াতে যারা পি.ডবলু.ডি-র রাস্তার ধারে, ইরিগেশান দপ্তরের খালের ধারে যারা বসবাস করছে তাদের স্থায়ীভাবে বসবাসের জায়গা করে দেওয়া হোক।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যের নুতন মুখ্যমন্ত্রী হয়েছেন, এই ক্যাজুয়াল মুখ্যমন্ত্রী বুদ্ধদেববাবু, উনি মুখ্যমন্ত্রী হওয়ার পর ঢাকঢোল পিটিয়ে বললেন পশ্চিমবাংলায় ওয়ার্ক কালচার ফিরিয়ে আনার চেষ্টা করবেন। বিভিন্ন জায়গায় দপ্তরে দপ্তরে মাঝে মাঝে মন্ত্রী মহাশয়রা ঘুরে বেড়াচ্ছেন। মুসকিল হলো এই ধরণের স্টান্ট বিগত কয়েক বছর আগেও দিয়েছিলেন ওয়ার্ক কালচার ডেভলপের কথা বলে। যারা পশ্চিমবাংলায় ২৫-৩০ বছর ধরে ওয়ার্ক কালচার ধ্বংস করে দিয়েছেন তাঁরা এই কথা বলছেন! একসময় প্রাক্তন মুখ্যমন্ত্রীকে বলতে শুনেছি কাকে বলবো কাজ করতে, চেয়ারকে কাজ করতে বলবো? প্রাক্তন মুখমন্ত্রী এই কথা বলেছেন। ব্যাপারটা তা নয়, বাস্তব জগতে যারা কাজের পরিবেশ ধ্বংস করে তারা হাজার চেষ্টা করলেও কাজের পরিবেশ ফিরিয়ে আনতে পারবেন না। সংবাদপত্রে দেখেছি, অসীমবাবু যিনি পন্ডিত মানুষ, মাঝে মাঝে কনস্টেবল হয়ে যান, রাস্তায় নেমে বাস ঠিক করছেন, সেই অসীমবাবুর দপ্তরে নাকি লোকজন ঠিক সময়ে আসেন না, অনেক বেলা পর্যন্ত লোক আসে। এ্যাটেনডেন্স কিন্তু ওয়ার্ক কালচার নয়, কাজের মানসিকতা হচ্ছে ওয়ার্ক কালচার। এটা করার চেষ্টা করা দরকার, সেটা এই রাজ্যে হচ্ছে না। তার মূল কারণ হচ্ছে তাঁরা এক সময় বলেছিলেন কাজ না করতে। বুদ্ধদেববাবু যদি এক বুক গঙ্গা জলে দাঁড়িয়ে বলেন যে কাজ করতে কিন্তু তারা কাজ করবে না।

**শ্রী শৈলজা কুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সমবায়মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ইতিপূর্বে আমি এই ব্যাপারে এই সভায় তুলেছিলাম। আমরা গ্রাম থেকে আসা বিধায়ক। আমাদের গ্রামে অর্থনীতি সমবায় ভিত্তিতে নিয়ন্ত্রিত হয়, আবর্ত্ত হয়। গ্রামে গোটা ব্যবস্থা আজকে পঙ্গু হয়ে গেছে। গত ১লা ফেব্রুয়ারী থেকে রাজ্যের সমস্ত প্রাথমিক সমবায় সমিতিগুলি আন্দোলন করছে ধর্মঘট করছে, কোন কাজ করছে না। এখন তারা ঋণ আদায় করছে না, দাদন দিচ্ছে না। ফলে চাষীরা মাথায় হাত দিয়ে বসে পড়েছে। চাষীরা ঋণ পাচ্ছে না, সমবায় সমিতিগুলি দাদন দেওয়া বন্ধ করে দিয়েছে। কিন্তু সরকার নির্বিকার, মন্ত্রী নির্বিকার, মন্ত্রী মহাশয় নিশ্চিন্ত হয়ে বসে আছেন। এই সমবায় সমিতি থেকে ঋণ নিয়ে দাদন নিয়ে চাষীরা চাষ করে। বিশেষ করে এখন চাষীরা বোরো চাষ শুরু করেছে, এই বোরো চাষে দাদন না পেলে চাষীরা চাষ করতে পারবে না। আজকে গ্রামের অর্থনৈতিক ব্যবস্থা ভেঙে

চুরমার হয়ে গিয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নির্দেশ পাঠিয়ে সমবায় মন্ত্রীকে ডেকে পাঠান।

আপনি সমবায় মন্ত্রীকে ডেকে নির্দেশ করুন যাতে অনতিবিলম্বে এই সমবায় সমিতির কর্মচারীদের দাবী দাওয়ার ব্যাপার নিয়ে একটা সুষ্ঠু সমাধানে এসে এই অচলাবস্থার অবসান হয়। এই কর্মচারীদের জন্য যে বেতন কমিশন হয়েছিল, সেই বেতন কমিশন অনুযায়ী তাদের বেতন দেওয়া হচ্ছে না।

[12.20 — 12.30 p.m.]

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি যে বিষয় এই হাউসে রাখছি, সেটি মাননীয় সদস্য শ্রী অশোক দেব এর আগে উল্লেখ করেছেন যে, গত রবিবার দিন রাত্রিবেলাতে গার্ডেনরীচে কংগ্রেস নেতা জাহাঙ্গির ওরফে মোগল নিহত হয়েছেন। মোগল ঐ এলাকায় খুবই পরিচিত নেতা ছিলেন। তিনি গার্ডেনরীচ এলাকায় ওয়ার্কশপ ঠিকা মজদুর সংগঠনের নেতা ছিলেন। তিনি প্রদেশ কংগ্রেস কমিটির সদস্য ছিলেন। তাঁকে অত্যন্ত কাছ থেকে কারা গুলি করে মেরেছে। যারা তাঁকে মেরেছে, মনে হচ্ছে, তারা কোন পরিচিত লোক। তারা তাঁকে ডেকে নিয়ে গিয়েছিল এবং তারপর মেরেছে। এর পিছনে কোন রাজনীতি আছে কিনা তা স্পষ্ট নয়। যদিও একটা সেকসন অভিযোগ করেছেন যে, সিপিএমের লোকেরা এরজন্য দায়ী। আমি আপনার মাধ্যমে বলতে চাই, গতকাল মোগলের ক্রিমেশানের জন্য যখন নিয়ে যাওয়া হচ্ছিল তখন হাজার হাজার মানুষ তাতে যোগ দিয়েছেন। গার্ডেনরীচে র‍্যাফ নেমেছে। ওখানে এখন খুব উত্তেজনা রয়েছে। আমি চাই অবিলম্বে সি-আই-ডি হাতে নিক, মোগলকে কারা মেরেছে তাদের খুঁজে বার করা হোক। গার্ডেনরীচ কমিউনালি সেনসেটিভ এলাকা। মোগল ছিলেন সংখ্যালঘুদের নেতা। তাঁর বাড়ির কাছে তাঁকে হত্যা করে দিয়ে গেল। এর যদি কোন রকম ব্যবস্থা না হয় তাহলে ঐ এলাকায় উত্তেজনা ছড়িয়ে পড়তে পারে। আপনি প্রাজ্ঞ লোক, আপনি মুখ্যমন্ত্রীকে বলুন মোগলের হত্যা নিয়ে তিনি একটা স্টেটমেন্ট দিন। রাজ্যের আইনশৃঙ্খলা কোথায় গিয়ে দাঁড়িয়েছে—কখনও ঘিসিংয়ের ওপরে আক্রমণ হচ্ছে, কখনও মোগল খুন হচ্ছেন। এটা আপনি ভেবে দেখবেন।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, আমরা দুঃখের সাথে দেখছি বহু দুর্ঘটনা হয়। যখন দুর্ঘটনা হয় তখন আমরা বলি। যখন দুর্ঘটনা হয় তখন সরকারের টনক নড়ে এবং তখন হৈ চৈ হয়। তারপর ধামাচাপা পড়ে যায়। আমি দেখছি ৩০ বছর আগে সিএমডিএ এলাকায় নেপাল সাহা লেনে একটা কংক্রিটের ট্যাঙ্ক করা হয়েছিল। বহুদিন ধরে সেটি ব্যবহার না করার ফলে তার এমন অবস্থা হয়েছে যে চাঙড়গুলো খসে খসে পড়ছে এবং পিলারগুলো প্রায় ভেঙে পড়ার উপক্রম হয়েছে। উক্ত ট্যাঙ্কটির ২০ ফুটের ভেতরে আশেপাশে বহু বাড়ি আছে। এটি ২০ ফুট ওপরে আছে এবং ওজন একশো টনের মত। এটি যদি একবার ভেঙে পড়ে, তার যথেষ্ট সম্ভাবনা

আছে, তাহলে আশেপাশের বাড়ির একজনও বাঁচবে না। আমি দুঃখের সাথে বলছি, পঞ্চাননতলা এলাকায় অলকা সিনেমার পাশে এবং কৈপুকুর অঞ্চলে বিশাল বিশাল ট্যাংকার ছিল। সেগুলো সব লোহার ট্যাংকার ছিল। সেগুলোকে তড়িঘড়ি বিক্রি করে দেওয়া হলো। বিনা টেন্ডারেই সেগুলো বিক্রি হয়ে গেল। অথচ যেগুলোকে ডিমোলিশ করা দরকার তার এমন অবস্থা যে, যে কোন সময়ে দুর্ঘটনা ঘটতে পারে। এটি যদি একবার ভেঙে পড়ে তাহলে আশেপাশের বাড়ির একটি লোকও বাঁচবে না। আমরা বিভিন্ন জায়গায় পাঁচ দশ বছর ধরে বহু ডেপুটেশন দিয়েছি, মেয়রকেও বলেছি। আজকে ওখানে ঘেরাও হচ্ছে। দুর্ঘটনা যদি একবার ঘটে যায় তাহলে সেই দুর্ঘটনার দায় সরকারকেই নিতে হবে।

**শ্রী রাম জনম মাঝি ঃ** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে লেবার মিনিষ্টার ও মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আজকে জানেন যে এখানে পশ্চিমবঙ্গে ৬২টি জুটমিল আছে, সেই জুটমিলের মালিকরা—ভারতবর্ষে একটা আইন তৈরী হয়েছে সেই অনুযায়ী তিন মাস অন্তর ডি এ বাড়া কমা হয়,—ডি এ-র ব্যাপারে, পশ্চিমবঙ্গে যারা মালিকশ্রেণী আছেন তাঁরা মুখ্যমন্ত্রীর সঙ্গে বসে আলাপ আলোচনা করে, লেবার মিনিষ্টারের সঙ্গে বসে এটা করেন, কিন্তু এখন তারা আইনের বিরুদ্ধে গিয়ে সমস্ত জুটমিলের মালিকরা ঠিক করেছে ডি এ দেবেনা কোন ওয়ার্কারকে, এই ব্যাপারে নোটিশ দিয়েছে। আড়াই লক্ষ জুটমিলের মজুর আছে, তারা আন্দোলন করার জন্য তৈরী হচ্ছে, তারা বিক্ষোভ দেখাচ্ছে, অবিলম্বে ঐ নোটিশ উইথড্র করা হোক, এই ব্যাপারটি দেখার জন্য আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** স্যার, আমার একটি পয়েন্ট অফ ইনফর্মেশান আছে। টালিগঞ্জে পুলিশ বর্ডিগার্ড লাইন আছে, সেখানে একটা ম্যাগাজিন রুম আছে। স্যার, গত শুক্রবার বেলা ১২টার সময় একজন কনস্টেবল সন্দেহজনকভাবে পুলিশের ম্যাগাজিন রুম থেকে বেরিয়ে আসার সময়, সেই ম্যাগাজিন রুমে যিনি পাহারায় ছিলেন প্রদ্যুৎ সামন্ত বলে, তিনি সেই কনস্টেবলকে সন্দেহ করে তাকে গ্রেপ্তার করার জন্য বলে। এবং অনুষ্ঠান করে তার কাছ থেকে ২৫টি থ্রী নট থ্রী বুলেট পাওয়া যায়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ডি এস পি টাউন যখন তাকে ইন্টারগেট করে, তখন সে বলে আমি দক্ষিণ ২৪ পরগণায় যেখানে থাকি, সেখানে তৃণমূল কংগ্রেসের কর্মীরা আমাকে অত্যন্ত উত্যক্ত করছে, তাই আমি এইগুলি নিয়ে যাচ্ছি তাদের শাস্তি দেওয়ার জন্য। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পুলিশের ম্যাগাজিন রুম থেকে থ্রি নট থ্রি রাইফেল এর বুলেট নিয়ে গিয়ে সি পি এম এর দুষ্কৃতিদের হাতে দিচ্ছে তৃণমূল কংগ্রেসের কর্মীদের উৎখাত করার জন্য, এই প্রসঙ্গে বলি, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি দেখেছেন ছোট আঙাড়িয়া গ্রামে যে ঘটনা ঘটেছে সেই ঘটনা ঘটার পরে আমরা দেখেছি কয়েক শত পুলিশের কার্তুজ পাওয়া গিয়েছে সেখানে।

[12.30 — 1.00 p.m.] (Including House adjournment)

**শ্রী অশোক মুখার্জী ঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এর আগে সভায় বারবার আলোচনা করেছি, আপনারা জেলায় ক্ষমতা বিকেন্দ্রীকরণের জন্য যা করছেন, জেলা পরিষদে যেখান থেকে টাকা নয়ছয় হয়, স্বজনপোষণ হয় সেই জেলা পরিষদের সভাগুলি বিধানসভা চলাকালীন ডাকা হয়। জেলার যে সমস্ত বিষয় আছে, অর্থাৎ ভিজিলেন্স কমিটি, স্বাস্থ্য কমিটি, এই বিধানসভা চলাকালীন সেই সভাগুলি ডাকা হয়। স্যার, বিধানসভা চলাকালীন কেন এই সভা ডাকা হয়? অবিলম্বে এই সভাগুলি বন্ধ করা হোক। আমরা যারা জেলা থেকে নির্বাচিত হয়ে এসেছি সেখানে আমরা যেতে পারি না। সেই সভায় দূর্নীতি করা হচ্ছে, টাকা বাইফারকেট করা হচ্ছে, অর্থাৎ জেলা পরিষদ হচ্ছে আপনাদের দূর্নীতিস্থল।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মিঃ ডেপুটি স্পীকার স্যার, একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার দৃষ্টি আর্কষণ করছি। সামনে মাধ্যমিক উচ্চমাধ্যমিক পরীক্ষা এই সময় লোডশেডিং বড় সমস্যা হিসাবে দেখা দিয়েছে আমার জেলায়। সন্ধ্যাবেলায় ২ঘণ্টা ধরে বিদ্যুৎ থাকছে না। যার ফলে ছাত্ররা পড়াশুনা ঠিকমত করতে পারছে না, ব্যাহত হচ্ছে। সামনে মাধ্যমিক, উচ্চমাধ্যমিক পরীক্ষা অথচ লোডশেডিং হচ্ছে। স্যার, এখানে একজন মন্ত্রী বসে আছেন। এবারে শর্ট সেসান, এখানে মন্ত্রীরা উপস্থিত থাকবেন না, তারা কথা শুনবেন না, মেনশান আওয়ার অত্যন্ত গুরুত্বপূর্ণ সময়, এই সময় মন্ত্রীদের উপস্থিত থাকা দরকার। স্যার মেম্বারদের রাইটস এতে ক্ষুন্ন হচ্ছে।

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, একটা বিষয়ের প্রতি অমি আপনার দৃষ্টি আর্কষণ করছি। ডায়মন্ডহারবারের ফকির চাঁদ কলেজে বি এড সেকশান আছে, সেখানে সরকারের তরফ থেকে যতগুলি সিট ভর্তি করার সীমা ছিল—। এই বামফ্রন্ট সরকার জোচ্চুরি করে যা সীট তার থেকে বেশী ছাত্র-ছাত্রীদের ভর্ত্তি করে বে-আইনি কাজ করেছে। কোন প্রতিভাবান ছাত্র-ছাত্রীরা সেখানে ভর্ত্তি হওয়ার সুযোগ পাচ্ছে না। ঐ বি.এড সেকশানে ভর্ত্তি নিয়ে শাসকদল চরম নোংরা দলবাজি করছে।

**শ্রী প্রত্যুষ মুখার্জ্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি কৃষি ও অর্থ দপ্তরের মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। পশ্চিমবঙ্গের বহু এলাকা বন্যা কবলিত হওয়ায় চাষবাস করা সম্ভব হয়নি। আমার এলাকা উদয়নারায়ণপুরে আমতা—১, আমতা—২ এবং জগৎবল্লভপুরেও বন্যা হয়েছিল। বন্যা কবলিত এলাকার কৃষকরা বির্পযস্ত অবস্থার মধ্যে পড়ে আছে। সরকার সিদ্ধান্ত নিয়েছিল বন্যা কবলিত এলাকার কৃষকদের ব্যাঙ্কের মাধ্যমে এবং কো-অপারেটিভের মাধ্যমে ব্যাঙ্কিং অ্যাসিস্টেন্স দেওয়া হবে, যাতে তারা বোরো কাল্টিভেশান এবং উইন্টার কাল্টিভেশান করতে পারে। এই ব্যাপারে শীঘ্রই ব্যবস্থা নেওয়ার জন্য আমি মন্ত্রীমহাশয়ের কাছে আবেদন করছি।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** এখন বিরতি, আমরা আবার মিলিত হব ১ ঘটিকায়।

(At this stage the House adjourned till 1.00 p.m.)

[1.00 — 1.10 p.m.]

**(After Adjournment)**

(At this stage, the Quorum Bell was rung)

(এই সময় সভায় ন্যুনতম সংখ্যক সদস্য উপস্থিত না থাকার কারণে কোরাম বেল বাজানো হয়)।

## Point of Information

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা পয়েন্ট অফ ইনফরমেশান রাখছি। গতকাল ভিক্টোরিয়া মেমোরিয়ালের সামনে থেকে—আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী, আমাদের বিধানসভার অধ্যক্ষ, উপাধ্যক্ষ, রাজ্যের মন্ত্রীসভার সদস্যদের উপস্থিতিতে একটি বিশাল মৌন মিছিল বেরিয়েছিল গুজরাটে ভূমিকম্পে নিহত মানুষদের প্রতি শ্রদ্ধা জ্ঞাপনের জন্য। যখন মিছিল বেরিয়েছিল, সেই সময় তৃণমূল কংগ্রেস গান্ধী মূর্তির সামনে অবস্থান করছিল। আমাদের রাজ্যে যা কোনদিন ঘটেনি, তাই ঘটতে দেখলাম। সেই মিছিল যখন গান্ধী মূর্তির পাশ দিয়ে যাচ্ছিল, তখন একজন তৃণমূল-এর নেতা, বিধায়ক ওখানে দাঁড়িয়ে অশ্রাব্য ভাষায় কন্টিনিউয়াসলি গালাগাল দিয়েছে। ঐ ভাবে গালাগাল করে তারা নিহত মানুষগুলোকে অসম্মান করেছে, আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী, অন্যান্য মন্ত্রী, আমাদের অধ্যক্ষ, উপাধ্যক্ষ সবাইকে অসম্মান করেছে। তার ঐ আচরণের প্রতি নিন্দা, ধিক্কারের কোন ভাষা আমাদের জানা নেই।

## LEGISLATION

### The West Bengal State Health Service (Amendment) Bill, 2001.

**Shri Partha De :** Sir, I beg to introduce the West Bengal State Health Service (Amendment) Bill, 2001.

(Secretary then read the Title of the Bill)

**Shri Partha Dey :** Mr. Deputy Speaker Sir, I beg to move that the West Bengal State Health Service (Amendment) Bill, 2001, be taken into consideration.

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী আজকে এখানে যে বিল এনেছেন, আমি সেই সম্পর্কে দু চারটি কথা আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে পেশ করতে চাই। স্যার, তার আগে মাননীয় রবীন দেব দৃষ্টি আকর্ষণীতে আপনাকে বললেন যে, গতকাল যে পদযাত্রা হচ্ছিল, সেই সময় পাশেই গত ২২ দিন যাবৎ তৃণমূল কংগ্রেসের যে অধিবেশন বা সমাবেশ হচ্ছে সেখানে বিধায়ক গোপাল মুখার্জী বক্তৃতা করছিলেন। তিনি বলেছেন যে, ওই পদযাত্রায় যারা আছেন, তারা একজন আর একজনকে গরু ছাগল বলছেন। পদযাত্রা করছেন ঠিক আছে, কিন্তু একজন আর একজনকে বিশ্বাস করে না। তাই সামনের মানুষকে অনুরোধ করছি, পিছনের মানুষ

ল্যাং মেরে যেন ফেলে না দেয়। এই কথাই গোপাল মুখার্জী বলেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় যে বিল আনা হয়েছে, আপনি দেখবেন ওয়েষ্ট বেঙ্গল অ্যাক্টস ১৯৯০ সালে এই হাউসে পেশ করা হয়েছিল। তারপর কাজ করতে গিয়ে দেখা গেছে যে, সেই আইনের ১৪, ১৯, ২১ উপধারায় কতগুলি সমস্যা দেখা দিয়েছে। সমস্যা দেখা দিয়েছে বিশেষ করে মেডিক্যাল কলেজের টিচার বা শিক্ষক নিয়োগ এবং তাদের পরিচালনা সম্পর্কে আই এম এ দৃষ্টি ভঙ্গির সাথে এই সমস্ত কলেজের যারা পরিচালক তাদের সাথে মনোমালিন্য ঘটছে। এর ফলেই আই এম এ যেহেতু বিধিবদ্ধ সংস্থা, আই এম এ যদি কেন্দ্রীয় সরকারের কাছে মেডিক্যাল কাউন্সিলের কাছে রিপোর্ট দেয় যে কোন কলেজের শিক্ষা ব্যবস্থা ঠিক নেই, তবে সেখানকার অ্যাফিলিয়েশান বাতিল হতে পারে। বিপদে পড়তে পারে সেইজন্য আই এম এ-র অবজারভেশান এই শিক্ষা ব্যবস্থা সম্পর্কে যা, তা দেখে আই এম এ যা সাজেশান দেবে, তা মেনে চলার চেষ্টা করতে হবে। এটাতে আমাদের বিরোধিতা করবার কিছু নেই। কিন্তু আমি এটা বলব যে, এই যে মেডিক্যাল শিক্ষা ব্যবস্থা চলছে, গত ২৪ বছর ধরে সরকারে রইলেন কিন্তু পশ্চিমবঙ্গে একটাও নতুন মেডিক্যাল কলেজ তৈরী করতে পারলেন না। পুরানো মেডিক্যাল কলেজ যা বৃটিশ আমলে হয়েছিল, সেটাই চলে আসছে। এই একটানা শাসনের পরে একটা ছাত্র ভর্তির ব্যবস্থা বা নতুন করে মেডিক্যাল কলেজ তৈরী করার যে দায়িত্ব সরকারের ছিল, তা করতে পারেন নি। এই ২৪ বছরে কর্ণাটকে নতুন মেডিক্যাল কলেজ হয়েছে ৯টি। পাঞ্জাবে হয়েছে ৪টি। উত্তরপ্রদেশে হয়েছে ৬টি। কিন্তু পশ্চিমবঙ্গে একটাও মেডিক্যাল কলেজ তৈরী হল না। স্যার, আজকে ফ্যাকালটি না থাকার জন্য, নানা রকম ইনফ্রাস্ট্রাকচারাল সুযোগ সুবিধা না থাকার জন্য আপনি জানেন ক্যালকাটা মেডিক্যাল কলেজ যেটা সর্বশ্রেষ্ঠ মেডিক্যাল কলেজ শুধু পশ্চিমবঙ্গে নয়, ভারতবর্ষ নয়, পূর্ব এশিয়ার একটা অন্যতম মেডিক্যাল কলেজ, সেখানে ছাত্র সংখ্যা কমিয়ে দিতে হয়েছিল।

[1-10—1-20 p.m.]

যখন মেডিকেল কলেজগুলো আই.এম.এ'র তরফ থেকে অনুসন্ধানের চেষ্টা করা হল, ইন্সপেকশন করতে আসবে, রাতারাতি বাড়িটাকে চুনকাম করে দেওয়া হল, চেয়ার টেবিল পাল্টে দেওয়া হল এমন কি গিনিপিগ, ইঁদুর ছিল না সেগুলোকে নতুন করে এনে সংযোজন করা হল। এইভাবে আই ওয়াশ করে দিয়ে আই.এম.এ কর্তৃপক্ষকে ধুলো দেওয়ার চেষ্টা করা হল, এটাকে একটা গর্হিত অপরাধ বলে আমি মনে করি। আজকে এখানে হাসপাতালগুলিতে কি অবস্থা? আজকে রোগী হাসপাতালে গেলে তাকে স্যালাইনের বদলে কেরোসিন দেওয়া হয়। প্রসূতি প্রসব করার পর তার ছেলেকে কুকুরে টেনে নিয়ে যায়। আজকে হাসপাতালগুলিতে শেয়াল, কুকুর আর রোগীর সহাবস্থান চলে। এই নিয়মই সেখানে চালু হয়ে গেছে। পশ্চিমবঙ্গের চিকিৎসার ব্যবস্থার এই হালের জন্য আজকে ব্যাঙের ছাতার মত

যেখানে সেখানে নার্সিং হোম গজিয়ে উঠছে, যেখানে একদিন রোগী থেকে বেরিয়ে এলে ১০ থেকে ১৫ হাজার টাকা গুণাগার দিতে হয়। রাজ্যসরকার পরিচালিত হাসপাতালগুলির দুরবস্থা নতুন করে আর আমার কিছু বলার নেই। মহামান্য রাজ্যপাল যখন মেদিনীপুর সদর হাসপাতাল পরিদর্শনে গিয়েছিলেন, আইনশৃঙ্খলার চরম অবনতি খতিয়ে দেখতে, সেখানে প্রশাসনের কাউকে সঙ্গে না নিয়ে না জানিয়ে, কোন পূর্বাভাষ না দিয়ে তিনি মেদিনীপুর সদর হাসপাতালে গিয়েছিলেন। সেই সময়ে তাঁর যে অভিজ্ঞতা তিনি সেখান থেকে নিয়ে এসেছিলেন সেই অভিজ্ঞতার কথা তিনি মাননীয় মন্ত্রী পার্থ দে-কে বলেছিলেন। মেঝেতে রোগী শুয়ে আছে, নার্স নেই, চতুর্থ শ্রেণীর কর্মচারী নেই, ডাক্তার ঠিকমত আসে না। পশ্চিমবাংলা বিশেষ করে রাজ্যসরকারী হাসপাতালগুলোতে কি হাল সে সম্পর্কে আনন্দবাজার পত্রিকা একটা অনুসন্ধান করেছিল। সেখানে দেখা যাচ্ছে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রত্যেকটা জায়গায় হয় চিকিৎসক নেই, নাহলে চিকিৎসা কর্মী নেই, নাহলে নার্স নেই আর নয়তো প্রয়োজনীয় ন্যূনতম ব্যবস্থা নেই। গোটা পশ্চিমবাংলায় আজকে স্বাস্থ্য ব্যবস্থা ভেঙে পড়েছে। এ আমাদের কথা নয়। যখন শাসক দলের বিধায়করা মেনশন করেন বা জিরো আওয়ারে বলেন তখন আপনি শুনবেন তিনটি বিভাগের উল্লেখ থাকবেই। একটা স্বাস্থ্য, একটা সড়ক আরেকটা বিদ্যুত। এই পরিপ্রেক্ষিতে আমি বলতে চাই যে পশ্চিমবাংলার স্বাস্থ্যব্যবস্থার যে ইনফ্রাষ্ট্রাকচার যে ন্যূনতম দায়দায়িত্ব সেটা সরকার পালন করতে পারছেন না এবং আজকে ফ্যাকাল্টি না থাকার জন্য আমাদের মেডিকেল শিক্ষা বিপর্যস্ত হয়ে পড়ছে। গোটা শিক্ষা ব্যবস্থা ঠিকমত চলছে কিনা, মেডিকেল কলেজে ঠিকমত পঠন-পাঠন হচ্ছে কিনা, ইনফ্রাষ্ট্রাকচারাল অ্যাডভেনটেজ ঠিকমত আছে কিনা, ফ্যাকাল্টি ঠিকমত আছে কিনা সাবজেক্টের প্রয়োজনীয় শিক্ষক আছেন কিনা, সপ্তাহে যতগুলো ক্লাস নেওয়া দরকার সেগুলো নেওয়া হচ্ছে কিনা, ছাত্ররা দৈনন্দিন জীবনে কোন অসুবিধার সম্মুখীন হচ্ছে কিনা এই সমস্তগুলো আই-এম.এর অবজারভেশন করে একটা টাস্ক ফোর্স গঠন করা উচিত এবং সেই টাস্কফোর্সের মাধ্যমে নিয়মিত অবজারভেশন রাখা উচিত। আমার মনে হয় এটা করলে যে টুকু শিক্ষাব্যবস্থা আছে, যদিও তা যথেষ্ট অপ্রতুল, তবুও যতটুকু আছে যদি তার সম্যক ব্যবহার করা যায় ছাত্রদের প্রয়োজন মাফিক শিক্ষা দিয়ে, শিক্ষণ ব্যবস্থা দিয়ে এবং প্রয়োজনীয় ক্লাসগুলো হচ্ছে কিনা এই গুলো দেখে কারণ অনেক ছাত্র অভিযোগ করেন পুরো ক্লাস হয় না, সেই টীচার ঠিকমতো আছে কিনা এর জন্য একটা টাস্ক ফোর্স গঠন করা হোক। শিক্ষা এবং শিক্ষণ বিভাগকে আরও জোরদার করার দাবি জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে বিল

এখানে এনেছেন আমি তার তীব্র বিরোধীতা করছি। ওয়েষ্ট বেঙ্গল পাবলিক সার্ভিস কমিশন যেটা একটা ডেমোক্রেটিক ইনস্টিটিউশান তাকে এই বিলের মাধ্যমে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে এই শিক্ষক ডাক্তার নিয়োগের স্বেচ্ছাচারি অধিকারকে কুক্ষিগত করতে চাইছেন নতুন করে আবার এই সংশোধনী এনে যেটা ২৪শে মে ২০০০ পর্যন্ত ছিলো সেটাকে ২৪শে মে ২০০১ পর্যন্ত করে তার মেয়াদ বাড়িয়ে দিতে চাইছেন, এটা অত্যন্ত মারাত্মক।আজকে পশ্চিমবাংলার ৮টি মেডিকেল কলেজ হসপিটালে ১৮০ টি ডাক্তার শিক্ষকের পদ শূণ্য এবং এর ফলে মেডিকেল কাউন্সিল অফ্ ইণ্ডিয়া তারা এর এফিলিয়েশান কেটে দেয়। কলেজ হসপিটালের স্বীকৃতি বাতিল করে। সেই স্বীকৃতি আবার যাতে বাতিল না করে তার জন্য তড়িঘড়ি এই উদ্যোগ নিয়েছেন। তাঁরা অভিযোগ করেছেন যে পি.এস.সি এই নিয়োগ করে আসছে সংবিধান অনুযায়ী, কিন্তু পি.এস.সি. ঠিক মতো এ্যাপয়েন্টমেন্ট দিচ্ছে না এই অজুহাত দিয়ে তাঁরা নিজেদের ইচ্ছা মতো নিয়োগ করার জন্য একটা ইন্টারভিউ নিচ্ছেন। একটা ৩০ সেকেন্ডের ইন্টারভিউ করা হচ্ছে এবং এর ফলে উপযুক্ত শিক্ষার মান রক্ষিত হচ্ছে না। এর ফলে দলীয় স্বার্থই শুধু দেখা হচ্ছে। স্যার, আমি এই প্রসঙ্গে বলি এই পি.এস.সির ব্যাপারে স্টেট এ্যাডমিনিস্ট্রেটিভ ট্রাইবুনালে একটা মামলা চলছিল, সেই মামলায় ইন্‌জাংশান ছিল ট্রাইবুনালের যে এই ভাবে শিক্ষক নিয়োগ করা যাবে না। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী অবশ্য বলবেন। না, এটা ডিভিশান বেঞ্চে কোর্টে গিয়ে ইন্‌জাংশান ভ্যাকেট হয়ে গেছে। কিন্তু সেখানে ইন্‌জাংশান হয়েছে এবং মামলা চলছে। এই মামলার একটা পার্টি হচ্ছে পাবলিক সার্ভিস কমিশন। তারা একটা হলফনামা দিয়েছে তাতে তারা বলেছে এটা তাদের গাফিলতিতে হয় নি, এটা সরকারের এ্যাডমিনিস্ট্রেশানের গাফিলতিতে হয়েছে। এটা একটা কনস্টিটিউয়টেড বডি তাকে এই রকম ভাবে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে এই ভাবে ডাক্তার নিয়োগের স্বেচ্ছাচারী অধিকারকে সরকার কুক্ষিগত করছে আমি তার তীব্র প্রতিবাদ করছি। এই আন-ডেমোক্রেটিক বিলকে আমি তীব্র বিরোধীতা করছি। আমি এটা প্রত্যাহার করতে অনুরোধ করছি। এটা অত্যন্ত মারাত্মক. অ-গণতান্ত্রিক। এখানে দলীয় লোককে নিয়োগ করা এবং নিম্নমানের শিক্ষক নিয়োগের ব্যাপার আছে। পশ্চিমবাংলায় এই সরকারের অপদার্থতার জন্য গোটা রাজ্যে চিকিৎসা শিক্ষার পরিকাঠামো ভেঙে পড়েছে। বারে বারে মেডিকেল কাউন্সিল অফ্ ইন্ডিয়া বিভিন্ন কলেজ হসপিটালগুলির স্বীকৃতি কেটে দিতে চাইছে। যে পশ্চিমবাংলা এক দিন চিকিৎসা শিক্ষায় পথিকৃৎ ছিলো। গোটা ভারতবর্ষকে পথ দেখাতো। আজকে রাজ্য সরকারের চূড়ান্ত অবহেলার জন্য তাদের দায়িত্ব জ্ঞানহীনতার জন্য সরকারী হাসপাতালগুলি যেভাবে চলছে কার্যত সরকারী হাসপাতালগুলি যাতে উঠে যায় এবং বেসরকারী হাসপাতালগুলি রমরমা ব্যবসা করতে পারে তার ব্যবস্থাই করছেন। এই যে ডাক্তার

শিক্ষকের পদ এগুলি শূণ্য থেকে গেছে, সেখানে কাজের পরিবেশ নেই। এই জায়গায় যদি যথাযথ গণতান্ত্রিক পদ্ধতিতে নিয়োগের ভিত্তিতে সরকারী শিক্ষক রাখতো তাহলে ওয়েস্ট বেঙ্গল পাবলিক সার্ভিস কমিশন কে এই ভাবে ঠুটো জগন্নাথ করে দিতো না। তাদেরকে কাজে লাগিয়ে উপযুক্ত মানের ডাক্তার শিক্ষক নিয়োগ করার ব্যবস্থা করতেন।

কিন্তু তা না করে ৩০ সেকেন্ডের ওয়াক-ইন-ইন্টারভিউ করছেন এবং তার মধ্যে দিয়ে নিম্ন মানের ডাক্তার শিক্ষক নিয়োগ হচ্ছে। ১৮০-টা শিক্ষক পদ শূন্য। শীঘ্রই আবার ইনস্পেকশন হবে এবং কিছু নতুন পদ থেকে শূন্যপদ সৃষ্টি হবে। তাই সেই সব জায়গায় জোড়াতালি দিয়ে তাদের মেয়াদ বাড়িয়ে দিতে চাইছেন। এখানে আবার দেখছি ২৪-শে মে, ২০০১ সাল পর্যন্ত লিমিটেশন করে রেখেছেন সচেতন ভাবেই। কারণ ২৪শে মে, যদি সরকারের পরিবর্তন হয়, ক্ষমতার পরিবর্তন হয় তাহলে এই অ-গণতান্ত্রিক ক্ষমতা সরকারের হাতে থাকলে আবার এই ভাবে দলীয় নিয়োগ হতে পারে এই আশঙ্কায় ২৪শে মে ২০০১ সাল সময়কে ডেড লাইন করা হয়েছে। ফলে এন্টায়ার এ্যাটিচিউডটা এই বিল আনার পেছনে, চিকিৎসা শিক্ষার উন্নয়নের স্বার্থ সুরক্ষিত করা, মেডিকেল কলেজের মানকে রক্ষা করা আসল উদ্দেশ্যে নয়। আপনাদের গাফিলতিতে আজকে শূন্য পদের সৃষ্টি হয়েছে এবং তাতে এই ভাবে দলীয় ব্যক্তি নিয়োগ করতে চাইছেন, প্যানেল সৃষ্টি করতে চাইছেন, যেটা অ-গণতান্ত্রিক এবং এই বিলের প্রতিবাদে আমি সভাকক্ষ ত্যাগ করছি।

(এইসময় শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয় ওয়াক-আউট করেন।)

[1.20 — 1.30 p.m.]

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রীদেবপ্রসাদ সরকার মহাশয় এই বিলের বিরোধীতা করলেন এবং তিনি এত ক্রুদ্ধ হয়েছেন যে সভাকক্ষ ত্যাগ করলেন। পরিবর্তন, খুব সামান্য পরিবর্তন এবং এই পরিবর্তনের যৌক্তিকতা অস্বীকার করা যায় না। আমাদের মেডিকেল কলেজগুলোতে শিক্ষকের অনেক ঘাটতি আছে। উনি পরিসংখ্যান দিয়েছেন এবং স্বাভাবিকভাবেই ছাত্র-ছাত্রীদের পঠন-পাঠন যাতে সুস্থ ভাবে হতে পারে তার জন্য তিনি একটা ব্যবস্থা করতে চেয়েছেন এবং এই সময় সীমার পরে পাবলিক সার্ভিস কমিশন থেকে যেমন নিয়োগ করা হয় তেমন নিয়োগ হবে, কোন বাড়তি পোষ্টের কথা বলা হয়নি, শুধু একজিস্টিং ভ্যাকান্সি পূরণ করা হবে, রাজ্যে বাজেট একসচেকারে এতে বাড়তি কোন চাপ পড়বে না। এটা খুবই গুরুত্বপূর্ণ কারণ, আমাদের মেডিকেল কলেজগুলোতে যদি এডিকোয়েট শিক্ষক, পর্যাপ্ত শিক্ষক না থাকায় ছাত্র-ছাত্রীরা বঞ্চিত হচ্ছে। সেদিকে লক্ষ্য রেখেই বাড়ানো হচ্ছে। পাবলিক সার্ভিস কমিশন

নিশ্চয় নিষ্ঠা সহকারে করে। কিন্তু তাদের কাজে দীঘসূত্রীতার ফলে ভয়ানক ক্ষতি হয়ে যায় বিভিন্ন জরুরী প্রকল্পের ক্ষেত্রে। আর, স্বাস্থ্যের মত একটা গুরুত্বপূর্ণ বিষয়, যার উপর নির্ভর করছে রাজ্যের স্বাস্থ্যের ভবিষ্যৎ, কি ভাবে চলবে, সেই জন্য উনি পূরণ করবার জন্য একটা সংশোধনী এনেছেন। এতদিন এটা চলছিল। সেক্ষেত্রে ১-টা বছর বাড়ানো হয়েছে, ২৪-শে মে ২০০১ করা হয়েছে। পি.এস.সি. উঠিয়ে দেওয়া হচ্ছে না। উনি আবিষ্কার করলেন, ভীষণ কল্পনা প্রবণ মানুষ উনি। উনি হঠাৎ আবিষ্কার করলেন ২৪ শে মে ২০০১ সালের পর আর বামফ্রন্ট সরকার থাকবে না এবং সেই জন্য ঐ সময় পর্যন্ত এটা করা হয়েছে। উনি ওনার কল্পনাকে আরো বাড়িয়ে বলতে পারতেন ২৪-শে মে ২০০১ সালের পরে যে নির্বাচন হবে তাতে দেবপ্রসাদবাবু মহাজোটের সঙ্গে যুক্ত স্বাস্থ্যমন্ত্রী হতে পারেন। কল্পনাকে আরো বাড়িয়ে বলতে পারেন দেবপ্রসাদবাবু উপমুখ্যমন্ত্রী হয়ে গেলেন। মমতার সঙ্গে এস. ইউ. সি. সামিল হয়ে গেল। মার্কসবাদী পার্টি, আগমার্কা নিয়ে তিনি একটা ধৃষ্টতা করতে পারতেন। কিন্তু এর মধ্যে বিরোধিতা করার কিছু নেই। পঙ্কজবাবু বিরোধীতা করছেন, এটা ওনার অভ্যাসে দাঁড়িয়ে গেছে, সব ব্যাপারে বিরোধীতা করেন।

উনি সব ব্যাপারে বিরোধীতা করেন। উনি বুঝে গিয়েছেন এই জায়গায় আমাদের পাকা-পোক্ত বিরোধীতা করে যেতে হবে। নির্বাচনের পরেও উনি না না করে যাবেন। অভ্যাস তিনি ত্যাগ করতে পারবেন না। সেজন্য ওঁদের বিরোধীতা বিরোধীতার জন্য। এই বিষয়ে কোন সন্দেহ নেই। মাননীয় মন্ত্রী মহাশয় যে জরুরী সংশোধন এখানে এনেছেন তাকে আমি সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় এখানে দি ওয়েস্ট বেঙ্গল স্টেট হেলথ্ সার্ভিস (এ্যামেন্ডমেন্ট) বিল, ২০০১ সংশোধনের জন্য বিধানসভায় উত্থাপন করা হয়েছে। আপনারা হয়তো সংখ্যা গরিষ্ঠতার জোরে এই বিল পাশ করিয়ে নেবেন। কিন্তু এই বিলটা সম্পর্কে আমার কিছু বক্তব্য আছে। এখানে মেডিকেল কলেজ বহুদিনের ঐতিহ্য বহণ করছে। কিন্তু পরিকাঠামো কিছু নেই। ছাত্র সংখ্যার ব্যাপার নিয়ে কমাতে বলা হয়েছিল। সেটা মোটামুটি ধামাচাপা পড়েছে। আইনে প্রস্তাব এবং সংশোধন সবই হয়েছে। কিন্তু কাজের কাজ কি হয়েছে? স্বাস্থ্য দপ্তরে পরিষেবার নামে রাজনীতিকরণ হয়েছে। যে সব শিক্ষক নিয়োগ করে এনেছেন, তাঁদের এখানে ওখানে নার্সিং-হোম গজিয়ে উঠেছে। তাঁরা প্রাইভেট প্র্যাকটিশ করছেন। একই দলের লোক বলে তাঁরাও বুক ফুলিয়ে প্রাইভেট প্র্যাকটিশ করছেন। তাঁদের কোন অসুবিধা হচ্ছে না। এখানে হাসপাতালগুলোতে একজন ডাক্তার ১০ বছর ধরে সার্ভিস করছেন, কিন্তু তাঁদের বদলির কোন ব্যাপার নেই এবং তিনি আপনাদের দলের লোক হলে বদলি হবেন না এবং তাঁরা প্রাইভেট প্র্যাকটিশ করছেন এবং নার্সিং-হোমেও প্র্যাকটিশ করছেন। আপনারা যে স্বাস্থ্য

কর্মসূচী নিয়েছিলেন তাতে ছিল, স্বাস্থ্য ২০০১ সালের মধ্যে সকলের মধ্যে পৌঁছে দেবেন। সাতশো এক কোটি টাকা বিশ্ব ব্যাংক থেকে ঋণ করেছিলেন এবং বলেছিলেন উন্নয়ণ ঘটাবেন। কিন্তু বাস্তব চিত্রটা কি? উন্নয়ণ ঘটিয়েছেন? আজকে ২০০১ সালের স্বাস্থ্যের কোন উন্নতি ঘটেছে কিনা এব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার জানতে ইচ্ছে করে। পি.এস.সি. থেকে আগগোড়া ডাক্তার নিয়োগ করা হতো, শিক্ষক নিয়োগ করা হত। যাঁরা পরীক্ষায় পাশ করতেন তাঁদের নিয়োগ করা হতো। কিন্তু আপনারা ক্ষমতা বলে সেটাকে পাশ কাটিয়ে ডাক্তার নিয়োগ করছেন। আজকে পরিষেবা ভেঙে পড়েছে। পশ্চিমবঙ্গে স্বাস্থ্য দপ্তর আজকে অসহায় এবং স্বাস্থ্য দপ্তর আছে বলে মনে হয় না। আইন পাশ হচ্ছে, সংশোধন হচ্ছে, আপনাদের সমস্ত কাজ চলছে। কিন্তু আসলে কাজ কিছু হচ্ছে না। পরিষেবার অবস্থা খুবই আশঙ্কাজনক। আপনারা বিশ্বব্যাংক থেকে লোক নিলেন। কিন্তু স্বাস্থ্য দপ্তরের চেহারা খুবই খারাপ। পশ্চিমবঙ্গের মানুষ যা আশা করেছিলেন তা হয়নি। আজকে ডাক্তার নিয়োগে, শিক্ষক নিয়োগে রাজনীতি হচ্ছে। গোটা ভারতবর্ষের মধ্যে এমন কি এশিয়া মহাদেশের মধ্যেও আমাদের এখানকার মেডিকেল কলেজের সুনাম ছিল। কিন্তু আজকে বামফ্রন্টের ২৪ বছর রাজত্বে সেই মেডিকেল কলেজের পরিস্থিতি কি? সেখানে আজকে পরিকাঠামো ভেঙে পড়েছে। আপনারা ঠিকমত পরিকাঠামো তৈরী করতে পারেন নি, শিক্ষক সম্প্রদায়কে ঠিকমত রাজনীতি মুক্ত না করে ডাক্তার, শিক্ষক নিয়োগ করা হয়েছে এবং পি.এস.সি.র পরীক্ষা তুলে দেওয়ার ব্যাপারেও রাজনীতি হয়েছে। কেবলমাত্র রাজনৈতিক উদ্দেশ্য নিয়েই এটা করা হচ্ছে। স্বাস্থ্য দপ্তর পশ্চিমবাংলার মানুষকে কোন রকম স্বাস্থ্য পরিষেবা দিতে পারছে না। তারা একটা ভয়ংকর অমঙ্গলজনক পরিস্থিতির সৃষ্টি করছে। আজকে পশ্চিমবাংলার স্বাস্থ্য পরিষেবার উন্নতি ঘটানো খুবই জরুরী এবং তা শুধু এই একটা সংশোধনী বিলের মধ্যে দিয়ে ঘটানো সম্ভব নয়। পরিষেবার উন্নতি ঘটাতে হলে প্রথমেই স্বাস্থ্য দপ্তরকে রাজনীতি মুক্ত হতে হবে। রাজ্যের মেডিকেল কলেজগুলিতে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে পি.এস.সি.-কে পাশ কাটিয়ে যে কাজ করা হচ্ছে তা কেবল মাত্র রাজনৈতিক উদ্দেশ্যেই করা হচ্ছে। এই যে অবস্থার সৃষ্টি হয়েছে, এর পরিবর্তন ঘটাতে হবে। এই প্রসঙ্গে আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি—ওয়ার্ল্ড ব্যাংকের কাছ থেকে ঋণ নিয়ে স্বাস্থ্য দপ্তর রাজ্যের স্বাস্থ্য পরিষেবার উন্নতি ঘটাবার যে পরিকল্পনা গ্রহণ করেছে, সেই পরিকল্পনা অনুযায়ী এই ২০০১ সালের মধ্যে কতটা উন্নয়ন ঘটেছে? স্বাস্থ্য দপ্তরের বিভিন্ন কাজের মধ্যে আমরা যে অব্যবস্থা লক্ষ্য করেছি তা কেবল মাত্র আইন অ্যামেন্ড করে বা এই সংশোধনী বিলের দ্বারা দূর করা সম্ভব নয়। এই কথা বলে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[1.30 — 1.40 p.m.]

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি হেলথ সার্ভিস বিলকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। আমি বিরোধীদের মত ধান ভানতে শিবের গীত গাইতে চাই না। এই বিলের প্রয়োজনীয়তা ছিল এবং এখনো আছে। স্যার, আপনি জানেন এক বছর আগে দিল্লী থেকে ইণ্ডিয়ান মেডিকেল কাউন্সিল ফতোয়া জারি করেছিল—পশ্চিমবঙ্গের মেডিকেল কলেজগুলির ছাত্র ভর্তির কোটা কমিয়ে দেয়া হবে পরিকাঠামো ভাল নয় বলে। তাতে আমাদের রাজ্যের খবরের কাগজগুলো ব্যাঙের আধুলি পেয়েছিল। দারুণ হৈ-চৈ শুরু হয়ে গিয়েছিল। বিধানসভাতেও ঝড় উঠেছিল। কিন্তু পরবর্তীকালে দেখা গেল ছাত্র সংখ্যা কমেনি, বরং ছাত্র সংখ্যা আরো ৫০টি বেড়ে গেল। আমরা জানি দিল্লী থেকে মেডিকেল কাউন্সিল মাঝে মাঝেই ফতোয়া জারি করে এবং তা আমাদের মেনে নিতে হয়। তাদের ফতোয়া অনুযায়ী শিক্ষক নিয়োগের ক্ষেত্রে একটা মামলার ফলে যে জটিলতা সৃষ্টি হয়েছিল তা দূর করার জন্যই এই বিল এখানে উত্থাপন করা হয়েছে। এই প্রসঙ্গে দেবপ্রসাদ সরকার মহাশয় ২০০১ সালের মে মাসের পরবর্তী পর্যায়ে কি হবে, না হবে তা নিয়ে আমাদের গল্প শুনিয়ে গেলেন। আর তৃণমূল কংগ্রেসের সদস্যদের নীতিই হচ্ছে সর্ব ক্ষেত্রে বিরোধীতা করা ভাল মন্দ বিচার না করেই। আমরা লক্ষ্য করছি কংগ্রেস এবং তৃণমূল কংগ্রেস আদর্শহীনতায় ভুগছে। তাঁরা কে কোন্ দলে বসবেন তাই ঠিক করতে পারছেন না। তাদের ডাল বাছাইর অবস্থা চলছে। কোন্ দলে গেলে ভাল হবে তাই এখনো ঠিক করে উঠতে পারছেন না। এই অবস্থায় কে কতটা সরকারের বিরোধীতা করতে পারেন তা নিয়ে নিজেদের মধ্যে প্রতিযোগিতা শুরু করে দিয়েছেন। সাধারণভাবে আমরা এই বিলের মধ্যে কোন পক্ষপাতিত্বতা দেখতে পাচ্ছি না। এটা কোন ভাবেই পক্ষপাত দোষে দুষ্ট নয়। আপনারা জানেন, পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে যদি শিক্ষক নিয়োগ করতে হয় তাহলে কতকগুলি স্তর পেরিয়ে সেই কাজগুলি করতে হয়। সুতরাং তাতে বিলম্ব ঘটে। আমাদের মেডিক্যালে শিক্ষক যারা নিয়োজিত হবে তাদের যদি আমরা অল্প সময়ের মধ্যে নিয়োগ করতে পারি তাহলে মেডিক্যালের ছাত্র-ছাত্রীরা উপকৃত হবে। যেমন আমি শুনে আশ্চর্য হলাম, ৪ঠা ফেব্রুয়ারী নাকি এম.ডি পরীক্ষা নিয়েছিল ক্যালকাটা ইউনিভারসিটি, গতকাল রাত্রে নাকি সেই রেজাল্ট আউট হয়েছে। আমি প্রথমে হকচকিয়ে গিয়েছিলাম যে ৭ দিনের মাথায় কি করে কয়েক হাজার পরীক্ষার্থীর রেজাল্ট টাঙিয়ে দিল? তবে এটাই হচ্ছে বাস্তব সত্য যে, কাজের পরিবেশের উন্নতি না হলে সেই কাজ করা যায় না। সুতরাং বিরোধীরা আজকে বিরোধীতা করার জন্য বিরোধীতা করছেন। কাজেই কাজের পরিবেশ ফিরিয়ে আনবার জন্য মাননীয় মন্ত্রীমহাশয় যে বিল উপস্থাপন করেছেন তাকে আমি স্বাগত জানাই, সমর্থন জানাই।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীমহাশয় দি ওয়েস্ট বেঙ্গল স্টেট হেলথ সার্ভিস (অ্যামেন্ডমেন্ট) বিল, ২০০১, নামে যে বিল এনেছেন তা দেখে আমার ভাল লাগছে এই কারণে যে, উনি অবজেক্টস এ্যন্ড রিজিন্স-এ যা লিখেছেন তাতে ওনার যে সুমতির উদয় হয়েছে তারজন্য ওনাকে ধন্যবাদ। কারণ উনি ইন্ডিয়ান মেডিক্যাল কাউন্সিলের সঙ্গে বিরোধীতা করতে চাননি এবং তাদের নির্দেশিত পথেই চলতে চান। এটা না হলে অবস্থা বিপদজনক হতে পারতো, কলেজের স্বীকৃতি বাতিল হয়ে যেতে পারতো। বরাবর উনি একটু বিপ্লবী, কেন্দ্র বিরোধী মানসিকতা আছে। এক্ষেত্রে ব্যাপারটা যে উনি মেনে নিয়েছেন সেটা আনন্দের বিষয়। কিন্তু সুদূর বাঁকুড়ায় বসে তিনি পশ্চিমবঙ্গের স্বাস্থ্য ব্যবস্থার যে অবস্থা তৈরী করে দিয়েছেন সেটা অত্যন্ত হতাশাজনক। কারণ আমরা জানি, এই কাউন্সিল এক সময়ে পশ্চিমবঙ্গের আসন সংখ্যা কমিয়ে দিয়েছিল। কারণ এই রাজ্যে ইনফ্রাস্ট্রাকচার নেই বলে, পঠন-পাঠন খারাপ বলে এই কাউন্সিল এক সময়ে আসন সংখ্যা কমিয়ে দিয়েছিল। আমি পার্থবাবুকে স্মরণ করিয়ে দিতে চাই, দেশ যখন স্বাধীন হয়নি তখন বৃটিশ পার্লামেন্টে একবার আলোচনা হয়েছিল যে, এশিয়ার মধ্যে সবচেয়ে ভাল চিকিৎসা ব্যবস্থা কোথায়? তখন পার্লামেন্টে নাম উঠেছিল এশিয়ার মধ্যে কলকাতার মেডিক্যাল কলেজের নাম এবং এখানে চিকিৎসা করতে আসতো বিভিন্ন প্রান্ত থেকে। এমন কি কেন্দ্রীয় মন্ত্রীরা চিকিৎসা করাবার জন্য এই মেডিক্যাল কলেজে আসতেন এবং বিভিন্ন রাজ্য থেকেও আসতেন। গত ৩ দিন আগে এখানকার প্রাক্তন মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু পেপারে একটা স্টেটমেন্ট করেছেন যে, আমাদের রাজ্যে ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট হয়নি। সেইজন্য চিকিৎসা ব্যবস্থা ঠিকমত নেই বলে লোকেরা রাজ্যের বাইরে চলে যাচ্ছে, মাদ্রাজে যাচ্ছে, অ্যাপোলোতে যাচ্ছে, মাদ্রাজের নেত্রালয়ে যাচ্ছে, ভেলোরে যাচ্ছে—এইরকম বিভিন্ন জায়গায় যাচ্ছে। পার্থবাবু, আপনি রাইটার্সে যান, বাঁকুড়ায় যান কিম্বা অন্যান্য জায়গায় যান, কিন্তু আমি আপনাকে অ্যাডভাইস করবো, বেলা ১টা ১৫ মিনিটের সময়ে একবার হাওড়া স্টেশনে যাবেন। যখন করমণ্ডল এক্সপ্রেস ছাড়ে সেই সময়ে আপনি দেখবেন, সেই এক্সপ্রেসে যারা যাত্রী আছেন তাদের মধ্যে শতকরা ৭০ ভাগই চিকিৎসা করাবার জন্য পশ্চিমবঙ্গ থেকে বাইরে চলে যাচ্ছে। এটা নিশ্চয়ই আপনার কাছে সুনামের নয়। আপনি স্বাস্থ্যমন্ত্রী হিসাবে থাকবেন অথচ রাজ্যের মানুষ চিকিৎসার জন্য বাইরের রাজ্যে চলে যাবে এটা আপনার কাছে সুখকর নয়। রাজ্যের প্রাক্তন মুখ্যমন্ত্রী এটা স্বীকার করে নিয়েছিলেন হ্যাঁ, আমাদের রাজ্যে স্বাস্থ্য পরিষেবার উন্নয়ন হয়নি। সবচেয়ে বড় কথা, আজকে গ্রামের স্বাস্থ্য ব্যবস্থা কি? আপনি গ্রাম থেকে আসেন, সুতরাং আপনি জানেন, গ্রামের স্বাস্থ্য ব্যবস্থা কি। এই কলকাতার কয়েকটি

হাসপাতালে এরজন্য প্রচণ্ড চাপ। আপনি হয়তো স্ট্যাটিসটিক্স দিয়ে বলবেন আমাদের রাজ্যে সবচেয়ে বেশী স্বাস্থ্য পরিষেবার সুযোগ পায় ইত্যাদি, ইত্যাদি। কিন্তু স্ট্যাটিসটিক্স জাগলারী করে লাভ নেই। যেটা আসল সেটা হচ্ছে, পশ্চিমবঙ্গের বিভিন্ন গ্রামের লোকেরা চিকিৎসা কোনভাবেই পান না। এই তো কলকাতা থেকে মাত্র ২৫ কিলোমিটার দূরে বারুইপুর হাসপাতাল, আমি সেখানকার বিধায়ক ছিলাম। আমি দেখেছি, প্রসূতি ভর্তি করা ছাড়া আর কোন চিকিৎসা হয় না। এইরকম অবস্থা সমস্ত গ্রামের হাসপাতালের। এমন কি কলকাতার উপকণ্ঠে বাঙ্গুর হাসপাতাল যেটা ডিস্ট্রিক্ট হাসপাতাল সেখান থেকে প্রতিদিন পি.জি. হাসপাতালে চলে আসছে। পি.জি. হাসপাতালের কাছে আমার বাড়ী, সুতরাং আমি দেখেছি, প্রতিদিন চিকিৎসা না হওয়ার জন্য রেফার টু পি.জি. হাসপাতালে পাঠাচ্ছেন।

[1.40 — 1.50 p.m.]

একটা কোলকাতার ঐ পি. জি. হাসপাতাল, সেখানে সামান্য কিছু চিকিৎসার ব্যবস্থা আছে, সারা রাজ্যের মানুষ সেখানে চিকিৎসার জন্য ছুটে আসছে। এখানে গ্রামীন চিকিৎসা ব্যবস্থা প্রচন্ডভাবে নেগলেকটেড। আবার বহু ডাক্তারবাবু আছেন যারা একটা র‍্যাকেট তৈরী করেছেন। তারা করছেন কি, তারা যে সমস্ত নার্সিং হোমের সঙ্গে যুক্ত থাকেন রোগীদের সেখানে রেফার করে দেন। ফলে তা খুবই ব্যয়বহুল চিকিৎসা হয়ে দাঁড়ায়। সরকারী বড় বড় হাসপাতালগুলিতে সেই সুযোগ আপনারা দিতে পারছেন না ফলে ঐ র‍্যাকেট তারা রোগীদের হাসপাতাল থেকে নার্সিং হোমে পাঠিয়ে দিচ্ছে। নার্সিং হোমে গিয়ে মানুষ সর্বস্বান্ত হয়ে যাচ্ছেন। কিডনির চিকিৎসা বলুন, হার্টের চিকিৎসা বলুন, ব্রেন টিউমারের চিকিৎসা বলুন, নার্সিং হোমে সেইসব চিকিৎসা করাতে গিয়ে গরীব এবং মধ্যবিত্ত মানুষদের তাদের সমস্ত সম্পত্তি বিক্রি করে দিতে হচ্ছে তবুও সব সময় তা করেও চিকিৎসা করাতে পারছে না কারণ নার্সিং হোমে চিকিৎসা অত্যন্ত ব্যয়বহুল। আমাদের রাজ্যে সরকারী পরিকাঠামোর মধ্যে তার ব্যবস্থা আপনারা করতে পারেন নি। বড় লোকদের কথা বাদ দিন, তারা ক্যালকাটা হসপিট্যাল বা কোঠারীতে গিয়ে চিকিৎসা করাতে পারেন কিন্তু গরীব মানুষরা এখানে খুবই অসহায়। পার্থবাবু, আপনার কাছে কত লোক যায় জানি না কিন্তু আপনাকে আমি বলছি, চিকিৎসা ব্যবস্থা একেবারে ভেঙ্গে পড়েছে। পরিশেষে বলি, আপনারা 'খালি পা' ডাক্তার করেছিলেন তিন বছরের কোর্স করে। সেখানে কাউন্সিল আপনাদের বিরোধীতা করেছিল। সেটা রেগুলারাইজ করার জন্য আর একটা কোর্স করেছেন। আমি আপনাকে বলব, কাউন্সিলের সঙ্গে ঝগড়া না করে কিভাবে এখানে চিকিৎসা ব্যবস্থা উন্নত করা যায় সেটা দেখুন। এখানে চিকিৎসা শিক্ষার পঠন-পাঠনের কিভাবে উন্নতি করা যায় সেটা দেখুন। যারা পড়াবেন তাদের কোয়ালিটি যাতে ভাল হয়, গুড ফ্যাকালটি যাতে করা যায় সে

দিকে নজর দিন। সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গের মেডিক্যাল কলেজগুলিতে এখনকার ছাত্রছাত্রীরা যাতে বেশী করে পড়ার সুযোগ পান তার জন্য সেখানে আসন সংখ্যা বাড়ানোর সঙ্গে সঙ্গে নতুন নতুন মেডিক্যাল কলেজ যাতে হয় তার ব্যবস্থা করুন। আমাদের রাজ্য থেকে চিকিৎসা শিক্ষা নেওয়ার জন্য ছাত্রদের বাইরে চলে যেতে হচ্ছে—এটা বন্ধ করুন। এই অনুরোধ রেখে শেষ করছি।

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে বিলটা এনেছি সেটা খুবই সংক্ষিপ্ত এবং খুবই প্রয়োজনীয় একটি বিষয় নিয়ে। একটা বিষয় সংশোধন করলে—মেডিক্যাল এডুকেশানের জন্য আমাদের যে শিক্ষক নিয়োগ করা দরকার, সেটা দ্রুত করা দরকার, তার একটা পর্যায় আমরা করতে পারবো। এই পর্যায়টা শেষ হয়ে যাবে এ বছরের মে মাসে। তারপর আবার যথারীতি সমগ্র বিষয়টি পাবলিক সার্ভিস কমিশনের কাছেই চলে যাবে। এটা আমাদের করার প্রয়োজনীয়তা কেন দেখা দিল? প্রয়োজনীয়তা দেখা দিল এই জন্য যে, সাম্প্রতিককালে মেডিক্যাল কাউন্সিল অব ইন্ডিয়া, ভারতবর্ষের সব মেডিক্যাল এডুকেশানকে যারা নিয়ন্ত্রণ করেন, তারা রেগুলেশান বার করেছেন ১৯৯৮ সালে এবং তাতে আগের তুলনায় অনেকগুলি পরিবর্তন ঘটিয়েছেন। তার অন্যতম একটি পরিবর্তন হল, শিক্ষকদের পদে কোনক্রমেই কোন সময় শতকরা ৫ ভাগের বেশী শূন্যতা থাকবে না। আরও অনেক শর্ত আছে, তারমধ্যে আমি যাচ্ছি না। আপনারা সকলেই বুঝবেন যে নানান কারণে শিক্ষকদের পদ শূন্য হয়—কেউ হয়ত অবসর গ্রহণ করছেন, কোন শিক্ষক হয়ত উন্নতি লাভ করেছেন এবং তা করে উর্দ্ধতন পদে চলে গিয়েছেন, কেউ কেউ হয়ত বিদেশে চলে গিয়েছেন, ২/৪ জন হয়ত চাকরি ছেড়ে দিয়েছেন, ২/১ জন হয়ত মারাও গিয়েছেন-এইসব নানান কারণে সব সময় পদে শূন্যতা থাকে। সেখানে কে মন্ত্রী, কে সেক্রেটারি এটা তার উপর নির্ভর করে না। এই পদগুলি আমাদের পূর্ণ করতে হবে। পূর্ণ করার যে প্রক্রিয়া এতদিন চলে আসছিল সাধারণভাবে সেটা হচ্ছে পি.এস.সি'র মাধ্যমে। আমার কাছে এ ব্যাপারে সংখ্যাতত্ব আছে, চাইলে দিতে পারি। এখন এই পি.এস.সি'র মাধ্যমে পূর্ণ করতে ১½ বছর, ২ বছর, কোন কোন সময় ২½ বছর সময় লাগে। এটা ঘটনা, এটা ঘটে এসেছে। এটা ঠিক কি ভুল, সংশোধন করা যায় কিনা সেটা আলাদা প্রশ্ন। এটা না হলে পঠন-পাঠনের ক্ষেত্রে তো বটেই, এর যে সুযোগ সেই সুযোগ আমরা গ্রহণ করতে পারবো না। কারণ এখন এম.সি.আই নিয়মিত পরিদর্শন করেন। কয়েক বছর অন্তর অন্তর প্রতিটি মেডিক্যাল কলেজে পরিদর্শন হয়। এটা ভাল। কাজেই তারজন্য সবসময় সমস্ত মেডিক্যাল কলেজকে প্রস্তুত থাকতে হয়।

কি আমরা করলাম? আমরা একটা অভিনব পদ্ধতি নিলাম—ওয়াক-ইন-ইন্টারভিউ। সংবাদপত্রে বিজ্ঞপ্তি দিয়ে দিলাম—এই এই যোগ্যতাসম্পন্ন ব্যক্তিরা অমুক

দিন ঐ জায়গায় হাজির হয়ে যান। নির্দিষ্ট দিনে তারা দলে দলে হাজির হয়ে গেলেন এবং এক ঘন্টার মধ্যে তাদের কাগজপত্র দেখে ইন্টারভিউ হয়ে গেলো। ইন্টারভিউতে কত নম্বর? ১০০ নম্বরের মধ্যে ইন্টারভিউতে সাড়েবারো নম্বর। সেখানে ইচ্ছা থাকলেও দলের লোককে ঢোকান যাবে না। ইন্টারভিউতে মাত্র সাড়েবারো নম্বর, বাকি নম্বর ক্যারিয়ারের উপর। সেখানে ওয়াক-ইন-ইন্টারভিউর মাধ্যমে যারা নির্বাচিত হয়েছেন তাদের বেশীরভাগ চাকরী গ্রহণ করেছেন। এটা পশ্চিমবঙ্গের গৌরব, কারণ পদ্ধতিটা—কিভাবে আমরা করেছি—বিভিন্ন রাজ্য থেকে জানতে চেয়েছে। কারা তাদের নির্বাচন করবেন? অতীতে পি.এস.সিতে যাঁরা বিশেষজ্ঞ হিসাবে নিযুক্ত হয়েছিলেন তাঁরাই নির্বাচক। আমাদের স্বাস্থ্য দপ্তরের আধিকারিকবৃন্দ কেবল ব্যবস্থা করে দেবেন; কোথায় কাগজপত্র লাগবে, কোথায় টাইপরাইটার দিতে হবে, কোথায় কম্প্যুটার বসাতে হবে, সেসব দেখবেন। এত সুন্দর ব্যবস্থা আর কি হতে পারে? এতে সবার গৌরবান্বিত হওয়া উচিত, একমত হওয়া উচিত। এবার আবার নেওয়া হবে বিধানসভা এই সংশোধনী পাশ করলে। পি.এস.সির বিশেষজ্ঞদের নিয়ে যে বোর্ড তাঁরাই কাগজপত্র এবং ফলাফলের দিকটা দেখবেন। ইন্টারভিউতে নম্বর সাড়েবারো। এতে ছাত্রছাত্রী যারা আসছেন, এসব বলে তাদের অপমান করবেন না।

এখানে অন্য অনেক প্রসঙ্গ এসেছে। অন্য যে প্রসঙ্গগুলি এসেছে তার উত্তর দিতে চাই না। আমাদের যে মূল আইন তাতে সরকারকে এই অধিকার দেওয়া ছিল। ঐ আইন ১৯৯০ সালে বিধানসভায় পাশ করা হয়েছিল। তাঁরা তখন জানতেন না যে, ২০০১ সালে নির্বাচন মে মাসের আগে হবে, না পরে হবে। তাঁরা তখন জানতেন না যে, কিছুদিনের জন্য এইভাবে নিয়োগ হবে। কিন্তু পরবর্তীকালে দেখা গেলো যে, এভাবে নিয়োগের প্রয়োজন থেকে গেছে। এখন আমরা তথ্যগতভাবে এক বছর চাইছি, কিন্তু কার্যতঃ দুই-তিন মাস চাইছি। এ ব্যাপারে স্বাস্থ্য দপ্তরের আধিকারিকরা আত্মবিশ্বাসী রয়েছেন। গতবার যে বিশেষজ্ঞরা প্রক্রিয়াটা সম্পন্ন করেছিলেন, এবারেও তাঁরাই করবেন। দু'মাসের মধ্যে প্রক্রিয়া শেষ করে নিয়োগ করতে পারবো। অন্যভাবে করতে পারি না। নিয়োগটা মেডিক্যাল কাউন্সিল অফ ইন্ডিয়ার নর্মস-এর মান অনুযায়ী করতে হবে এবং তারজন্য এই সংশোধনী চাওয়া হয়েছে। পশ্চিমবঙ্গে অন্যতম কাজগুলির মধ্যে এটা অগ্রবর্তী কাজ। বিভিন্ন রাজ্য প্রক্রিয়াটা জানতে চাইছে। এম.সি.আই-এর নির্দেশে আমরা কিছু পদক্ষেপ নিয়েছি। তাতে অগ্রগতি ঘটেছে। সেখানে তারা পড়াশুনা, গবেষণা করতে পারবেন এবং বিভিন্ন পত্র-পত্রিকায় যাতে লিখতে পারেন তারজন্য ব্যবস্থা গ্রহণ করেছি।

[1.50 — 2.00 p.m]

নতুন মেডিক্যাল কলেজের কথাটা অনেকবার আলোচনা হয়েছে। পশ্চিমবাংলায় ৭টি মেডিক্যাল কলেজ রাজ্য সরকার চালাচ্ছে। আর একটা জায়গায় যেটা হচ্ছে সেটা

হলো পি.জি-তে যেটাকে এস.এস.কে.এম হাসপাতাল বলা হয়, সেখানে স্নাতোকোত্তর স্তরে মেডিক্যাল কলেজ চালু করা যায় তার ব্যবস্থা করা হচ্ছে। প্রথম পরিদর্শন হয়ে গেছে। তাঁরা বলেছেন এই এই জিনিস এখনও লাগবে। এটা করতেই হবে, এখানে রাগ অভিমানের কোন ব্যাপার নেই। ভারতবর্ষে এখন নতুন নিয়ম হয়েছে মেডিক্যাল কলেজ করতে হলে আগে অনুমতি নিতে হবে। আগে এটা ছিল না। আগে যেমন বাঁকুড়া মেডিক্যাল কলেজ হয়েছে, উত্তরবঙ্গে মেডিক্যাল কলেজ হয়েছে, বর্দ্ধমান মেডিক্যাল কলেজ হয়েছে। আগে ন্যাশানাল মেডিক্যাল কলেজ প্রাইভেট ছিল, আর.জি.কর-ও প্রাইভেট ছিল, পরে সেইগুলিকে সরকারী মেডিক্যাল কলেজ করা হয়েছে। আগে ছিল আগে মেডিক্যাল কলেজ তৈরী করে তারপর অনুমতি চাওয়া হতো। ওনারা গিয়ে দেখে আসতেন, তারপর যে ত্রুটি-বিচ্যুতি থাকতো সেটা দূর করে অনুমোদন পাওয়া যেত। এখন প্রথম থেকে অনুমোদন করবার জন্য অনুমতি নিতে হবে, লেটার অফ ইনটেন্ট তাদের কাছ থেকে আগে নিতে হবে। সেই জন্য এই শর্ত আগে আমাদের পূরণ করতে হবে। সেই প্রস্তুতি চলছে। ৭টি মেডিক্যাল কলেজ আছে, ৮টি করার জন্য চেষ্টা চলছে। একটা রাজ্য সরকারের পক্ষে ৭টির বেশী মেডিক্যাল কলেজ চালানো ভারতবর্ষে কোন রাজ্যের পক্ষে সম্ভব নয়, কোন রাজ্যে নেই। এটা বাস্তব কথা। অন্য কেউ যদি করতে চান, আমরা বলেছি আসুন। এখনও পর্যন্ত কেউ এগিয়ে আসেন নি। আমরা বলেছি আমাদের দিক থেকে সহযোগিতা করতে প্রস্তুত আছি। এটা একটা কঠিন কাজ, এ:. অনেক অর্থের দরকার, সংগঠন দরকার, অনেক শিক্ষক দরকার। প্রথমে এটা শুরু করতেই ৩০০-৪০০ কোটি টাকার প্রয়োজন। এখনও পর্যন্ত কেউ আসেনি, আসলে সহযোগিতা করতে আমরা রাজি আছি। এতো সহজ নয় একটা মেডিক্যাল কলেজ করা। সেই জন্য কেউ যদি করতে চান, কোন সংস্থা যদি করতে চান আমরা বলেছি তাদের এগিয়ে আসতে। আমরা নিজেরা অনেকের সঙ্গে কথা বলেছি যে আপনারা আসুন। তারা অনেকে বলেছেন যে পশ্চিমবাংলায় এত নিয়ম মেনে চলতে হয় যে পশ্চিমবাংলায় যাওয়া কঠিন। আমরা বলেছি নিয়ম তো মানতেই হবে, নিয়ম না মানলে হবে কি করে? সেই জন্য বলছি সবাই মিলে চেষ্টা করতে হবে। একটা কথা বারে বারে বলি, আমরা যে চেষ্টাটা করছি সেই চেষ্টাটাকে কেউ যেন হাল্কাভাবে না দেখেন। আমরা যে চেষ্টা করছি সেই চেষ্টাকে আগে থেকে ডিনিগ্রেট করে, মূল্যহীন করে দেওয়া পশ্চিমবাংলায় চলে, অন্য রাজ্যে চলে না। অন্য রাজ্যে সেটা সকলে মিলে এক সঙ্গে বলে। আমাদের রাজ্যে দেখতে পাচ্ছি দু-চারটি কাগজ আছে তারা আমাদের বিরোধীতা করে খবর বার করে। তাঁরা সেইগুলি কিছু না জেনে বার করে। তারপর সেই কাগজগুলির কাটিং করে নিয়ে দিল্লী পাঠিয়ে দেওয়া হয়। দিল্লী বলে, আপনার রাজ্যের লোকেরা তো বিরোধীতা করছে। এই আত্মহননের বিলাসীতা বন্ধ হওয়া দরকার। এটা একটা হাল্কা ব্যাপার নয়, গুরুত্বপূর্ণ ব্যাপার। এই আত্মহননের বিলাসীতা সংবাদ জগতে

মাঝে মাঝে উদয় হয়। এটা বন্ধ হওয়া দরকার। একজন এখানে বললেন হাওড়া স্টেশনে গিয়ে দেখুন কত জন চেন্নাই যাচ্ছে চিকিৎসার জন্য। আবার চেন্নাই থেকে বিদেশেও যাচ্ছে চিকিৎসার জন্য। এটা তো যেতেই পারে। এক জায়গা থেকে অন্য জায়গায় যাওয়া মানে তো যেখান থেকে যাচ্ছে সেখানে চিকিৎসা ব্যবস্থা খারাপ তা তো নয়। এটা তো আলাদা বিষয়। পশ্চিমবাংলায় যে সুপার ফেসিলিটি রয়েছে, চিকিৎসা করার জন্য বিভিন্ন রাজ্য থেকে এখানে আসছে, বিদেশ থেকে আসছে এখানে। এখন যেভাবে এগোচ্ছে তাতে কিছু দিনের মধ্যে ভারতবর্ষের মধ্যে সামনের সারিতে চলে যাবে এই রকম সম্ভাবনা রয়েছে। সুতরাং হীনমন্যতাকে প্রশ্রয় দেবেন না, আত্মহননকে প্রশ্রয় দেবেন না। আমরা যা করছি ভালোর জন্যই করছি। যদি কিছু ভাল হয় তাহলে সেটা কোন একটা দলের গৌরব নয় সারা পশ্চিমবাংলার গৌরব। এটা যাতে আরো ভালোভাবে হয় সেই জন্য আমার এই সভার কাছে আবেদন, এই বিলকে আইনে পরিণত করুন।

The motion that the West Bengal State Health Service (Amendment) Bill, 2001 be taken into consideration was then put and agreed to

**Clauses 1—5**

The Motion that the Clauses 1—5 do stand part of the Bill was then put and agreed to.

**Preamble**

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to,

**Shri Partha De :** Sir, I beg to move that the West bengal State Health Service (Amendment) Bill, 2001 as settled in the Assembly be passed.

The Motion was then put and agreed to.

**Point of Information**

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ ইনফরমেশন- গতকাল বামফ্রন্টের পক্ষ থেকে গুজরাটের মানুষের প্রতি সলিডারিটি জ্ঞাপন করার জন্য একটা মিছিল করা হয়েছিল। সেই মিছিলের বিরুদ্ধে আমার কিছু বলার নেই। এখানে দাঁড়িয়ে মাননীয় সদস্য রবীন দেব বলছিলেন যে, সেই মিছিলের উদ্দেশ্যে নাকি কুৎসা, খারাপ কথা বলা হয়েছে। স্যার, আমি আপনাকে মনে করিয়ে দিতে চাই যে, আমাদের দলের পক্ষ থেকে গুজরাটের মানুষের প্রতি সলিডারিটি জ্ঞাপনের জন্য তিন তারিখে একটা মিছিলের ডাক দিয়েছিলাম। কিন্তু ঐদিন মহিলা সমিতির একটা সমাবেশ ছিল। সেজন্য আমরা সেটাকে পিছিয়ে ৪ তারিখ করি। কালকে আমাদের সমাবেশ ছিল। স্যার, এটা অত্যন্ত ভুল কথা, অসত্য কথা, মাননীয় সদস্য রবীন দেব যেটা বলছিলেন। গতকাল ঐ মিছিলকে উদ্দেশ্য করে কোন কথা বলা হয়নি। আমাদের সমাবেশ থেকে কোন রকম ভাবে ঐ মিছিলের উদ্দেশ্যে কিছু বলা হয়নি।

**The Rabindra Mukta Vidyalaya Bill, 2001.**

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি রবীন্দ্র মুক্ত বিদ্যালয় বিধেয়ক ২০০১ উত্থাপন করছি।

(Secretary then read the Title of the Bill).

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি প্রস্তাব করছি, 'রবীন্দ্র মুক্ত বিদ্যালয় বিধেয়ক, ২০০১' আলোচনার জন্য গ্রহণ করা হোক।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি রবীন্দ্র মুক্ত বিদ্যালয় সম্পর্কে কিছু কথা বলছি। এই বিলে বিরোধীতা করার কিছু নেই। তার কারণ একটা রাজ্যে একটা মুক্ত বিদ্যালয় বা ওপেন স্কুল হবে, তারজন্য একটা প্রস্তাব নিয়ে আসা হয়েছে। এই প্রসঙ্গে আমি কান্তিবাবুদের স্মরণ করিয়ে দিতে চাই, আমরা সব সময়ে বামফ্রন্টকে একটা কথা বলি যে, এঁরা আমাদের রাস্তায় হাঁটবেন একটু দেরী করে। স্যার, আপনি জানেন যে, ১৯৮৪ সালে একটা বই বার হয়েছিল কেন্দ্রীয় শিক্ষা মন্ত্রক থেকে 'চ্যালেঞ্জ অফ এডুকেশন' নামে। তাতে বলা হয়েছিল, আমাদের দেশের যে বিরাট সমস্যা নিরক্ষরতার এবং বাচ্চাদের স্কুল থেকে যে ড্রপ আউট হয় তাতে শুধু ফর্মাল এডুকেশন দিয়ে এর সমাধান হবে না। তারজন্য ডিষ্ট্যান্স এডুকেশন, দূরত্ব শিক্ষা, এটাকে ব্যবহার করতে হবে। ডিষ্ট্যান্স এডুকেশন মানে নানা রকম হতে পারে। তাই চ্যালেঞ্জ অফ এডুকেশনে ছিল যে টেলিভিশনের মাধ্যমে শিক্ষাটা হতে পারে।

[2.00 — 2.10 p.m.]

সেই সময় সি.পি.এম পার্টির পক্ষ থেকে সব জায়গায় সেমিনার, আলোচনা করে বলা হতে লাগল, কেন্দ্রীয় সরকার চ্যালেঞ্জ অফ এডুকেশান করে আমাদের রাজ্যে ফর্মাল এডুকেশনা কে তুলে দিতে চাইছে। এর ফলে নন-র্ফমাল এডুকেশানেরই রমরমা হবে, এর উপরেই এরা জোর দিতে চাইছে, তখন আমাদের শিক্ষা প্রতিষ্ঠানগুলো উঠে যাবে। ১৯৮৬ সালে কেন্দ্রীয় সরকার ন্যাশনাল এডুকেশান পলিসি পাশ করেন। পরবর্ত্তীকালে কলেজ এবং পরে ইউনিভার্সিটি স্টেজে ইন্দিরা গান্ধী ন্যাশনাল ওপেন ইউনিভার্সিটি তৈরী হয়। এর অনেককটা লার্নিং সেন্টার বা স্টাডি সেন্টার কলকাতায় বা পশ্চিমবাংলায় তৈরী হয়। সম্প্রতি রাজ্য সরকার ঘুম থেকে উঠে ভাবছে—এটা অন্য রাজ্যে হয়ে গেছে—নেতাজী সুভাষ ওপেন ইউনিভার্সিটি তারা করেছেন আমাদের রাজ্যে। যদিও অনেক বেশী ছাত্র এই নেতাজী ওপেন ইউনিভার্সিটির তুলনায় ইন্দিরা গান্ধী ওপেন ইউনিভার্সিটিতে যাচ্ছেন। ১৯৮৮ সালে ন্যাশনাল ওপেন স্কুল হয় এবং তার স্টাডি সেন্টার সারা ভারতবর্ষে রয়েছে এবং পশ্চিমবাংলাতেও রয়েছে। আজকে বারো, তেরো বছর পর এই সরকার হঠাৎ সম্বিৎ ফিরে পেয়েছে। সকাল দশটা থেকে পাঁচটা পর্যন্ত স্কুলে গিয়ে শিক্ষা নেওয়ার মত

সময় অনেকেরই নেই এবং সব থেকে বড় সমস্যা হচ্ছে সারা দেশে ড্রপ আউটের সংখ্যা বাড়ছে। পারিবারিক চাপ এবং অর্থনৈতিক চাপের জন্য অনেকে লেখাপড়া ছেড়ে দিতে বাধ্য হয়, টাকা রোজগারের জন্য বা অন্যান্য কারণের জন্য তারা প্রথাগত শিক্ষায় উৎসাহিত হয় না। ফলে তাদের সুযোগ দেওয়ার জন্য এই নন-ফর্মাল এডুকেশান, ওপেন এডুকেশান বা ডিসটেন্স এডুকেশানের প্রয়োজন আরও বেশী হয়ে পড়েছে। আজকে আমি খুশি এই বামফ্রন্ট সরকার-এর শেষ বছরে, তার শেষ লগ্নে এই বিলটি নিয়ে এসেছেন এবং আমরা এই হাউসে সর্বসম্মতিক্রমে সেটা পাশ করিয়ে নেব। আমি মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে দু-একটি বিষয় জানতে চাই। আপনি এর মধ্যে লিখেছেন এই স্কুল ফাংশানিং করতে শুরু করেছে। আপনি কাকে এর চেয়ারম্যান করেছেন, গর্ভনিং বডির মেম্বার কারা এবং বিভিন্ন কমিটির সেক্রেটারি কাদের করেছেন? আমরা জানি, যে মানুষগুলো হবে বামফ্রন্টের কমিটেড লোক, বামফ্রন্ট সম্পর্কে তাদের একটা শ্লান্ট বা পার্টিগত ঝোঁক আছে তারাই এর মধ্যে থাকবে। মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আরও আমি জানতে চাই, এই ফিনানসিয়াল মেমোরেন্ডামের মধ্যে আপনি বলেছেন এর জন্য বেশী টাকা খরচ হবে না, দি এক্সপেন্ডিচার উইল নট বি ভেরি সিগনিফিকেন্ট, এই রকমভাবে কোন ফিনানসিয়াল মেমোরেন্ডাম হয় না। আপনি একদিকে বিলটিতে বলছেন, বাজেট করতে হবে, বিল্ডিং করতে হবে, অ্যাকাউন্টস্ তৈরী করতে হবে, আর অন্যদিকে আপনি বলছেন বেশী খরচ হবে না। আপনার এক লক্ষ টাকা বা এক কোটি টাকা, যা খরচ হবে সেটা আপনি লিখুন। ফিনানসিয়াল মেমোরেন্ডামে একটা আইডিয়া দিতে হয় কত টাকা খরচ হবে। ফিনানসিয়াল মেমোরেন্ডামে রাফলি একটা আইডিয়া দেওয়া উচিত ছিল। এই ব্যাপারটাতে আমাদের আপত্তি আছে। আপাততঃ স্কুলের তিনটে ধাপের কথা আপনি বলেছেন। প্রথমে প্রাইমারী স্ট্যান্ডার্ড এখন চালু করা হবে, তারপরে মাধ্যমিক স্ট্যান্ডার্ড-ক্লাশ টেন পর্য্যন্ত, পরবর্তীকালে উচ্চমাধ্যমিক স্তর পর্যন্ত এই ন্যাশনাল ওপেন ইউনিভার্সিটির মাধ্যমে পড়া যাবে। মাননীয় মন্ত্রীমহাশয়ের মাধ্যমে একটা কথা আমি বলতে চাই, ন্যাশনাল ওপেন ইউনিভার্সিটি থেকে যারা পাশ করছে, অধিকাংশ কলেজ তাদেরকে গ্রহণ করছে না। এতে তারা অসুবিধার সম্মুখীন হচ্ছে। আমাদের একটা কম্প্রিহেনসিভ ল্ না করলে অসুবিধা হবে। বলতে হবে এই সমস্ত ওপেন ইউনিভার্সিটি থেকে যারা পাশ করবেন তারা যেন কলেজে ভর্ত্তি হতে পারেন।

যারা হায়ার সেকেন্ডারি পাশ করবে তারা জেনারেল কোর্সে কলেজে ভর্তি হতে পারবে, যারা ওপেন ইউনিভার্সিটি থেকে পাশ করবে তারা পোস্ট গ্র্যাজুয়েটে ভর্তি হতে পারবে, এটা করতে হবে। নাহলে ইভ্যালুয়েশন ঠিক হবে না, স্ট্যান্ডার্ড ঠিক হবে না, ওপেন ইউনিভার্সিটি, ওপেন স্কুলে ছাত্র টানতে পারবেন না। আপাতত

রাজ্য সরকারের প্ল্যান দেখছি একজন চেয়ারম্যান করেছেন, একজন ডিরেক্টর, বিভিন্ন জায়গায় স্টাডি সেন্টার করবেন, যেমন কোর্স ম্যাটেরিয়াল তৈরী করে বাই পোস্টে পাঠানো হবে বা স্টাডি সেন্টারগুলোতে এসে কোর্স নিয়ে গিয়ে অবসর সময়ে সেইগুলো বাড়িতে পড়ে প্রস্তুত হতে পারবে। পুরোপুরি বাড়িতে পড়ে প্রস্তুত হওয়া সম্ভব নয়, তারজন্য এ্যাপ্রুভড স্টাডি সেন্টার থাকবে। কতগুলো স্টাডি সেন্টার, লার্নিং সেন্টারের পরিকল্পনা আপনাদের আছে মাননীয় মন্ত্রী যদি জানান তো ভালো হয়। ওরা একটা সিস্টেম করেছেন—একজন চেয়ারম্যান থাকবে, তার নিচে একটা গভর্নিং বডি থাকবে। বছরে চার বার গর্ভনিং বডি মিট করবে, তারা বাজেট এ্যাপ্রুভ করবে, ইত্যাদি কাজ করবে। তার নিচে একজন ডাইরেক্টর থাকবে, তার নিচে একজন সেক্রেটারি থাকবে। তার মানে—যেমন হয়, একটা বড় মাথাভারি প্রশাসন করে ফেলছেন। আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই—আপাতত কতজন লোক নিয়োগ করবেন এই রবীন্দ্রমুক্ত বিদ্যালয়ের জন্য? একটা সিলেবাস কমিটি, একটা এক্সামিনেশন কমিটি, একটা রিকগনিশন কমিটি এবং একটা ফিনান্স কমিটি চারটে কমিটি তৈরী করা হবে এবং সেই সিলেবাস কোর্স—ম্যাটেরিয়াল একটা কমিটি তৈরী করবে। সবচেয়ে গুরুত্বপূর্ণ হচ্ছে রিকগনিশন কমিটি—তাদের কনিস্টিটিউশন এখানে যা আছে। আমার সবসময় যেটা মনে হয়, আমাদের রাজ্যে রেকগনাইজড স্কুলগুলোর ব্যাপারে একটা সমস্যা হয়। তার রিকগনিশনের ব্যাপারটা ওপেন এন্ডেড থাকা দরকার এবং কি ভাবে ফেয়ার করা যায় সেটা দেখতে হবে। আমি জানিনা এখন পর্যন্ত রবীন্দ্র মুক্ত বিদ্যালয় তার সিলেবাস তৈরী করেছে কিনা। ন্যাশানাল ওপেন স্কুলের চেয়ারম্যান এক জায়গায় দেখেছি গভর্নিং বডিতে এক্স-অফিসিও হিসাবে নিয়েছে, বোর্ডের চেয়ারম্যান—সেটা হায়ার সেকেন্ডারি কাউন্সিল, মাদ্রাসা এডুকেশন, প্রাইমারী এডুকেশন সবাইকে নিয়েছেন। আপাতত ন্যাশানাল ওপেন স্কুলের সিলেবাসের শুধু ভার্নাকুলারকে জোর দিয়ে এই কোর্সটা চালু করলে ভালো হয়। এই ব্যাপারে আমাদের সন্দেহ নেই। এটা করতে পারলে আগামী দিনে আরও অনেক বেশি ছাত্রছাত্রীরা ওপেন স্কুল, ওপেন ইউনিভার্সিটির দিকে যাবে। কারণ প্রথাগত শিক্ষা হচ্ছে ক্লাসরুম ওরিয়েন্টেড শিক্ষা-ছাত্ররা নিয়ম মত স্কুলে ভর্তি হয়, সেখান থেকে কলেজে যায়, ইত্যাদি। কিন্তু এই শিক্ষা শেষ পর্যন্ত কোন জীবনযাত্রার সন্ধান দিচ্ছে না। আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই—আপনি ওপেন স্কুলে ক্লাস টেন, ক্লাস টুয়েলভ্—এ যে কোর্স সেটাকে কতখানি ভোকেশনালাইজ করতে পারবেন? কারণ একটা সমস্যা আছে—যারা পড়ছে তারা অনেকেই কাজকর্ম করে, চাকরি-বাকরি করে। আপনি জানেন স্যার, আমাদের দেশে শিশু শ্রমিক একটা বড় সমস্যা। চায়ের দোকানে, গাড়ীর গ্যারেজে, ব্যাটারি কারখানায়, বাজি এবং দেশলাই কারখানায় শিশু শ্রমিকরা কাজ করে। চাইল্ড লেবারের এ্যাবলিশনের সঙ্গে সঙ্গে তাদের এই ওপেন স্কুল সিস্টেমে যাতে যুক্ত করা যায় সেটা

ভেবে দেখবেন। এমনিতে লেবার ডিপার্টমেন্ট কিছু চাইল্ড লেবার স্কুল চালায়। সেইগুলো ভালো চলছে না। যখন ওপেন স্কুল করছেন, তখন শিশু শ্রমিকদের কি ভাবে এই স্কুলের সুযোগ দিতে পারেন সেটা দেখবেন। একটা কনসেন্ট হিসাবে একটা সাপোর্ট দরকার। আমরা এটাকে সম্পূর্ণভাবে সমর্থন করি। কংগ্রেস আমলে রাজীব গান্ধীর সময়ে এটা চালু হয়েছে। আমরা দেখছি নন ফর্মাল এডুকেশনে টি.ভি.-র ব্যবহারটা সেইভাবে করতে পারেননি।

রাজ্যসরকার যখন দাবী করছে, তারা বলছে আমরা একটা চ্যানেল নিতে চাই উপগ্রহর, আমি মনে করি, ষ্টেট গভর্ণমেন্ট যদি টি ভি চ্যানেল গ্রহণ করে তার মধ্যে ডিসটান্স এডুকেশন যেমন ইউ জি সি করে আর্লি মর্নিং এ দুই ঘণ্টা দুই ঘণ্টা করে কোর্স চালায়, ষ্টেট গর্ভণমেন্ট যদি ঐ রকম চ্যানেল নিয়ে দুই ঘণ্টা দুই ঘণ্টা করে কোর্স চালায় তাহলে মানুষের কাছে এডুকেশানটা পৌঁছে যেত। শুধু ক্লাসরুমে নয়, তার বাইরেও ভাবতে হবে। অন্ততঃ ওনারা শুরু করুন তারপরে নূতন সরকার এসে সেটা এগিয়ে নিয়ে যাবে। এখানে মন্ত্রী এটা কি ভাবে করবেন সেটা বলা নেই। আশা করি মাননীয় মন্ত্রী সেটা তাঁর জবাবী ভাষণ দেওয়ার সময় বলবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2.10 — 2.20 p.m]

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী রবীন্দ্র মুক্ত বিদ্যালয়, বিধেয়ক ২০০১ যেটা এখানে উপস্থাপন করেছেন সেটা সংশোধনীসহ মন্ত্রীর সংশোধনীসহ এটাকে পুরোপুরি সমর্থন জানাচ্ছি। আজকে এই যে নতুন বিল এখানে এসেছে এবং রবীন্দ্র মুক্ত বিদ্যালয় স্থাপন হচ্ছে, তা ৭৭ সাল থেকে পশ্চিমবাংলার শিক্ষার প্রগতির সাফল্যের মুকুটে একটা নতুন পালক সংযোজিত হচ্ছে। আমরা জানি বামফ্রন্ট সরকার স্বাক্ষরতা থেকে গবেষণা এই যে শিক্ষার পান্ডিত্য এর সমস্ত ক্ষেত্রে অত্যান্ত সাফল্যের সঙ্গে অগ্রগতি ঘটেছে। আজকে কোন শক্তি তাকে প্রতিরোধ করতে পারবে না। অপ্রতিহত গতিতে বামফ্রন্ট সরকারের শিক্ষানীতিকে বামফ্রন্ট সরকার এগিয়ে নিয়ে যাচ্ছেন। আমরা জানি ৭৭ সাল থেকে পুরানো দিনের বিশ্ববিদ্যালয়ের পাশাপাশি আমাদের এখানে প্রতিষ্ঠিত হয়েছে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়। প্রতিষ্ঠিত হয়েছে মৎস্য প্রাণী বিকাশের উপর ভিত্তি করে একটা বিশ্ববিদ্যালয়। আমাদের এখানে শুরু হতে যাচ্ছে, আমরা সিদ্ধান্ত গ্রহণ করেছি বিল পাস করেছি, এখানে টেকনোলজিক্যাল বিশ্ববিদ্যালয় এর জন্য, আইন বিশ্ববিদ্যালয়ের জন্য। বিশেষ করে এখানে নেতাজী মুক্ত বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠিত হয়েছে, এখানে একটা ইঞ্জিনীয়ারিং কলেজকে ডিমড্ ইউনিভার্সিটিতে পরিণত করা হয়েছে—শিবপুরকে। এখানে কয়েক বছর ধরে বহু কলেজ তৈরী হয়েছে, যে যে জায়গায় কলেজ ছিল না, গ্রামাঞ্চলে পর্য্যন্ত সেই সমস্ত জায়গায় কলেজ প্রতিষ্ঠিত

হয়েছে। শত শত মাধ্যমিক উচ্চমাধ্যমিক স্কুল প্রতিষ্ঠিত হয়েছে। স্বাক্ষরতার জন্য প্রাথমিক বিদ্যালয় যেটা রুরাল ডেভলাপমেন্ট ডিপার্টমেন্ট বা পঞ্চায়েত তাদের তরফ থেকে শিশু শিক্ষা কেন্দ্র প্রতিষ্ঠিত হয়েছে. এই যে শিক্ষার ধারা, এই ধারা নতুনভাবে সংযোজিত হয়েছে নব স্বাক্ষরে। লক্ষ লক্ষ যে স্বাক্ষরজ্ঞানহীন অর্থাৎ নিরক্ষর মানুষ ছিলেন কংগ্রেস আমলে, তারা মুষ্টিমেয় লোকের জন্য ইংরেজ যা চেয়েছিলেন কেরানী তৈরী করার জন্য—সেই ধরণের উচ্চ পর্যায়ের পুঁজিপতি জোতদার জমিদার এই সমস্ত কিছু উচ্চ মধ্যবিত্তদের জন্য শিক্ষার ব্যবস্থা তারা করেছিল। কিন্তু বামফ্রন্ট সরকার আসার পরে সমস্ত মানুষকে বিশেষ করে গরীব মানুষের মধ্যে শিক্ষার বিস্তার এর জন্য যে ব্যবস্থা করেছে তাতে কিছু কিছু নব স্বাক্ষর সৃষ্টি হয়েছে। আপনারা জানেন টোটাল লিটারেসি ক্যাম্পেন—ন্যাশানাল লিটারেসি মিশনের আদলে এখানে প্রতিষ্ঠিত হয়েছে স্টেট লিটারেসি মিশন এবং জেলায় জেলায় যে স্বাক্ষরতা অভিযান চলছে টোটাল লিটারেসি ক্যাম্পেন-এর, তার পরে পোস্ট লিটারেসি ক্যাম্পেন, তারপরে কন্টিনিউয়াস এডুকেশান।

নব স্বাক্ষরদের জন্য আমাদের গ্রন্থাগার দপ্তর বই পুস্তক রচনা করছেন। এটা কোন রাজ্যে আছে? উনি বলছেন কংগ্রেস আমলে রাজীব গান্ধী এটা করেছেন। ইন্দিরা গান্ধী মুক্ত বিশ্ববিদ্যালয় করেছেন। সেখানে কতজন গরীব মানুষ পড়াশোনা করেছে? তখন প্রচুর ড্রপ আউট হয়েছে। আজকে ড্রপ আউট কম। কংগ্রেস আমলে আমি শিক্ষক ছিলাম দীর্ঘদিন ধরে। ৭৭ সালের আগে কংগ্রেস আমলে দেখেছি ছেলেরা বেতন দিয়েও পড়তে পারত না। নীচু ক্লাস তো দূরের কথা, ড্রপ আউট হত ক্লাস নাইন টেনে পড়া ছেলে মেয়েরা। আজকে ছেলে মেয়েরা শিক্ষা পাচ্ছে। বয়স হয়ে গেছে। স্কুলে যাবার সুযোগ নেই—এই অ্যাসেম্বলীতেই একটা ছেলে চাকরী করেন। আমার কাছে এসেছিল, তারা মুক্ত বিশ্ববিদ্যালয় থেকে পড়াশোনা করেছে। তার প্রমোশানের জন্য—এই সুযোগ করে দিতে হবে। তাই এই বিলের মধ্যে শিক্ষার ব্যাপারে যে অগগ্রতি বামফ্রন্ট করেছে, তাকে আমি সম্পূর্ণভাবে সমর্থন করে এই বিধেয়কে সমর্থন জানাচ্ছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী যে রবীন্দ্র মুক্ত বিশ্ববিদ্যালয় বিল ২০০০ যেটা এনেছেন আমি সেটাকে সমর্থন করছি। যদিও আমি দেখছি স্টেটমেন্ট অফ অবজেক্ট এন্ড রিসিনস্ সেখানে এতদিন পরে ২৪ বছর পরে বলছেন... To tackle effectively with the issue of large drop-out rates in different stages of school education and to create enthusiasm and awareness among the general people in elementary educaton for successful implementation of total literacy programme, the State Government has been contemplating for an Open School system of

education to be introduced in the state under the direct supervision of the State Government.

স্যার, এইকথা আমরা দীর্ঘদিন ধরে বলে আসছি যে, আজকে বিহারের পরে পশ্চিমবঙ্গের স্থান এসে দাঁড়িয়েছে ড্রপ আউটে। স্যার, আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে বলি যে, আজ থেকে ৫ মাস আগে একটা স্টাডি করেছিলেন ইন্ডিয়ান ইনস্টিটিউট অফ ম্যানেজমেন্ট। এরা এদের তরফ থেকে পশ্চিমবঙ্গের প্রাথমিক শিক্ষা সম্পর্কে একটা অনুসন্ধান করেছেন। সেই রিপোর্টে তারা বলেছেন যে, পশ্চিমবঙ্গে ১২ হাজার প্রাথমিক স্কুল আছে। সেখানে মাথার উপর ছাদ নেই। পানীয় জলের ব্যবস্থা নেই।ছেলে মেয়েদের স্বাস্থ্য রক্ষা করার জন্য যে বিধি বিধান থাকা দরকার তা নেই এবং বলেছেন ৮ হাজার যে স্কুল আছে যেখানে ওয়ান টিচার স্কুল, প্রাইমারী স্কুল, সেখানে ওয়ান থেকে ফোর ক্লাস আছে, সেখানে একজন শিক্ষক পাঠিয়ে একটা স্কুল চালিয়ে যাচ্ছেন এবং এটা যথেষ্ট নয়। বছরের পর বছর এই রকম ওয়ান টিচার প্রাইমারী স্কুল চালাচ্ছেন। তার ফলে শিক্ষার প্রসার ঘটছে না। এইভাবে শিক্ষার প্রসারতা ঘটানো যায় না। স্যার পশ্চিমবঙ্গের এমন একটা পরিস্থিতি তৈরী হয়েছে, যেখানে শিক্ষার গোটা পরিকাঠামো ভেঙে পড়েছে। যদিও আপনি বলেছেন যে, প্রাইমারী লেভেলে, সেকেন্ডারী লেভেলে হায়ার সেকেন্ডারী লেভেলে ওপেন স্কুল করবেন। আমি এটাকে স্বাগত জানাই। এটা সঠিক সিদ্ধান্ত। কিন্তু প্রত্যেক ব্যাপারে পিছিয়ে থাকবেন কেন? ইন্দিরা গান্ধী মুক্ত বিশ্ববিদ্যালয় তৈরী হয়ে গেছে। ১৯৮৮ সালে ভারতের বিভিন্ন রাজ্যে এই মুক্ত বিশ্ববিদ্যালয়ের মাধ্যমে অনেক মানুষ পড়াশোনা করছেন।

[2.20 — 2.30 p.m.]

যারা কায়িক পরিশ্রম করে, যারা কারিগর দৈহিক পরিশ্রম করে তাদের যেহেতু প্রথামাফিক স্কুলে যাওয়ার সময় হয় না, তারা যাতে প্রথাবহির্ভূতভাবে শিক্ষা গ্রহণ করতে পারে, তাদের জন্য কেন্দ্রীয় সরকার ১২ বছর আগে যদি সিদ্ধান্ত গ্রহণ করতে পারে, রাজ্যে রাজ্যে সেই ধরণের ইনষ্টিটিউশন তৈরী করতে পারে, তাহলে আপনারা যে সরকার লাগাতার ৭৭-এর জুন মাস থেকে আজকে ২০০১-এর ফেব্রুয়ারী পর্যন্ত আছেন, তাঁরা কেন এত দেরীতে এসে এটা উপলব্ধি করতে পারলেন যে টু ট্যাকল এফেকটিভলি উইথ দি ইস্যু অব লার্জ ড্রপ আউট রেটস। লার্জ ড্রপ আউট রেটস হচ্ছে তার কারণ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে শিক্ষার পরিবেশ নষ্ট হয়ে গেছে। পশ্চিমবাংলায় প্রাথমিক বিদ্যালয় থেকে শুরু করে বিদ্যালয়, বিশ্ববিদ্যালয় পর্যন্ত আপনারা দলবাজি করছেন। কয়েকদিন আগে কলকাতা বিশ্ববিদ্যালয়ে সাংবাদিকতার ষষ্ঠ বার্ষিকী পরীক্ষা হওয়ার কথা ছিল সেই পরীক্ষা উইথহেলড হয়ে গেল। এস.এফ.আই বলছে পরীক্ষা হতে দেব না। কনট্রোলার অব এগজামিনেশন বলছেন

আচমকা একটা নোটিশ জারি করে বলছেন পরীক্ষা হবে না। কোন ন্যাচারাল ক্যালামিটি নয়। শিক্ষকদের শিক্ষাজনিত কোন কারণ নয়, ছাত্রদের কোন আপত্তি আছে তাও নয়, রাজনৈতিক দলের ছাত্র সংগঠন তারা বলছে যে আমরা পরীক্ষা হতে দেব না। আর রাতারাতি পরীক্ষা বন্ধ হয়ে যাচ্ছে। পরীক্ষা বন্ধ হয়ে গেল। ১৪ তারিখ সেই পরীক্ষা হওয়ার কথা এখনও তার অ্যাডমিট কার্ড ধায় নি। ছাত্ররা জানেন না যে তারা পরীক্ষা দিতে পারবেন কিনা? অর্থাৎ গোটা ব্যবস্থাটাকে এমন একটা জায়গায় নিয়ে গেছেন যেখানে কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্য শিক্ষার পরিমণ্ডল ঠিক করে না, ঠিক করে দেওয়া হয় আলিমুদ্দিন ষ্ট্রীট থেকে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্য কে হবেন, রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্য কে হবেন। আজকে সমস্ত কিছু আপনারা ভাগ করে নিচ্ছেন। উত্তরবঙ্গ বিশ্ববিদালয় যাবে আর.এস.পি.-র পক্ষে, যাদবপুর যাবে সি.পি.এমের পক্ষে, বর্ধমান যাবে আর.এস.পি.র পক্ষে। এইভাবে আপনারা কালনেমির লঙ্কাভাগ করে নিচ্ছেন, আর সেজন্য, আর যাই হোক শিক্ষার প্রগতি হচ্ছে না যার জন্য আজকে স্বীকার করেছেন শাসন ক্ষমতার অন্তিম লগ্নে এসে উপলব্ধি করেছেন যে টু ট্যাকল এফেকটিভলি উইথ দি ইস্যু অব লার্জ ড্রপ আউট রেটস ইন ডিফারেন্ট ষ্টেজেস অব স্কুল এডুকেশন। আজকে শিক্ষার সমস্ত স্তরেই ড্রপ আউট হচ্ছে। প্রাথমিক স্তরে ড্রপ আউট হচ্ছে, সেকেন্ডারী স্তরে ড্রপ আউট হচ্ছে, হায়ার সেকেন্ডারী স্তরে এসে ড্রপ আউট হচ্ছে। আজ শেষ লগ্নে এসে আপনারা এটা ঠিক করলেন যেটা আপনাদের করা উচিত ছিল ৮০ সালে। যদিও আজকে আপনারা বিল আনলেন কিন্তু সেই বিলকে আপনারা ইমপ্লিমেন্ট করে যেতে পারবেন না। এটা আগামী সরকারকে এসে করতে হবে। আপনি বলেছেন যে আপনারা বিস্তারিত তথ্য নিয়েছেন। এই যে বিস্তারিত তথ্য নিয়েছেন যে যে রিসার্চ আপনারা করেছেন বিভিন্ন সংগঠনকে দিয়ে। পশ্চিমবাংলার প্রাইমারী, সেকন্ডারী, হায়ার সেকেন্ডারী সম্পর্কে ব্যাপকভাবে যে অনুসন্ধান করেছেন, গবেষণা করেছেন, সেই অনুসন্ধানের যে রিপোর্ট, যে ফাইন্ডিংস, তার যে অবজারভেশনস, এবং তার ডাইরেকটিভস এই সমস্ত কিছুই বিধানসভার সদস্যদের জানানো উচিত ছিল। মাননীয় মন্ত্রী যে নিয়ে এলেন, তিনি এই ব্যাপারে বিভিন্ন সংগঠনকে দিয়ে বিস্তারিতভাবে অনুসন্ধান করে দেখেছেন যে ড্রপ আউট হচ্ছে এবং সেজন্য প্রথাবহির্ভূত শিক্ষার দরকার। তাহলে এই সমস্ত সংগঠন আপনাকে যে রিপোর্ট জমা দিয়েছে, আপনার কাছে যে ফাইনাল রিপোর্ট জমা দিয়েছে, ফাইন্ডিংস জমা দিয়েছে, যেটা আপনারা অনুমোদন করেছেন সেই রিপোর্ট শিক্ষক সমাজের কাছে পাঠিয়েছেন কি? যে সমস্ত ব্যক্তি শিক্ষানুরাগী তাদের কাছে পাঠিয়েছেন কি? বিভিন্ন শিক্ষা ফোরাম আছে তাদের কাছে পাঠিয়েছেন কি? বিভিন্ন অধ্যাপক ফোরাম আছে তাদের কাছে পাঠিয়েছেন কি? বিধানসভার যাঁরা সদস্য তাদের কাছেও আপনাদের পাঠানো উচিত ছিল। গরীবমানুষ যারা তাদের ছেলেমেয়েকে ধারাবাহিকভাবে পড়াশোনা

করাতে পারে না অথচ সেই অভিভাবকরা চান তাদের ছেলেমেয়েকে শিক্ষার আলোয় আলোকিত করতে চান, সরকার তাদের জন্য কিছু ভাবনা-চিন্তা করছে। এর জন্য আমরা ফাইন্ডিংস কমিটি করেছিলাম তারা এই অবজারভেশন দিয়েছে, এই ডাইরেক্টটিভস দিয়েছে। আমাদের সরকার এই ডাইরেক্টিভস মেনেছে, এইগুলো আমরা মানতে পারি নি, এই সমস্তই আপনাদের জানানো উচিত ছিল বলে আমি মনে করি। এই সমস্ত ডাইরেক্টিভস নিয়ে আমাদের সরকার একটা সিদ্ধান্তে যাচ্ছে, এই সমস্ত ছেলেরা তারা প্রথাবহির্ভূত শিক্ষা ব্যবস্থা গ্রহণ করছে, তাহলেও আমরা বুঝতাম যে সরকার একটা কিছু করছে।

বামফ্রন্ট মন্ত্রী সভার ৪৮ জন মন্ত্রীর মধ্যে ৫ জন শিক্ষামন্ত্রী আছেন। এই ৫ জন শিক্ষামন্ত্রী থাকা সত্বেও অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে পশ্চিমবাংলার শিক্ষাব্যবস্থা এমন জায়গায় চলে গেছে। আজকে প্রতিবছর ভালো ভালো ছেলেমেয়েরা বাইরে পড়তে চলে যাচ্ছে। আপনারা বলুন মাইক্রো-বায়োলজি যদি ছাত্ররা পড়তে চায় তার ব্যবস্থা কি কলকাতা বিশ্ববিদ্যালয়, যাদবপুর বিশ্ববিদ্যালয়, বর্ধমান বিশ্ববিদ্যালয়ে আছে? আজকে পৃথিবী এগিয়ে চলেছে, ভারতবর্ষের মানুষ এগিয়ে যাচ্ছে, আজকে ইন্টারনেটের মাধ্যমে সমস্ত জিনিসকে আমরা হাতের মুঠোর মধ্যে আনতে পারছি। আমি যদি টেক্‌নীক্যাল এডুকেশানের ব্যাপারে জানতে চাই এর মাধ্যমে আমি ঘন্টার পর ঘন্টা এই বিষয়ে জানতে পারি। আজকে কম্‌পিটিশনে যেতে হলে মর্ডান সাইন্স আপনাকে জানতে হবে। এখানে সে রকম ব্যবস্থা নেই। বি.এ., বি.এস.সি., বি.কম্‌. পড়তে হবে। ফিজিক্‌স, কেমিস্ট্রী, ম্যাথামেটিকস্‌, আর বাংলা, ইংরাজী, ইতিহাস। এর বাইরে হাজার হাজার স্ট্রীম আছে, তার শাখা আছে প্রশাখা, উপশাখা আছে। আজকে আমাদের বিশ্ববিদ্যালয়গুলি কোপ করছে না। একটু আগে মেডিক্যাল বিল নিয়ে পড়ছিলাম। ১৯৭৭ সালের জুন মাস থেকে এই ২৪ বছর একটা স্থিতিশীল সরকার থাকলো কি হলো? একটা রাজ্যের উন্নয়নের কাজ করতে গেলে কি লাগে? সোসাল সাইন্স, পলিটিক্যাল সাইন্স বলে যে কোন রাজ্যের উন্নয়ণের জন্য দরকার একটা স্থিতিশীল সরকার যে কিনা সংখ্যা গরিষ্ঠতা নিয়ে কাজ করবে। আপনারা বলুন ১৯৭৭ সাল থেকে ২০০১ এই ২৪ বছর ক্ষমতায় রয়েছেন একটা মেডিকেল কলেজ আপনারা করতে পেরেছেন? অথচ দক্ষিণ ভারতে দেখুন তামিলনাড়ুতে গত ২০ বছরে ১৬টা নতুন মেডিকেল কলেজ হয়েছে, অন্ধ্রপ্রদেশে কম-বেশী ২০ বছর একটা সরকার সেখানে গত ২০ বছরে ২১টা মেডিকেল কলেজ হয়েছে। পাঞ্জাবে গত ২০ বছরে ৫টা মেডিকেল কলেজ হয়েছে। দিল্লীতে গত ২০ বছরে ৩টে মেডিকেল কলেজ হয়েছে। আর হরিয়ানাতে ২টি মেডিকেল কলেজ হয়েছে, কিন্তু পশ্চিমবাংলায় শূণ্য হয়েছে। আমরা যদি কিছু বলি তাহলে শাসকদলের বিধায়করা আমাদের টিট্‌কিরি দেবেন। মন্ত্রী আমাদের কথা শুনবেন না। আমি আমাদের ছেলেমেয়েদের কথা বলছি না। সেন্ট লরেন্স স্কুলে

২০০০ সালে স্কুল লিভিং সার্টিফিকেট পেয়ে পাশ করেছেন দিল্লী বোর্ড থেকে ৮১ জন ছাত্রছাত্রী। তার মধ্যে ৭৫ জন পশ্চিমবঙ্গের বাইরে পড়াশোনা করবার জন্য চলে গেছে। ২০০০ সালে ৭৫ জন বাইরে চলে গেল হয় দক্ষিণ ভারতে, নাহলে মধ্যভারতে, নাহলে উত্তর ভারতে। এটাতে আমার কি আনন্দ লাগছে? এটা কি সমালোচনা করবার জন্যই সমালোচনা করছি, বলছি। এখানে ব্যবস্থা নেই। ইঞ্জিনীয়ারিং কলেজ খোলা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কারিগরী কলেজে আমার বন্ধু আছে সে বলে সেখানে কোন ফ্যাকাল্টি নেই। সল্টলেকে ইঞ্জিনীয়ারিং কলেজ আছে কিন্তু সেখানে ফ্যাকাল্টি নেই। সেখানে তাদের মোটা মোটা অঙ্কের টাকা দিতে হয়, ৭, ৮, ১০ হাজার টাকা দিতে হয়। মেদিনীপুরে ইঞ্জিনীয়ারিং কলেজ হয়েছে, সেখানে ফ্যাকাল্টি নেই। দূর্গাপুরে ইঞ্জিনিয়ারিং কলেজ হয়েছে ফ্যাকাল্টি নেই, পরিকাঠামো নেই। দুটো কম্পিউটার বসিয়ে দিয়ে কম্পিউটার সাইন্স চালু করে দিচ্ছেন। একটা ইঞ্জিনিয়ারিং কলেজ করতে গেলে তাতে মেকানিক্যাল স্ট্রীম, ইলেকট্রিক্যাল স্ট্রীম, মেটালোজিক্যাল স্ট্রীম, কেমিক্যাল স্ট্রীম থাকবে এবং এটা নিয়ে একটা পরিপূর্ণ ইঞ্জিনিয়ারিং কলেজ হবে। আপনাদের সমস্ত উপলব্ধি দেরীতে হচ্ছে এবং তার ফলে ২৪ বছরে যে ড্রপ-আউট হয়ে গেল, যাদের বয়স হয়ে গেল তারা আর এই শিক্ষা নিতে পারবে না। এই উন্মুক্ত বিদ্যালয় যদি আগে করতেন তাহলে যেসব ছেলে সারাদিন বিড়ি বাঁধে তারা সন্ধ্যাবেলা গিয়ে শিক্ষা নিতে পারত। এটা কোন্ স্কুল কলেজ বা বিশ্ববিদ্যালয়ে হবে সেটা স্পেসিফাই করলেন না, কোন্ কোন্ জেলায় করবেন তাও ঠিক করলেন না। আরো চিন্তা-ভাবনা করে পরিপূর্ণভাবে যদি এই বিলটা আনতেন তাহলে আরো অর্থবহ হ'ত। কিন্তু যাইহোক বিলম্বিত হয়ে গেলেও যে এটা উপলব্ধি করেছেন এবং ড্রপ-আউট ছেলেদের শিক্ষাক্ষেত্রে নিয়ে আসার চেষ্টা করেছেন এটা সমর্থন যোগ্য, সমর্থন করছি।

[2.30 — 2.40 p.m.]

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করছি, এর প্রয়োজন ছিল। এই বিলে ডিস্ট্যান্ট এডুকেশনের যে ব্যবস্থা করা হয়েছে তা ছিল না। যারা ড্রপ আউট হয়ে যাচ্ছে, যারা পড়াশোনা করতে পারছে না তাদের জন্য এটা খুব ভালো ব্যবস্থা হবে। আমি এখানে দু-একটা কথা বলছি। এখানে বলা হয়েছে মেম্বার অফ দি কমিটিতে ১৬ জন মেম্বার থাকবেন। এতে ডাইরেক্টর অফ স্কুল এডুকেশন এবং এক্স-অফিসিও ডি.এস. নমিনি হিসাবে হবে, বলা হয়েছে। তার থেকে ১৫ জন মেম্বার হলে ভালো হ'ত। ডি.এস.-কে নমিনি করার দরকার ছিল না। প্রাইমারী, সেকেন্ডারী এ্যন্ড হায়ার এডুকেশন নিয়ে ভোকেশনাল ট্রেনিং যেটা দরকার হয়ে পড়েছে, এবং সেল্ফ লার্নিং, ডিস্ট্যান্ট এডুকেশন এই ৩/৪-টে মিলে যেটা হচ্ছে সেটা গ্রহণযোগ্য। কিন্তু ভোকেশনাল এডুকেশনে জোর

দেওয়া দরকার। এছাড়া কোলাবোরেশন রাখা হয়েছে। কিন্তু মাদ্রাসা এবং হায়ার সেকেন্ডারির মেম্বার রাখা হয়নি। আমার মনে হয় এদেরও যুক্ত করা দরকার ছিল। ফিন্যান্সিয়াল এসপেক্টের দিকটাও দেখা দরকার। ফিন্যান্সের কত শতাংশ সরকার দেবে আর কত শতাংশ বাইরে থেকে আসবে সেটাও দেখা দরকার। সরকারের ৫০ থেকে ৭৫ শতাংশ টাকা হওয়া দরকার। সাব-কমিটির ব্যাপারে বলি। এখানে চারটে সাব-কমিটি করা হয়েছে। সিলেবাস কমিটি, একজামিনেশন কমিটি, রেকগনাইজেশন কমিটি এবং ফিন্যান্স কমিটি। কিন্তু রেকগনাইজেশন কমিটি রাখার প্রয়োজন নেই বলে মনে হচ্ছে। গভর্নিং বডি ঐ কাজ করে নিতে পারবে এবং তিনটে কমিটি ভালো ভাবেই কাজ করতে পারবে। তবে সার্বিকভাবে এই বিলটা সমর্থনযোগ্য। বিরোধীরাও এই বিলকে সমর্থন করেছেন। ধন্যবাদ।

**শ্রী কান্তি বিশ্বাস** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, 'রবীন্দ্র মুক্ত বিদ্যালয় বিধেয়ক, ২০০১' নামে যে বিধেয়ক এখানে উত্থাপন করা হয়েছে তাতে মুদ্রণজনিত কিছু ত্রুটি থেকে গিয়েছে। সুতরাং বিলের সাথে যে শুদ্ধিপত্র প্রচার করা হয়েছে তা সদস্যদের দেখে নিতে অনুরোধ করব।

মাননীয় সদস্য সৌগতবাবু যে প্রশ্নগুলো তুলেছেন তার উত্তরে বলি, জাতীয় মুক্ত বিদ্যালয় প্রতিষ্ঠিত হওয়ার আগে দিল্লীতে শিক্ষামন্ত্রীদের একটা সম্মেলন হয় এবং তাতে ঠিক হয় আর কোন রাজ্য মুক্ত বিদ্যালয় করতে পারবে না, জাতীয় মুক্ত বিদ্যালয় দিল্লীর অধীনে হবে এবং বিভিন্ন রাজ্য সরকার তাতে সাহায্য করবে এবং পরে এটা দেখে বিভিন্ন রাজ্য করবে। সেইভাবে কেন্দ্রীয় জাতীয় মুক্ত বিদ্যালয় হয়। জাতীয় মুক্ত বিদ্যালয়ে দিল্লী এবং পশ্চিমবাংলা থেকে সবচেয়ে বেশী ছাত্র-ছাত্রী নথীভুক্ত হয়।

তারপর দিল্লির সাথে যখন আমাদের আলোচনা হয়—ওরা বলে—আপনাদের যখন এত ছাত্র-ছাত্রী দিল্লী এবং পশ্চিমবঙ্গে শিক্ষা পিপাসু মানুষের সংখ্যা সব থেকে বেশী বোঝা যাচ্ছে, সেখানে নতুন করে আপনাদের রাজ্যে এই মুক্ত বিদ্যালয় স্থাপন করতে পারেন। সেই সিদ্ধান্তের উপর ভিত্তি করে আমরা এখানে রবীন্দ্র মুক্ত বিদ্যালয় স্থাপন করি। এখনও ভারতবর্ষের একটি বা দুটি রাজ্য ছাড়া আর কোন রাজ্য মুক্ত বিদ্যালয় প্রতিষ্ঠা করতে পারে নি। এটা পশ্চিমবঙ্গে করেছে। এটা মাননীয় সৌগত রায় এবং মাননীয় পঙ্কজ বাবুর হয়তো জানা ছিল না, সেজন্য কথা গুলো বলালাম। পরে সৌগত বাবু একটা কথা জিজ্ঞাসা করেছেন যে, আমরা যখন রবীন্দ্র মুক্ত বিদ্যালয় করলাম তখন চেয়ারম্যান কে হয়েছে? এটা সৌগত বাবুর না জানার কথা নয়। মর্মর মুখোপাধ্যায়—যে মর্মর মুখোপাধ্যায় বর্তমানে নিপাতে আছেন, ইউনেস্কোতে ছিলেন, কেন্দ্রীয় সরকার এবং আন্তর্জাতিক ক্ষেত্রে যাঁর অত্যন্ত

সুনাম আছে এই ধরণের শিক্ষা ব্যবস্থার জন্য, সেই অধ্যাপক মর্মর মুখোপাধ্যায় দিল্লিতে থাকেন, বিভিন্ন সময় জেনেভায় গিয়েছেন সেই মর্মর মুখোপাধ্যায়কে আমরা এখানে চেয়ারম্যান করেছি এবং অধিকর্তা করা হয়েছে পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের যিনি একসময় সচিব ছিলেন তাঁকে। এই সম্পর্কে যে দলীয় কথাবার্তা মাঝে মাঝে ওঁরা উচ্চারণ করেন, সেই বাণী উচ্চারণ করার এখানে কোন সুযোগ নেই। আর্থিক বিবৃতির কথা বলেছেন—যেহেতু আমাদের এখানে টাকা-পয়সা ব্যয় হবে—প্রাথমিক একটা হিসাব আমরা করেছি, অল্প টাকা ব্যয় হবে এবং নিয়ম অনুসারেই আমরা বলেছি যে বড় পরিমাণ অর্থ এতে ব্যয় হবে না। এই দৃষ্টান্ত আগেও আছে। এইভাবে বিবৃতির মধ্যে দিয়ে বিধেয়ক এখানে অনুমোদিত হয়েছে। এরকম দৃষ্টান্ত এই বিধানসভায় আছে, লোকসভায় আছে, সেজন্য এটা ব্যতিক্রম কিছু করিনি। এই মুক্ত বিদ্যালয় থেকে পাশ করে যাতে তারা উচ্চমাধ্যমিক স্তরে যেতে পারে, উপরের শ্রেণীতে যাতে তারা ভর্তি হতে পারে যখন বিধিবদ্ধ আইন হবে, বিধানসভার আইনের দ্বারা যখন মুক্ত বিদ্যালয় প্রতিষ্ঠিত হবে তখন তাদের দেওয়া যে শংসাপত্র সেই শংসাপত্র উপরের স্তরে, শিক্ষার উপরের সংস্থায় তার মান্যতা পাবে। যাতে সে মান্যতা প্রায় সেটা লক্ষ্য রেখেই আমরা এই বিধেয়ক তৈরী করেছি, এই আইন তৈরী করতে চাই। এখানে মাননীয় সদস্য রামচন্দ্র বাবু বললেন, সৌগত বাবু বলেছেন যে, স্বীকৃতির কমিটি করবার প্রয়োজনীয়তা কোথায়? এখানে বর্তমানে আমাদের যতগুলো কমিটি আছে তার সাথে আরও কিছু কমিটি যুক্ত আছে, ৪৬টি কেন্দ্র যুক্ত আছে পশ্চিমবঙ্গে। যেখানে আমরা পঠন-পাঠনের জন্য ঐ রবীন্দ্র মুক্ত বিদ্যালয়ের অধীনে ৪৬টি কেন্দ্র আছে। আরও ৩৯টি কেন্দ্র তারা প্রতিষ্ঠা করতে চাইছে। সেই ৩৯টি কেন্দ্র তারা প্রতিষ্ঠা করতে চেয়ে আবেদন করেছে। সেগুলো গ্রহণ করব কিনা? তার পরিকাঠামো কি আছে, এখানে পড়াশোনার সুযোগ কি আছে না আছে, সেটা বিচার-বিবেচনা করবার জন্য এই স্বীকৃতি কমিটি আমরা প্রতিষ্ঠা করতে চাইছি। যেখান থেকে আবেদন আসবে সেই আবেদনের যথার্থতা বিচার করবার জন্য এই স্বীকৃতি কমিটির প্রয়োজনীয়তা আছে, সেজন্য আমরা সেটা রেখেছি। মাননীয় রামচন্দ্রবাবু আরও দু-একটি কথা বলেছেন। আমরা যে শুদ্ধিপত্র—শুদ্ধিপত্রের মধ্যে বিষয়গুলো মূল বিধেয়কে ঘিরে আছে, তার মধ্যে যে ভুল ছিল সেই ভুল সংশোধন করে শুদ্ধিপত্রে আপনারা যে সুপারিশ করার কথা বলেছেন, শুদ্ধিপত্রের মধ্যে তার প্রতিফলন আছে। এখানে মাননীয় পঙ্কজ বাবু পশ্চিমবাংলার কথা বললেন। পঙ্কজবাবু এখন নেই, সৌগতবাবু এখন নেই। আমি তাঁদের অবর্তমানে বলে রাখছি, যদি তাঁদের পড়াশোনা করবার বিন্দুমাত্র ধৈর্য্য ও সময় থাকে তাহলে দেখবেন যে, বিশ্বব্যাঙ্ক সারা ভারতবর্ষের শিক্ষা ব্যবস্থা নিয়ে একটা সমীক্ষা চালিয়েছে, এই সমীক্ষার প্রতিবেদন তাঁরা প্রকাশ করেছেন কান্ট্রি

পেপার নাম দিয়ে। সেই সমীক্ষা পত্র বিশ্বব্যাঙ্কের তৈরী করা সমীক্ষাপত্র, এটা বামফ্রন্ট সরকারের তৈরী করা সমীক্ষা পত্র নয়। সেই সমীক্ষা পত্রে ৩৬ নম্বর পৃষ্ঠায় তাঁরা বলেছেন যে, ১৯৭৭ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গ শিক্ষায় ছিল ভারতবর্ষের মধ্যে অত্যন্ত অনগ্রসর রাজ্যের মধ্যে একটি। কিন্তু এখন সারা ভারতবর্ষের মধ্যে প্রধান প্রধান রাজ্যগুলোর মধ্যে মহারাষ্ট্র এবং কেরালার পরেই পশ্চিমবঙ্গের স্থান। এত উন্নতি ভারতবর্ষের দ্বিতীয় কোন রাজ্যে নেই। যেখানে হয়েছে স্ত্রী শিক্ষা, নারী শিক্ষা—নারী শিক্ষার ক্ষেত্রে এখন কেরালার পরেই পশ্চিমবঙ্গের স্থান। বিশ্বব্যাঙ্কের তৈরী করা প্রতিবেদন—কান্ট্রি পেপার, ৩৬ নম্বর পৃষ্ঠায় বলা আছে—নারী শিক্ষার ক্ষেত্রে পশ্চিমবঙ্গের যে অগ্রগতি ১৯৮১ সালের পর থেকে সেই অগ্রগতির তুলনা ভারতবর্ষের কোন রাজ্যে নেই। শিক্ষার ক্ষেত্রে আমাদের যে অগ্রগতি সেই অগ্রগতিকে আরও ছড়িয়ে দেওয়ার জন্য আমরা রবীন্দ্র মুক্ত বিদ্যালয় স্থাপন করতে চাইছি। যাতে সামাজিক, আর্থিক এবং বিভিন্ন কারণের জন্য যদি কোন ছেলে-মেয়ে পড়াশোনার সুযোগ থেকে, উপর দিকে পড়াশোনার সুযোগ থেকে বঞ্চিত থেকে যায়—যাতে অন্যান্য কাজের সাথে তারা তাদের শিক্ষার মানটাকে আরও উন্নত করতে পারে, আরও উপরের শিক্ষাটা অর্জন করতে পারে সেই দিকে লক্ষ্য রেখে এই রবীন্দ্র মুক্ত বিদ্যালয় প্রতিষ্ঠা করবার জন্য আমরা এখানে সিদ্ধান্ত নিয়েছি।

[2.40 — 2.50 p.m.]

পঙ্কজবাবু এখানে বললেন, মাইক্রোবায়োলজি নেই। পঙ্কজবাবুর জানা দরকার পশ্চিমবঙ্গের একাধিক কলেজে ইতিমধ্যেই মাইক্রোবায়োলজির প্রবর্তন করেছি। উনি বলেছেন, আমাদের পশ্চিমবাংলা থেকে বিভিন্ন ছাত্র ইঞ্জিনিয়ারিং এবং মেডিকেল পড়তে অন্য রাজ্যে চলে যাচ্ছে। এর আসল কারণ এই বিধানসভায় একাধিকবার উল্লেখ করেছি। তা হচ্ছে, পশ্চিমবাংলায় যৌথ পরীক্ষার—জয়েন্ট এনট্রান্স একজামিনেশন-এর সাহায্যে ইঞ্জিনিয়ারিং এবং মেডিকেল এডুকেশনে ভর্তি হতে হয়। আমাদের যে সমস্ত মেডিকেল কলেজ এবং ইঞ্জিনিয়ারিং কলেজ আছে সে সমস্তর জন্য যৌথ পরীক্ষার মধ্যে দিয়ে যে মেধা তালিকা তৈরী হয় সেই মেধা তালিকার বাইরে কাউকে ভর্তি করা যায় না। কিন্তু পশ্চিমবাংলায় এমন অনেক ছেলে-মেয়ে আছে, যারা যৌথ পরীক্ষার মেধা তালিকায় স্থান পাচ্ছে না, অথচ তাদের অভিভাবকদের টাকা পয়সা আছে, তারা টাকা পয়সা দিয়ে, ক্যাপিটেশন ফি দিয়ে অন্য রাজ্যে গিয়ে ভর্তি হচ্ছে। সুপ্রিম কোর্ট ক্যাপিটেশন ফিকে বৈধ করে দিয়েছে। ফলে তারা বিরাট অঙ্কের টাকা পয়সা দিয়ে, টাকার জোরে অন্য রাজ্যে গিয়ে ভর্তি হচ্ছে। পশ্চিমবাংলার সেই সমস্ত ছেলে-মেয়েরাই বাইরের রাজ্যে যাচ্ছে। সব ছেলেমেয়ের সেই সুযোগ নেই। আর আমাদের পশ্চিমবাংলায় টাকার জোরে

ভর্তি হবার সুযোগ নেই। এখানে আমরাও এখন বেসরকারী ইঞ্জিনিয়ারীং কলেজ এবং মেডিকেল কলেজ স্থাপনের দিকে যাচ্ছি, কিন্তু সেগুলিতেও মেধা তালিকার ভিত্তিতে ভর্তি হতে হবে। অন্য রাজ্যের সঙ্গে এটাই হচ্ছে আমাদের ব্যবধান। অন্য রাজ্যে টাকার জোরে ভর্তি হওয়া যায়। আমাদের পশ্চিমবাংলায় বেসরকারী উদ্যোগে যতই ইঞ্জিনিয়ারিং কলেজ, মেডিকেল কলেজ হোক না কেন, সেখানে মেধা তালিকার ভিত্তিতেই ভর্তি হতে হবে। এটা বোধ হয় পঙ্কজবাবুর জানা ছিল না, তাই উনি ঐ কথা বললেন। তারপর উনি বললেন, কেন এত দেরি হ'ল রবীন্দ্র মুক্ত বিদ্যালয় করতে? যেহেতু শিক্ষামন্ত্রী সম্মেলনে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে বলা হয়েছিল আগে জাতীয় মুক্ত বিদ্যালয় হবে, তারপর তার অভিজ্ঞতার ভিত্তিতে অন্যান্য রাজ্যে হবে। সে অনুযায়ী এখন পর্যন্ত মাত্র তিনটে রাজ্যে এই জিনিস হয়েছে। সে অনুযায়ীই আমরা দু'বছর আগে পশ্চিমবাংলায় 'রবীন্দ্রমুক্ত বিদ্যালয় করেছি। তাকে আইনে বিধিবদ্ধ করার জন্য আজকে বিধেয়ক এনেছি। দেশের যে তিনটি রাজ্যে মুক্ত বিদ্যালয় হয়েছে, তার মধ্যে পশ্চিমবাংলা একটি। সৌগতবাবু বৃত্তিমূলক শিক্ষাকে এর সাথে যুক্ত করা যায় কিনা সে বিষয়ে কিছু বক্তব্য রেখেছেন। সৌগতবাবু কখনো কখনো ভয়ঙ্কর বক্তৃতা করেন এবং তা অসত্যে ভর্তি থাকে। আবার কখনো কখনো চমৎকার সৃজনশীলতার পরিচয় দেন। আজকে তাঁর বক্তব্যের মধ্যে সৃজনশীলতার পরিচয় পেলাম। তাঁর জন্য ধন্যবাদ জানাচ্ছি। হ্যাঁ, অবশ্যই বৃত্তিমূলক শিক্ষা মুক্ত বিদ্যালয়ের শিক্ষাক্রমের মধ্যে যুক্ত করা উচিত এবং এটা আমরা ইতিমধ্যেই করেছি। কেন্দ্রীয় সরকারের সঙ্গে পরামর্শ করে আরো বেশী বৃত্তিমূলক শিক্ষা রবীন্দ্র মুক্ত বিদ্যালয়ের পাঠক্রমের মধ্যে যুক্ত করতে চাইছি। আমরা জানি সাধারণ শিক্ষার মধ্যে দিয়ে শিক্ষার সমস্ত চাহিদা পূরণ করা সম্ভব নয়, মানুষের জীবনের চাহিদা পরিপূর্ণ করা সম্ভব নয়। সেই অনিবার্য কারণে শিক্ষাকে বাস্তব দৃষ্টিকোণ থেকে বিচার করে আরো বেশী বৃত্তিমূলক শিক্ষার প্রবর্তন করতে হবে। সেজন্য রবীন্দ্রমুক্ত বিদ্যালয় পাঠক্রমে বৃত্তিমূলক শিক্ষা ব্যবস্থা আছে। সৌগতবাবু একাধিক টি.ভি চ্যানেলের কথা বলেছেন। অত্যন্ত গুরুত্বপূর্ণ কথা। আমরাও চাইছি দূরদর্শনের সাহায্যে কিছু কিছু উচ্চ স্তরের শিক্ষা, বিদ্যালয় শিক্ষাকে আরো জনপ্রিয় করে তুলতে, শিক্ষাবিদ, শিক্ষাপ্রিয় মানুষের কাছে তুলে ধরতে। সে জন্য আমাদের বিভিন্ন কর্মসূচী আছে, পরিকল্পনা আছে। আমাদের টাকার অঙ্কে সামর্থ কম। তাই আমাদের চিন্তা-ভাবনা করতে হচ্ছে। দ্বিতীয়ত্বঃ দূরদর্শন পুরোপুরি কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণে এবং দূরদর্শনের বিভিন্ন কর্মসূচী সম্বন্ধে আমাদের তীব্র আপত্তি আছে, আমরা প্রতিবাদ জানাই। তথাপি দূরদর্শনের চ্যানেলের সাহায্যে শিক্ষাকে গণমুখী করে তোলা যায়। বিজ্ঞানভিত্তিক গণতান্ত্রিক মূল্যবোধের সঙ্গে সম্পর্ক রেখে দূরদর্শনের চ্যানেলের মাধ্যমে শিক্ষাকে ছড়িয়ে দেয়ার প্রয়াস আমরা

নিয়েছি। উচ্চ শিক্ষার সাথে রবীন্দ্র মুক্ত বিদ্যালয় শিক্ষার মধ্যে যে শূন্যতা আছে সেই শূন্যতাকে পরিপূর্ণ করার জন্য আমরা বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের সঙ্গে কথা বলেছি—এখান থেকে যারা উত্তীর্ণ হবে তাদের শংসা-পত্রের ওপর ভিত্তি করে অন্ততঃ পশ্চিমবাংলার রাজ্য. বিশ্ববিদ্যালয় গুলিতে যাতে তারা ভর্তি হতে পারে তার ব্যবস্থা আমরা করতে পারব। সেইজন্য মাননীয় উপাধ্যক্ষ মহাশয়—আমি আমার বিধেয়ক এবং সাথে শুদ্ধিপত্রে যেসব কথা উল্লেখিত আছে একত্রিতভাবে এই সভার বিবেচনার জন্য উপস্থাপন করছি এবং যেসব সদস্য মূল্যবান পরামর্শ দিয়েছেন আন্তরিকভাবে তাঁদেরকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Kanti Biswas that the Rabindra Mukta Vidyal'aya Bill, 2001, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 42**

The question that clauses 1 to 42 do stand part of the Bill, was then put and agreed to.

**Preamble**

The question that the Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Kanti Biswas :** Sir, I beg to move that the Rabindra Mukta Vidyalaya Bill, 2001, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## The Code of Criminal Procedure (West Bengal Amendment), Bill 2001.

**Shri Nisith Adhikary :** Sir, I beg to introduce the Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 2001.

(Secretary then read the Title of the Bill)

**Shri Nisith Adhikary :** Sir, I beg to move that the Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 2001, be taken in to consideration.

**শ্রী পুলক দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় দি কোড অফ ক্রিমিনাল প্রসিডিওর (ওয়েস্টবেঙ্গল অ্যামেন্ডমেন্ট) বিল, ২০০১ আনার জন্য আমি মাননীয় আইনমন্ত্রীকে স্বাগত জানাচ্ছি। এই বিল খুবই সময়োপযোগী এবং প্রয়োজন। আগে এই বিলে ১৫০০ টাকা পর্যন্ত লিমিট ছিল। স্বামীর যতই রোজগার থাকুক বা না থাকুক ম্যাকসিমাম মেইনটেনান্স ১৫০০ টাকার বেশী উঠতো না। অথচ বাস্তব ক্ষেত্রে দেখেছি, বর্তমান বাজার দরের পরিপ্রেক্ষিতে অনেক স্বামী প্রচুর

টাকা রোজগার করেন এবং তারা সুখে-স্বচ্ছন্দে, বিলাসে জীবন-যাপন করেন। পাশাপাশি দেখতে পাই, যারা হতভাগ্য, যারা মেইনটেনান্স পাবার যোগ্য, তারা যে টাকা পাচ্ছে তাতে তাদের জীবন-যাপন করা যায় না। আমার আইনজীবীর অভিজ্ঞতায় দেখেছি, বহু স্ত্রী ছেলের হাত ধরে ঘুরে বেড়াচ্ছে। তাদের দুর্দশা মুক্ত করার জন্য মাননীয় মন্ত্রীমহাশয় চেষ্টা করছেন। যেটা ১৫০০ টাকার বেশী উঠতো না সেটা তুলে দিয়ে স্বামীব যে রোজগার সেই রোজগার অনুযায়ী যে টাকা দেবার চেষ্টা হয়েছে তারজন্য স্বাগত জানাচ্ছি, ধন্যবাদ জানাচ্ছি। এই প্রসঙ্গে আমি মাননীয় আইনমন্ত্রীকে বলবো, দেখা যাচ্ছে, মেইনটেনান্সের জন্য যে টাকা দেবার অর্ডার হয়েছে সেই অর্ডার অনেকেই মানছে না। না মানার জন্য দেখা যাচ্ছে, স্ত্রীরা ছেলে-মেয়েদের হাত ধরে রাস্তায় ঘুরছে, কোর্টে-কোর্টে ঘুরছে। মাননীয় বিচারমন্ত্রী নিশ্চয়ই জানেন, আজকে বিচার ব্যবস্থার কি অবস্থা? যেমন একদিকে শিক্ষা ব্যবস্থা ভেঙে পড়েছে, স্বাস্থ্য ব্যবস্থা ভেঙে পড়েছে—যদিও আমি বিচার ব্যবস্থার সঙ্গে সংযুক্ত আছি—কিন্তু যেভাবে বিচারের দেরী হচ্ছে, যেভাবে করাপশন হচ্ছে তা কারো অজানা নয়।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** সারা ভারতবর্ষেই।

[2.50 — 3.00 p.m.]

**শ্রী পুলক চন্দ্র দাস ঃ** আপনাকে সমস্ত সম্মান দিয়েই বলছি, এইসব কথা বলে নিজেদের দায়িত্ব এড়াতে পারবেন না। বিচার ব্যবস্থাকে উন্নত করার আপনারা চেষ্টা করুন। ঐ সমস্ত মহিলা, যারা বঞ্চিত, নিপীড়িত, যারা স্বামীর কাছ থেকে কোর্ট থেকে অর্ডার পাওয়া সত্বেও টাকা না পেয়ে রাস্তায় রাস্তায় ঘুরে বেড়ান, প্রতিবেশীদের দয়াদাক্ষিণ্যের উপর যাদের নির্ভরশীল হয়ে থাকতে হয়, দিনের পর দিন না খেতে পেয়ে অনাহারে দিন কাটাতে হয় তাদের যদি আবার দরখাস্ত করতে হয় তাহলে তাকে নিদারুন কষ্টের মধ্যেই পড়তে হয়। মাননীয় আইনমন্ত্রী মহাশয়কে বলব, আপনি একটি সদর্থক পদক্ষেপ নিচ্ছেন ঠিক কথা কিন্তু আপনারা যাওয়ার আগে, যদিও সে সময় আপনাদের নেই—একটা জিনিস করুন যে, যারা বঞ্চিত হচ্ছেন, অর্ডার পাওয়া সত্বেও স্বামীর কাছ থেকে টাকা পাচ্ছেন না সেখানে স্বামীরা যাতে তাদের টাকা দিতে বাধ্য হয়। আবার যেন তাদের কোর্টে যেতে না হয়। তা না হলে যে উদ্দেশ্য নিয়ে বিলটা এনেছেন সেটা সম্পূর্ণরূপে সার্থক হবে না। কারণ, ধরুন একটা অর্ডার হল কোর্টের যে স্বামীর রোজগারের একের তিন অংশ স্ত্রীকে দিতে হবে কিন্তু সেই স্বামী অর্ডার মানলো না, সেখানে সেই অর্ডার মানাবার জন্য সেই স্ত্রীকে আবার কোর্টে যেতে হবে। অর্থের অভাবে যার খাওয়া জুটছে না সে কোর্টে যাওয়ার অর্থ যোগাড় করবে কোথা থেকে? কাজেই এ ক্ষেত্রে এমন প্রোটেকসান দেওয়া দরকার যাতে যে স্বামী দিচ্ছে না তার বিরুদ্ধে সঙ্গে সঙ্গে ষ্টেপ নেওয়ার ব্যবস্থা থাকবে। পরিশেষে বলব, আপনি বিচার ব্যবস্থাকে আরও তরান্বিত করুন এবং করাপসান মুক্ত, স্বচ্ছ বিচার ব্যবস্থা গড়ে তুলুন।

এই কথা বলে, সদর্থক পদক্ষেপ নেওয়ার জন্য আপনাকে ধন্যবাদ জানিয়ে শেষ করছি।

**ডাঃ তপতী সাহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় আইনমন্ত্রী যে 'ফৌজদারী প্রক্রিয়া সংহিতা (পশ্চিমবঙ্গ সংশোধন) বিধেয়ক, ২০০১ এই সভায় উপস্থিত করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলছি। '৯২ সালের আইন অনুযায়ী ১৫শো টাকা পর্যন্ত ভরণ-পোষনের জন্য ধার্য ছিল, সেটাকে এই বিলে সংশোধন করা হয়েছে এবং এই হারটা তুলে দিয়ে এর দায়দায়িত্বটা সম্পূর্ণরূপে আদালতের উপর ছেড়ে দেওয়া হয়েছে। আমার আগে বিরোধীদলের মাননীয় সদস্য যিনি বক্তব্য রাখলেন তিনিও এই বিলটি সমর্থন করেছেন। এই কাজটি একটি জনহিতকর কাজ। স্যার, আপনি জানেন, ডিভোর্সী মহিলা, তাদের উপর সাংঘাতিক রকমের নির্যাতন নেমে আসে। এমনিতে তো মহিলাদের উপর নির্যাতন আছেই তার উপর ডিভোর্সী মহিলাদের উপর আরও নির্যাতন নেমে আসে। কিছু সংগঠন এর প্রতিবাদে অবশ্য এগিয়েও আসেন। আমার বিধানসভা এলাকার কথা আমি বলতে পারি। আমার নিজের ছোট্ট জায়গার মধ্যে যে রকম দেখি, নারীদের উপর যে অত্যাচার হয় এবং এই ডিভোর্সী মহিলাদের প্রতি যে অবিচার করা হয় তাহলে আমি উপলব্ধি করতে পারবো যে সমগ্র ভারতবর্ষে বা পশ্চিমবঙ্গে কি রকম হয়। তবুও আমি বলব, সারা ভারতবর্ষে এ ক্ষেত্রে যে নির্ধারিত রেট রয়েছে—৫শো টাকা—সেখানে আমাদের এই পশ্চিমবঙ্গে ৯২ সালে আইন সংশোধন করে করা হয়েছে ১৫শো টাকা। এখন দেখা যাচ্ছে যেভাবে মূল্য বৃদ্ধি ঘটছে তার সঙ্গে পাল্লা দিতে গেলে এটা আরও বাড়ানো দরকার। এক লিটার কেরোসিনের দাম ১০ টাকা, গ্যাসের তো কথাই নেই, বিভিন্ন জিনিসের দাম দিনের পর দিন যেভাবে বাড়ছে আমার এই স্বল্প সময়ের মধ্যে বিস্তারিতভাবে তা বলা সম্ভব নয়। দেশে মূল্যবৃদ্ধি হয়ে চলেছে, অথচ ঐ সমস্ত মহিলাকে তাদের বাচ্চাদের ভরণপোষণের দায়িত্ব নিতে হচ্ছে। অন্যদিকে একজন পুরুষ বিয়ে করে স্ত্রীকে ডিভোর্স করে ১৫০০ টাকা করে খোরপোষ দিয়ে দ্বিতীয় বিবাহ করতে পারছে। দেখা যাচ্ছে, কোন কোন ডিভোর্সী মহিলা সন্তানদের নিয়ে না খেতে পেয়ে অনাহারে দিন কাটাচ্ছেন। যারা এন.আর.আই. তাদের ভারতের বাইরে প্রচুর ইনকাম, অথচ এই আইনের সুযোগ নিয়ে তারা ডিভোর্সী স্ত্রীকে দিচ্ছেন মাত্র ১৫০০ টাকা। তারজন্য আজকে এই যে এ্যামেন্ডমেন্ট বিল আনা হয়েছে এটা অত্যন্ত সময়োপযোগী বলে আমি মনে করি। আমরা সাহাবানু মামলার ঘটনা জানি। মুসলিম মহিলাদের উপর একটা সময় যে অত্যাচার নেমে এসেছিল, তখন রাজীব গান্ধীর সময়, সম্ভবতঃ ১৯৮৬ সাল। তখন দেখতে পেয়েছিলাম, সমস্ত দায়িত্ব বোর্ডের উপর ছেড়ে দেওয়া হয়েছিল। মুসলিম মহিলা ছাড়া অন্যান্য মহিলারা যাহোক কিছুটা সাহায্য পেতেন, কিন্তু মুসলিম

মহিলারা ইন্টার পিরিওডের মধ্যে যে টাকা নিয়ে তাদের বিবাহ হয়েছিল সেই টাকাই তারা তিন মাসের মধ্যে পাচ্ছেন, কিন্তু তারপরে তাদের আর কিছুই দেওয়া হচ্ছে না। তাদের এ সম্পর্কে সমস্ত দায়িত্ব বোর্ডের উপর ছেড়ে দেওয়া হয়েছিল। কিন্তু বোর্ড কোনরকম ফাংশান না করায় তালাকপ্রাপ্তা মুসলিম মহিলারা অত্যন্ত খারাপ অবস্থায় রয়েছে। তাদের ব্যাপারে মৌলবাদীদের কাছে আত্মসমর্পণ করা হয়েছিল। এটা ভীষণভাবে নিন্দনীয়। এখানে আমি আরো বলতে চাই, বৃদ্ধ বাবা-মায়ের ভরণপোষণের জন্য প্রচুর আয়ের ছেলেকেও ১৫০০ টাকার বেশী দিতে হচ্ছে না। কাউকে হয়তো বৃদ্ধাবাসে রেখে দেওয়া হয়েছে। ফলে ঐ টাকায় বাবা-মা না খেতে পেয়ে মারা যাচ্ছেন। কাজেই আমাদের আইনমন্ত্রী আজকে যে সংশোধনী এনেছেন তাকে পূর্ণরূপে সমর্থন করি, এবং আশা করি বিরোধীপক্ষও একে সমর্থন করবেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বাদল ভট্টাচার্য্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কোড অফ ক্রিমিনাল প্রসিডিওর এ্যামেন্ডমেন্ট বিল, ২০০১ নিয়ে আলোচনার জন্য আমি দাঁড়িয়েছি। এই এ্যামেন্ডমেন্টকে আমি স্বাগত জানাচ্ছি, কারণ ম্যারেজ এ্যান্ড ডিভোর্স এ্যাক্টের এলিমনিতে সেকশন ২৪শে বলা হয়েছে ক্যালকাটা হাইকোর্টের নির্দেশ অনুযায়ী যে, এক-তৃতীয়াংশ টাকা এলিমনি দিতে পারবে। এই যে ম্যারেজ সেকশনে এই বারটা তুলে দেওয়া হয়েছে এটা ভাল হয়েছে। মেনটেনেন্সের ক্ষেত্রে রয়েছে ১৫০০ টাকা। আজকে রিফিউজাল এবং নেগ্লেক্ট কেন আসছে? সামাজিক অবক্ষয়ের এদিকটা সম্বন্ধে আজকে ভাবতে হবে।

[3.00 — 3.10 p.m.]

তার কারণ, ডাঃ তপতী সাহা মহাশয়া যে কথা বলেছেন তার সঙ্গে আমি একমত —আজকে গ্রামে গ্রামে দেখতে পাবেন শত শত মহিলা ২-৩টি বাচ্চার হাত ধরে ঘুরে বেড়াচ্ছে। সরকারকে এই বিল আনার জন্য অভিনন্দন জানাচ্ছি। আজকে লিগাল এড কোর্ট রয়েছে, আজকে তারা সেখানে যেতে পারছে না। সেখানে পঞ্চায়েত এবং বিভিন্ন রাজনৈতিক দলের দাদারা তাদেরকে বলছে—এখানে যাওয়ার দরকার নেই, আমরা ব্যবস্থা করে দিচ্ছি। সুপ্রিম কোর্টের রায়ে বলছে একদিনও সে যদি ঘর করে থাকে, তিনি যদি বলেন যে তার কোন আয় নেই, তাহলে ভিক্ষে করে মেনটেন্সের খরচ দিতে হবে। কে শুনছে? আদালত পর্যন্ত পৌঁছতেই পারে না। আদালতে হাজার হাজার মামলা পেনডিং হয়ে পড়ে রয়েছে। আজকে যদি পুরো বিচার ব্যবস্থার খোল-নলচে পাল্টানো না হয় তাহলে কিছু হবে না। আজকে সেই সমস্ত মহিলাদের রিফিউজাল এ্যান্ড নেগলেক্‌টেড এটা প্রমাণ করে দিতে কোন অসুবিধা নেই। কিন্তু আজকে মহিলাদের ব্যাভিচারীনির পথে যেতে বাধ্য করা হচ্ছে। তার ফলশ্রুতি হচ্ছে কি? এ্যাডালটেশান। মাননীয় উপাধ্যক্ষ

মহাশয়, আপনার মাধ্যমে আমি মন্ত্রী মহাশয়কে বলছি, প্রতিটি জায়গায় বলছে যে এ্যাডালটেশান রয়েছে।এ্যাডালটেশান লাইফ লিড করছে। এখানে পরিস্থিতি এমনই যে আদালতে পর্যন্ত যেতে পারছে না। বিগত ২৪ বছরে সামাজিক অবক্ষয় এমন পর্যায়ে গিয়েছে মা-বাবাকে মেনটেনেন্স দিচ্ছে মা-বাবা ভাগ হয়ে যাচ্ছে, একটা ছেলের কাছে মা থাকবে, একটা ছেলের কাছে বাবা থাকবে। সেই জায়গায় দাঁড়িয়ে ছেলে বলছে মা-র গোডাউন ভাড়ার জন্য যা করেছি যথেষ্ট করেছি। এই পরিস্থিতিতে দাঁড়িয়ে এই রকম একটা সামাজিক অবক্ষয়ের মধ্যে দাঁড়িয়ে প্রথম এই যে পদক্ষেপ—জানিনা কতটা ফলপ্রসু হবে—নিশ্চয়ই এটাকে অস্বীকার করা যায় না। সারকামস্ট্যানসেস চেঞ্জের সাথে সাথে ৫০০ টাকার পরিবর্তে আনডার সেকশান ১২৭-এ যেটা রাখা হয়েছে আমি তাকে স্বাগত জানাচ্ছি। তার সাথে সাথে বলবো আজকে সামগ্রিক যে পরিস্থিতি এই যে সামাজিক অবক্ষয় তাকে যদি রোধ না করা যায় তাহলে এই এ্যামেন্ডমেন্ট কাগজে কলমেই থাকবে। আমাদের মা বোন ভাই বাবাদের জন্য, লেজিটিমেট, ইললেজিটিমেট চাইল্ড যার আছে তাদের ক্ষেত্রে এটা প্রযোজ্য হবে না, কোন কাজ হবে না। দেখা যায় ওয়ারেন্ট যেটা দেওয়া হয় সেই ওয়ারেন্ট চেপে দেয়, এ্যারেষ্ট হয় না। এই জায়গাগুলি যতক্ষণ না সঠিক করতে পারে ততক্ষণ কিছু হবে না। বিভিন্ন রাজনৈতিক দলের দাদারা, শুধু মাত্র বামপন্থী দলের রাজনৈতিক দাদা বলবো না, সমস্ত রাজনৈতিক দলের দাদাদের সচেতন করা দরকার। আমাদের মা বাবা, ভাই, বোন তাদের উপর যে অত্যাচার চলছে সেই ব্যাপারে রাজনীতি করে তারা যাতে সুবিচার পায় সেটা আমাদের দেখতে হবে। তার সাথে সাথে আমি বলবো এই যে বিল আনা হয়েছে এটা শুধু কাগজে কলমে না থাকে সেটা দেখা দরকার। মেনটেনেন্সের একটা আইন দরকার আছে। যাওয়ার সাথে সাথে মেনটেনেন্সের একটা পারসেনটেজ পাওয়ার কথা। কিন্তু তা কোন আদালত দেয় না। যে কোন মেনটেনেন্স মামলায় আনডার সেকশান ১২৫-এ ২-৩ বছর হয়ে যায় অথচ মেনটেনেন্স পায় না। মেনটেনেন্স না পাওয়ার ফলে আদালতে কি হয়? বলতে লজ্জা করে, উকিলকে পয়সা দিতে হয়, পেসকার মোক্তারের মাথায় ফুল দূর্বা চড়াতে হয়, না হলে মামলা উঠবে না।

ফলে মামলা দীর্ঘায়িত হচ্ছে। আর আমাদের দাদারা তারা কি করছে—বলছে, তোকে যেতে হবে না, তুই পাবি না। এমনি করে তাকে ডিপ্রাইভ করছে। এই ডিপ্রাইভ যদি বন্ধ না হয় তাহলে এই এ্যামেন্ডমেন্ট আসার ফলে কতটা ফলপ্রসু হবে তাতে সন্দেহ আছে। আমি এই এ্যামেন্ডমেন্টকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিশীথ অধিকারী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের এই রাজ্যের অগনিত অবহেলিত এবং দুস্থ মা, স্ত্রী এবং শিশুদের জন্য আপনারা দলমত

নির্বিশেষে সবাই যে একমত হয়েছেন, তারজন্য আমি আমার আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। পশ্চিমবঙ্গ ভারতবর্ষের অন্যান্য রাজ্য থেকে সব সময়ে এক পা এগিয়ে থাকে। এইক্ষেত্রে আমি বলবো দু'পা এগিয়ে গেছে। তার কারণ সারা ভারতবর্ষে এখনও এই ১২৫ ধারায় যে খোরপোষ তার উর্দ্ধসীমা ঠিক করা আছে ৫০০ টাকা। আমাদের পশ্চিমবঙ্গে ১৯৯২ সালে এটাকে সংশোধন করে করেছিল ১৫০০ টাকা। ফলে আমরা এমনিতেই পশ্চিমবঙ্গ ভারতবর্ষে একধাপ এগিয়ে ছিলাম। এবারে এই যে আইন আনা হলো, এই আইনে আমি বলবো আরও একধাপ এগিয়ে গেল পশ্চিমবঙ্গ। এটা ভারতবর্ষের অন্যান্য কোন রাজ্যে হয়নি। এটা কেন আনা হলো? তার মূল কারণ এই যে, নিত্যকার যে মূল্যবৃদ্ধি তার সঙ্গে ঐ উর্দ্ধসীমা একতালে চলতে পারছে না। ১৯৯২ সালে ১৫০০ টাকার যে দাম ছিল, আজকে ২০০১ সালে চেহারাটা অন্য রকম। দ্বিতীয়ত, আমাদের যা আইন তাতে যদি উর্দ্ধসীমা স্থির থাকে—আমি জানি, আমার উকিল জীবনের একটি ঘটনা বলছি। একজন উচ্চবিত্ত স্বামী একটা বিদেশী ব্যাঙ্কে চাকুরী করেন। তিনি আমার মক্কেল। তিনি বললেন, দেড় হাজার টাকা, এতো আমি এক কথায় দিতে পারি। কারণ আমার এ্যালসেসিয়ান কুকুর পুষতে মাসে দু'হাজার টাকা খরচ হয়। এই জায়গাটায় দাঁড়িয়ে সেদিন আমার মনে হয়েছিল, আমাদের দেশের সর্বংসহা মনোবৃত্তিসম্পন্না তথাকথিত অর্দ্ধাঙ্গিনীদের দুঃখ মোচন করতে হবে। অবহেলা বা ত্যাগ শুধুমাত্র টাকার বিনিময়ে করে দিলাম, সেটাকে এক জায়গায় আটকাতে হবে। একটা দিন আসবে এই আইনের ফলে যখন আদালতকে বিচার করতে হবে, তার রোজগার কত, আর যিনি দিচ্ছেন তাঁর ষ্ট্যাটাসটা কি রকম। এখন ভাবতে হবে। তারা তিনবার ভাববে, আমার আয়ের তুলনায় যদি এক তৃতীয়াংশ দিতে হয়, সেই টাকাটা অনেক বেশী। এছাড়া আরও একটা দিক ভাববার আছে। যারা উচ্চবিত্ত আর যারা নিম্নবিত্ত, তারা যদি তাদের আয় অনুযায়ী না দেন, একটা বিশেষ উর্দ্ধসীমা যদি স্থির থাকে তাহলে আইনের ভাষায় বলবো, উই আর ট্রিটিং টু আনইকোয়ালস্ এ্যাজ ইকোয়াল এ্যান্ড দেয়ারবাই কমিটিং ডিস্‌ক্রিমিনেশন। এটা আমাদের ভাববার ব্যাপার আছে। আমি এইসব কারণে এই আইনটি এখানে এনে, এই সংশোধনী এনে পশ্চিমবঙ্গকে অন্যান্য রাজ্যে যে নারী নির্যাতন, নারী অবহেলা, তার থেকে একটা আইনে নিয়ে যাবার, একটুখানি বেটার জায়গায় নিয়ে যাবার চেষ্টা করছি।

[3.10 — 3.13 p.m]

আমি অত্যন্ত আনন্দিত যে আমাদের পক্ষ থেকে এবং বিজেপি বন্ধু পর্যন্ত এটাকে স্বাগত জানিয়েছে। যাইহোক আপনাদের রাজনীতি মতবাদ যে কাজ করেছে এটা অত্যন্ত আনন্দদায়ক ঘটনা। আমি এই কয়েকটি কথা বলে আপনাদের ধন্যবাদ জানিয়ে বিলটা সভায় গ্রহণ করার জন্য প্রস্তাব করছি।

## The Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 2001

The Motion of Shri Nisith Adhikary that the Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 2001 be taken into consideration was then put and agreed to.

### Clauses 1-4 and Preamble

The question that Clauses 1-4 and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Nisith Adhikary :** Mr. Deputy Speaker, Sir, I beg to move that the Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 2001 as settled in the Assembly be passed.

**শ্রী শৈলজা কুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলের একটা ইতিবাচক পদক্ষেপ আছে, আমাদের পক্ষ থেকে এটাকে সমর্থন জানাচ্ছি, কিন্তু সমর্থন জানিয়েও আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এই কথাটা বলতে চাইছি, অতীতের অভিজ্ঞতা থেকে খোরপোষ বা মেইনটেনান্স কস্ট ঠিক করে দেওয়া হয়েছে। তা জমা দেওয়ার যে পদ্ধতি সেটা একটু কষ্টসাধ্য ব্যাপার, দীর্ঘসূত্রিতার ব্যপার। জমা দেওয়ার পরে তাকে ফেরৎ দেওয়ার ব্যাপার, এই জায়গায় যদিও মেইনটেনান্স কস্ট এর ব্যাপার থেকে যাচ্ছে, কিন্তু এই মেইনটেনান্স কস্টকে যদি ব্যাঙ্কে জমা দেওয়ার ব্যবস্থা হয় তাহলে সত্যিকারের যাদের জন্য দেওয়া হল, সেই ডিভোর্সি মহিলারা সেই টাকা ফেরৎ পেতে পারবে তাদের জীবন জীবিকার পক্ষে সুবিধা হবে। আমরা সমর্থন করেও এটাকে কিভাবে গ্রহণ করা যায় সেই ব্যাপারে সঠিকভাবে চিন্তা করার জন্য অনুরোধ করছি।

The Motion of Shri Nisith Adhikary that the Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 2001, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

### adjournment

The House was adjourned at 3.13 p.m. till 11 a.m on Wednesday, the 14th February, 2001, at the Assembly House, Kolkata.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Kolkata, on Wednesday, the 14th February, 2001, at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 07 Ministers, 03 Ministers of State and 87 Members.

[11.00 — 11.10 a.m.]

### Starred Questions
### (to which answers were given.)

### জানুয়ারী মাস থেকে শিক্ষাবর্ষ প্রবর্তন

*৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫২) **শ্রী সুধীর ভট্টাচার্য্য ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্যি যে, জানুয়ারী মাস থেকে শিক্ষাবর্ষ চালু করার বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত বিষয়টি কবে নাগাদ কার্যকারী হবে বলে আশা করা যায়?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) না, নেই,

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সুধীর ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রীমহোদয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন, জানুয়ারী মাস থেকে আগে যে শিক্ষাবর্ষ ছিল, যার ফলে শীতকালে ছেলেমেয়েরা শিক্ষামূলক ভ্রমণ করতে পারতেন। কিন্তু জানুয়ারী মাস থেকে শিক্ষাবর্ষ উঠিয়ে দেওয়ার ফলে এখন সেটা বন্ধ হতে বসেছে। জানুয়ারী মাসে শিক্ষাবর্ষ চালু হলে শিশু মনের বিকাশ ঘটবে না কি, এই ব্যাপারে আপনার বক্তব্য কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এটা ঠিকই যে, ইংরাজী বর্ষের জানুয়ারী মাস থেকে প্রথমে শিক্ষাবর্ষ শুরু হত। কিন্তু ভারতবর্ষের অনেক রাজ্যেই মে মাস থেকে শিক্ষাবর্ষ শুরু হয়। আমাদের রাজ্যে যদি ঐ একই সময়ে শিক্ষাবর্ষ চালু না করা হয় তাহলে আমাদের রাজ্যের ছেলেমেয়েরা অন্য রাজ্যে পড়াশোনা করার প্রবণতা যাদের আছে তারা পড়তে পারবে না, আর অন্য রাজ্যের ছেলেমেয়েরা যদি আমাদের রাজ্যে আসে তাহলে তাদেরও অসুবিধা দেখা দেবে। তাই আমরা জানুয়ারী মাসের পরিবর্তে মে মাসে শিক্ষাবর্ষটা শুরু করি। আমাদের রাজ্যের যে আবহাওয়া তাতে শীতের সময় শারীরিক ও মানসিক পরিশ্রম বেশী করা যায়। তাছাড়া সমস্ত শিক্ষাবিদদের সাথে কথা বলে এবং স্বীকৃত শিক্ষক সংগঠনের সাথে কথা বলে আমরা মে মাস থেকে শিক্ষাবর্ষটা শুরু করি।

কিছু শীত প্রধান রাজ্য আছে তাদের আবার জুন মাস থেকে শিক্ষাবর্ষ শুরু হয়। মে মাসে যে শিক্ষাবর্ষ আছে সেই সিদ্ধান্তেই আমরা অটল আছি, এটা পুনর্বিবেচনা করার কথা আমরা এখনো ভাবিনি।

**শ্রী সুধীর ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন, মে মাসে শিক্ষাবর্ষ চালু হলে নাইন এবং টেন ক্লাশের ছাত্র-ছাত্রীরা পুরো এক বছর সময় পায়না। কিন্তু জানুয়ারী মাস থেকে শিক্ষাবর্ষ চালু হলে তারা এক বছর সময় পায়। এই সম্বন্ধে মাননীয় মন্ত্রীমহাশয়ের বক্তব্য কি এবং এই ব্যাপারে আপনি কি চিন্তা-ভাবনা করছেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** শিক্ষা বর্ষের দিনগুলো জানুয়ারী মাসের পরিবর্তে মে মাসে করা এবং মাধ্যমিক পরীক্ষার সময় অভিন্ন, অপরিবর্তিত রাখার ফলে পঠন-পাঠনের সময় সঙ্কুচিত হচ্ছে, একথা সত্য। এই সময়ের দিকে লক্ষ্য রেখেই পাঠ্যসূচি, পাঠ্যক্রম তৈরী করতে হবে। কোন কোন বিষয়ে এটা হয়েছে, সব বিষয়ে পরিবর্তন হয়নি। সময়টা সংক্ষেপ হওয়ার ফলে সেই সময়ের মধ্যে যাতে সম্পূর্ণ করা যায়, সেদিকে লক্ষ্য রেখেই পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ তাদের পাঠক্রম সাজাচ্ছে।

**শ্রীসুধীর ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনেক বিদ্যালয় উচ্চমাধ্যমিক থেকে উচ্চতর মাধ্যমিকে উন্নীত করেছেন, তাহলে শিক্ষাবর্ষ জানুয়ারী মাসে কেন চালু করবেন না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** কেন এই প্রশ্ন মাননীয় সদস্য করলেন জানি না। যেটা বললেন ঠিকই-এবারে পশ্চিমবাংলায় আমরা ১১০০ নিম্ন মাধ্যমিক বা মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করেছি, সারা ভারতবর্ষ মিলিয়েও এটা হয়নি। আমরা ৪১১টি মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করেছি, সারা ভারতবর্ষে এটা হয়নি। এর সাথে শিক্ষা বর্ষ পরিবর্তনের কোন সম্পর্ক নেই।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, ভারতবর্ষে কোন কোন রাজ্যে জানুয়ারী মাস থেকে শিক্ষাবর্ষ চালু আছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** জম্মু-কাশ্মীরে জুন মাস থেকে, নাগাল্যান্ড, মিজোরাম, তামিলনাড়ুতে এপ্রিল মাস থেকে শুরু করে।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর উত্তরে বলেছিলেন-যখন এই শিক্ষাবর্ষ পরিবর্তন করা হয়, তখন স্বীকৃত শিক্ষক সংগঠনের সঙ্গে আলোচনা করে করা হয়েছে। তখন কি সে সভায় সিদ্ধান্ত হয়েছিল যে, ৫ বছর পরে এই ব্যাপারটা আবার রিভিউ করা হবে? এবং সেটা হয়েছে কিনা?

[11.10 — 11.20 a.m.]

অন্যান্য রাজ্য যেখানে মে মাস থেকে শিক্ষাবর্ষ শুরু হয় সেখানে পূজা ভেকেশন কম থাকে কিন্তু আমাদের পশ্চিমবাংলায় অন্যান্য রাজ্যের তুলনায় পূজা ভেকেশন বেশী থাকে এর জন্য নাম্বার অব ওয়ার্কিং ডেজ কমে যাচ্ছে কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমি বলেছিলাম যে শিক্ষাবর্ষ মে মাস থেকে শুরু হয়েছিল শিক্ষা সংগঠনগুলোর ঐক্যমত্যের ভিত্তিতে এবং আমরা বলেছিলাম যে পরবর্তী কালে যদি অবস্থার পরিবর্তন ঘটে তখন বিবেচনা করা যাবে। কোন রাজ্যেই এখনও এই সিদ্ধান্ত পরিবর্তন করে নি। প্রধানতঃ যে দুটো কারণের জন্য এই পরিবর্তন করা হয়েছিল সেই কারণগুলোর কোন পরিবর্তন ঘটেনি। সেজন্য পুনর্বিবেচনা করার কোন উদ্যোগ আমরা গ্রহণ করিনি। দায়িত্বশীল সংগঠন যারা আছেন তাদের সঙ্গে বসার প্রয়োজনও অনুভূত হয়নি। দ্বিতীয় হচ্ছে যে, আপনি ঠিকই বলেছেন আমাদের পশ্চিমবঙ্গে গ্রীষ্মাবকাশ এবং শারদাবকাশের জন্য ছুটি থাকে। আমাদের পশ্চিমবঙ্গে গ্রীষ্মাবকাশ, শারদাবকাশ এবং জাতীয় ছুটি মিলে মোট ৮৫ দিন ছুটি থাকে। অন্যান্য রাজ্যের মধ্যে কোন রাজ্যে ৭৫ দিন ছুটি থাকে, কোন রাজ্যে ৯০ দিন ছুটি থাকে। সেজন্য অন্য রাজ্য এবং আমাদের রাজ্যে ছুটি মোটামুটি সমানই থাকে।

**শ্রী শৈলজা রঞ্জন দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়-এর কাছে জানতে চাইছি যে আপনি আপনার প্রশ্নের উত্তরে বলেছেন যে অন্য রাজ্যে মে মাস থেকে শিক্ষাবর্ষ শুরু হয় বলেই আমাদের রাজ্যেও মে মাসে থেকে শিক্ষাবর্ষ চালু করা হয়েছে কিন্তু একথা তো আপনি নিশ্চয়ই অস্বীকার করবেন না যে ভারতবর্ষে যখন অন্য রাজ্যে ইংরাজী চালু ছিল তখন আপনারা এ রাজ্যে ইংরাজী তুলে দিয়েছিলেন। তাহলে পশ্চিমবঙ্গে কি পৃথকভাবে জানুয়ারী মাস থেকে সেশন শুরু করতে পারেন না।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্যকে একথা জানাই যে ভুল বিবৃতি বা অজ্ঞতাকে সংশোধন করার দায়িত্ব আমাদের নয়। যখন পশ্চিমবঙ্গে ইংরাজী তুলে দেওয়া হয়েছিল তখন একটি রাজ্য ছাড়া প্রাথমিক স্তরে কোন রাজ্যে ইংরাজী ছিল না। আপনি যে প্রশ্ন উত্থাপন করেছেন তার পরিপ্রেক্ষিতে বলি প্রত্যেক রাজ্যের প্রাকৃতিক অবস্থাটা কিছু কিছু থাকে। এক রাজ্য থেকে অন্য রাজ্যের ছাত্র বা অভিভাবকদের স্থান বদল হয়। এই অনিবার্য সত্যকে সামনে রেখে শীতকাল পরিশ্রম করার উপযুক্ত সময় করেই এই পরির্বতন করা হয়েছিল। এই অবস্থায় কোন পরিবর্তন হয়নি তাই শিক্ষাবর্ষ পরিবর্তন করার কথা ভাবা হচ্ছে না।

**রাজ্যে সমাজ বিজ্ঞানের জন্য বিশ্ববিদ্যালয় স্থাপন**

*৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৮২) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ কথা কি সত্যি যে, এ রাজ্যে সমাজ বিজ্ঞানের জন্য একটি পৃথক বিশ্ববিদ্যালয় স্থাপনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, ঐ বিশ্ববিদ্যালয়টি কোন্ স্থানে, কবে নাগাদ স্থাপিত হবে বলে আশা করা যায়?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ**

(ক) এ সম্পর্কে চিন্তা ভাবনা চলছে, এখনও কোন পরিকল্পনা গ্রহণ করা হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী বলছেন এ সম্পর্কে চিন্তা-ভাবনা চলছে। এখনও পরিকল্পনা নেওয়া হয় নি। আমাদের রাজ্যে মহাবিদ্যালয় থেকে বিশ্ববিদ্যালয় পর্যন্ত সমস্ত স্তরেই সমাজ বিজ্ঞান শিক্ষার ব্যবস্থা আছে, তা সত্ত্বেও আলাদা করে সমাজ বিজ্ঞান বিশ্ববিদ্যালয় স্থাপনের চিন্তাভাবনা করছেন। এটা কোন পরিপ্রেক্ষিতে চিন্তা-ভাবনা করা হচ্ছে সেটা বলবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যের অবগতি জন্য জানাচ্ছি এটা ঠিক যে আমাদের মহাবিদ্যালয় এবং বিশ্ববিদ্যালয়গুলিতে সমাজবিদ্যার বিভিন্ন বিষয় পড়ানো হয়, কিন্তু আজকের দিনে উচ্চশিক্ষার ক্ষেত্রে নতুন চিন্তা-ভাবনা শুরু হয়েছে বিশেষ করে আমাদের ছাত্রদের যে চাহিদা সেই দিকে লক্ষ্য রেখে। অধিকাংশ বিশ্ববিদ্যালয়গুলি এবং তার অ্যাফিলিয়েটেড কলেজ আছে, একই সঙ্গে অনেক ফ্যাকালটি আছে। কিন্তু আজকের যুগে দরকার হচ্ছে কিছু উন্নত স্পেশালাইজড বিষয়, আরও অনেক উন্নত পর্যায়ের গবেষণা এবং আরও সুযোগ-সুবিধা সেগুলি ঘটানো। যেটাকে আমরা বলি সেন্টার অফ্ এক্সেলেন্স। এতগুলি থাকা সত্ত্বেও আমরা যেটাকে বলি সেন্টার অফ্ এক্সেলেন্স, সেই ধরনের কিছু কিছু জিনিস গড়ে তুলতে হয়। আপনারা দেখবেন আমরা ল' বিশ্ববিদ্যালয় গড়ে তুলেছি, রেটিংয়েও প্রথম হয়েছি, আমাদের টেক্‌নোলজি ইউনিভার্সিটির কাজ শুরু হয়েছে। একটা সমাজ বিদ্যার বিশ্ববিদ্যালয় করা যায় কি না সেই নিয়ে চিন্তা-ভাবনা চলছে। আমাদের বিদেশী বিশ্ববিদ্যালয়ের অভিজ্ঞ কয়েক জন আছেন যাঁরা কৃতবিদ্য অধ্যাপক তাঁদের সঙ্গে কথাবার্তা বলছি। আমরা চিন্তা-ভাবনা করছি যে আমাদের রাজ্যে এটা করা যায় কিনা এবং বিশেষ করে অর্থনীতি এবং অন্যান্য বিষয়গুলি এবং আধুনিক সব বিষয়গুলিকে যুক্ত করে উন্নতমানের ইউনিটারী ইউনিভার্সিটি সেটা করা যায় কিনা। এ সম্পর্কে চিন্তা-ভাবনা আমরা করছি।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বিস্তৃত ব্যাখ্যা করলেন এবং কারণ দেখালেন। এই ধরণের বিশ্ববিদ্যালয় যখন স্থাপিত হবে তখন তা ডিমড্ বা পরিণত বিশ্ববিদ্যালয় বলে গণ্য হবে তো?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যকে আবার বলছি এ সম্পর্কে কিছু ভাবনা-চিন্তা প্রাথমিকভাবে করা হচ্ছে। আমরা যখন পরিকল্পনা করবো তখন আমরা বিশেষজ্ঞদের নিয়ে কমিটি করবো। আমরা যখন সিদ্ধান্ত নেব তখন সিদ্ধান্ত নেওয়ার আগে প্রাথমিক কিছু আলোচনা হয়েছে কিন্তু তা থেকে এখনও আমরা সিদ্ধান্ত গ্রহণ করি নি। তবে ইতিমধ্যে যদি আমাদের মনে হয় যে এটা আমাদের রাজ্যে হওয়া উচিত

তাহলে বিশেষজ্ঞ নিয়ে কমিটি করবো, তাঁদের সাথে কথা বলবো, তখন তাঁরা বলবেন কি ভাবে আমরা এগোতে পারি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, প্রশ্নটি সমাজ বিজ্ঞানের জন্য পৃথক বিশ্ববিদ্যালয় স্থাপনের পরিকল্পনা, এই ধরনের প্রতিষ্ঠান পৃথিবীতে বেশী নেই যেমন বলা যেতে পারে লন্ডন স্কুল অফ্ ইকোনমিক্স; আমেরিকায় এই রকম শুধু সমাজ বিজ্ঞানের জন্য কোন প্রতিষ্ঠান নেই। সুতরাং মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই যদি বিশ্ববিদ্যালয় না করা যায় তাহলে লন্ডন স্কুল অফ্ ইকোনমিকসের ধাঁচে একটা সমাজ বিজ্ঞান শিক্ষাকেন্দ্র খোলা যায় কি না?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য সৌগত রায় ঠিকই বলেছেন, এই ধরনের স্পেশালাইজড কিছু কিছু আছে আমাদের ভারতবর্ষে। কিন্তু বিশ্ববিদ্যালয় বলতে যে ধরনের জিনিস বোঝায়-লন্ডনের দু-এক বাঙালীর সঙ্গে কথা বলেছি যাঁরা ওখানে পড়ান। যাঁরা অভিজ্ঞ, যাঁরা অক্সফোর্ডে পড়াচ্ছেন তাঁদের সঙ্গে কথা বলেছি এবং এ ব্যাপারে মাননীয় অর্থ মন্ত্রী শ্রীঅসীম দাসগুপ্ত মহাশয়ও কিছু চিন্তা-ভাবনা করেছেন, আমরা দু'জন মিলে চিন্তা-ভাবনা করেছি। সুতরাং, এ ব্যাপারে এখন বলা যায় চিন্তা-ভাবনার স্তরে আছে। কিন্তু আমাদের লক্ষ্য আছে যদি সম্ভব হয় তাহলে আমাদের এই পশ্চিমবাংলাতে এই ধরনের একটা বিশ্ব-বিদ্যালয় প্রতিষ্ঠা করার কথা অবশ্য আমরা ভাবব। কিন্তু আগেই বলেছি যে, বিশেষজ্ঞদের মতামত না নিয়ে আমরা এগোতে পারব না।

[11.20 — 11.30 a.m.]

**ডাঃ রামচন্দ্র মন্ডল ঃ** আজকাল সোসিওলজি অনেক জায়গায় পড়ানো হচ্ছে। হিউম্যান রাইটস্ কমিশনও সমাজের বিভিন্ন বিষয়ে চিন্তা-ভাবনা করছে। এই সমাজ বিদ্যা সম্পর্কে বিভিন্ন রাজ্যে সময়ে কি ব্লকস্তরেও সোসিওলজিষ্ট রাখা হচ্ছে। ভোকেশনাল সাবজেক্ট করে প্রত্যেক স্কুলে এই কোর্স চালু করা যায় কিনা সেটা ভেবে দেখা দরকার। এ সম্পর্কে মতামত কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য যেটা বলেছেন সেটা আমাদের চিন্তা-ভাবনা করা উচিত। আমি বলতে পারি সে সম্পর্কে আমরা চিন্তা-ভাবনা করব।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** আপনি জানেন লন্ডন স্কুল অফ ইকোনোমিকসে এর জন্য ডিফারেন্ট ব্রাঞ্চেস অফ কারিক্যুলাম তৈরী করা হয়েছে। এখানে আপনারা বলছেন, চিন্তা-ভাবনা করছেন। পশ্চিমবাংলার বিভিন্ন বিশ্ব-বিদ্যালয় এবং মহা-বিদ্যালয়ে যে ট্রাডিশনাল কোর্স পড়ানো হয়, স্টিরিও টাইপে-ফিজিক্স, কেমিষ্ট্রি, ম্যাথামেটিক্স, ইকোনোমিক্স, বায়োলজি, ইত্যাদি। কিন্তু আজকের দিনে যে নতুন নতুন সাবজেক্ট, নতুন গবেষণা, চিন্তা-ভাবনা আসবে সে বিষয়ে পশ্চিমবাংলার বিশ্ব-বিদ্যালয়গুলোতে কি ব্যবস্থা নেওয়া হয়েছে? যেমন ওসানোলজি, হাইড্রো-ডিনামিক্স, স্পেস সাইন্স, এগুলো নিয়ে নতুন করে আজকে আলোড়ন হচ্ছে, স্পেস সাইন্স আজকে গোটা

পৃথিবী তড়িৎ গতিতে এগিয়ে যাচ্ছে। মাইক্রো-বায়োলজি এখনও লিমিটেড স্তরে আছে যাদবপুর, কলকাতা বিশ্ব-বিদ্যালয়ে। এটা নিয়ে গবেষণা করা উচিত। কিন্তু পৃথিবীর সঙ্গে তাল মিলিয়ে ঐসব সাবজেক্টে পড়াশোনার সুযোগ পশ্চিমবঙ্গে ছড়িয়ে দিতে আপনারা পারেননি। স্পেসালাইজড সাবজেক্ট, যেগুলো পরবর্তী ১০-২০ বছরে নতুন নতুন ক্ষেত্রে চিন্তার, তথ্যের দিগন্ত উন্মোচিত হতে চলেছে তা পশ্চিমবাংলার বিভিন্ন বিশ্ব-বিদ্যালয়ে পঠন-পাঠনের ক্ষেত্রে, মর্ডান টেকনোলজিক্যাল সাবজেক্ট পড়ানোর ক্ষেত্রে কোন সিদ্ধান্ত নিয়েছে কিনা? নিয়ে থাকলে কোন্ ইউনিভার্সিটিতে কোন্ কোন্ সাবজেক্ট পড়ানো হবে এবং অনুমতি দিয়েছেন কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী** ঃ মাননীয় সদস্যকে এই রকম একটা খুব গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আর্কষণ করার জন্য ধন্যবাদ। আমি আগেও বহু বার বলেছি যে উচ্চ-শিক্ষার ক্ষেত্রে বড় রকমের চিন্তার পরিবর্তন, আলোড়ন চলছে, পরিবর্তন আসছে। এব্যাপারে আমাদের রাজ্যও কতগুলো ব্যবস্থা নিয়েছে। প্রথমে মহাবিদ্যালয়ের কথা বলছি। যাতে সিলেবাস আধুনিকীকরণ হয় তার জন্য উচ্চ-শিক্ষা পর্ষদের বিশেষজ্ঞদের নিয়ে এই কাজ শেষ করেছি। ইউনিভার্সিটি গ্রান্ট কমিশনের কাগজ-পত্র দেখে বিভিন্ন বিষয়ে, সমস্ত ইউনিভার্সিটিগুলোর সিলেবাস পরিবর্তনের কাজ শেষ করা হয়েছে এবং সেইগুলো ছাপা চলছে। সেগুলো বিভিন্ন বিশ্ব-বিদ্যালয়ে উচ্চ-শিক্ষা পর্ষদ পাঠিয়ে দেবেন। আমি নিজে তার সভাপতি, আমি নিজেও খানিকটা যুক্ত আছি। এটা ছাড়া বিশ্ববিদ্যালয়গুলো তাদের বিভিন্ন বিষয়গুলো যে গুলোকে আমরা বলি আধুনিক করা সেটাতেও কিন্তু এই প্রচেষ্টা শুরু হয়েছে এবং এব্যাপারে ইউনিভারসিটি গ্র্যান্টস কমিশন কিছু কিছু কাজ করেছে। আমাদের বিশ্ববিদ্যালয়গুলো সেগুলোকে অনুসরণ করছে—আপনি যেটা বলেছেন, অনেক নতুন বিষয় বিশেষ করে আগামী দিনে যেগুলো আসছে—ইনফরমেশন টেকনোলজি, বায়ো-টেকনোলজি এবং তার রিলেটেড বিষয়গুলো যাদবপুরে শুরু হয়েছে। কলকাতায়ও শুরু হয়েছে ইনফরমেশন টেকনোলজি, বায়ো-টেকনোলজি, আমার সঙ্গে গতকালই শিবপুর ডিমড্ ইউনিভার্সিটির ভাইস চ্যান্সেলরের কথা হয়েছে। ওরা ইনফরমেশন টেকনোলজি খুলেছেন, বায়ো-টেকনোলজি ওঁরা খুলবেন। আমি বললাম আমরা সরকার থেকে আপনাদের সাহায্যে করব, কলকাতা বিশ্ববিদ্যালয়কে সাহায্য করছি আমরা, যাদবপুরকে করছি এবং আমাদের যে টেকনোলজি ইউনিভারসিটি শুরু হয়েছে তার কিন্তু মূল লক্ষ্য হচ্ছে একেবারে আধুনিক বিষয়—বায়ো-টেকনোলজি এবং ইনফরমেশন টেকনোলজি। বায়ো-টেকনোলজি বিষয়ে কেন্দ্রীয় সরকারের যে এর রিলেটেড বিভাগ আছে তাদের সঙ্গে আমরা কথা বলেছি এবং সেখানের যিনি দায়িত্বে আছেন শ্রীমতী মঞ্জু শর্মা তিনি এখানে এসেছিলেন, তাঁর সঙ্গে দু-বার আমাদের বিশেষজ্ঞদের বৈঠক হয়েছে। ওঁরা আমাদের এই বায়ো-টেকনোলজি সেন্টারকে সাহায্য

করতে রাজি হয়েছেন এবং নতুন বিশ্ববিদ্যালয়ে এটি খোলা হবে। ওদের অনুমোদন পেলে আমরা সল্টলেকে এটা শুরু করে দেব। টেকনোলজি ইউনিভার্সিটিতে কেন্দ্রীয় সরকারের সহায়তায় ইনফরমেশন টেকনোলজি আমাদের রাজ্যে অনেক খোলা হয়েছে। আমরা আরও এগিয়ে যাচ্ছি। আরেকটা তিনি বলেছেন, আমাদের এখানে বোস্ ইন্সটিটিউট আছে এবং আরও অন্যান্য কিছু সংস্থা আছে। আমরা ইতিমধ্যে তাদের নিয়ে কথা বলে—তারা ইন্টিগ্রেটেড কোর্স একেবারে আধুনিক, এ্যাপ্লায়েড তারা খোলার উদ্যোগ গ্রহণ করেছেন। আমাদের নতুন ইউনিভারসিটি এবং নতুন যে ভাইস চ্যান্সেলর তাঁর সঙ্গে কথা হয়েছে। আমরা বলেছি যে, তারা সেখান থেকে একবারে ভর্তি হবে এবং পি. এইচ. ডি. করে ছেলেমেয়েরা বেরিয়ে যাবে— এটা আমরা করেছি যেটা সল্টলেকে আমাদের যে ইন্সটিটিউটগুলো আছে, কেন্দ্রীয়, তাদের সঙ্গে যোগাযোগ করে এটা আমরা করছি। আপনি যেগুলো বললেন— আমরা আমাদের রাজ্যে যে নতুন নতুন বিষয়, সেগুলো যেমন যাদবপুরকে আমরা দিয়েছি, আর কিছু কিছু বিষয় আপনি জানেন যেটা আমরা ঠিক করি না— ইউ. জি. সি., ওরা কোন একটা পরিকল্পনা শুরু হওয়ার আগে তাঁরা সব বিশ্ববিদ্যালগুলোর সঙ্গে বসেন। সেখানে বিশ্ববিদ্যালয়গুলো ইউনিভারসিটি গ্রান্টস কমিশনে আগামী ৫ বছরে তারা কোন কোন নতুন বিষয় খুলতে চান এবং শিক্ষক এবং কত টাকা চান এগুলো তাঁরা ইউ. জি. সি. কে জানান। ইউ. জি. সি. যদি এই কিছু কিছু সাবজেক্ট খোলার অনুমতি দেয় তাহলে তারা সেই বিশ্ববিদ্যালয়গুলোকে জানায়। বিশ্ববিদ্যালয়গুলো আমাদের কাছে লেখেন যে, ইউ. জি. সি. আমাদের এই বিষয় পড়ানোর অনুমতি দিয়েছেন, তাঁরা ৫ বছরের জন্য এই কটি শিক্ষক পদ নিচ্ছেন, বাকি সময়ে আপনাদের দায়িত্ব নিতে হবে। আমরা তখন বাকি সময়ের দায়িত্ব গ্রহণ করি, বিশ্ববিদ্যালয়গুলো তখন নতুন নতুন বিষয় খোলেন। আমি আপনাকে এটা বলতে চাই,—যাদবপুর বিশ্ববিদ্যালয়ে কেন্দ্রীয় সরকার ডিফেন্সের বিষয়ে—স্পেস এবং অন্যান্য বিষয়ে প্রচুর টাকা দেন—যেহেতু এটা ডিফেন্সের বিষয়, আমি সবটা বলব না। আপনি জানেন আমাদের সল্টলেকে ইঞ্জিনিয়ারিং কলেজ আছে, সেখানে পাইলটলস্ হেলিকপ্টার তারা খানিকটা ডেভলপ করেছে। তারা টাকা পেয়েছে। আমাদের রাজ্যে এই গবেষণার ক্ষেত্রে আমাদের কেন্দ্রীয় সংস্থাগুলো, ইউ. জি. সি., আমাদের বিশ্ববিদ্যালয় এবং অন্যান্য সংস্থা একসঙ্গে অনেকগুলো কাজ করছে।

**শ্রী তাপস ব্যানার্জী ঃ** ধন্যবাদ স্যার, আপনার অনুমতি নিয়ে মাননীয় মন্ত্রী মহাশয়কে অতিরিক্ত প্রশ্ন করতে চাই। যদিও এর সঙ্গে রিলেটেড আছে কিনা সেটা আপনি অনুগ্রহ করে দেখুন। আপনার মুখ থেকে শুনেছি বিভিন্ন সময়ে বিভিন্ন কলেজে বিশ্ববিদ্যালয়ের যে ক্লাসগুলো হয় এবং এখানে বিভিন্ন কলেজে বিশ্ববিদ্যালয়ের কিছু কিছু ডিপার্টমেন্টের ক্লাস আপনি চালু করতে চাইছেন। এব্যাপারটা কতদূর এগিয়েছে

এবং কোথায় কোথায় চেষ্টা করেছেন সেটা যদি বলেন তাহলে ভাল হয়।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** আপনি কি পোস্ট গ্র্যাজুয়েট কোর্সের কথা বলছেন?

**শ্রী তাপস ব্যানার্জী ঃ** হ্যাঁ, পোস্ট গ্র্যাজুয়েট কোর্সের কথা বলছি।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** আজকে বিকেলবেলা যাবো গড়িয়া দীনবন্ধু এনড্রুজ কলেজে এবং মাননীয় মুখ্যমন্ত্রীও যাবেন, যে বেসরকারী কলেজে জুয়োলজিতে পোস্টগ্র্যাজুয়েট পড়ার অনুমোদন এ বছর আমরা দিয়েছি। এ বছর আমরা অনুমতি দিয়েছি মৌলানা আজাদ কলেজে জুয়োলজিতে পোস্টগ্র্যাজুয়েট করার জন্য। আমরা এ বছর অনুমোদন দিয়েছি হুগলী মহসীন কলেজে কমার্সে পোস্টগ্রাজুয়েট করার জন্য। এর আগে আমরা প্রেসিডেন্সী কলেজে ফিজিক্স, কেমিষ্ট্রি জুয়োলজিতে পোষ্টগ্রাজুয়েট পড়াবার অনুমোদন দিয়েছি। আমরা এর আগে মহসীন কলেজে ফিজিওলজিতে পোস্টগ্রাজুয়েট পড়াবার অনুমতি দিয়েছি। আরো আন্ডারগ্রাজুয়েট কলেজের কথা যদি বলেন, তাহলে আমাদের এখানে সরকারের যে 'গভর্ণমেন্ট আর্ট কলেজ' আছে তাতেও পোস্টগ্রাজুয়েট পড়াবার অনুমোদন দিয়েছি। বানীপুরে ফিজিক্যাল এডুকেশনের অনুমতি দিয়েছি। লেদার টেকনোলজি কলেজকে কলকাতা বিশ্ববিদ্যালয় অনুমতি দিলেই আমরা পোস্টগ্র্যাজুয়েট খুলে দেব। বিশ্ববিদ্যালয়গুলিকে আমরা বলেছি, তাঁরা তাঁদের নির্দিষ্ট কলেজগুলিকে আইডেনটিফাই করুন কোথায় কোন্ বিষয়ে পোস্টগ্রাজুয়েট পড়ানো যায়। বিশ্ববিদ্যালয়গুলি এই কাজ করছে। এই পরিপ্রেক্ষিতে আমরা আগামী বছর আরো কিছু কলেজকে পোস্টগ্রাজুয়েট পড়াবার জন্য অনুমোদন দেব। আমি কোন কলেজের নাম বলতে পারব না, এটা ঠিক করবে বিশ্ববিদ্যালয়।

[11.30 — 11.40 a.m.]

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** বর্তমানের কেন্দ্রীয় সরকার শিক্ষাকে গৈরিকীকরণের চক্রান্ত করছে। আমাদের দেশের শিক্ষা সংস্কৃতির ইতিহাস পাল্টে দেবার চক্রান্ত করছে। যেহেতু শিক্ষা কেন্দ্রে এবং রাজ্যের তালিকাভুক্ত বিষয় সেহেতু এবিষয়ে রাজ্য সরকারের দৃষ্টিভঙ্গী কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** যদিও এই প্রশ্নটা খুবই গুরুত্বপূর্ণ, কিন্তু যা নিয়ে আমরা আলোচনা করছি তার সঙ্গে সম্পর্কযুক্ত নয়। তথাপি আমার দৃঢ় বিশ্বাস আমাদের এই হাউসের প্রতিটি সদস্যেরই আমাদের রাষ্ট্রের ধর্ম নিরপেক্ষতায় বিশ্বাস আছে। আমাদের সংবিধানেও সেকুলার এডুকেশনের কথা বলা আছে। আমার দৃঢ় বিশ্বাস আমরা সকলে এই গৈরিকীকরণের বিরুদ্ধে। কারণ এটা আমাদের সংবিধানের মূল ভিত্তিকেই আঘাত করছে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** আমাদের রাজ্যে সাইন্স অ্যাণ্ড টেকনোলজির নতুন নতুন সাবজেক্ট পড়াবার ব্যবস্থা হচ্ছে। যেহেতু আমাদের রাজ্য সরকার কনজারভেটিভ সেহেতু এগুলো চালু করতে অনেক দেরি হয়েছে। কিন্তু আমরা লক্ষ্য করছি কতগুলো

সাধারণ বিষয়ে পড়াশুনা করার জন্য আমাদের রাজ্যের ছেলেমেয়েরা অন্যান্য রাজ্যে যাচ্ছে। যেমন—ব্যাচেলর অব বিজনেস ম্যানেজমেন্ট, কম্পিউটার অ্যাপ্লিকেশন, মাইক্রো-বায়োলজি ইত্যাদি। এই বিষয়গুলিতে আমাদের রাজ্যে পড়াবার আসন সংখ্যা অত্যন্ত সীমিত। এই বিষয়গুলিতে যাতে আরো বেশী সংখ্যায় ছেলেমেয়েরা রাজ্যেই পড়ার সুযোগ পেতে পারে তার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করছে? সাইন্স অ্যাণ্ড টেকনোলজিতে নতুন নতুন ফ্যাকালটি তৈরী করার চেষ্টা হচ্ছে, আস্তে আস্তে সে কাজ এগুচ্ছে। কিন্তু এই সমস্ত বিষয়গুলি পড়াবার যথেষ্ট ব্যবস্থা এখনো হয় নি। আমরা সংবাদপত্রে দেখি সারা ভারতবর্ষের বিশ্ববিদ্যালয়গুলির শিক্ষার মানের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের বিশ্ববিদ্যালয়গুলির অবস্থান নীচের দিকে। এর কারণ কি? এবং এটা কি ভাবে নির্ধারণ করা হয়?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** আমি জানিনা মাননীয় সদস্য কিসের ভিত্তিতে এই কথা বলছেন যে, আমাদের রাজ্যের বিশ্ববিদ্যালয়গুলির মান খুব একটা উঁচুতে নয়! মাননীয় সদস্য জেনে খুশি হবেন, আমাদের রাজ্যের বিশ্ববিদ্যালগুলি থেকে যারা পাশ করে বেরচ্ছেন তাঁরা পৃথিবীর সর্বত্র সমাদৃত হচ্ছে এবং কখনও ইউ. জি. সি. যারা নাকি ভারতবর্ষের বিশ্ববিদ্যলয়গুলির খবরা-খবর রাখেন, নিয়ন্ত্রণ করেন তারা আমাদের রাজ্যের বিশ্ববিদ্যালয়গুলি সম্পর্কে বিরূপ মন্তব্য করে নি। সুতরাং আমি জানি না কেন এগুলি বলা হয়ে থাকে। উল্টে আমি বলি, আপনারা নিশ্চয়ই খবরাখবর রাখেন, অন্য রাজ্য যারা নাকি খবরাখবর রাখেন, আমাদের রাজ্যের বিশ্ববিদ্যালয়, আমাদের রাজ্যের পড়াশুনার মান সম্পর্কে সপ্রশংস উল্লেখ করেন, এটা আমাদের গর্বের ব্যাপার। অল ইন্ডিয়ায় যতগুলি পরীক্ষা হয় তাতে আমাদের ছেলেমেয়েরা ভাল ফল করে। আমি আপনাদের আবার বলছি, অল ইন্ডিয়ায় যতগুলি পরীক্ষা হয় তাতে আমাদের ছেলেমেয়েরা ভাল ফল করে। কে বললো, নেটে আমাদের ছেলেমেয়েরা পাশ করছে না? দুটি পরীক্ষা হয়। ন্যাশনাল এলিজিবিলিটি টেস্টে আমাদের কিছু ছেলেমেয়ে ভাল ফল করে। সেখানে অল ইন্ডিয়া রেজাল্ট ৬ পারসেন্ট, ৭ পারসেন্ট। আমাদের স্লেটে ৬ পারসেন্ট, ৭ পারসেন্ট। কোন পার্থক্য নেই। তামিলনাডু যা করছে, অন্ধ্র যা করছে, আমাদের ছেলেমেয়েরা ভাল ছাড়া খারাপ করছে না। সুতরাং যা বলছেন সেটা কিন্তু ঠিক নয়, তথ্যভিত্তিক নয়। আমি মাননীয় সদস্যদের বলবো, আপনাদের সমস্ত সমালোচনা গ্রহণ করবো, কিন্তু তা তথ্যভিত্তিক হওয়া চাই। উনি বললেন, আমাদের রাজ্য ছেড়ে কিছু ছেলে-মেয়েরা অন্য রাজ্যে যায়। হ্যাঁ, কিছু যায়। কিন্তু কেন যায়? তার কারণ, আমাদের এখানে ভাল রেজাল্ট না করলে পোস্ট গ্র্যাজুয়েটে চান্স পায় না, ফার্স্ট ক্লাস না পেলে পায় না। তাহলে কেন আমাদের জুয়োলোজি খুলতে হল? যারা বাইরে চলে যায় তাদের রেজাল্ট ভাল নয় বলে চলে যায়। তাদেরকে টাকার বিনিময়ে অ্যাডমিশন করে নেয় অন্য রাজ্য। কিন্তু আমাদের রাজ্য এটা করে না। আমাদের রাজ্যের

ছেলেমেয়েদের বাইরে যেতে না হয় তার জন্য আরো বেশী পরিমাণে পোস্ট গ্র্যাজুয়েট কোর্স আন্ডার গ্র্যাজুয়েট কলেজ খুলে পড়াশুনার সুযোগ করে দিচ্ছি, বিভিন্ন কলেজে সম্প্রসারণ করছি। কিন্তু মান খারাপ বলে নয়, আমাদের মান ভাল বলে।

**Filling up the Vacant Posts of Headmaster/Headmistress in the Madhyamik Schools**

*50. (Admitted Question No. *149) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Education (Secondary) Department be pleased to state—

(a) The total number of the Government sponsored High (Madhyamik) Schools in the State;
(b) How many of such schools have no regular Headmasters, Headmistress; and
(c) Steps, taken so far for filling up those vacancies?

**Shri Kanti Biswas :**

(a) Total number of Government sponsored High School are 48.
(b) 9 posts of Headmaster or Headmistress are lying vacant.
(c) New procedure is being contemplated so that the post of Headmaster or Headmistress may be filled expeditiously.

**শ্রী পঙ্কজ ব্যানার্জী :** আপনি স্পনসর্ড হাইস্কুলের সংখ্যা দিয়েছেন। আমি জানতে চাইছি যে, পশ্চিমবাংলায় মোট সেকেন্ডারী স্কুল কত আছে এবং সেই মোট সেকেন্ডারী স্কুলের মধ্যে ক'টা স্কুলে প্রধান শিক্ষক বা শিক্ষিকার পদ শূন্য আছে?

**শ্রী কান্তি বিশ্বাস :** আপনি সুনির্দিষ্ট প্রশ্ন করেছেন গভর্ণমেন্ট স্পনসর্ড স্কুল সম্পর্কে। তার বাইরে যদি প্রশ্ন জিজ্ঞাসা করেন, আমার উত্তর দেওয়া উচিত নয়।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয়কে যেহেতু পশ্চিমবাংলায় মোট কত হাইস্কুল আছে সেটা প্রশ্নের আকারে জানানো হয়নি তাই ওনার পক্ষে উত্তর দেওয়া উচিত নয় বললেন। আমি এর তীব্র প্রতিবাদ করছি। তার কারণ, আমার প্রশ্নে আমি জানতে চেয়েছিলাম স্পনসর্ড হাইস্কুল কত আছে এবং সেই সব স্কুলে প্রধান শিক্ষক এবং শিক্ষিকা নেই। তার সাথে টোটাল স্কুলে কতজন প্রধান শিক্ষক বা শিক্ষিকা নেই এটা রেলিভেন্ট কোশ্চেন। কিন্তু উনি দিলেন না। কিছু করার নেই।

New procedure is being contemplated so that the post of Headmaster or Headmistress may be filled up expeditiously- what does it mean? New procedure is being contemplated, not as yet been contemplated. why it has not yet been contemplated ?

**Shri Kanti Biswas :** The procedure is being amended and in order to amend the procedure the rule is to be issued and the rule is being

framed. So, it has been stated in the reply that it is being contemplated. Until and unless the rules are published in a proper manner we cannot say that this has been done by the Government.

**Shri Pankaj Banerjee :** Since how long these vacancies of headmasters or Headmistresses in government and sponsored schools are there?

**Shri Kanti Biswas :** About two years.

**Shri Pankaj Banerjee :** So these two years you could not find out any rules, regulation or procedures. For last two years the posts of headmasters and headmistresses are lying idle and your party cadres are acting on those posts. Why did the Government could not find out reasons thereof or the solutions thereof?

**Shri Kanti Biswas :** It is the practice that when the post or assistant headmistress in that school is used to take the charge of the post of headmaster or headmistress. This is the practice. So no question of party affiliation arises.

**Shri Pankaj Banerjee :** In so many schools the assistant teachers are just graduates. Though in those schools there are M. As., M. Scs, and Ph. Ds but they are not being recruited as acting headmaster. Just ordinary graduates are acting as headmasters or headmistress for the last two-three years. Why does it happen?

**Shri Kanti Biswas :** It is the prerogative of the managing committee of the respective schools. The managing committee acts according to the rules framed by the Government. If the post of headmaster or headmistress is lying vacant then the managing committee will decide who will be given the charge of the school. It is the usual practice that in absence of headmaster or headmistress assistant headmaster or headmistress is given the charge. If the committee decides that assistant headmaster or headmistress will not be given the charge then the managing committee can give the charge to any assistant teacher.

[11.40 — 11.50 a.m.]

**শ্রী পদ্মনিধি ধর ঃ** স্যার, যিনি প্রশ্নকর্তা তিনি তিনটি অতিরিক্ত প্রশ্ন করতে পারেন বলে আমরা জানতাম কিন্তু দেখলাম উনি প্রায় ২৫টা অতিরিক্ত প্রশ্ন করলেন। কি করে করলেন আমরা বুঝতে পারলাম না। স্যার আমরা শুনেছি যে বিদ্যালয় কৃত্যক আয়োগ—স্কুল সার্ভিস কমিশন যেটা প্রতিষ্ঠিত হয়েছে তারা বিভিন্ন জায়গাতে — গতবার পর্যন্ত প্যানেল ছিল না, এবারে একেবারে প্রকাশ্যে প্যানেল প্রকাশ করে দিয়েছেন এবং বিভিন্ন স্কুলে টিচার যাচ্ছে। হেড মাষ্টার তারা নিয়োগ করছেন, তাদের

নাম পাঠাচ্ছেন ম্যানেজিং কমিটির কাছে। মাননীয় মন্ত্রীমহাশয় আমাদের কমিটিতে আলোচনার সময় বলেছিলেন, হেড মাষ্টারের এ্যাপয়েন্টমেন্ট অনেক স্কুল দিতে পারছে না যেহেতু ম্যানেজিং কমিটি, তারা তাদের গ্রহণ করছে না। আবার দেখা যাচ্ছে কেউ কেউ যেতে চাইছে না। ম্যানেজিং কমিটির কাছে উনি হেড মাষ্টার নিয়োগের ব্যাপারটা ছেড়ে দেবেন বলে খবরের কাগজে ওর বিবৃতি দেখলাম। আমার অতিরিক্ত প্রশ্ন, বিদ্যালয় কৃত্যক আয়োগ—স্কুল সার্ভিস কমিশন-এ পর্যন্ত এ বছর কতজন প্রধান শিক্ষক এবং কতজন সহকারী শিক্ষকের নাম নিয়োগের জন্য বিভিন্ন ম্যানেজিং কমিটির কাছে সুপারিশ করেছেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** হেড মাষ্টার নিয়োগের জন্য ৮শোর কাছাকাছি এবং সহকারী শিক্ষক নিয়োগের জন্য বিদ্যালয় কৃত্যক আয়োগ সুপারিশ করেছেন ১৫ হাজারের কাছাকাছি।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** আপনার বিবৃতি হিসাবে "প্রধান শিক্ষক নিয়োগের ক্ষমতা ম্যানেজিং কমিটির হাতে তুলে দিচ্ছেন, সেটা কত দূর সত্য এটা যদি একটু বলে দেন।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এটা ঠিকই, বহু বিদ্যালয়ে প্রধান শিক্ষক নিয়োগের জন্য নাম বিদ্যালয় আয়োগ কৃত্যক থেকে স্কুল পরিচালকমন্ডলীর কাছে পাঠান হয়েছে, কিন্তু তাঁরা তাদের নিয়োগ করছেন না। সেজন্য কখনো কখনো বেতন বন্ধ করা এবং কখনো কখনো সর্তক করা হয়ে থাকে তাঁদের। সে ক্ষেত্রে দুটি সমস্যা রয়েছে; একটি হচ্ছে, পরিচালক মন্ডলীর কাছে নাম পাঠাবার পর নিয়োগ না করা এবং আর একটি হচ্ছে, দূরের স্কুলের কারণে অনেকের না যেতে চাওয়া। দুটি অবশ্য পৃথক সমস্যা। আমি বলছি এ সম্পর্কিত একটি মামলায় উচ্চ আদালতের বিচারপতি বারীন ঘোষ মহাশয় একটি আদেশ দিয়েছেন। তিনি ঐ মামলায় বলেছেন, আমি পড়ে দিচ্ছি,—

"I therefore, direct the Board of West Bengal Secondary Education to derecognise the school and at the same time order the Government of West Bengal to stop all grants in aid to the school in question unless within 24 days time. The Managing Committee of the school steps out from its whim and gives appointment to the petitioner." সম্মানীয় বিচারপতি এই আদেশ দিয়েছেন। তাঁর রায়ের বিরুদ্ধে ঐ স্কুলের ম্যানেজিং কমিটি ডিভিশন বেঞ্চে যান। মাননীয় প্রধান বিচারপতি শ্রী এ. কে. মাথুর এবং বিচারপতি শ্রী আলটমাস করীর-কে নিয়ে ডিভিশন বেঞ্চ তৈরী হয়। তাঁদের দেওয়া রায়ও আমি পড়ে দিচ্ছি। ঐ রায়ে বলা হয়েছে— "Hence, we are of opinion that the view taken by the Learned Judge is well justified in the present case."..... যদি কোন স্কুল পরিচালকমন্ডলী বিদ্যালয় আয়োগ কৃত্তক থেকে যে নামগুলি এসেছে তা থেকে যদি প্রধান শিক্ষক নিয়োগ না করেন তাহলে সেই বিদ্যালয়ের স্বীকৃতি বাতিল করতে হবে, স্কুলের আর্থিক অনুদান বাতিল করে দিতে

হবে। যেসব বিদ্যালয় আয়োগ কৃত্তকের সুপারিশ অগ্রাহ্য করে দিচ্ছে তাদের সকলের বিরুদ্ধে এই আদেশ কার্যকরী হবে।

দ্বিতীয়ত; প্রধান শিক্ষক নিয়োগ করবার পর অনেকে যাচ্ছেন না এটা ঠিক; প্রধান শিক্ষকের এই তালিকা মেধার ভিত্তিতে তৈরী হয়। হয়তো স্কুলটি অনেক দূরে অবস্থিত বলে অনেক যেতে চান না। সেজন্য আমরা সিদ্ধান্ত নিয়েছি, খুব অল্প দিনের মধ্যে আপনারা দেখতে পাবেন, কেন্দ্রীয় বিদ্যালয় কৃত্যক আয়োগ যে যে স্কুলে প্রধান শিক্ষক পদ শূন্য রয়েছে তাদের নাম ধরে ধরে বিজ্ঞাপন দেবেন এবং বিদ্যালয় ধরে ধরে মেধা তালিকা তৈরী হবে। বিদ্যালয় ধরে ধরে তালিকা তৈরী হলে নিয়োগ করা সত্ত্বেও প্রধান শিক্ষক হিসাবে যোগদান করছেন না, এই যে সমস্যা সেটা থেকে আমাদের মুক্তি হবে।

**Shri Atish Chandra Sinha :** Sir, the Hon'ble Minister has partly answered the question that I was going to ask. But I would like to know the new system of appointing the Headmasters in different schools that you have just now said that the advertisement would be given regarding the particular schools and the selection of the panel of three persons should be made and would be sent to the school for appointment of the Headmaster. Am I correct? So, I would like to know from the Hon'ble Minister as to when the system is going to be followed- I mean going to be put into practise and secondly, whether the 100-point roster is going to be applied in case of the single post-Headmaster's post ?

**Shri Kanti Biswas :** The advertisements is supposed to be published by the Central School Service Commission school wise within ten days, and so far as the single point roster is concerned, according to the judgement of the Supreme Court, no single post can be reserved for Scheduled Castes, or Scheduled Tribes or OBC, That Judgement is being complied with.

[11.50–12.00 noon]

**শ্রী অম্বিকা ব্যানার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, বহু কোটি টাকা খরচ করে স্কুল সার্ভিস কমিশন করলেন, সেটা হঠাৎ উঠিয়ে দেওয়ার কারণ কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমার মনে হয় আপনি আমাকে ঠিক বুঝতে পারেন নি। বিদ্যালয় কৃত্যক আয়োগ কখনও আমরা বলিনি যে এটা তুলে দেওয়া হচ্ছে। এর আগে একটা অঞ্চলে প্রধান শিক্ষকের শূন্য পদে নিয়োগ করার জন্য সামগ্রিক ভাবে বিজ্ঞাপন দেওয়া হতো। আপনার হাওড়া জেলা, হুগলী জেলা, বর্ধমান জেলা এবং বীরভূম জেলা নিয়ে একটা জোন আছে, এই জোনের সামগ্রিক তালিকা করে প্রধান শিক্ষক নিয়োগের জন্য পাঠানো হতো। তাতে দেখা যেত হাওড়ার একজন শিক্ষক তাকে

বীরভূমের সুদূর একটি স্কুলে পাঠানো হলো। তাঁর পক্ষে সেখানে যাওয়া সম্ভব হতো না, তিনি আর একটা স্কুলে শিক্ষকতা করছেন। সেই জন্য এখন বলা হচ্ছে বিদ্যালয় ধরে ধরে বিজ্ঞাপন দেওয়া হবে। প্রতিটি বিদ্যালয়ের প্রধান শিক্ষকের নিয়োগের জন্য বিদ্যালয়ের নাম ঠিকানা উল্লেখ করে বলা হবে যে এই স্কুলে প্রধান শিক্ষকের জন্য আবেদন করতে হবে। তারপর সেখানে ইন্টারভিউ হবে এবং সেই স্কুলের জন্য প্যানেল হবে এবং প্রতিটি পৃথক পৃথক প্যানেল হবে। এটা করবে বিদ্যালয় কৃত্যক আয়োগ। এই বিদ্যালয় কৃত্যক আয়োগ যেটা হয়েছিল সেটা আছে এবং থাকবে, তুলে দেওয়ার কোন প্রশ্ন নেই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে বলি, আমরা সংবাদপত্রে দেখেছি স্কুল কর্ত্তৃপক্ষ প্রথমে হেড মাষ্টার সিলেকশান করবে, এই বলে বেরিয়েছে। তার সঙ্গে কিছু বলা আছে। সেটা পড়ে যেটা দেখা যাচ্ছে তা হলো প্রথমে আপনাদের কাছে পাঠাতে হবে, পাঠাবার পর সেখানে আপনারা পর্যালোচনা করবেন এবং সেটা দেখার পর আপনি যদি এগ্রি করেন বা কংকার করেন তবেই সেই শিক্ষক নিয়োগ করা যাবে। এটা যদি ঠিক হয়, ম্যানেজিং কমিটি ঠিক করার পর আপনার কাছে যাবে এবং টু ফিল আপ দি ভেকেন্সীজ অফ দি হেডমাষ্টার আপনার কাছ থেকে ফিরে আসতে যে সময় নষ্ট হবে তাতে ওই স্কুলের পঠন-পাঠনে ক্ষতি হবে। আমি জানতে চাই এই ব্যাপারে সরকার সরলীকরণ করে আগে যে ম্যানেজিং কমিটির উপর দায়িত্ব ন্যাস্ত ছিল সেটা দিতে প্রস্তুত আছে কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমি দুঃখিত, আপনি আমার বক্তব্যটা ঠিক মত বুঝতে পারেন নি। সংবাদপত্রের কথা এই সরকারের কথা নয়, যে সংবাদপত্র সরকারের এই সিদ্ধান্ত লিখেছে তার সঙ্গে সরকারের সিদ্ধান্তের বিন্দুমাত্র মিল নেই। বিদ্যালয় ধরে ধরে প্রধান শিক্ষকের জন্য বিদ্যালয়ের নাম উল্লেখ করে সংবাদপত্রে বিজ্ঞাপন দেওয়া হবে। বিদ্যালয় কৃত্যক আয়োগ বিদালয়ে পাঠিয়ে দেবে এবং সেই অনুযায়ী বিদ্যালয় তাঁকে নিয়োগ করবেন। এই ক্ষেত্রে সময় অপচয়ের কোন সুযোগ নেই।

## পাঁশকুড়ায় ফুলের বিপণন কেন্দ্র

*৫১। (অনুমোদিত প্রশ্ন নং * ১০৭) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** উদ্যানপালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সর্বশেষ প্রাপ্ত তথ্যানুযায়ী, পাঁশকুড়ায় ফুলের "বিপণন কেন্দ্র" নির্মাণ প্রকল্পটির অগ্রগতি কিরূপ?

**শ্রী আব্দুর রজ্জাক মোল্লা ঃ**

পাশকুড়া ফুলের কেন্দ্রর নির্মাণ কাজের জন্য জমি অধিগ্রহণ করা হয়েছে এবং বাজার নির্মাণের জন্য পশ্চিমবঙ্গ খাদ্য প্রক্রিয়াকরণ ও উদ্যানপালন উন্নয়ন নিগমকে অর্থ বরাদ্দ করা হচ্ছে। প্রস্তাবটি অর্থ দপ্তরের অনুমোদনের জন্য পাঠানো হয়েছে।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** পাঁশকুড়া ফুলের বিপনন কেন্দ্র প্রতিষ্ঠার জন্য কত অর্থ বরাদ্দ করা হয়েছে? এখানে আধুনিক প্রশিক্ষণ কেন্দ্র, কোল্ড স্টোরেজের ব্যবস্থা আছে কিনা?

**শ্রী আব্দুর রজ্জাক মোল্লা ঃ** মোটামুটি অর্থ বরাদ্দ হয়েছে ৯৫ লক্ষ টাকা। আর এই বাজারের মধ্যে দু-তলা অফিস ঘর, ২ তলা অতিথিশালা, একটি সংরক্ষণের স্থানে, গোডাউন ঘর এবং দু-তলা সভা কক্ষ একটা গাড়ি রাখার গ্যারেজ একটা প্রি-কুলিং ঘর একটি প্যাকিং ঘর। এই সমস্ত ঘরের ব্যবস্থা থাকছে।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** রাজ্যে সাম্প্রতিক বন্যায় আপনার পূর্বে দেওয়া তথ্য অনুযায়ী ২,৭০৭ হেক্টর ফুল চাষের জমি ক্ষতিগ্রস্ত হয়েছে এবং এতে প্রায় ১৬,৮৫০ জন ফুলচাষী ক্ষতিগ্রস্ত হয়েছে। ফুলের বাজারের ওপরেই ফুলচাষীদের ভাগ্য নির্ভর করে। ফুলের বাজারকে সমৃদ্ধ করার জন্য এদেরকে সাহায্যের ব্যাপারে আপনার দপ্তর কি ব্যবস্থা নিয়েছে?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** বন্যায় ক্ষতিগ্রস্ত ফুলচাষীদের আমরা ২৫ লক্ষ টাকা আর্থিক সাহায্য করেছি। আমরা প্রতি বছর ছোট ক্ষুদ্র উৎপাদক যারা তাদের ধারাবাহিক ভাবে আর্থিক সাহায্য করে থাকি। এবারেও সেটা করবো।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** বিমান শুল্ক অত্যধিক হওয়ার জন্য- ফুলচাষীরা বাইরের রাজ্যে তড়িৎ গতিতে ফুল পাঠাতে আগ্রহী হওয়া সত্ত্বেও- বাইরে ফুল পাঠাতে পারে না। বিমান শুল্ক হ্রাসের জন্য আপনার দপ্তর কোন প্রচেষ্টা নিয়েছে কি?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** এই রাজ্যের ফুল কলকাতা থেকে বাঙ্গালোর হয়ে বাইরে থাইল্যান্ড ইত্যাদি জায়গায় ফুলচাষীরা পাঠান। বিমান শুল্ক কমাবার জন্য আমরা কেন্দ্রীয় সরকারের সাথে কথা বলেছি। এছাড়া আমরা বাগডোগরা থেকে একটা ফ্লাইট দেবার জন্য এবং তার বিমান শুল্ক কমাবার জন্য আমরা কেন্দ্রীয় সরকারকে লিখেছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** কলকাতার মল্লিকঘাটে যে ফুলের বাজার আছে সেটিকে আধুনিকীকরণ করার জন্য আপনি কোন উদ্যোগ নিয়েছেন কি?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** মল্লিকঘাটের মালিকানা আছে কলকাতা পোর্ট ট্রাস্টের। আমরা তাদের এবং কলকাতা পৌরসভাকে এবং পৌর দপ্তরকে বলেছি, আপনারা যদি এই ফুলের বাজারকে ভাল করে চালান, এর আধুনিকীকরণ করেন তাহলে এর জন্য টাকা লাগলে দিতে রাজী আছি।

**শ্রী বিপ্লব রায়চৌধুরী ঃ** স্যার, আমার এলাকাতে একটা কথা চালু আছে 'ফুলের হাট কোলাঘাট'। আমার নির্বাচনী এলাকায় প্রায় আড়াইশো গ্রাম আছে, যেখানে গেলে আপনি দেখবেন যে গ্রামগুলোকে যেন ফুল দিয়ে সাজিয়ে রেখেছে। আমি দুঃখিত, এই ফুলের বাজার কোলাঘাটে না হয়ে পাঁশকুড়াতে হচ্ছে। স্যার, আপনি যদি ওখানে যান দেখবেন, দুপুর দুটো থেকে সকাল সাতটা পর্যন্ত আমাদের ওখানে হাট বসে। আপনি

ওখানে গাড়ি নিয়ে যেতে পারবেন না। হাওড়া ব্রীজের নীচে যে ফুলের মার্কেটটা আছে, সেখানে আমরা ৮০ পার্সেন্ট ফুল সাপ্লাই করি। শুধুমাত্র একটা রাজনৈতিক কারণে ফুলের বাজার কোলাঘাটে না করে পাঁশকুড়াতে সরিয়ে দেওয়া হয়েছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এ সম্বন্ধে নতুন করে ভাববার জন্য বলছি। তাছাড়া বিগত দিনগুলিতে আপনি যে অনুদান দিয়েছেন তা নিয়ে লজ্জাজনক ঘটনা ঘটেছে- যাদের ফুলচাষ নেই তারা অনুদান পেয়েছে। যাদের ফুলের সঙ্গে কোন সম্পর্ক নেই তারা অনুদান পেয়েছে। আর যারা ফুলচাষ করেছেন তারা অনুদান পান নি। আমরা বন্যায় একবার চূড়ান্ত ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছি। আপনি ফুলের বাজারটা কোলাঘাট করার জন্য কোন উদ্যোগ নেবেন কি?

**মিঃ স্পীকার ঃ** এর উত্তর দিতে হবে না।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটা সাপ্লিমেন্টারি। ফুল হচ্ছে পিওরেষ্ট থিং ইন দি ওয়ার্ল্ড। পশ্চিমবাংলায় যে বিভিন্ন ক্লাইমেট এবং বিভিন্ন সয়েল আছে এটা টেস্ট করে বিভিন্ন ভ্যারাইটি ফুলচাষ করার জন্য— যেমন, সুন্দরবন এলাকায় স্যালাইনিটির জন্য সেখানে জবাফুল খুব ভাল হয় ব্লক ওয়াইজ সার্ভে করে, সুন্দরবন অঞ্চলে যে ভ্যারাইটি ফুলের চাষ হতে পারে, অন্য জায়গায় যে ফুল চাষ যাতে হতে পারে, তার জন্য কোন উদ্যোগ গ্রহণ করা হবে কিনা?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ওনার প্রশ্নের উত্তরে বলি, নূতন করে কোন সার্ভে করা হয়নি, তবে যে জায়গায় এখন ফুল উৎপাদন হয় সেই সব এলাকায় আরো ভাল করে ফুল চাষ করবার জন্য বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়কে একটা প্রজেক্ট দেওয়া হবে। সম্প্রতি হাওড়ায় আনন্দ নিকেতন বলে একটি সংস্থা আছে তাদের মাধ্যমে ফুল ও পান চাষ এর ব্যাপারে ট্রেনিং দেওয়া-আধুনিকতায়,-এমন কি সয়েল টেস্টিং এরও ব্যবস্থা করেছি।

## Starred Questions

## (to which answers were laid on the Table.)

### কলিকাতা ও রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়কে সরকার প্রদত্ত বার্ষিক অনুদান

*৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৭) **শ্রী পুলক চন্দ্র দাস ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কলিকাতা বিশ্ববিদ্যালয় ও রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়কে সরকার বার্ষিক কত টাকা হারে অনুদান দেয়?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় ঃ**

কোন বিশ্ববিদ্যালয়কেই নির্দিষ্ট হারে অনুদান দেওয়া হয়না। প্রতি বছরেই সাধারণতঃ অনুদানের পরিমাণ বৃদ্ধি পায়।

১৯৯৮-৯৯ আর্থিক বছর হ'তে ২০০০-২০০১ আর্থিক বছর পর্যন্ত কলিকাতা বিশ্ববিদ্যালয় ও রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়কে দেয় অনুদানের পরিমাণ হ'ল।

| | ১৯৯৮-৯৯ | ১৯৯৯-২০০০ | ২০০০-২০০১ |
|---|---|---|---|
| | ---------- | ---------- | জানুয়ারী পর্যন্ত |
| কলিকাতা বিশ্বঃ | ৩৮৬১.২৭ লক্ষ টাকা | ৬০৮২.৯৯ লক্ষ টাকা | ৫৫৮২.৯৭ লক্ষ টাকা |
| রবীন্দ্রভারতী বিশ্বঃ | ৫৬৯.৭৪ লক্ষ টাকা | ৯০৬.৮৯ লক্ষ টাকা | ৯৯৮.৮৬ লক্ষ টাকা |

**প্রেসিডেন্সি কলেজকে স্ব-শাসন প্রদান**

*৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৯) **শ্রী তপন হোড় ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ কথা কি সত্যি যে, সরকার কলকাতার প্রেসিডেন্সি কলেজেকে "স্ব-শাসন" দেওয়ার পরিকল্পনা গ্রহণ করেছেন;

(খ) সত্যি হলে, ঐ পরিকল্পনাটি কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়; এবং

(গ) এ বিষয়ে সরকারের আর্থিক দায়-দায়িত্ব কিরূপ?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**সরস্বতী নদীর সংস্কার**

*৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৫) **শ্রী শীতলকুমার সরদার ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাঁকরাইল হতে ত্রিবেণী পর্যন্ত সরস্বতী নদীটির সংস্কারের কোন পরিকল্পনা সরকারের আছে কি না;

(খ) থাকলে, কবে নাগাদ ঐ সংস্কারের কাজ শুরু হবে; এবং

(গ) ঐ বাবদ কি পরিমাণ অর্থ ইতিমধ্যে মঞ্জুর করা হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) এখনই বলা সম্ভব নয়।

(গ) প্রশ্ন ওঠে না।

**সমুদ্র তটরেখা রক্ষা**

*৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬০১) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্যি যে, সমুদ্রতট রেখা রক্ষার উদ্দেশ্যে রাজ্য সরকার কর্তৃক একটি প্রকল্প কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছে;

(খ) সত্যি হলে, পরিকল্পনাটির রূপরেখা কিরূপ; এবং

(গ) ঐ পরিকল্পনাটির বাস্তবায়নের জন্য কত টাকা ব্যয়িত হবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় ঃ**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) সমুদ্র উপকুলের তটভূমি সংরক্ষণের জন্য দক্ষিণ ২৪ পরগণা জেলায় ৯.১০ কি. মি. ও মেদিনীপুর জেলায় ১.৬৪৬ কি. মি. দৈর্ঘের কাজ পরিকল্পনায় অন্তর্ভুক্ত আছে। এছাড়া সমুদ্রের মোহনার নিকটবর্তী বৃহৎ খাড়ির উপকূল ও পাড় সংস্করণের জন্য দক্ষিণ ২৪ পরগণায় ১৯.৫০ কি. মি. ও উত্তর ২৪ পরগণায় ১৭.০০ কি. মি. দৈর্ঘ্যের কাজ অন্তর্ভুক্ত আছে। উত্তর এবং দক্ষিণ ২৪ পরগণায় সমুদ্রতট ও বৃহৎ খাড়ির তটরেখা এবং পাড়ের কাজ ষ্টোন বোল্ডার দ্বারা সংস্করণে ও মেদিনীপুর জেলায় সমুদ্রতটভূমি সংরক্ষণের কাজ ষ্টোন বোল্ডার এবং কংক্রিট টেট্রানড্ দ্বারা করার পরিকল্পনা আছে।

(গ) এই পরিকল্পনায় আনুমানিক খরচ ধরা আছে ২৫৭৬৫.৯৬ লক্ষ টাকা।

## রাজ্যে ইনফরমেশন ও টেকনোলজি শিক্ষার প্রতিষ্ঠান

*৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৯) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কোথায় কোথায় কতগুলি ইন্‌ফরমেশন ও টেকনোলজি শিক্ষার প্রতিষ্ঠান আছে;

(খ) উক্ত প্রতিষ্ঠানগুলিতে কত ছাত্র-ছাত্রী পড়াশুনা করার সুযোগ পায়; এবং

(গ) ইনফরমেশন ও টেকনোলজি শিক্ষার প্রসার ঘটাতে সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন/করছেন।

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় ঃ**

বর্তমানে এই রাজ্যে সাকুল্যে ২৩টি (তেইশ) স্নাতক পর্যায়ের বাস্তুবিদ্যা ও প্রযুক্তি শিক্ষালয় (ইঞ্জিনিয়ারিং ও টেকনোলজি ইন্সটিটিউট) আছে যেখানে তথ্য প্রযুক্তিতে (ইনফরমেশন টেকনোলজি) স্নাতক শিক্ষাক্রম অনুযায়ী পড়ানো হয়।

যথা—

(১) ফ্যাকাল্টি অব্ ইঞ্জিনিয়ারিং এ্যান্ড টেকনোলজি, যাদবপুর বিশ্ববিদ্যালয়।

(২) বেঙ্গল ইঞ্জিনিয়ারিং কলেজ (ডিম্‌ড ইউনিভার্সিটি), হাওড়া।

(৩) কল্যানী গভঃ ইঞ্জিনিয়ারিং কলেজ, কল্যাণী, নদীয়া।

(৪) কলেজ অব্ টেক্সটাইল টেক্‌নোলজি, শ্রীরামপুর।

(৫) কলেজ অব্ সিরামিক টেক্‌নোলজি, কলকাতা।

(৬) কলেজ অব্ লেদার টেকনোলজি, কলকাতা।

(৭) রিজিওনাল ইঞ্জিনিয়ারিং কলেজ, দুর্গাপুর।

(৮) হলদিয়া ইনস্টিটিউট অব্ টেক্‌নোলজি, হলদিয়া।

(৯) ইনস্টিটিউট অব্ ইঞ্জিনিয়ারিং এ্যাণ্ড ম্যানেজমেন্ট, কলকাতা।

(১০) বাঁকুড়া উন্নয়নী ইনস্টিটিউট অব্ ইঞ্জিনিয়ারিং, বাঁকুড়া।

(১১) মুর্শিদাবাদ কলেজ অব্ ইঞ্জিনিয়ারিং অ্যাণ্ড টেকনোলজি, বহরমপুর।

(১২) আসানসোল ইঞ্জিনিয়ারিং কলেজ, আসানসোল।

(১৩) নেতাজী সুভাষ ইঞ্জিনিয়ারিং কলেজ, কলকাতা।

(১৪) বি. পি. পোদ্দার ইনস্টিটিউট অব্ ম্যানেজমেন্ট এ্যাণ্ড টেক্‌নোলজি, কলকাতা।

(১৫) এম. সি. কে. ভি. ইনস্টিটিউট অব্ ইঞ্জিনিয়ারিং হাওড়া।

(১৬) আর. সি. সি. ইনস্টিটিউট অব্ টেক্‌নোলজি, কলকাতা।

(১৭) ইউনিভার্সিটি সায়েন্স ইনস্ট্রুমেন্টেশন সেন্টার, কল্যাণী।

(১৮) শিলিগুড়ি ইনস্টিটিউট অব্ টেক্‌নোলজি, শিলিগুড়ি

(১৯) ডাঃ বি. সি. রায় ইঞ্জিনিয়ারিং কলেজ, দুর্গাপুর।

(২০) বেঙ্গল ইনিস্টিটিউট অব্ টেকনোলজি, কলকাতা।

(২১) সেন্ট টমাস কলেজ অব্ ইঞ্জিনিয়ারিং কলকাতা।

(২২) জে. আই. এস. কলেজ অব্ ইঞ্জিনিয়ারিং কল্যাণী, নদীয়া।

(২৩) ইউনিভার্সিটি ইন্‌স্টিটিউট অব্ টেকনোলজি, বর্ধমান।

বর্তমানে সাকুল্যে ১১৭০ জন (এগারশ সত্তর) ছাত্রছাত্রী এই সমস্ত বাস্তুবিদ্যা ও প্রযুক্তি শিক্ষালয়গুলিতে তথ্য প্রযুক্তি পড়ার সুযোগ পাচ্ছে।

তথ্য প্রযুক্তি (ইনফরমেশন টেকনোলজি) শিক্ষার প্রসার ঘটাতে রাজ্য সরকার নিম্নবর্ণিত পদক্ষেপ নিয়েছেন—

(১) যোগ্য কতৃপক্ষের (নিখিল ভারত কারিগরি শিক্ষাপর্ষদ যা এ.আই.সি.টি.ই. এবং রাজ্য সরকার) দ্বারা স্নাতক পর্যায়ে তথ্য প্রযুক্তি পড়ানো জলপাইগুড়ি গভঃ ইঞ্জিনিয়ারিং কলেজ এবং কলেজ অব্ টেক্সটাইল টেক্‌নোলজি, বহরমপুর-এ অনুমোদিত হয়েছে এবং আশা করা যাচ্ছে ২০০১-২০০২ শিক্ষাবর্ষে ছাত্র ভর্তি শুরু হবে।

(২) সরকার ইতিমধ্যেই নিখিল ভারত কারিগরী শিক্ষা পর্যদ-এর অনুমোদন সাপেক্ষে আগামী ২০০১-২০০২ শিক্ষাবর্ষে স্নাতক শিক্ষাক্রম চালু করার সূত্রে ৯টি (নয়) প্রস্তাবিত শিক্ষা প্রতিষ্ঠানের ক্ষেত্রে অনাপত্তির শংসাপত্র প্রেষণ করেছেন।

(৩) এই শিক্ষাক্রম চালু করার ক্ষেত্রে অধুনা বিবেচনাধীন এবং এছাড়া নতুন প্রস্তাবও যদি তথ্য প্রযুক্তির ক্ষেত্রে প্রশিক্ষণপ্রাপ্তদের চাহিদা মেটাতে নিখিল

ভারত কারিগরি শিক্ষা পর্ষদ নির্দিষ্ট নিয়ম ও পদ্ধতি মেনে ভবিষ্যতে আসে, সরকার তা কার্যকর করার চেষ্টা করবেন।

**কলকাতা বিশ্ববিদ্যালয়ে আরবী ভাষার পরীক্ষা**

*৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতা বিশ্ববিদ্যালয়ে আরবী ভাষার পরীক্ষা নিয়মিত গ্রহণ করা হচ্ছে না; এবং

(খ) সত্যি হলে, উক্ত বিষয়ের পরীক্ষা নিয়মিতকরণ ও ফলাফল প্রকাশের জন্য সরকার কোন পরিকল্পনা গ্রহণ করেছেন কি না?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় ঃ**

(ক) প্রতি বছরেই পরীক্ষা গ্রহণ করা হচ্ছে। কোন কোন সময় ফল প্রকাশে অল্প বিলম্ব ঘটছে।

(খ) এ ব্যাপারে সরকারের কোন পরিকল্পনা গ্রহণ করার প্রশ্ন ওঠে না। তবে বিশ্ববিদ্যালয় এ বছর থেকে দুই-পরীক্ষক পদ্ধতির পরিবর্তে এক-পরীক্ষক পদ্ধতি চালু করেছে। এর ফলে যথোপযুক্ত সময়ে ফল প্রকাশ করা যাবে বলে বিশ্ববিদ্যালয় আশা করছে।

## ADJOURNMENT MOTION

[12.00 — 12.10 p.m.]

**Mr. Speaker :** Today I have received five notices of adjournment motion. The first one is from Shri Pankaj Banerjee on the subject of arsenic pollution of drinking water in different districts in the state. The second one is from Shri Ashok Kumar Deb on the subject of frenzied attack by wild elephants causing harm and injury to some people at Burdwan. The third one is from Shri Ambica Banerjee on the subject of hijacking of fishing trawlers by pirates at Gosaba at South 24-Parganas. The fourth one is from Shri Sougata Roy on the subject of reperted stray violence at Darjeeling during the Bandh and the last one is from Shri Sobhan Deb Chattopadhyay on the subject of steps to be taken by the State Government for industrialization in the State.

On the subject matter of the first and the last motion, two motions under rule 185 were discussed in the House on the 12th inst. The first and the last motions are thus out of order and I reject them.

The subject matter of the second. third and the fourth motion relates to day-to-day administration of the Govt. and do not call for adjournment of the business of the House.

I, therefore, withheld my consent to the second, third and the fourth motions.

One member of the party may, however, read the text of the motion as amended.

**Shri Ambica Banerjee :** Sir, this Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely three fishing trawlers carrying twenty-seven fishermen were hijacked by pirates near Chaimari at Gosaba in South 24-Parganas on Sunday. Fishermen are yet to be traced.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received five notices of calling attention on the following subject, namely :

| *Subject* | | *Name* |
|---|---|---|
| (i) Alleged spurt in dacotity in the state | : | Shri Sudhir Bhattacharyya and Shri Ashok Kumar Deb |
| (ii) Reported dacoity in a State Bus on 13/2/2001 on the way from Patharpratima to Kolkata | : | Shri Pankaj Banerjee |
| (iii) Deplorable condition of roads in Howrah. | : | Shri Ambica Banerjee |
| (iv) Progress in installation of a Medical College at Midnapore District Town. | : | Shri Sailaja Kumar Das |
| (v) Toll Tax collection at Barrackpore-Kalyani Expressway under CMDA. | : | Shri Ranjit Kundu. |

I have selected the notice of Shri Sailaja Kumar Das on the subject of progress in installation of a Medical College at Midnapore District Town.

The Minister-in-Charge may please make a statement today, If possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 23rd of February, 2001.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I call upon the Minister of State of Irrigation and water ways Deptt. to make a statement regarding obstruction created by some miscreants at Massanjore water reservoir : (Attention called by Shri Jyoti Krishna Chattopadhyay on 9th February, 2001)

**শ্রী গণেশ চন্দ্র মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত ১১ই ডিসেম্বর ২০০০ তারিখে আনুমানিক ১০০ জন ভারতীয় জনতা পার্টির সমর্থক ম্যাসাঞ্জোর ড্যামের ভারপ্রাপ্ত পশ্চিমবঙ্গ সরকারের সেচ ও জলপথ বিভাগের সহকারী বাস্তুকারের অফিস ঘেরাও করেন। অফিসসহ ড্যাম সংলগ্ন সেচ বিভাগের কলোনীর বিদ্যুৎ সরবরাহ এমনকি পানীয় জল সরবরাহের জন্য প্রয়োজনীয় বিদ্যুৎ সংযোগের লাইনও বিচ্ছিন্ন করে দেন। ঐ সময় ম্যাসাঞ্জোর ড্যাম সংরক্ষণের কিছু গুরুত্বপূর্ণ কাজ এবং বিহার ক্যানালে জল দেবার জন্য প্রয়োজনীয় নতুন পাম্প বসানোর কাজও চলছিল। বি.জে.পি. সমর্থকরা ঐ সমস্ত গুরুত্বপূর্ণ কাজগুলিও বন্ধ করে দেন এবং বীরভূম জেলা শাসকের উদ্দেশ্যে বিভিন্ন দাবীসম্বলিত একটি দাবীসনদ ড্যামের সহকারী বাস্তুকারের কাছে পেশ করেন। দাবী সনদটি পরীক্ষা করে দেখা গেছে যে ময়ূরাক্ষী নদীর জল ব্যবহার সম্পর্কিত বিহারের সঙ্গে পশ্চিমবঙ্গের যে চুক্তি চালু আছে দাবী সনদে উল্লেখিত দাবীগুলি তার সম্পূর্ণ পরিপন্থী এবং সামঞ্জস্যবিহীন। যেমন, দাবী সনদে অন্যতম দাবী হল 'ম্যাসাঞ্জোরকে বন্যা নিয়ন্ত্রণের ড্যাম হিসাবে চিহ্নিত করতে হবে' যার সঠিক অর্থ হল ম্যাসাঞ্জোর থেকে কখনোই সেচের জল দেওয়া সম্ভব হবে না কারণ বন্যা নিয়ন্ত্রণের জন্য ড্যামের জলাধারটি প্রায় সবসময়ই খালি করে রাখতে হবে।

১১ই ডিসেম্বর, ২০০০ তারিখের ঘটনার অব্যবহিত পরেই পশ্চিমবঙ্গের মুখ্যসচিব নবগঠিত ঝাড়খণ্ড রাজ্যের মুখ্যসচিবের সঙ্গে ব্যক্তিগত পর্যায়ে কথা বলেন এবং পত্রের মাধ্যমে বিহারের সঙ্গে পশ্চিমবঙ্গ রাজ্যের পূর্বতন চুক্তির প্রতি ঝাড়খণ্ড রাজ্যের সরকারের দায়বদ্ধতার বিষয়ে দৃষ্টি আর্কষণ করেন। প্রশাসনিক স্তরে এই আলোচনার মাধ্যমে ম্যাসাঞ্জোর ড্যাম এলাকায় যে অস্বস্তিকর পরিস্থিতির উদ্ভব হয়েছিল তার অনেকটাই প্রশমিত হয়। প্রথমে ঠিক হয় যে, ২৭শে জানুয়ারী, ২০০১ থেকে পশ্চিমবঙ্গে রবি, বোরো চাষের জন্য ড্যাম থেকে জল ছাড়া হবে। পরে ঝাড়খণ্ড রাজ্যের অধিকারিকবৃন্দের অনুরোধক্রমে জল ছাড়ার তারিখ সামান্য পিছিয়ে ৩০শে জানুয়ারী ২০০১ তারিখে স্থিরীকৃত হয়।

৩০শে জানুয়ারী ২০০১ সকাল দশটা থেকে ম্যাসাঞ্জোর ড্যাম থেকে জল ছাড়া শুরু হয়। ঐ জল চলাকালীন একদল ব্যক্তি (আনুমানিক ৪০ থেকে ৫০ জন) যাঁরা বি. জে. পি.-র পতাকাসহ এসেছিলেন—ড্যামে সেচ দপ্তরের কর্মরত সরকারী কর্মীদের শারীরিক ভাবে নিগৃহীত করেন ও ড্যাম থেকে জল ছাড়াও বন্ধ করে দেন। এই বিক্ষোভকারীরা পশ্চিমবঙ্গের ম্যাসাঞ্জোর অবস্থিত সেচ দপ্তরের কলোণীতে এক সন্ত্রাসের আবহাওয়া সৃষ্টি করেন।

ইতিমধ্যে পশ্চিমবঙ্গের সেচ সচিব এবং সেচ দপ্তরের মুখ্য বাস্তুকার (১) ৩১শে জানুয়ারী ২০০১ তারিখে ঝাড়খণ্ড রাজ্যের সেচ সচিব এবং বাস্তুকার-প্রধান ও ঝাড়খণ্ড রাজ্যের অন্যান্য আধিকারীকদের সঙ্গে আলোচনার জন্য রাঁচির উদ্দেশ্যে রওনা হয়ে যান। পূর্ব নির্ধারিত সময়ে, অর্থাৎ ৩১শে জানুয়ারী, ২০০১ তারিখে তাঁরা রাঁচিতে ঐ আলোচনায় মিলিত হন। ময়ূরাক্ষী নদীর জল ব্যবহারের ক্ষেত্রে যে চুক্তি বিহার সরকারের সঙ্গে হয়েছিল সেটি ঝাড়খণ্ড সরকারের ক্ষেত্রেও প্রযোজ্য তা স্বীকার করে নিয়ে ঝাড়খণ্ড-এর সেচ সচিব পশ্চিমবঙ্গের সেচ সচিবকে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের আশ্বাস দেন। ঐ আলোচনার অব্যবহিত পরেই আগের দিনের (অর্থাৎ ৩০শে জানুয়ারী ২০০১) ঘটনার কথা পশ্চিমবঙ্গের সেচ সচিবকে অবহিত করা হয়। খবরটি পাওয়া মাত্রই পশ্চিমবঙ্গের সেচ সচিবও এ বিষয়ে ঝাড়খণ্ড রাজ্যের সেচ সচিবের দৃষ্টি আর্কষণ করে জরুরী ভিত্তিতে ড্যামের জল ছাড়া নিশ্চিত করতে ঝাড়খণ্ড রাজ্য প্রশাসনের হস্তক্ষেপ দাবী করেন। ঝাড়খণ্ড রাজ্যের জল সংশোধন বিভাগের তরফ থেকে সচিব মহোদয় তখনই যথাযথ ব্যবস্থা গ্রহণের আশ্বাস দেন।

গত ১লা ফেব্রুয়ারী, ২০০১ তারিখে শ্রীঅর্জুন চরণ শেঠী, মাননীয় কেন্দ্রীয় জলসম্পদ মন্ত্রী কলকাতা হয়ে অন্যত্র যাচ্ছিলেন। সেই অবকাশে পশ্চিমবঙ্গের সেচ সচিব নেতাজী সুভাষ বিমান বন্দরে ম্যাসাঞ্জোর এলাকার কিছু লোক দ্বারা বলপূর্বক এই রাজ্যে সেচের জল সরবরাহ বন্ধ করার বিষয়টি কেন্দ্রীয় জলসম্পদ মন্ত্রী মহোদয়ের গোচরে আনেন।

দুমকা ডিভিসনের ডেপুটি কমিশনার বিগত ৩রা ফেব্রুয়ারী, ২০০১ তারিখে দুমকায় একটি মিটিং ডাকেন। ঐ মিটিং-এ বীরভূমের জেলা শাসক, পশ্চিমবঙ্গ সেচ বিভাগের তরফে ময়ূরাক্ষী সেচভূক্তির অধীক্ষক বাস্তুকার, সংশ্লিষ্ট অন্যান্য আধিকারিকগণ এবং আন্দোলনকারীদের প্রতিনিধিরাও উপস্থিত ছিলেন। ঐ মিটিং-এ এলাকায় শান্তি বজায় রাখার বিষয়টির পাশাপাশি পরিবর্তিত একটি সূচী অনুযায়ী জল ছাড়ার বিষয়টি নিয়েও একটি সিদ্ধান্ত গৃহীত হয়। দুমকার ডেপুটি কমিশনারের তরফে ড্যামের জল ছাড়ার বিষয়ে পশ্চিমবঙ্গের সেচ বিভাগের প্রতিনিধিদের সবরকম সাহায্যের আশ্বাস দেওয়া হয়। নতুন সূচী অনুযায়ী ৫ই ফেব্রুয়ারী, ২০০১ তারিখে বিকেলে ৪টে থেকে ড্যামের জল পুনরায় ছাড়া শুরু হয়। ড্যাম এলাকায় অবস্থা বর্তমানে স্বাভাবিক।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় সেচ দপ্তরের রাষ্ট্রমন্ত্রী এখানে বিবৃতি দিয়েছেন। পার্শ্ববর্তী নবগঠিত ঝাড়খণ্ড রাজ্যের সীমানার মধ্যে অবস্থিত দুমকায় ম্যাসাঞ্জোর বাঁধের জলাধার থেকে পশ্চিমবঙ্গে রবি এবং বোরো চাষে জল সরবরাহ বন্ধ করবার জন্য ভারতীয় জনতা পার্টির কিছু কর্মী এবং কিছু দুষ্কৃতি অফিসে আক্রমণ চালায় এবং হামলা চালায়। মন্ত্রী মহাশয় বলেছেন আলোচনা হয়েছে সচিব পর্যায়ে, বর্তমানে কিছুটা স্বাভাবিক পর্য্যায়ে এসেছে। কিন্তু দেখতে পাচ্ছি হুগলী জেলাতে রবি এবং বোরো চাষের জল পাওয়া যাচ্ছে না। এই ব্যাপারটা নিশ্চিত করার জন্য পার্শ্ববর্তী ঝাড়খণ্ড

রাজ্যের সরকারের সঙ্গে মন্ত্রী পর্যায়ে কোন আলোচনা হয়েছে কিনা। এই সমস্যা সমাধানের জন্য রাজ্য সরকার কি ব্যবস্থা নিচ্ছেন অনুগ্রহ করে যদি বলেন।

[12.10 — 12.20 pm]

**শ্রী গণেশ চন্দ্র মণ্ডল ঃ** মাননীয় সদস্যকে বলি, হুগলীর সাথে ঐ জলাধারে কোন সম্পর্ক নেই। মন্ত্রী পর্যায়ে কোন আলোচনা হয়নি, অফিসার পর্যায়ে হয়েছে। শান্তিপূর্ণ ভাবে যাতে করে সম্প্রীতি বজায় থাকে তার জন্য চেষ্টা করা হচ্ছে, সেই ভাবেই আমরা এগোচ্ছি। ঐ জলাধারের ক্ষেত্রে অনেকদিন ধরে একটা সমস্যা আছে। চুক্তি অনুযায়ী ৩৬৫ ফুটের নিচে ঐ জলাধারের জল নামানো যাবে না। সুতরাং পশ্চিমবাংলার যে বেশি পরিমাণে জল পাবার সম্ভাবনা ছিল, সেটা পেতাম না। গত কয়েকবছর ধরে বিশেষ একটা পাম্প বসিয়ে বিহারের যে এলাকায় জল দেওয়ার চুক্তি আছে, সেখান থেকে দেওয়ার পরিকল্পনা আমরা নিয়েছি। পাম্প সেট মার্চ থেকে জুনের মধ্যে বসিয়ে জল দেওয়া যাবে এবং বাড়তি জল, ৩৬৫ ফুটের নিচের জলটা পশ্চিমবঙ্গ যাতে পায় তার চেষ্টা করছি। মার্চ মাসের পর আবার রিভিউ করা হবে কি পরিস্থিতিতে এগিয়ে যেতে পারি।

## PRESENTATION OF COMMITTEE REPORT

### The 47th, 48th, 49th and 50th Reports of the Standing committee on Agriculture, Agriculture (Marketing), Food & Supplies, Food Processing, and Horticulture and Fisheries, 2000-01.

**Shri Abu Ayes Mondal :** With your kind permission I, the Chairman of the Standing Committee on Agriculture, Agriculture (Marketing), Food & Supplies, Food Processing and Horticulture and Fisheries, 2000-2001, beg to present the 47th, 48th, 49th and 50th Reports of the Standing Committee on Agriculture, Agriculture (Marketing), Food and Supplies, Food Processing & Horticulture and Fisheries, 2000-2001.

### The Fifth Report of the Standing Committee on Labour (2000-2001).

**Shri Madanmohan Nath :** Mr. Deputy Speaker, Sir, I beg to present the Fifth Report of the Standing Committee on Labour (2000-2001) on working conditions of the Beedi Workers in the States.

## LAYING OF RULES

### Amendment in the West Bengal Municipal (Building) Rules, 1996.

**Shri Kanti Biswas :** With your kind permission, Sir, I beg to lay amendment in the West Bengal Municipal (Building) Rules, 1996, published under Notification No. 51/MA/O/C-4/3R-2/97 dated 15th January, 2001.

## Laying of Report

## ANNUAL BUDGET OF DAMODAR VALLEY CORPORATION 2001-2002

**Shri Ganesh Mondal :** Sir, with your kind permission, I beg to lay the Annual Budget for the year 2001-2002 of the Damodar Valley Corporation.

## AUDIT REPORT OF WEST BENGAL COMPREHENSIVE AREA DEVELOPMENT CORPORATION FOR THE YEAR 1990-92, 192-93 & 1993-94.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission I beg to lay the Audit Report on the accounts of the West Bengal Comprehensive Area Development Corporation for the years 1990-92, 1992-93 and 1993-94.

## MENTION CASES

**শ্রী সত্যরঞ্জণ বাপুলী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে এমনিতেই স্বাস্থ্যের অবস্থা অত্যন্ত শোচনীয়। স্যার, ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকায় দক্ষিণ ২৪ পরগণায় ৭টি হাসপাতালকে বেছে নেওয়া হয়েছিল সেখানে পরিষেবা এবং পরিকাঠামো তৈরী করার জন্য। রায়দিঘী হাসপাতাল, কাকদ্বীপ হাসপাতাল, মথুরাপুর হাসপাতাল, কুলপি হাসপাতালএইগুলোর জন্য কোটি কোটি টাকা ব্যয় করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল। রাজ্য সরকার এই ব্যাপারে এতটাই উদাসীন যে এই ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা খরচ করতে পারে নি। আমি অবাক হয়ে যাচ্ছি যে ওয়ার্ল্ড ব্যাঙ্ক টাকা দিয়েছে রাজ্য সরকার খরচ করতে পারে নি। সুন্দরবনের বিভিন্ন হাসপাতাল যেগুলো এর মধ্যে পড়ে সেইগুলো তৈরী হল না। আমাদের অর্থমন্ত্রীও এই ব্যাপারে অত্যন্ত উদাসীন। এই হাসপাতালগুলোর ঘরবাড়ি তৈরী হওয়ার কথা ছিল সেগুলো তৈরী হচ্ছে না। অর্থমন্ত্রী ও পি. ডব্লু. ডি. কে টাকা দিচ্ছেন না। তাই আমি এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বিশ্বনাথ মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনারা জানেন আমাদের গোটা রাজ্যে বন্যায় কি ক্ষতি হয়েছে। মুর্শিদাবাদ জেলায় এবং মুর্শিদাবাদের কান্দি মহকুমায় উল্লেখযোগ্য ভাবে ঘরবাড়ি ক্ষতিগ্রস্ত হয়েছে। আমার বিধানসভার কেন্দ্র খড়গ্রামে ১৫০টা বাড়ির মধ্যে ১২৭টা বাড়ি নষ্ট হয়ে গেছে। ৩০ হাজার মানুষের ঘরবাড়ি নষ্ট হয়ে গিয়েছে। আমরা জানি যে বামফ্রন্ট সরকার অত্যন্ত সহৃদয়তার সঙ্গে যথেষ্ট করেছেন কিন্তু এখনও পর্যন্ত যে ঘরবাড়িগুলো ভেঙেছে তার একটা অংশ কিছু টাকা পয়সা বাকি আছে। তাই আমাদের জেলাকে খড়গ্রাম বিধানসভা এলাকায় যদি কোটি পাঁচেক টাকা দেওয়া যায়, এটা ঠিক যে বামফ্রন্ট সরকার সহযোগিতা করেছেন। টাকার অনটনও আছে কিন্তু যে অংশের মানুষ টাকা পায় নি তাদের পাঁচ কোটি টাকা দিলে তারা উপকৃত হতে পারে।

**শ্রী সুধীর ভট্টাচার্য্য ঃ** স্যার, আমার ফলতা বিধানসভায় ফতেপুর একটি জনবহুল এলাকা। এখানে বাজার আছে, স্কুল আছে, গার্লস স্কুল আছে, বিশেষ করে চালওয়াড়ি বঙ্গনগর এক, বঙ্গনগর (২)তে বহু মানুষ এর সমাগম হয়। ফতেপুর থেকে কলকাতাগামী বাস দরকার, নিত্যযাত্রীদের প্রচণ্ড অসুবিধা হচ্ছে। কে. এফ. রেল-ওয়ের কাছে ১৫, ১৬ বিঘা জায়গা আছে সেখানে বাস টার্মিনাস করার কোন অসুবিধা নেই। ওখানকার মানুষরা যাতে কলকাতার সাথে যোগাযোগ করতে পারে তারে একটা নুতন সরকারী রুট এবং বাস টার্মিনাস করার জন্য দাবী জানাচ্ছি এবং এটা দীর্ঘ দিনের একটা দাবী।

[12.20–12.30 pm]

**শ্রী দীবাকান্ত রাউত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র বলাগড়ে দুটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার না থাকার জন্য হাজার হাজার রোগী স্বাস্থ্য পরিষেবা থেকে বঞ্চিত হচ্ছে। স্বাস্থ্যমন্ত্রীর কাছে আমি দাবী করছি অবিলম্বে এই দুটি স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার নিয়োগের ব্যবস্থা করার জন্য এবং তার সাথে সাথে আমি বলতে চাই আমোদপুর পি. এস. সি.-কে রুরাল হসপিটালে রূপান্তরিত করার জন্য।

**শ্রী পুলক চন্দ্র দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরী বিষয় সভার সামনে রাখছি। আমাদের ক্রীড়া জগতের কিংবদন্তী পুরুষ পংকজ রায় তিনি জীবনে অনেক ইনিংস খেলেছেন, তাঁর রেকর্ড কেউ ভাঙতে পারেন নি। সরকার পক্ষ থেকে তাঁকে যে সম্মান দেওয়া উচিত ছিল তা দেওয়া হয় নি। আমাদের যিনি ক্যাজুয়াল মুখ্যমন্ত্রী তিনি সব জিনিসটা দেরীতে খবর পান, দেরীতে বোঝেন, দেরীতে মূল্যায়ণ করেন। তিনি বারে বারেই একটা কথা বলেন যে তিনি কোন কিছু জানতে পারেন নি। যেমন তিনি ছোট আঙারিয়ার ঘটনা জানতে পারেন নি। আমি আপনার মাধ্যমে বলতে চাই এই কিংবদন্তী পুরুষ যিনি বাঙলার গৌরব, যিনি ভারতবর্ষের গৌরব, যিনি ক্রীড়া জগতের গৌরব সেই পংকজ রায়ের স্মৃতির উদ্দেশ্যে তাঁর স্মৃতি রক্ষার জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করা উচিত।

**শ্রী শেখ মাজেদ আলি ঃ** (হাউজে উপস্থিত নেই।)

**শ্রী মৃণাল কান্তি রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি এবং হাউজে বারে বারেই এই মেনশন করা হয়েছে যে রামনগর হৃদপিন্ডে বাইপাশ করার দরকার। সেখানে কাঠের ব্রীজ আছে সেটা নতুন করে করা দরকার। কারণ সেখানে যানজট হয়। এটা যেহেতু একটা গুরুত্বপূর্ণ রাস্তা দীঘা-কাঁথি, তাই অসংখ্য পর্যটক, ভি.আই.পি., ভি.ভি.আই.পি.-রা এই রাস্তায় যাতায়াত করেন এবং তাঁরা আটকে পড়েন। এটার দ্রুত ব্যবস্থা নেওয়ার জন্য পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেনশন হ্যাজ নো এ্যাক্শন এই রকম যেন না হয় তার জন্য অনুরোধ করছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে বিষয়টা আজকে আলোচনা করব বলেছি রুলস অফ বিজনেস অনুযায়ী সেটা আলোচনার জন্য আমি মাননীয়

স্পীকারকে লিখছি যাতে বিজনেস অ্যাডভাইসরি কমিটিতে আমার এই আবেদনটি গ্রহণ করা হয় এবং একটা আলোচনার সময় ধার্য করা হয়।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে আমি যে বিষয়টা বলতে চাই সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। দীর্ঘদিন ধরে আমরা বলে আসছি যে প্রাক্তন মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু পুত্র চন্দন বসু বিভিন্ন বে-আইনী কারবারের সঙ্গে জড়িত এবং পশ্চিমবাংলার একশ্রেণীর অসাধু ব্যবসায়ী এবং প্রমোটারদের সাথে যোগসূত্র স্থাপন করার জন্য কোটি কোটি কালো টাকার ব্যবসা শুরু করেছেন। বারে বারে বিভিন্ন প্লাটফর্মে আমরা এব্যাপারে অভিযোগ করেছি। আমরা লিখিত পত্র-পত্রিকা দিয়েছি এবং আমরা প্রমাণ করবার চেষ্টা করেছি যে অসাধু ব্যবসায়ীদের সঙ্গে তিনি যোগসাজশ করছেন। গতকাল যুগপৎ ভাবে আয়কর বিভাগ জনৈক ব্যবসায়ী এবং চন্দন বসুর বাড়ী হানা দিয়েছে, কোটি কোটি বে-হিসাবী টাকা সেখান থেকে পেয়েছে, অনেক দলিল দস্তাবেজ সেখানে থেকে উদ্ধার করা হয়েছে। যার মধ্যে দিয়ে প্রমাণ পাচ্ছে ঐ ব্যবসায়ী প্রাক্তন মুখ্যমন্ত্রীর সাথে অন্যান্য বড় বড় পুঁজিপতিদের দেখা-সাক্ষাৎ করিয়ে দিতেন এবং তার মাধ্যমে তিনি তার রোজগার করতেন এবং কালো টাকার লেনদেন হ'ত। প্রাক্তন মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর পুত্র চন্দন বসুর যে ব্যবসায়িক প্রতিষ্ঠান আছে সেই ব্যবসায়িক প্রতিষ্ঠানেও তার কোটি কোটি কালো টাকা খাটছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। একজন প্রাক্তন মুখ্যমন্ত্রীর পুত্র যদি এই ভাবে অসাধু ব্যবসার সাথে, ব্যবসায়ীদের সাথে জড়িত থাকে এবং কালো টাকার লেনদেনের অভিযোগের পরে আয়কর দপ্তর তার বাড়ীতে হানা দেয় তাহলে এটা রাজ্যের পক্ষে, রাষ্ট্রের পক্ষে বিপজ্জনক। এর দ্বারা মুখ্যমন্ত্রীর বাড়ীতে তার অবাধ যাতায়াত ছিল। মুখ্যমন্ত্রীর পুত্র হিসাবে.....

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়।)

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি এর আগেও বিষয়টা সভায় উত্থাপন করেছি। বালী বিবেকানন্দ সেতুর দক্ষিণ দিকে যে রাস্তা আছে, যেটা কলকাতা-দিল্লী রোড নামেও পরিচিত, সেই রাস্তা দীর্ঘদিন ধরে সংস্কারের জন্য বন্ধ হয়ে রয়েছে। আমাকে, বালির বিধায়ক কণিকা গাঙ্গুলীকে এবং বরাহনগরের বিধায়ক অমর চৌধুরীকে মাননীয় পূর্তমন্ত্রী এই সংস্কারের কাজ ২০০০ সালের মধ্যে শেষ করার আশ্বাস দিয়েছিলেন। কিন্তু আজকে ২০০১ সালের ফেব্রুয়ারী মাস হয়ে গেলেও তা শেষ হল না। ঐ সংস্কারের কাজ রাজ্য সরকারেরই একটা সংস্থা 'ম্যাকিনটসবার্ন' করছে। ঐ রাস্তা বন্ধ থাকার ফলে প্রতিদিনেই সন্ধ্যের পর জানজটের সৃষ্টি হচ্ছে। আমি অবিলম্বে ঐ বালি বিবেকানন্দ সেতুর দক্ষিণ দিকের রাস্তাকে সংস্কার করে খুলে দেওয়ার আবেদন জানাচ্ছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আপনার মাধ্যমে আমি সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছে। স্যার, হাওড়া কর্পোরেশনের সীমাহীন

দুর্নীতির কথা আমরা বারে বারে তুলে ধরেছি। কিন্তু তার পরেও আজকে আবার একটা ঘটনার কথা তুলে ধরার চেষ্টা করছি। স্যার, হাওড়ার প্রায় ৫০০ মাল্টিস্টোরেড বিল্ডিং হয়ে আছে। সেই বিল্ডিং-এর মধ্যে মাত্র ১০০-টাও হয়নি, তার এসেসমেন্ট হয়েছে। কর্পোরেশনের সেক্রেটারি দি দ্যান মেয়র-ইন-কাউন্সিলকে চিঠি দিয়েছেন এবং তার পরিবর্তে তিনি একটা নোট দিচ্ছেন, সেখানে আরো ৩০০ মাল্টি স্টোরেড বিল্ডিং এসেসমেন্ট হলে ২০০ কোটি টাকা আয় হয় হাওড়া কর্পোরেশনের। সেই জায়গায় এই মেয়র-ইন-কাউন্সিল, দি দ্যেন মেয়র-ইন-কাউন্সিল, নাউ মেয়র চিঠি দিচ্ছেন, লিখিত, সেই চিঠির মধ্যেও আছে 'ডোন্ট ডিস্টার্ব দি ওনার্স অফ দি মাল্টি-স্টোরেড বিল্ডিংস বিকজ দে কন্ট্রিবিউট রেগুলার্লি।' স্যার, এই লিখিত চিঠির তলায় তার সই-ও রয়েছে। সেই চিঠি দেওয়া সত্ত্বেও তার বিরুদ্ধে আজ পর্যন্ত মাননীয় মন্ত্রী, সরকারের তরফ থেকে কোন ব্যবস্থা নেওয়া হ'ল না। একটার পর একটা দুর্নীতি করে যাচ্ছে। রাস্তা রিপেয়ার হচ্ছে বিনা টেন্ডারে। যা একটু খানাখন্দ বন্ধ হচ্ছে তার টেন্ডার পাচ্ছেন সি. পি. এম.-র লোক। এটা প্রমাণ হয়ে গেছে স্যার। যেখানে টাকার অভাবে রাস্তাঘাট তৈরী হচ্ছে না সেখানে এই ভাবে লিখিত দেওয়া হয়েছে। স্যার, তার হাতের লেখা নোট দেওয়া হয়েছে। আপনাদের সকলের চিন্তা করা দরকার। তথ্য বল লে হবে না। নট টু ডিসটার্ব দি মাল্টি স্টোরিড বিল্ডিং ওনার্স। বিকজ্ হি কনট্রিবিউটস্ রেগুলারলি। এর পরেও লজ্জা করে না? আপনারা এরকম ধরনের মেয়র-ইন-কাউন্সিল কে মেয়র করেছেন হাওড়ার প্রতিনিধি করে।,

(এখানে মাইক অফ হয়ে যায়।)

[12.30 — 12.40 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার তমলুক মহকুমার তৎকালীন মহিষাদল থানার এখন নন্দকুমার থানার কুমোরআড়া গ্রামে ১৯১৫ সালে হ্যামিলটন হাই-স্কুলের মাস্টারমশাই হেমদা মুখোপাধ্যায়ের তত্ত্বাবধানে বিপ্লবী যতীন্দ্রনাথ মুখোপাধ্যায় (বাঘা যতীন) বুড়ি বালামের তীরে মহারণে যাওয়ার আগে ঐ গ্রামে এসেছিলেন এবং প্রায় ৩ সপ্তাহ কাল ঐ স্থানে ধৃত ব্যবসায়ীর ছদ্মবেশে থাকেন। তারপর কাঁথি হয়ে বুড়ি বালামের তীরে যান। এই ঘটনার সাক্ষী থাকার জন্য কুমোরআড়া গ্রামপঞ্চায়েতের নাম পরিবর্তন করে কুমোরআড়া বাঘাযতীন গ্রাম নামাঙ্কিত করার জন্য আমি মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অশোক কুমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী এখানে আছেন। কলকাতা বিশ্ববিদ্যালয় এবং আরও অন্যান্য বিশ্ববিদ্যালয়ে সময় মত পরীক্ষা হয় না এবং রেজাল্ট আউটও হয় না। ফলে পশ্চিমবঙ্গের অনেক ছেলেমেয়ে বাইরে চলে যাচ্ছে। এখানে পরীক্ষার সুযোগ তারা পাচ্ছে না। অনেকবার মাননীয়

শিক্ষামন্ত্রীকে বলেছি, কিন্তু আজ পর্যন্ত কোন এ্যাকশন নেওয়া হয় নি। পরীক্ষা সময়মত এখানে না হওয়ার জন্য ছাত্র-ছাত্রীরা ভুগছে, অভিভাবক, শিক্ষাকর্মী, শিক্ষক সবাই কষ্ট পাচ্ছেন। অবিলম্বে যাতে সুষ্ঠুভাবে সময়মত পরীক্ষা নেওয়া হয় এবং রেজাল্ট আউট করা হয় তার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী বাদল ভট্টাচার্য্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় স্কুল শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৬ মাস আগে অডিট করতে গিয়ে রিপোর্টে দেখা গেছে কোন স্কুলে শিক্ষক, শিক্ষাকর্মী কত জন আছেন তার কোন লিস্ট নেই। তার জন্য জানুয়ারী মাসে তাঁদের বেতন বন্ধ করে দেওয়ার জন্য চীফ সেক্রেটারীর নির্দেশ ছিল। পরবর্তীকালে মাননীয় বুদ্ধদেববাবু, মাননীয় শিক্ষামন্ত্রী এবং মাননীয় অর্থমন্ত্রীর কাছে গিয়ে অনুরোধ করেছি যাতে নির্বাচনের আগে স্কুলের শিক্ষক ও শিক্ষাকর্মীদের বেতন যেন বন্ধ করা না হয়। কিন্তু আজ পর্যন্ত শিক্ষক এবং শিক্ষাকর্মীদের কত জন আছেন তার কোন হিসাব নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অবিলম্বে স্কুলে কতজন শিক্ষক এবং শিক্ষাকর্মী আছেন তার লিস্ট তৈরী করার জন্য আমি দাবি জানাচ্ছি।

(এখানে মাইক অফ হয়ে যায়।)

**শ্রী শৈলজা কুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কুকুরে কামড়ালে আগে হাসপাতালেগুলো থেকে বিনা পয়সায় কুকুরে কামড়ানোর প্রতিষেধক এ্যন্টি র‍্যাবিস্ ভ্যাকসিন পাওয়া যেত এবং হাসপাতালগুলোতে মানুষ বিশেষ করে গরীব মানুষেরা কুকুর কামড়ালে চিকিৎসার সুযোগে পেতেন। কিন্তু আমার বিধানসভা কেন্দ্রে কাঁথি সদর হাসপাতালে আমি কিছুদিন ধরে খোঁজ নিয়ে জেনেছি। সেখানে কুকুরে কামড়ানোর প্রতিষেধক একেবারে পাওয়া যাচ্ছে না। মাঝে মাঝে কুকুরের কামড়ের প্রতিষেধক সেখানে সরবরাহ করা হয়েছে। কিন্তু এখন সেখানে কুকুরের কামড়ের প্রতিষেধক পাওয়া যাচ্ছে না। এছাড়া আমি অন্যান্য বিধায়কদের কাছে খোঁজ নিয়ে জানলাম যে, রাজ্যের বিভিন্ন জায়গায় যে হাসপাতালগুলো আছে সেখানেও কুকুর কামড়ানোর প্রতিষেধক এ্যান্টি র‍্যাবিজ ভ্যাকসিন নেই। অবিলম্বে যাতে রাজ্যে সব হাসপাতালে কুকুর কামড়ানোর প্রতিষেধক সরবরাহ করা হয় তার জন্য আমি আবেদন জানাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি এই গুরুত্বপূর্ণ বিষয়টির প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মফঃস্বলের মানুষদের প্রায়ই কুকুরে কামড়ায় এবং তারা সরকারী হাসপাতালে চিকিৎসার জন্য যায়, কিন্তু হাসপাতালগুলোয় ওষুধ না থাকার জন্য তাদের অপেক্ষা করতে বলা হয়। কিন্তু মাসের পর মাস অপেক্ষা করেও তারা চিকিৎসার সুযোগ পায় না। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বিষয়টি

গুরুত্ব দিয়ে বিবেচনা করতে অনুরোধ করছি এবং যথাযথভাবে ওষুধ সরবরাহ্ করার জন্য আবেদন করছি।

**শ্রীসৌগত রায় ঃ** আমি আপনাকে নোটিশ দিয়েছি যে, আমি বলতে চাই কলকাতায় গতকাল টোডি গ্রুপের সমস্ত বাড়ি এবং ব্যবসা সংখ্যায় ব্যাপক ইনকাম ট্যাক্স রেড হয়েছে। ওদের চাকদার ফ্যাক্টারি, দিল্লীর অফিস, কলকাতার অফিস, কলকাতার বাড়ি, সমস্ত জায়গায় অভিযান চালিয়ে ইনকাম ট্যাক্স ডিপার্টমেন্ট এখন পর্যন্ত ১ কোটি ৬৭ লক্ষ টাকা ডাইরেক্ট ক্যাশ পেয়েছে। এ ছাড়া জুয়েলারী আছে। ইনকাম ট্যাক্স রেড বড়লোকদের বাড়িতে হয়। এ নিয়ে কোন চিন্তার ব্যাপার নেই। কিন্তু এই টোডিদের সংগে যুক্ত আছে প্রাক্তন মুখ্যমন্ত্রীর পুত্র এবং তার অফিসগুলোও ইনকাম ট্যাক্স অফিসাররা রেড করেছে। ইনকাম ট্যাক্স অফিসাররা টোডিদের বাড়ি থেকে অনেকগুলো চিঠি পেয়েছে। অনেক ব্যবসায়ী টোডিকে চিঠি লিখেছিল,— আমাদের মুখ্যমন্ত্রীর সঙ্গে—প্রাক্তন মুখ্যমন্ত্রীর—অ্যাপয়েন্টমেন্ট করিয়ে দাও। এই সব চিঠি পাওয়া গিয়েছে টোডিদের বাড়িতে। তার মানে টোডিদের যোগ ছিল প্রাক্তন মুখ্যমন্ত্রীর সঙ্গে অ্যাপয়েন্টমেন্ট করিয়ে দেবার। শুধু তাই নয় টোডিরা বিভিন্ন জায়গায় কাজ পেয়েছে— রাজারহাটে বিল্ডিং-এর কাজ পেয়েছে নিউ টাউনে। এই টোডিদের বাড়িতে রেড হবার পরে সি. পি. এম. পার্টির ফান্ড কি করে আসবে, এই নিয়ে সিরিয়াস প্রশ্ন এসেছে। আমি চাই প্রাক্তন মুখ্যমন্ত্রীর সঙ্গে টোডিদের কি যোগ, এই নিয়ে বর্তমান মুখ্যমন্ত্রী হাউসে একটা বিবৃতি দিন।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, আপনি জানেন কলকাতা দক্ষিণের রবীন্দ্র সরোবর লেকটি হেরিটেজ লেক হিসাবে চিহ্নিত। এই লেকটি এবং পূর্ব কলকাতার ওয়েট ল্যাণ্ডগুলি কলকাতা শহরের জন্য অত্যন্ত প্রয়োজনীয়। ইকোলজিক্যাল ব্যালেন্সের জন্য এগুলির প্রয়োজনীয়তা আছে। এই হাউসে পৌরমন্ত্রী অশোকবাবু বলেছিলেন রবীন্দ্র সরোবরকে সুন্দর করে সাজাবেন। মানুষ যাতে আরো বেশী আকর্ষণ অনুভব করে তার জন্য তিনি ব্যবস্থা করবেন। এই প্রসঙ্গে, বিশেষ করে রবীন্দ্র সরোবর সম্পর্কে তিনি বলেছিলেন, দক্ষিণ কলকাতার বিধায়কদের ডেকে সভা করে তাঁদের সঙ্গে আলোচনা করে সুষ্ঠু পরিকল্পনা গ্রহণ করবেন। পৃথিবীব্যাপী হেরিটেজ লেক এবং বিল্ডিং-এর তালিকার মধ্যে রবীন্দ্র সরোবর স্থান করে নিয়েছে। অথচ আমাদের রাজ্য সরকারের একে সঠিকভাবে রক্ষণা-বেক্ষণ করার কোন উদ্যোগ নেই। আমি অশোকবাবুর কাছে বার-বার গিয়েছি, তাঁকে বোঝাবার চেষ্টা করেছি যে, এবিষয়ে অবিলম্ব উদ্যোগ নেওয়া দরকার। কিন্তু দুঃখের কথা এখন পর্যন্ত সরকারের পক্ষ থেকে আমরা কোন উদ্যোগই লক্ষ্য করছি না। আমাকে এখানে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে রবীন্দ্র সরোবরে রাতেরবেলা নানান অসাধু কাজকর্ম হয়। আলোর অভাবে সমস্ত এলাকাটা অন্ধকারে ডুবে থাকে। কলকাতার মধ্যে এত সুন্দর একটা লেক থাকা সত্ত্বেও এটা রক্ষণা-বেক্ষণের অভাবে নষ্ট হয়ে যাচ্ছে। যদিও রক্ষণা-বেক্ষণের দায়িত্ব সি. আই.

টি. আছে, কিন্তু তারা তাদের দায়িত্বে যথাযথভাবে পালন করেনা। তাই আমি আপনার মাধ্যমে পৌর মন্ত্রীর কাছে আবেদন করছি, অবিলম্বে রবীন্দ্র সরোবরকে সাজিয়ে তুলে আরো আকর্ষণীয় করে তোলা হোক।

**শ্রী রামপ্রসাদ মণ্ডল** ঃ মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার মাণিকচক বিধানসভা এলাকায় ভুতনীর-চর বলে একটা জায়গায় আছে। সেখানে প্রায় ৯০ হাজার মানুষ বসবাস করে। আজ প্রায় ২ বছর ধরে বৈদ্যুতিকরণ করার জন্য বলে আসছি। কিন্তু প্রত্যেক বছর সরকার ফাঁকি দিচ্ছে। গত বছর ১ কোটি ২৫ লক্ষ টাকা বরাদ্দ করা সত্বেও ফুলহার নদীর উপর টাওয়ার করে লাইন টেনে নিয়ে যাওয়ার যেটা কথা, শুনলাম নাকি, মাটি পরীক্ষা হয়েছে কিন্তু আজ পর্যন্ত টেন্ডার করা হয়নি। তাই আমি আপনার মাধ্যমে ভুতনির খেটে-খাওয়া ৯০ হাজার মানুষের জন্য যে বৈদ্যুতিকরণের কথা তা যাতে সত্বর হয় তার জন্য আমি সরকারের দৃষ্টি আর্কষণ করছি।

[12.40 — 12.50 p.m.]

## Point of Order

**শ্রী রবীন দেব** ঃ অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গতকাল আকাশবাণীতে সন্ধ্যার সংবাদ বুলেটিন এবং স্থানীয় সংবাদের খবরের ভিত্তিতে মাননীয় সদস্য শ্রী সৌগত রায় যে বক্তব্য এখানে উপস্থিত করেছেন প্রাক্তন মুখ্যমন্ত্রী শ্রীজ্যোতি বসুর পুত্র সম্পর্কে, সেই প্রসঙ্গে ইনকাম ট্যাক্সের পক্ষ থেকে তা অসত্য সংবাদ বলে প্রতিবাদ করেছে। তাই উনি হাউসকে বিভ্রান্ত করার জন্য এই অসত্য সংবাদ এখানে পরিবেশন করলেন। উনি ডিগবাজি বিশারদ ওনার কোন নীতি নেই। ওনার এই অসত্য বিবৃতি দিয়ে হাউসকে বিভ্রান্ত করার জন্য প্রতিবাদ জানাচ্ছি এবং তার সাথে বলছি, এ ব্যাপারে আপনি তদন্ত করুন এবং স্টেটমেন্ট চেয়ে পাঠান।

**শ্রী সঞ্জয় বক্সী** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এই সভায় বিবৃতি দাবী করছি। গতকাল দুপুরবেলা মাননীয় অধ্যক্ষের বাড়ীর সামনে ১২ নম্বর কিড-স্ট্রীটে তাঁর মেয়ে যিনি বিশিষ্ট আইনজীবি, আমিনা হালিম এবং তাঁর ছেলে বিশিষ্ট চিকিৎসক, ফুয়াদ হালিমকে পুলিশ এবং সুমো গাড়ীর ড্রাইভার মিলিতভাবে গায়ে হাত দিয়েছে, ধাক্কা-ধাক্কি করেছে এবং গালিগালাজ করেছে। পুলিশের এই জুলুমের বিরুদ্ধে আমি বিবৃতি দাবী করছি। প্রসঙ্গক্রমে আমি বলতে চাই, গত পৌরসভার নির্বাচনের পরের দিন আমাকে এবং আমার স্ত্রীকে পুলিশ বাড়ী থেকে টেনে হিজড়ে নিয়ে গিয়েছিল এবং থানায় রাখার পর পর কোন কেস রুজু করতে না পারায় ছেড়ে দেয়। তারপর আমি মাননীয় অধ্যক্ষমহাশয়ের কাছে লিখিতভাবে জানাবার পরেও মাননীয় মুখ্যমন্ত্রীর বিবৃতি এবং পুলিশ রিপোর্ট কিছুই দেওয়া হয়নি। তাই আমি এই সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করে বিবৃতি দাবী করছি।

**শ্রী তাপস ব্যানার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যা বলতে চাই সেই সম্পর্কে বহুবার বলেছি। বলতে বলতে বিরক্ত, লজ্জা লাগছে, ঘৃণা লাগছে। তবুও আমি আবার বলছি এবং মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা এখানে আছি, কোন লোড-শেডিং হয় না। এম. এল. এ. হোস্টেলে আছি, কোন লোডশেডিং হয় না। আমরা যারা বিধায়ক তারা বিত্তবান হয়ে আছি। কিন্তু আসানসোল শহরে ১৮ ঘন্টা করে লোড-শেডিং হচ্ছে। রোজ আধ ঘণ্টা আসছে, ৩ ঘন্টা চলে যাচ্ছে। আবার আধ ঘণ্টা আসছে, ৩ ঘণ্টা চলে যাচ্ছে। কি করবো? এস. ডি. ও. অফিস ভাঙচুর করবো? অ্যাসিসটান্ট ইঞ্জিনিয়ারের অফিস ভাঙচুর করবো? কি করলে মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্যণ করা যায় বুঝতে পারছি না। সামনে মাধ্যমিক পরীক্ষা, উচ্চ-মাধ্যমিক পরীক্ষা, বি. এ. ফার্স্ট ইয়ারের পরীক্ষা অথচ বিদ্যুৎ নেই। আপনাদের ২৪ বছর সরকার চালানো হয়ে গেল।

আজ ওরা ভি. ভি. সি. কে দোষ দিচ্ছেন, বলছেন যে ভি. ভি. সি. পাওয়ার দিচ্ছে না। এ দিকে ভি. ভি. সি. র যে কোটি কোটি টাকা রেখে দিয়েছেন সেটা বলছেন না। একবার ভি. ভি. সি. কে দোষ দিচ্ছেন, একবার প্রধানমন্ত্রী অটল বিহারী বাজপেয়ীকে দোষ দিচ্ছেন—এইভাবে কিন্তু চলবে না। অবিলম্বে সেখানে বিদ্যুৎ সরবরাহের সুষ্ঠু ব্যবস্থা না করলে যে কোন সময় সেখানে আইন শৃংখলার অবনতি হতে পারে এবং তা যদি হয় তার জন্য দায়ী থাকবেন এই সরকার। আমি পুনরায় এ ব্যাপারে আমার ক্ষোভ ও দুঃখের কথা জানিয়ে অবিলম্বে সুষ্ঠু বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থা করার জন্য দাবী জানাচ্ছি।

**শ্রী অমর চৌধুরী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আইনমন্ত্রী দৃষ্টি আপনার মাধ্যমে আকৃষ্ট করছি। স্যার, মরণোত্তর দেহ দানের বিষয়টি জটিলতার জন্য বা প্রকৃতপক্ষে বলা যায় সার্টিফিকেট না পাওয়ার জন্য বিঘ্নিত হচ্ছে। যার মরণোত্তর দেহ দান করা হচ্ছে তার পরিবারের লোকরা ডেথ সার্টিফিকেট পাওয়ার ব্যাপারে ভীষণ অসুবিধার মধ্যে পড়ছেন। মরণোত্তর দেহ দান খুবই প্রয়োজন মেডিক্যাল শিক্ষার স্বার্থে কিন্তু ডেথ সার্টিফিকেট পাওয়ার ব্যাপারে জটিলতার সৃষ্টি হওয়ায় পরিবারের লোকেরা অসুবিধায় পড়ছেন। মাননীয় আইনমন্ত্রীর কাছে আমার আবেদন, অবিলম্বে এই সমস্যার সমাধান করুন।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে বুদ্ধদেববাবুর নাটকের পরিচালক শ্রীঅশোক মুখার্জীকে সম্পূর্ণ বেআইনীভাবে বেলগাছিয়া মিল্ক কলোনী হাউসিং ষ্টেটে ১২শো স্কোয়ার ফিটের একটি ফ্ল্যাট মাসিক ৬শো টাকা ভাড়াতে হটাত করে দেওয়া হয়েছে। যেহেতু তিনি বুদ্ধদেববাবুর নাটক 'দুঃসময়ের' পরিচালক সেইহেতু তাকে এই ফ্ল্যাট দেওয়া হয়েছে, তার নাম্বার বি-ওয়ান। স্যার, বুদ্ধদেববাবুর সম্পর্কে অন্য রকমের ছিল কিন্তু তার নাটকের পরিচালক

বলে সমস্ত আইন ভেঙ্গে এইভাবে তাকে ফ্ল্যাট দেওয়া হয়েছে। এটা স্বজনপোষণ বলেই আমরা মনে করি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, এম. এ. এম. সি. কারখানাটি '৯২ সালে লিকুইডেশানের জন্য বি. আই. এফ. আরে পাঠানো হয়েছিল। '৯৫ সালে সি. আই. টি. ইউ. এর বিরুদ্ধে মামলা করে স্টে অর্ডার আনে। ২ হাজার সালে ২২শে জুন (* * *) বললেন, এম. এ. এস. সি. বন্ধ হয়নি।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** নাম বাদ যাবে।

**শ্রী রবীন দেব ঃ** ঠিক আছে স্যার, নামটা বলছি না। তৃণমুল নেত্রী মানুষকে বিভ্রান্ত করার জন্য বললেন যে এম. এ. এস. সি. বন্ধ হচ্ছে না।

(শেষ হয়ে যাওয়ার এই সময় মাইক বন্ধ হইয়া যায়।)

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দক্ষিণ ২৪ পরগণার ডায়মণ্ডহারবার রোডে নিত্য যাত্রীদের বাস থামিয়ে প্রতিদিনই লুটপাট চলছে। তাদের সমস্ত কিছু হরণ করা হচ্ছে। এ নিয়ে বহুবার বিধানসভায় বলা সত্বেও কোন ব্যবস্থা হচ্ছে না। গত ১৩.২ তারিখে মগরাহাটের রামগঙ্গা ধর্মতলা রুটের বাসে ১৫ জন দুষ্কৃতিকারী বাসে উঠে যাত্রীদের সব কিছু লুটপাট করে নিয়েছে। স্যার, গত ২৫বছর ধরেই এ রাজ্যে এই রকম অরাজকতা চলছে। এখানে আইনের কোন শাসন নেই।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন সাম্প্রদায়িক সম্প্রীতির ব্যাপারে পশ্চিমবঙ্গের একটা ঐতিহ্য আছে। কিন্তু স্যার, নির্বাচনের আগে আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবঙ্গের শাসক দল পুলিশের সহযোগিতায় হানাহানি, খুনোখুনির রাজনীতি চালিয়ে যাচ্ছে। যেহেতু এখানে ওয়ান ইজটু ওয়ান ফাইট হবে এবং তা হলে শাসক দলের পায়ের তলায় মাটি থাকবে না সেই হেতু তারা পশ্চিমবঙ্গে এই হানাহানি চালাচ্ছে। আমরা দেখেছি, ওরা নানুরে ১১ জন সংখ্যালঘু সম্প্রদায়ের ভাইকে খুন করেছে আবার বাসন্তীতে ৪ জন হিন্দুকে সংখ্যালঘুদের বাড়ীতে নিয়ে গিয়ে খুন করেছে। এই জিনিস ওরা করে চলেছে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের পুলিশ কি রকম অত্যাচারী হয়ে উঠেছে গতকাল তার একটি দৃষ্টান্ত আমরা পেয়েছি। গতকাল তরুণ ডাক্তার-ডাঃ ফুয়াদ হালিম, কিড ষ্ট্রীটে তার বাড়ীর সামনে একজন পুলিশ সার্জেন দ্বারা নিগৃহীত হয়েছেন এবং একজন তরুণী আইনজীবী শ্রীমতি আমিনা হালিম, তাকে তার বাড়ির সামনে পুলিশ সার্জেন্ট গালাগাল দিয়েছে। ডাঃ ফুয়াদ হালিম অভিযোগ করেছেন যে, পার্ক ষ্ট্রীটে তাদের বাড়ির সামনে পুলিশ তাকে মারধর করেছে। এক গাড়ির চালক তার বোনের সঙ্গে দুর্ব্যবহার করার বিরুদ্ধে প্রতিবাদ করায় পুলিশ তার সঙ্গে ঐ ব্যবহার করেছে। ডাঃ ফুয়াদ হালিম কার ছেলে আপনি জানেন। এরকম একজন ইয়াং ডাক্তারের উপর পুলিশ যদি এভাবে অত্যাচার করে তাহলে সাধারণ মানুষের উপর পুলিশ কিরকম

[Note : *** Expunged as ordered by the chair ]

অত্যাচার করে ভেবে দেখুন। এ ব্যাপারে অবিলম্বে স্বরাষ্ট্রমন্ত্রীর বিবৃতি দাবী করছি।

[12.50 — 1.00 p.m.]

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমরা আইনের শাসন চাই এবং তার জন্য আইন, এবং বিচার বিভাগকে একসঙ্গে কাজ করতে হবে। বর্তমানে বিজেপি দলের পক্ষ থেকে প্রচার করা হচ্ছে যে, সংঘের ঐ পাঁচজন বাবরী মসজিদ ভাঙবার জন্য দায়ী নন। পদ্ধতিতে ত্রুটির উল্লেখ করে কোর্ট এ রায় দিয়েছেন। তার জন্য সি. বি. আই. যাতে উদ্যোগ নিয়ে মামলা পুনরায় চালু করে সেটা দেখতে হবে যাতে মানুষ বুঝতে পারে যে দেশে আইনের শাসন চালু আছে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, গত চারদিন ধরে শাসকদল এবং বিরোধীদলের সদস্যারা সমানভাবে উদ্বিগ্ন। গতকাল শাসক দলের পক্ষ থেকে এবং আজ আবার আমি বলছি যে, আমাদের কাঁথি সহ গোটা মেদিনীপুর জেলায় ব্যাপক লোডশেডিং চলছে এবং তার ফলে বোরো চাষীরা মাঠে জল দিতে পারছেন না বিদ্যুতের অভাবে। সামনেই মাধ্যমিক পরীক্ষা। অথচ বিধানসভায় বিদ্যুৎমন্ত্রী বলছেন, রাজ্যে অতিরিক্ত বিদ্যুৎ উৎপাদন হচ্ছে। তার জন্য বিদ্যুতমন্ত্রীর কাছে আমার দাবী, মেদিনীপুর জেলা যাতে লোডশেডিং-এর হাত থেকে মুক্তি পায় সেটা দেখুন, লোডশেডিং-এর হাত থেকে মানুষকে বাঁচান।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, বর্তমান বিধানসভায় কোন গুরুত্বপূর্ণ প্রশ্ন তুললেই তা উইথহোল্ড হয়ে যাচ্ছে মন্ত্রী তার উত্তর দিচ্ছেন না। সম্প্রতি যে বন্যা হয়ে গেল, তাতে একটা প্রশ্ন তুলেছিলাম যে, বন্যায় কত বাড়ী আংশিক এবং কত বাড়ী পুরোপুরি ধ্বংস হয়েছে; ক্ষতিগ্রস্ত কতজনকে আর্থিক সাহায্য দিয়েছেন। সরকার এই প্রশ্ন এড়িয়ে যাওয়ার জন্য প্রশ্নটা উইথহোল্ড হয়েছে। সরকারের এই এড়িয়ে যাওয়া, এর আমি তীব্র বিরোধিতা করছি।

**শ্রী অশোক কুমার দেব ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, এখানে খাদ্যমন্ত্রী আছেন। আমরা দেখতে পাচ্ছি, আমার জেলাসহ সারা পশ্চিমবঙ্গে রেশনকার্ড দেওয়া হচ্ছে না, অথচ রেশনকার্ড ছাড়া এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম নথিভুক্ত করা হয় না। আজকে তাই হাউসে বলে দিন যে, রেশনকার্ড দেওয়া হবে, কি হবে না।

[1.00 — 1.30 p.m.] [including adjournment]

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে চন্দন বসুর ব্যাপারে যে বিবৃতি উপস্থাপন করা হয়েছে বিরোধিদলের পক্ষ থেকে সেটা সম্পূর্ণ অসত্য বিবৃতি চন্দন বসুকে কন্যাইভ করবার জন্য।

**শ্রী আনন্দ গোপাল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি এবং পরিষদীয়মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পশ্চিমবাংলার সুসন্তান প্রয়াত আব্দুল হালিমের জন্মশতবর্ষ চলছে। তিনি একজন

বিশিষ্ট স্বাধীনতা সংগ্রামী ছিলেন এবং ভারতবর্ষের কমিউনিষ্ট আন্দোলনের পুরধা ছিলেন এবং বিধান পরিষদের সদস্য ছিলেন। আমার অনুরোধ তাঁর প্রতি সম্মান জানাতে আমাদের এই বিধানসভা ভবনে তাঁর একটা তৈলচিত্র প্রতিষ্ঠিত করা হোক।

Point of Information

**শ্রী রবীন দেব** ঃ স্যার, আমি একটা পয়েন্ট অফ ইনফরমেশান দিতে চাই এই হাউসের অবগতির জন্য। এম. এ. এম. সি. কারখানা বন্ধ করে দেওয়ার জন্য কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত নিয়েছিলেন। তার বিরুদ্ধে সি. আই. টি. ইউ. ইউনিয়ান মামলা করেছিল এবং সেই মামলার রায় গতকাল বার হয়েছে। সেখানে জাস্টিস বীরেন ঘোষ রায় দিয়েছিলেন যে ৩ মাসের মধ্যে এই কারখানার পুনর্জীবনের ব্যবস্থা করতে হবে। এই হাউসে টি. এম. সি. এবং বি. জে. পি. দালালী করেছিল....

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

**মিঃ ডেপুটি স্পীকার** ঃ এখন বিরতি, আবার আমরা মিলিত হবো ১টা ৩০মিঃ।

(At this stage the House was adjourned till 1.30 p.m.)

(After Recess)

[1.30 — 1.40 p.m.]

LEGISLATION

**Mr. Deputy Speaker** : There are 5 Municipal Corporation (Amendment) Bills. These bills will be taken up together.

**The Siliguri Municipal Corporation (Amendment) Bill, 2001**

**Shri Asok Bhattacharya** : Sir, I beg to introduce the Siliguri Municipal Corporation (Amendment) Bill, 2001.

.....(Secretary then read the Title of the Bill).....

**Shri Asok Bhattacharya** : Sir, I beg to move that the Siliguri Municipal Corporation (Amendment) Bill, 2001, be taken into consideration.

**The Asansol Municipal Corporation (Amendment) Bill, 2001**

**Shri Asok Bhattacharya** : Sir, I beg to introduce the Asansol Municipal Corporation (Amendment) Bill, 2001.

.....(Secretary then read the Title of the Bill).....

**Shri Asok Bhattacharya** : Sir, I beg to move that the Asansol Municipal Corporation (Amendment) Bill, 2001, be taken into consideration.

**The Chandernagore Municipal Corporation (Amendment) Bill, 2001**

**Shri Asok Bhattacharya** : Sir, I beg to introduce the Chandernagore Municipal Corporation (Amendment) Bill, 2001.

.....(Secretary then read the Title of the Bill).....

**Shri Asok Bhattacharya :** Sir, I beg to move that the Chandernagore Municipal Corporation (Amendment) Bill, 2001, be taken into consideration.

**The Howrah Municipal Corporation (Amendment) Bill, 2001**

**Shri Asok Bhattacharya :** Sir, I beg to introduce the Howrah Municipal Corporation (Amendment) Bill, 2001.

.....(Secretary then read the Title of the Bill).....

**Shri Asok Bhattacharya :** Sir, I beg to move that the Howrah Municipal Corporation (Amendment) Bill, 2001, be taken into consideration.

**The Calcutta Municipal Corporation (Amendment) Bill, 2001**

**Shri Asok Bhattacharya :** Sir, I beg to introduce the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 2001.

.....(Secretary then read the Title of the Bill).....

**Shri Asok Bhattacharya :** Sir, I beg to move that the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 2001, be taken into consideration.

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী একাধিক সংশোধনী বিভিন্ন কর্পোরেশনকে ঘিরে এনেছেন। হাওড়া, চন্দননগর, আসানসোল, শিলিগুড়ি ও কলকাতাসহ বিভিন্ন জায়গায় আমরা মাঝে মাঝে লক্ষ্য করছি, সরকার বাহাদুর-এর ভাত-কাপড় দেবার নাম নেই কিন্তু কিল মারার গোঁসাই। সাধারণ মানুষকে পৌর পরিষেবা, পৌর প্রশাসনের মাধ্যমে সুযোগসুবিধা কি কি দেবেন, সেই সম্বন্ধে কোন কমিটমেন্ট নেই, কোন প্রতিশ্রুতি দিতে পারছেন না, অথচ পান থেকে চুন খসলেই নাগরিকের কাছ থেকে কি ভাবে অর্থ সংগ্রহ করা যায় তার জন্য মাঝে মাঝে বিল আনছেন। আবার তা সংশোধন করার জন্য সভায় পেশ করছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে ৫টি বিল সংশোধনী আকারে মাননীয় মন্ত্রী তিনি এখানে পেশ করেছেন, আমি তার তীব্র বিরোধিতা করি এই কারণে, আপনি যদি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিলগুলির চেহারা এবং চরিত্র বিশ্লেষণ করে দেখেন তাহলে দেখবেন এখানকার পৌর স্বাস্থ্যর উন্নততর পরিষেবা ছাড়া নাগরিকদের পৌর ব্যবস্থার মাধ্যমে উন্নততর পরিষেবা দেবো এই সিদ্ধান্ত নিয়ে যদি সংশোধনী আনা হত আমরা দেখতাম একে সমর্থন করা যায় কিনা? স্যার, আপনি দেখুন এখানে বলা হচ্ছে, আইন সংশোধনের মাধ্যমে ওয়ার্ড কমিটি করার সিদ্ধান্ত নিয়েছে, সেই ওয়ার্ড কমিটি সিদ্ধান্ত নেবে। এই সিদ্ধান্তটা বামফ্রন্ট সরকার আগেই নিয়েছে কলকাতার ক্ষেত্রে। এখন এটা কেন? সেই ওয়ার্ড তো তাদের

প্রতিনিধিকে নির্বাচিত করে পাঠিয়ে দিয়েছে পৌরসভায় তার মাধ্যমেই কাজ হবে। আসল কথা হচ্ছে, যেখানে বামফ্রন্টের লোক জেতেনি, সেখানে খবরদারী করতে হবে, তার জন্য এই ওয়ার্ড কমিটি সেখানে মনোনীত লোক থাকবে, তাই আমি এই মনোনয়নের তীব্র বিরোধিতা করি। স্যার, আপনি জানেন কলকাতায় ১৪১টি ওয়ার্ড আছে, সেখানে ১৪১ জন পৌর প্রতিনিধি আছেন, সেখানে কাউন্সিলার আছেন, মেয়র-ইন-কাউন্সিল আছে, তার উপরে মেয়র আছে। এখানে পৌর পরিষেবা দেওয়ার যথেষ্ট সুযোগ আছে। তাই এই মনোনয়নটা একপেশে। দলীয় স্বার্থ নিয়ে দলীয় স্বার্থকে কাজে লাগাবার জন্য ঘৃণ্য চক্রান্ত করে যে কাজ করার চেষ্টা হচ্ছে, সরকারের এই প্রচেষ্টাকে আমি ধিক্কার জানিয়ে প্রতিবাদ করি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে বলা হচ্ছে, কলকাতা পৌর কমিশনারদের কি ক্ষমতা দেওয়া হচ্ছে, মাননীয় মন্ত্রী মহাশয় আপনি দেখুন ৭ নম্বর ....amending Section 332 in order to empower Municipal Commissioner to levy administrative charges or special cleaning charges...

আমরা সকলে কলকাতায় যারা থাকি তারা পৌর কর দিই। কেন দিই? পৌরসভার এ্যাডমিনিস্ট্রেটিভ খরচ আছে, ঝুড়ি থেকে আরম্ভ করে কোদাল, বেলচা, বিটুমিন, বাতি, পয়ঃপ্রণালী পরিষ্কার ইত্যাদির জন্য ট্যাক্স দিচ্ছি। প্রতি কোয়ার্টারে আমরা দিচ্ছি। সেবা না পেয়েও আমরা ট্যাক্স দিচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি টালিগঞ্জে থাকেন, আপনাকেও এই ট্যাক্স দিতে হবে। ....amending Section 332 in or to empower Municipal Commissioner to levy administrative charges or special cleaning charges... এ্যাডমিনিস্ট্রেটিভ চার্জেস কেন? এটা কেন আলাদা দেবো?

[1.40 — 1.50 p.m.]

পৌরকর যেটা নেওয়া হচ্ছে তা প্রয়োজনের তুলনায় অনেক বেশী। যে বাড়ির ভ্যালুয়েশান ১৯৯০ সালে ছিল ২৪০০ টাকা, এখন সেটা বেড়ে হয়েছে ৪২,০০০ টাকা ইউনিল্যাটারালভাবে আজকে বাড়ির ভ্যালুয়েশন বাড়িয়ে দেওয়া হয়েছে, পৌরকর বাড়িয়ে দেওয়া হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি কোন প্রাদেশিকতার কথা বলছি না, কলকাতায় বিশেষ করে বাঙালি অধ্যুষিত দক্ষিণ কলকাতা এবং উত্তর কলকাতার কালিঘাট, ভবানীপুর, রাসবিহারী, বালিগঞ্জ, শ্যামবাজার এবং কাশীপুর অঞ্চলে মধ্যবিত্ত পরিবারগুলো বাড়ি বিক্রি করে দিয়ে চলে যাচ্ছে। এক শ্রেণীর ব্যবসায়ী বন্ধুরা আজকে সেই বাড়িগুলো কিনে নিচ্ছে, কারণ তারা সেই ট্যাক্স যোগান দিতে পারছে না। একটা বাড়ির ভ্যালুয়েশন ছিল ২৪০০ টাকা, সেই বাড়ির ভ্যালুয়েশন হল ৪২ হাজার টাকা। ইন্সপেক্টর ঘট্‌ঘট্ করে বাড়ীতে ঢুকলেন, দেখলেন কি দেখলেন না, কোন আলোচনা হল না, চলে গেলেন।

মিউনিসিপ্যালিটি থেকে ৪২ হাজার টাকার ভ্যালুয়েশনের নোটিশ চলে এল। যদি তুমি এই ব্যাপারে আপত্তি করো, তাহলে তুমি শুনানিতে যেতে পারো, কিন্তু শুনানিতে যাবার আগে ফাইনাল ডিসিশান হয়ে গেল। আজকে নিম্ন মধ্যবিত্তদের কলকাতা ছাড়া করবার জন্য, হাওড়া ছাড়া করবার জন্য মাত্রাতিরিক্ত ভাবে পৌরকর বাড়িয়ে দেওয়া হচ্ছে। আজকে বাঙালী অধ্যুষিত কলকাতার বিভিন্ন মহল্লায় বা বিভিন্ন অঞ্চলে অ-বাঙালীরা বাড়ি কিনে নিচ্ছে। আজকে অর্থনৈতিক দূরাবস্থার জন্য এই মানুষগুলো ডায়মন্ডহারবারের দিকে চলে যাচ্ছে। রবীনবাবু আর কি বুঝবেন, সল্টলেকে সরকারী অনুগ্রহে জমি পেয়ে সেখানে বাড়ি তৈরী করেছেন। আজকে আমাদের উপরে মাত্রাতিরিক্তভাবে ট্যাক্স বাড়ানো হচ্ছে, ক্ষয়িষ্ণু মধ্যবিত্ত এবং নিম্ন মধ্যবিত্ত পরিবারগুলোর আজকে জয়েন্ট স্ট্রাকচার ভেঙে যাচ্ছে, যৌথ পরিবারের যে কনসেপ্ট আজকে সেটা চেঞ্জ হয়ে যাচ্ছে। আজকে ইউনিট ফ্যামিলি তৈরী হচ্ছে, একটা বাড়ির যৌথ সম্পত্তির উপরে বিপুল পরিমাণ ট্যাক্স চাপানোর জন্য ভাইয়ে ভাইয়ে তারা আলাদা হয়ে যাচ্ছে। বাড়িগুলো বিক্রি করে দেওয়া হচ্ছে। আজকে তারা চলে যাচ্ছে ডায়মণ্ডহারবার, বারুইপুর, সোনারপুর, ক্যানিং এমনকি শহরতলিটা আজকে ক্যানিং-এর মাতলা নদীতে গিয়ে ঠেকেছে। আজকে ব্যবসায়ীরা বাড়িগুলো কিনে নেওয়ার ফলে সেখানকার মানুষের যে চরিত্র সেই চরিত্র আজকে পাল্টে যাচ্ছে, গোটা সমাজটা গোটা কলকাতাটা আজকে এফেকটেড হচ্ছে। আজকে আপনি সার্ভিস চার্জের নাম করে মানুষগুলোকে শোষণ করবার জন্য কমিশনারকে অবাধ ক্ষমতা দিচ্ছেন। সার্ভিস চার্জ এই এই অ্যাকাউন্টে এবং এই এই হেডে খরচ করা হবে এই ব্যাপারে কোন ক্লারিফিকেশান নেই। মাননীয় মন্ত্রীমহাশয়, এখানে কিছু ক্লারিফিকেশান দিয়েছেন, এই অ্যাডমিনিস্ট্রেটিভ চার্জের মানেটা কি? কমিশনারের মাইনে বাড়বে কর্মী নিয়োগ হবে, স্বাস্থ্যে এবং পৌর পরিষেবা বাড়িয়ে দেওয়ার কোন গ্যারান্টি এখানে নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে বলছেন "Amending section 415 to empower the Municipal Building Tribunal under the Calcutta Municipal Act to hear and decide appeals in the other Municipal Corporation of this State.... অর্থাৎ কিনা সেখানে তারা অন্যান্য হিয়ারিং নিতে পারবেন। সবচাইতে মারাত্মক ব্যপার হচ্ছে, ছয় নম্বর অ্যামেণ্ডিং সেকশানে এখানে বলছে অ্যামেন্ডিসেকশন "Ammending section 275 in order to empower the Corporation to cut off or turn off supply of water in the premises in case of default in payment of tax for more than one year." আপনি একবার ভেবে দেখুন, জীবন-জীবিকা করতে গেলে, মানুষের বাড়ি তৈরী করতে গেলে জল লাগবে। সেখানে লিটিগেশান হলে, কোর্ট কেস হলে, ভাইয়ে ভাইয়ে সম্পত্তি নিয়ে ঝগড়া হলে কোর্টে চলে গেল,

পিতা-পুত্রর সম্পত্তি নিয়ে ঝগড়া হলে কোর্টে চলে গেল, একটা সাবজ্যুডিস হয়ে গেল। কোন কারণে হিয়ারিং হচ্ছে, সাবজ্যুডিস থাকাকালীন পৌরকর, ওয়াটার ট্যাক্স দিতে পারলাম না, আন্ডার কম্পালশান আমি আমার ট্যাক্স দিতে পারলাম না। সেখানে আজকে মিউনিসিপ্যাল কমিশনারকে এমপাওয়ার করা হচ্ছে। আমার সাব রুল "under sub-rule (vi) amending section 275 in order to empower the corporation to cut off or turn off supply water in the premises in case of default in payment of tax for more than one year" এটা মারাত্মক। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই, আজকে এই ভাবে যদি কমিশনারকে, মিউনিসিপ্যাল কর্পোরেশনগুলোকে এমপাওয়ার করে দেন, এক বছর ট্যাক্স না দিতে পারলে জল পাবে না, সেটা মারাত্মক। যে কোন কারণে তার হিয়ারিং নিচ্ছে, তার কোন অপশান থাকবে না? রিল্যাক্সেশন থাকবে না? স্পেশাল সিচুয়েশন, স্পেশাল কন্সিডারেশন, স্পেশাল হিয়ারিং থাকবে না? আজকে কমিশনার একতরফা ভাবে একটা করে নোটিশ পাঠাবে আর আমার বাড়ির জলের কানেকশন কেটে দেওয়া হবে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই, আজকে এ্যামেন্ডমেন্টের নামে যে স্বৈরাচারি প্রবণতা, একচ্ছত্র ক্ষমতা মিউনিসিপ্যাল কর্পোরেশনকে দেওয়া হয়েছে, তার ফল হবে অত্যন্ত বিষময়, এটা সার্বিক ভাবে নাগরিক স্বার্থের পরিপন্থি। তাই এই এ্যামেন্ডমেন্টের মধ্যে না গিয়ে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব— কলকাতা, হাওড়া, শিলিগুড়িতে নাগরিকদের মধ্যে এটা বিলি করুন, তাদের মতামত নিন এবং আগামী মন্ত্রিসভা যখন বসবে তখন এই বিলটা পেশ করা হবে। এই আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবব্রত ব্যানার্জী** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী কয়েকটি মিউনিসিপ্যাল কর্পোরেশনের এ্যাক্টে কিছু কিছু এ্যামেন্ডমেন্টের জন্য এখানে বিল উপস্থাপন করেছেন। আমি এই এ্যামেন্ডমেন্টগুলোকে যথাযথ এবং যোগ্য মনে করায় তাকে সম্পূর্ণ সমর্থন করছি।

মাননীয় সদস্য শ্রীপঙ্কজ ব্যানার্জী তাঁর বক্তব্যে ওয়ার্ড কমিটির কথাও বলেছেন। এটাই তো পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের বৈশিষ্ট্য যে, আমরা লোকাল সেল্ফ গভর্ণমেন্টকে সাধারণ মানুষ পর্যন্ত পৌঁছে দেওয়ার চেষ্টা করেছি। ওয়ার্ড কমিটির অর্থই এই। তারা কমিশনার বা কাউন্সিলরাকে নির্বাচিত করেছেন ঠিকই কিন্তু সেখানকার বিশিষ্ট অধিবাসীদের জন্য ওয়ার্ড কমিটির মাধ্যমে সাধারণ মানুষের কথা বেরিয়ে আসবে এবং এটা যথার্থ গণতন্ত্রকে সর্বনিম্নে প্রসারিত করার যথাযথ পদক্ষেপ। স্বাভাবিক ভাবেই এই ওয়ার্ড কমিটি খুবই গুরুত্বপূর্ণ বিষয়। এই এ্যামেন্ডমেন্টের দিকে। তাকালেই দেখা যাবে, লোকাল সেলফ্ গভর্ণমেন্টগুলো আরও সুষ্ঠু ভাবে পরিচালনা, আরও

জনমুখী, জনগণের যথার্থ ইচ্ছার প্রতিফলন যাতে এর মধ্যে দিয়ে ঘটতে পারে, সেই উদ্দেশ্য নিয়েই এই এ্যামেন্ডমেন্টগুলো চাওয়া হয়েছে। মাননীয় পঙ্কজবাবু, কতগুলো কথা কিন্তু আপনি এর মধ্যে দেখতে পাননি। আসানসোল মিউনিসিপ্যাল কর্পোরেশনের বিষয়ে বলা হয়েছে সার্ভিস ল্যাট্রিনগুলোকে পাকা পায়খানায় রুপান্তরিত করার কথা। সেটা কি জনগণের স্বার্থে কাজ নয়? বিভিন্ন মফঃস্বল এবং নতুন কর্পোরেশনে দেখা যাবে এখনও কিছু সার্ভিস ল্যাট্রিন আছে, সেইগুলোকে দ্রুত স্যানিটারি ল্যাট্রিনে পরিণত করার জন্য খুব দৃঢ় পদক্ষেপ, সাহসী পদক্ষেপ নেওয়া হয়েছে। এটাকে আমি সমর্থন করছি।

[1.50 — 2.00 p.m.]

একটা কর্পোরেশনকে যদি ঠিকভাবে পরিচালিত করতে হয় তাহলে ট্যাক্স কমিয়ে দেওয়ার ক্ষমতা রিভিউ কমিটির এই ক্ষমতা থাকা উচিত না। কর্পোরেশন ট্যাক্স অ্যাসেস করেছেন রিভিউ কমিটি একতরফাভাবে সেই ট্যাক্স রিভিউ করে তাহলে কর্পোরেশন এই ধরণের মত অর্গানাইজেশন চলতে পারে না। স্বাভাবিকভাবে যে বিধিনিষেধ আরোপ করা হয়েছে আসানসোল কর্পোরেশনের ক্ষেত্রে আমি সেটাকে সর্মথন করছি। জলে ডিসকানেকশনের ক্ষেত্রে পঙ্কজবাবু কোন দৃষ্টিকোণ থেকে দেখেছেন আমি জানি না। জলের ক্ষেত্রে ট্যাক্স তার তো একটা ফর্মুলা আছে, একটা নীতি আছে, একটা ম্যাথেমেটিক্যাল ক্যালকুলেশন আছে সেখানে তো উচ্চবিত্ত, মধ্যবিত্ত, নিম্নবিত্ত সকলের জন্য এক ফর্মুলাতে হচ্ছে না। সেতো গভর্ণমেন্ট নির্ধারিত ফর্মুলার অন্তর্ভুক্ত। সেখানে কে পশ্চিমবঙ্গবাসী কে নয় সে প্রশ্ন অবান্তর। আর আপনি বললেন যে কলকাতা ছেড়ে লোক চলে যাচ্ছে। সে তো যাদের বাড়ি নেই তারাও তো চলে যাচ্ছে। সে প্রশ্ন এখানে অবান্তর। আসানসোল মিউনিসিপ্যাল কর্পোরেশনের ক্ষেত্রে আরও কিছু অ্যামেন্ডমেন্ট করা হয়েছে যেমন ৩০ দিনের মধ্যে মেয়র-ইন-কাউন্সিল গঠন করতে হবে। এতো অত্যন্ত যুক্তিযুক্ত ৩০ দিনের মধ্যে মেয়র-ইন-কাউন্সিল গঠন না হলে তো জনগণের স্বার্থে রক্ষিত হতে পারে না। অ্যাকাউন্টস কমিটি গঠন করতে হবে যাতে দৈনন্দিন কাজ চালাবার ক্ষেত্রে এটা অত্যন্ত জরুরী। কাজেই যে অ্যামেন্ডমেন্টস হচ্ছে তা অত্যন্ত যুক্তিযুক্ত। তাছাড়া জল কাটার বিষয়ে পঙ্কজবাবু কোন দৃষ্টিকোণ থেকে বলেছেন আমি জানি না কারণ বহু বাড়ির মালিক আছে যারা ইচ্ছাকৃতভাবে জলের ট্যাক্স দিচ্ছে না। এটা হচ্ছে যে তারা ট্যাক্স না দিয়ে কার্যতঃ কর্পোরেশনকে অচল করে দেওয়ার চেষ্টা করছেন। আর আপনি বুঝলেন ঠিক উল্টোটা। আমি আপনাদের বলব যে সঠিক দৃষ্টিতে লোকাল সেলফ গভর্ণমেন্টগুলো যাতে ঠিকভাবে চলতে পারে সে ক্ষেত্রে আপনাদের সহযোগিতা কাম্য। আসানসোল মিউনিসিপ্যাল-এর যে অ্যামেন্ডমেন্ট, আমি মনে করি তা অত্যন্ত যুক্তিযুক্ত। আমাদের রাজ্যে জন্মমৃত্যুর হার লিপিবদ্ধ করা অত্যন্ত প্রয়োজনীয় ব্যাপার। এমন বহু মানুষ আছে যে তাদের জন্মমৃত্যুর কোন হদিশ থাকে না। কাজেই এ

সম্পর্কে যদি মানুষকে সচেতন করতে না পারি তাহলে দেশের ভাল কি করে হবে আর অ্যামেন্ট করে যদি এই বিষয়টা নিয়ে আসা হয় তা হবে অত্যন্ত যুক্তিযুক্ত। কাজেই আপনারা এই বিষয়কে সমর্থন করবেন, লোকাল সেলফ গভর্ণমেন্ট যাতে সুস্থভাবে চলতে পারে, চলার মধ্যে মানুষের সেবা করতে পারে তার জন্য আপনারা সহেযোগিতা করবেন, এই আশা করে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তাপস ব্যানার্জী ঃ** আজকে মাননীয় মন্ত্রী যে 'আসানসোল মিউনিসিপ্যাল কর্পোরেশন অ্যামেন্ডমেণ্ট বিল ২০০০' পেশ করেছেন তার কিছু কিছু সময়োপযোগী এবং সঠিকভাবে হয়েছে সেটা আমি লক্ষ্য করছি। এগুলি নিয়ে দীর্ঘদিন ধরে আমরা বলেছিলাম যে কিছু কিছু কর্পোরেশনের বিল অ্যামেন্ডমেণ্ড হওয়া দরকার, কিন্তু অনেক জায়গায় ভাষাভাষা ভাবে আপনি করেছেন। আমার সামান্য কয়েকটা এ্যামেন্ডমেন্ড করতে বা ভাবতে অনুরোধ করছি। আপনি বলেছেন যে পাওয়ার to cut off to turn off supply of water to premises. এই জলের লাইন কেটে দেওয়ার কথা বলেছেন সেখানে যদি any taxes or rate or fees or changes in respect of the premises are in arrear for payment for more then one year এক বছর কারোর যদি বাকি থাকে তাহলে মন্ত্রী মহাশয় কি করে তার লাইন কেটে দেওয়ার কথা বলছেন? আমাদের মতো আসানসোল শহরে ১ বছর প্রত্যেকেরই আছে। আমার মনে হয় বর্তমানে মেয়র যিনি হয়েছেন তাঁর বাকি আছে ১ বছর, আপনাদের পার্টি অফিস তার বাকি আছে ৫ বছর, ৭ বছর, ৮ বছর, ১০ বছর। এটাকে আরেকটু লিয়েন্সী ভিউ নিতে বলছি, অনেকেই এ ব্যাপারে বাকি রাখে। নতুন ট্যাক্স রেট ইমপোজড ওল্ড হলেও রেট দিয়ে যায়, কেউ বুঝতে পারে না, কেউ রিভিউ পিটিশন ফাইল করে তার পরে দিতে পারে না এই ভাবেই ১ বছর সময় মানুষের পার হয়েই যায়। যেহেতু এটার কোন হার্ড এ্যাণ্ড ফার্স্ট রুল এত দিন পর্যন্ত করা নেই, যে রকম টেলিফোনের লাইনের মতো ৩টে বিল বাকি থাকলে কেটে দেওয়া যেতে পারে। সেই হিসাবে আমি বলবো এটা আপনি মিনিমাম ৫ বছর করুন। এটা ভাবতে আপনাকে অনুরোধ করছি যে আসানসোলের ক্ষেত্রে ৫ বছর করুন। ৫ বছর বাকি থাকলে আপনি তাঁকে নোটিশ দিয়ে তার লাইনটা কেটে দেবেন। এই কেটে দেওয়ার মধ্যে আপনাকে আরেকটু গভীরে যেতে অনুরোধ করবো। ম্যাক্সিমাম্ বাড়ী আপনার ল্যান্ড-লর্ড টেন্যান্সের মধ্যে লিটিগেশান হয়ে আছে, ইজেক্টমেন্ট সুট হয়ে আছে। কিছু মালিক টাউনে থাকেন তার পাশের বাড়ী ভাড়া দিয়েছেন, যে সব সময় চাইবে তার ভাড়াটে কে উচ্ছেদ করার জন্য। কনসোলিডেটেড রেটে ভাড়া নেয় সে। তার ইলেক্ট্রিক কানেকশান ভাড়াটিয়ার নিজের, যেহেতু ভাড়াটিয়ার নামে থাকার সুযোগ আছে। কিন্তু জলের লাইনটা ভাড়াটিয়ার নামে থাকার সুযোগ নেই। সুতরাং এটা বাড়ীর মালিকের নামে আছে,

তাই এটাকে কেটে দিতে পারে। জলের পাইপ লাইন আলাদা করে ভাড়াটিয়াকে দেওয়ার সিসটেম এখনও হয় নি। আমি আপনাকে ভাবতে অনুরোধ করবো আপনি যখন নোটিশ করবেন যে রকম ভাবে ট্যাক্স আদায় করার ক্ষেত্রে বেঙ্গল মিউনিসিপ্যাল এ্যাক্ট একটা নিয়ম আছে— আমার পাশে কাটোয়ার চেয়ারম্যান আছেন— ল্যান্ডলর্ড যদি টাউনে থাকেন তাহলে তার বাড়ীতে একটা সাইমলটেনিয়াস নোটিশ সার্ভ করে তার থেকে আদায় করতে পারেন। এ ক্ষেত্রে অনুরোধ করছি এখন যদি দেন তাহলে এক তরফা ভাবে বিচার হবে তাহলে মোটামুটি বাড়ীগুলিতে যে ভাড়াটিয়ারা আছে তারা ছেড়ে দিতে বাধ্য হবেন আপনার একটা আইনের খোঁচায়। মাননীয় মন্ত্রী মহাশয় আমি আরেকটা কথা বলছি কনভারশান অফ সার্ভিস প্রিভি ইন টু স্যানিটারী টয়লেট এটা একটা সময়োপযোগী, যুগোপযোগী। কিন্তু আমার মনে হচ্ছে এটা ভাবতেই আপনাদের ২৪ বছর সময় লেগেছে। আমি ১৮ বছর কাউন্সিলার ছিলাম মানুষের আশীর্বাদে। আমি দেখেছি এখনও মানুষ নাইটি সয়েল মাথায় করে বয়ে নিয়ে যায় স্বাধীনতার ৫০ বছর হয়ে গেলেও। যখন মিউনিসিপ্যালটি থেকে কোন প্রস্তাব যায় তখন এটা করা যায় না। কারণ বাড়ীওয়ালা সে যদি সার্ভিস প্রিভি থেকে স্যানিটারী প্রিভিতে উন্নীত করে তাহলে ভাড়াটিয়ারা বাড়ী ছেড়ে যাবে না। স্বাভাবিক ভাবেই সেই বাড়ীটা প্রিভিতে কনভার্ট হয় নি, সার্ভিস প্রিভিতেই থেকে যায়। মাঝে মাঝে কর্পোরেশন থেকে মিউনিসিপ্যাল থেকে অনুদান হয়, কেন্দ্রীয় সরকার থেকে অনুদান দেয়, রাজ্য সরকার থেকে অনুদান দেয় এগুলি নিয়ে চেষ্টা করা হয়। যখন কন্ট্রাক্টার আসে করতে চায় তখন বলা হয় এটা লিটিগেশান বাড়ী, এটার ১৪৪ আছে এটার সিভিল ইনজাংশান আছে। এটা করা যাবে না। আমি মনে করি এই আইন যথোপযুক্ত হয়েছে। এ ক্ষেত্রে যে ল্যাকুনা দেখতে পাচ্ছি যেটা এখানে ক্লিয়ার করা নেই যে কোন বাড়ীতে ১৪৪ লাগু করা থাকে, কোন বাড়ীতে কমিশন হয়ে সিভিল ইনজাংশন হয়ে থাকে, তার নেচার ও ক্যারেক্টার চেঞ্জ করা যাবে না। টোটাল বাড়ী, সেখানে আপনি কি করবেন? সেটা দয়া করে আপনি যদি অ্যামেন্ডমেন্ট করে দেন যে এটা আমরা চেঞ্জ করতে পারি বা সেই ক্ষমতা আমাদের আছে। তাহলে আমি মনে করি এটা আপনি পরিপূর্ণভাবে স্বার্থকভাবে রূপায়িত করতে পারবেন। বেটার লেট দ্যান নেভার, অনেক দেরী করে হলেও এই বিলটা আনার জন্য আপনাকে ধন্যবাদ জানাই।

[2.00 — 2.10 p.m.]

যে সমস্ত বড় বড় বিল্ডিং আছে তাতে টয়লেট বা ইউরিনাল ফেসিলিটি নেই। ছোট, বড় মার্কেট স্যাংশন করে দিয়েছেন, সেখানে বেচা-কেনা করতে আসছে বহু লোক কিন্তু ইউরিনাল ফেসিলিটি না থাকার জন্য রাস্তার ধারে দাঁড়িয়ে যাচ্ছে। এটা

আবার গেজেট করে রেক্টিফাই করতে হবে। 'ল কমিশনের রেকোমেন্ডেশন অনুযায়ী হাউসে এই বিলটি এসেছে। এই বিল পাশ করার পরে এ ক্ষেত্রে কোন ফাইনানসিয়াল ইমপ্লিকেশন নেই। এটার মধ্যে শুধু একটা ফর্মাল রেকটিফিকেশন আছে। এখানে একটা জুডিশিয়াল ডিফিকালটি ছিল, 'ল কমিশনের রেকমেন্ডেশন অনুযায়ী সেটা রেকটিফাই করা হচ্ছে। আবার বন্ধু মিঃ দত্ত স্ট্রাইক, সীজ-ওয়ার্ক সম্বন্ধে বলেছেন। আমি বলি, এই ব্যাপারটা এক দিনের নয়। লেফট ফ্রন্ট সরকার যখন এখানে ক্ষমতায় এলো তখন থেকে জেনারেল মানুষের, খেটে খাওয়া মানুষের সমস্যার সমাধান শুরু হ'ল। আমরা সেই চেষ্টা করলাম। আমরা এস কে ইউ এস-এর কর্মচারীদের, বিশেষ করে যারা ম্যানেজার হিসাবে আছেন তাদের বেতন বাড়াবার চেষ্টা করলাম। কিন্তু কিছু সেকসন অব এমপ্লয়িস, ঠিক এমপ্লয়িস বলা চলে না, এস কে ইউ এস-এর দায়িত্বে আছে এমন কিছু লোক যাদের দায়িত্ব পালনের জন্য সরকারের পক্ষ থেকে অ্যালাউন্স দেয়া হয় তাঁরা হঠাৎ স্ট্রাইক করলেন। এর মধ্যে একটা চক্রান্ত আছে। আপনারা জানেন আমরা যখন চাষী ভাইদের সমস্যার সমাধানের চেষ্টা করছি তখন কেন্দ্রের বিজেপি সরকার চাষী ভাইদের অবস্থা কাহিল করে দিচ্ছে। বিজেপি সরকারের জন্য চাষীরা আজকে তাদের উৎপন্ন দ্রব্যের সঠিক মূল্য পাচ্ছে না। এমন কি উৎপাদন মূল্যটুকু পর্যন্ত পাচ্ছে না। আমাদের এখানে আজকে আমাদের চাষী ভাইরা তাদের উৎপন্ন ধান, গম, আলুর মূল্য পাচ্ছে না বলে বিক্রি করতে পারছেনা। কেন্দ্রীয় সরকার যেভাবে চক্রান্ত করে আমাদের দেশের কারখানাগুলো বন্ধ করে দিচ্ছে সেভাবে চক্রান্ত করে চাষী ভাইদেরও মারছে। বিদেশী মালে দেশের বাজার ভর্তি হয়ে যাচ্ছে, ফলে এখানকার কারখানার মাল বিক্রি হচ্ছে না। কেন্দ্রীয় সরকার ফ্যাক্টোরির ক্ষেত্রে যে চক্রান্ত করছে, এগ্রিকালচারের ক্ষেত্রেও সেই একই চক্রান্ত করছে। লেফট ফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য, অর্থমন্ত্রী অসীম দাশগুপ্ত, মন্ত্রী সূর্যকান্ত মিশ্র এবং অ্যাজ দি ফুড মিনিষ্টার আমি, আমাদের চারজনকে নিয়ে একটা কমিটি তৈরী হয়েছে। আমরা এই কমিটিতে বসে সিদ্ধান্ত নিয়েছি, এই যে অবস্থার সৃষ্টি হয়েছে এটা চলতে পারে না। চাষীদের ধান ডিসট্রেস সেল করতে বাধ্য করে তাদের মুখের হাসি কেড়ে নেয়া যায় না। সরকার প্রক্রিয়োরমেন্ট করবে। আমরা এই সিদ্ধান্ত নেওয়ার পর এটা কিছু লোকের পছন্দ হ'ল না। ওরা বুঝলো যে, সরকার যে সিদ্ধান্ত নিয়েছে তাতে চাষীরা বাঁচবে, চাষীদের না খাইয়ে মারা যাবে না, তাদের প্ল্যানিং কার্যকরী হবে না। ফলে তারা সরকারের ঐ ডিসিশন মানতে চাইলো না। আমরা পশ্চিমবাংলার জেলাগুলো ঘুরে দেখেছি চাষী ভাইরা মাথায় হাত দিয়ে বসে কাঁদছে। তারা আমাকে বলেছে, 'আমরা ধান উৎপাদন করেছিলাম, কিন্তু দাম পাচ্ছি না। দালালরা ডিসট্রেস সেল করতে বাধ্য করছে। যে দাম দিচ্ছে তাতে আমাদের

খরচ উঠছে না।' এ কথা আমি এই কারণে বলছি, যারা স্ট্রাইক করেছে তারা মিল মালিকদের মদতে তা করেছে। যারা স্ট্রাইক করেছে, সীজ ওয়ার্ক করেছে তাদের যদি সত্যিই কিছু সমস্যা থাকে তাহলে আমরা এসব সত্ত্বেও তা সমাধান করতে রাজি আছে। তারা যদি নিজেরা এগিয়ে এসে বলতো তাহলে আমি নিশ্চয়ই তাদের সমস্যার সমাধানের জন্য চেষ্টা করতাম।

(এই সময় মাননীয় ডেপুটি স্পীকার সভা পরিচালনার দায়িত্ব গ্রহণ করেন।)

মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমি যখন গত ১২ তারিখ আমার কন্সটিটিউয়েন্সী নলহাটিতে গিয়েছিলাম তখন রাত্রি ৭-টার সময় সেখানে কিছু বন্ধু আমার কাছে এসেছিলেন, যাঁরা ঐ ইউনিয়ন করেন। তাঁরা আমাকে বললেন, 'আমরা ১৩ তারিখ থেকে স্ট্রাইক করতে যাচ্ছি।'

[3.30 — 3.37 p.m.]

আবার উনি অন্য পার্টির লোক। আমি বললাম, দেখুন, আপনারা যে স্ট্রাইক করতে যাচ্ছেন সেটা কিন্তু ঠিক হবে না। গভর্নমেন্টের অর্ডার হয়ে গেছে। ১৫ তারিখে আর.সি.এস., কো-অপারেটিভ ডিপার্টমেন্টের যত অফিসার আছে তাঁরা এলাকায় এলাকায় গিয়ে, জেলায় জেলায় গিয়ে ধান প্রোকিওরমেন্টের জন্য এগিয়ে যাচ্ছেন। কো-অপারেটিভ ব্যাঙ্কও এগিয়ে আসছেন, এস.কে.ইউ.এস.ও এগিয়ে আসছেন। কো-অপারেটিভ ব্যাঙ্কের যিনি জেনারেল ম্যানেজার, অশোকবাবু, ওনার সঙ্গে এখনই কথা হল। আমরা চাইছি, চাষীরা বাঁচুক, আমরা চাইছি, চাষীরা তাদের উৎপাদনের ন্যায্য দাম পাক। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, এখানে কিছু সেকশন আছে যারা এটা করছে। আমার বন্ধু মিস্টার সরকার আমার কাছে দেখা করতে গিয়েছিলেন। এখানে উনি মেনশনে উল্লেখ করেছিলেন। উনি উল্লেখ করার পর মাননীয় স্পীকার মহাশয় আমাকে ডায়রেকশন দিলেন উত্তর দেবার জন্য। এটা সিনসিয়ারিটির কথা হল। আমি একটি কথা মানি যে, উনি সত্যিকারের চান চাষীরা বাঁচুক, যারা এমপ্লয়িজ আছেন তাদের সমস্যার সমাধান হোক। কিন্তু যেভাবে ওনারা স্ট্রাইক চালিয়ে গেছেন—আপনারা জানেন—আমি দু মাস হল কো-অপরেটিভের চার্জে আছি—একদিনের জন্য কেউ এই সম্পর্কে আমাকে বলেনি। শুধু ১২ তারিখে আমি যখন আমার কনস্টিটুয়েন্সি নলহাটিতে আছি তখন কিছু লোক আমার কাছে এসেছিলেন। আমি তাদের কথা দিয়েছি এবং বলেছি, নিশ্চয়ই আপনাদের যা ডিমান্ড আছে তা আমি শুনবো এবং শুনে যা কিছু করার আছে তা করবো। তাঁরা রাজি হয়েছেন। তাঁরা বললেন, হ্যাঁ, আমাদের কাছেও প্যাডি প্রোকিওরমেন্ট সবচেয়ে বড় সমস্যা আছে, আমরা সরকারের এই প্রোগ্রামে বাধা দেবো না। আপনি আমাদের সঙ্গে বসে পুরো সমস্যার সমাধান করার চেষ্টা করুন। আমি তাদের তারিখ দিয়েছি এবং সেই কথা দেবুবাবুকে বলেছি। উনিও বলেছেন, সমস্যা আছে, পরে কথা বলতে

হবে। আমি বলেছি, আপনার সঙ্গে কথা বলবো এবং সঙ্গে সঙ্গে আমি যে রিপ্লাই দেব, রিটিন রিপ্লাই দেব তার মধ্যেও উল্লেখ করবো। তাই আমি বলি, চাষীদের বন্ধু হোন। যদি চাষীদের বাঁচিয়ে রাখতে চান তাহলে কো-অপারেটিভের এই কাজে সহায়তা করুন। সীজ ওয়ার্ক চালিয়ে যারা গর্ভনমেন্টের এই প্রোগ্রামকে নষ্ট করে দিতে চায়, ধ্বংস করে দিতে চায় তারা পশ্চিমবাংলার চাষীদের বন্ধু হতে পারে না। তারা বি.জে.পি সরকারের দালালি করতে পারে। সেইজন্য এখনো বলছি, পশ্চিমবাংলার সরকার যে দায়িত্ব নিয়েছে ধান প্রোকিওরমেন্টের, সেই দায়িত্ব পুরোপুরি পালন করতে চাইছে। আপনারা দল, গ্রুপ, পার্টি, ভেসটেড ইনটারেস্ট, পারসোনাল ইন্টারেস্ট বাদ দিয়ে চাষীদের বাঁচাবার জন্য, তাদের ধান যেন ডিসট্রেস সেল্ না হয় তার জন্য এগিয়ে আসুন। তাদের কাছ থেকে ৫ টাকা ১০ পয়সা কিলো দরে যদি ধান কিনতে পারি তাহলে আমি মনে করি সকল সমস্যার সমাধান হবে, কো অপারেটিভ যে লাইনে এগিয়ে যাচ্ছে সেই লাইন সফল হবে। তাই এই সফলতার জন্য সকলের কাছে অনুরোধ করবো, তাঁরা যে কোন পার্টির হোক না কেন, যে কোন দলের হোক না কেন, সময় এসেছে চাষীদের বাঁচাবার জন্য, তাদের রক্ষা করার জন্য। এই সময়ে তাঁদের যদি কিছু করা যায় তাহলে তাদের ভাল হবে। তাই আমার আশা আছে, যদি কেউ সীজ ওয়ার্ক করে থাকেন---আমি হাউসের মাধ্যমে তাদের বলতে চাই---প্যাডি প্রোকিওরমেন্টটা—আগে হতে দিন---তারপরে আমি ওদের সঙ্গে বসবো এবং যে সমস্যা আছে সেই সমস্যার সমাধান করবো। এই কথা বলে আমি অপোজিশনকে এবং সকলকে ধন্যবাদ জানাচ্ছি। আজকে যে বিল এসেছে এর মধ্যে ফিনানসিয়াল ইমপ্লিকেশন নেই। এটা শুধু ল্ কমিশনের রেকমেনডেশন অনুসারে এসেছে। আজ পর্যন্ত এটা হতে পারেনি, কিছু সেকশন হতে দেয়নি গেজেট করতে। আমার আশা আছে, সেই গেজেট করে দেওয়া হবে এবং প্রয়োজন হলে রেটসপেকটিভ এফেক্টও দেওয়া হবে। এই কথা বলে সকলকে ধন্যবাদ জানাই যে আপনারা এই বিলটিকে মেনে নিয়েছেন। কারণ এর মধ্যে কোন অ্যামেণ্ডমেন্ট আপনারা আনেননি। তাই অ্যামেণ্ডমেন্টের কোন প্রশ্ন নেই। সঙ্গে সঙ্গে একথাও বলবো, আমরা প্যাডি প্রোকিওরমেন্টের যে পরিকল্পনা করেছি তাকে সফল করুন, সহায়তা করুন, সহযোগিতা করুন।

যদি কোথাও সিজ ওয়ার্ক করে থাকেন সেটা বন্ধ করুন, প্রোকিওরমেন্টের কাজ সাকসেসফুল করুন, আমার সঙ্গে এসে বসে আলোচনা করুন। আমাদের সরকার পুঁজিপতিদের সরকার নয়, খেটে খাওয়া মানুষদের সরকার। বিভিন্ন বিভাগে যারা কাজ করছে তারাও খেটে খাওয়া মানুষ। তাদের কথাও শুনবো। এই কথা বলে সকলকে ধন্যবাদ জানিয়ে, এই বিল সর্বসমস্তভাবে পাশ করবেন—এই কথা বলে শেষ করছি।

The motion of Shri Kalimuddin Shams that the West Bengal Co-operative Societies (Validation of Things Done and Action Taken) Bill, 2001, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 3

The question that Clauses 1 to 3 do stand part of the Bill was then put and agreed to.

### Preamble

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Kalimuddin Shams** : Sir, I beg to move that the West Bengal Co-operative Societies (Validation of Things Done and Actions Taken) Bill, 2001, as settled in the Assembly, be passed.

The motion of Shri Kalimuddin Shams that the West Bengal Co-operative Societies (Validation of Things Done and Actions Taken) Bill, 2001, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

### ADJOURNMENT

The House was then adjourned at 3.37 p.m. till 11 a.m. on Wednesday, the 15th February, 2001 at the Assembly House, Kolkata.

# INDEX TO THE
## West Bengal Legislative Assembly Proceedings (Official Report)

**Vol : 117 No-I (Hundred and Seventeenth Session) (January to July, 2001)**

(The 22nd and 24th January, 2001 and 5th, 6th, 7th, 8th, 9th, 12th, 13th & 14th February, 2001